Wednesday, 27.5.87—(i) Motion under rule 185 regarding bribery in connection with Arms deal and depsits in Foreign Bank—Notice given by Shri Sumanta Kumar Hira and others—2 hrs.

(ii) Motion under rule 185 regarding Defalcation in Alipore Treasury and misuse of power by High Government officials—Notie given by Shri Saugata Roy and others, (iii) Motion under rule 185 regarding constitution of an all party Committee of the House for investigation of the defalcation in Alipore Treasury—Notice given by Shri Deba Prasad Sarker—2 hrs.

(iii) Motion under rule 185 regading oue sided broadcasting by Radio and T.V.—Notic given by Shri Manabendra Mukherjee and others—2 hrs.

There will be no question for oral answer and Mention cases on the day.

Now, the Minister-in-Charge of Parliamentary Affairs Department may move the motion for acceptance of the House.

**Shri Abdul Qyiyom Molla :** Sir, I beg to move that the 4th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to,

**Mr. Speaker :** Yesterday, some incidents took place in the House when the House was in sesston and some incidents took place in the House when the House was adjourned and also some other incidents took place in my Chamber. All of them are unfortunate and against the Parliamentary norms, decorum and decency. I would only request all the Members either of the Opposition or of the Ruling Party to come together and see that the House functions properly and the high dignity, decorum and decency of Parliamentary Democracy are [should] [be] maintained. Let this state of West Bengal, India set an example

for the rest of the country. We the Bengali's the people living in Bengal have added glory to the country. We have done it in the past, we are doing it in the present and we shall do it in the future. What happened yesterday is most unfortunate, condemmable and regrettable. As such, I would appeal to all the Members of this House to assist me in running the business of the House as per rules and to maintain the decency, dignity and decorum of this House and of the Parliamentary Democracy. With these words, I rest this matter to you and I sppeal to all of you to see that this thing should hot happen again.

Now Mention Cases.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বিষয়টি এখানে উল্লেখ করছি। স্যার, এবারে যে মাধ্যমিক পরীক্ষা হয়ে গেল এই পরীক্ষার মেদিনীপুর জেলার ঘাটাল কেন্দ্রের ভূগোলের প্রশ্ন ফাঁস হয়ে গিয়েছিল। পরীক্ষার আগের দিন প্রশ্ন-পত্র লিক হয়েছিল। সেই প্রশ্নপত্র সাইক্লোস্টাইল করা কপি শয়ে শয়ে অভিভাবক এবং ছাত্রদের মধ্যে এক একটি সেট ৫০০ টাকা থেকে ১০০০ টাকায় বিক্রী হয়েছে। এই সমস্ত ঘটনাকে কেন্দ্র করে যখন সাধারণ মানুষের মধ্যে প্রচণ্ড বিক্ষোভ দেখা দেয় তখন শিক্ষা দপ্তর থেকে এই সম্পর্কে জানতে চাওয়া হয়। ডি. এম. মেদিনীপুর তিনি রিপোর্ট পাঠান কনফার্ম করেন যে প্রশ্নপত্র লিক হয়েছে। ডি. এম. কনফার্ম করা সত্বেও আজকে ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারি এড়ুকেশান ঐ পরীক্ষাকে ভ্যালিড্ বলে ঘোষণা করে রেখেছেন।

মিরিক থানাতে প্রশ্নপত্র লুঠ হবার ফলে পরীক্ষা পিছিয়ে দেওয়া হ'ল অথচ এক্ষেত্রে প্রশ্নপত্র চুরি হ'ল কিন্তু তা সত্বেও বোর্ড অব সেকেণ্ডারি এডুকেশান তারা একে ভ্যালিড বলে ডিক্লিয়ার করলেন। স্যার, এটা অত্যন্ত জরুরী এবং গুরুতর ব্যাপার, আমার দাবী, হাউসে মাননীয় শিক্ষামন্ত্রী এ বিষয়ে ষ্টেটমেণ্ট করুন। এখানে ঘটনাটা কি, এ ব্যাপারে তাঁরা কি সিদ্ধান্ত নিয়েছেন সেটা জানা দরকার। কারণ বিষয়টি নিয়ে সাধারণ মানুষের মধ্যে নানান প্রশ্ন ও নানান বিক্ষোভ দেখা দিয়েছে।

**শ্রীলক্ষ্মীরাম কিসকু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলার বান্দোয়ান কন্সটিটিউয়েন্সীর মধ্যে আজ পর্য্যন্ত বিদ্যুতের কোন ব্যবস্থা করা

হয়নি। ঐ এলাকায় বিশেষ করে কৃষিকার্যে নিযুক্ত যে সমস্ত মানুষ আছেন তারা নদী থেকে সেচের জল পাবার ব্যাপারে খুবই অসুবিধায় আছেন। সেখানে আর. এল. আই-এর মাধ্যমে তারা সেচের ব্যবস্থা করতে পারেন যদি সেখানে বিদ্যুৎ থাকে। সেখানে বিদ্যুতের ব্যবস্থা হ'লে সাধারণ মানুষরা খুবই উপকৃত হবেন। আমি এদিকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, লালগোলা থানার নসীবপুর গ্রামের এক জোতদারের বীরেন্দ্রনগর মৌজায় জমি আছে। সেই জমি থেকে সে বর্গাদারদের উচ্ছেদ করার চক্রান্ত করছে এবং সেই চেষ্টা চালিয়ে যাচ্ছে। স্যার, সাগরদীঘি এলাকা, রঘুনাথগঞ্জ এলাকা এবং লালগোলা এলাকার বর্গাদাররা গত ৬০/৭০ বছর ধরে চাষ-আবাদ করে আসছে। আজকে স্যার, সেই সমস্ত বর্গাদারদের উচ্ছেদ করার চক্রান্ত চলছে। উক্ত জমিদার চক্রান্ত করে তার জমিগুলিকে চেঞ্জ করে কোথাও পুকুর, কোথাও বাগান এবং কোথাও বাড়ী করার চেষ্টা করছে। স্যার, সেই সমস্ত বর্গাদাররা যাতে উচ্ছেদ না হয় তারজন্য মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলছি, এসম্পর্কে উপযুক্ত ব্যবস্থা নিন। ঐ এলাকায় দারুণ উত্তেজনা চলছে এবং প্রায় প্রতিদিন শান্তি-শৃংখলা বিঘ্নিত হবার মত ঘটনা ঘটে চলেছে। এর প্রতিকারের জন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুরেশ সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় অর্থ ও পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গ্রাম বাংলায় পঞ্চায়েতের মাধ্যমে যে ডি. আর. ডি. এ লোন দেওয়া হয় সেটা পেতে বিভিন্ন কারণে সাধারণ মানুষেয় প্রচণ্ড হয়রানি হচ্ছে। স্যার, আমার এলাকার করণদীঘি ব্লকে গ্রামের দুস্থ মহিলা, যারা ঢেঁকি লোন নেবে তারা ১৯৮৬ সালের জানুয়ারী, ফেব্রুয়ারী মাসে ছাগল, গরু বিক্রি করে তাদের লোন শোধ করে দিয়েছে কিন্তু ব্যাঙ্ক বলছে সাবসিডির টাকা আজ পর্যন্ত আসে নি। এক বছর আগে ঐ সব দুস্থ ভদ্রমহিলারা ঋণ শোধ করা সত্বেও তারা টাকা পাচ্ছে না। তারা যে দু হাজার টাকা করে পাবে সেখানে ব্যাঙ্ক বলছে, গভর্ণমেন্টের টাকা জমা পড়েছে কিন্তু সিডিউলকাষ্ট এ্যাণ্ড ট্রাইবস ফিনানসিয়াল কর্পোরেশনের টাকা জমা পড়ে নি। এখানে এই যে দীর্ঘসূত্রতা এবং অরাজকতা চলছে সেটা বন্ধ করে যারা টাকা ইতিমধ্যেই শোধ করে দিয়েছে তারা যাতে

এই ডি· আর· ডি. লোন পেতে পারে তার ব্যবস্থা করার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[ 1-50—2-00 P. M. ]

**শ্রীকামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন আমাদের পশ্চিমবঙ্গে যে সমস্ত চটকলের মালিকরা আছেন তারা শুধু চটকল বন্ধ করে আমাদের শ্রমিকদের বিপদে ফেলেছে, শ্রমিকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা, ই. এস. আই. স্কীমের টাকা আত্মসাৎ করছে তা নয়, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পাওয়া কয়েক কোটি টাকার সেলস ট্যাক্স এদের কাছে বাকী পড়ে আছে। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, আমার কাছে খবর আছে যে কেন্দ্রীয় সরকারের এত দরদ যে পশ্চিমবাংলার চটকলের মালিকদের মর্ডানাইজেশান করার জন্য তাদের অনুদান দিতে চাচ্ছেন, গ্রাণ্ট দিতে চাচ্ছেন। এ ক্ষেত্রে একটা বড় বাধা আছে যে সেলস ট্যাক্স বাকী পড়ে থাকলে তারা গ্রাণ্ট পাবে না। সে জন্য আই. জে· এম· এ এবং কেন্দ্রীয় সরকার উভয়ে মিলে রাজ্য সরকারের উপরে প্রেসার ক্রিয়েট করছে যাতে ওদের পাওনা রাইট অফ করে দেওয়া হয়। আমার দৃঢ় বিশ্বাস যে কেন্দ্রীয় সরকারের আই. জে. এম. এ-এর কাছে নিশ্চয়ই রাজ্য সরকার আত্ম সমর্পন করবেন না। ওদের কাছে আমাদের যে সেলস ট্যাক্স পাওনা আছে তার এক নয়া পয়সাও যাতে ওরা ছাড় না পায় তার জন্য আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে দৃঢ় পদক্ষেপ নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রীশক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুতর ঘটনার কথা এখানে উল্লেখ করছি। গত ২১।৫।৮৭ তারিখে নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের গদাইবলবাড় গ্রামে পিতা-পুত্রের ঝগড়াকে কেন্দ্র করে স্থানীয় পুলিশ ওখানকার থানার সেকেণ্ড অফিসারের নেতৃত্বে মত্ত অবস্থায় এবং পোষাক বিহীন অবস্থায় রাত্রি ১।। টার সময়ে পিতা-পুত্রের যে গোলযোগ হয়েছে, সেই গোলযোগকে কেন্দ্র করে একটা অভিযোগ হয়েছিল। সেখানে গিয়ে পুলিশ বেধড়ক মারধর করে এবং পিতা-মাতাকে গুরুতর আহত করে এবং তাদের গ্রেপ্তার করে থানায় নিয়ে আসে। সেই সময়ে বাজারের গরীব একজন ব্যবসায়ী শেখ আশুউদ্দিন নামে তার উপরে চড়াও হয় এবং

তাকেও প্রচণ্ড মারধর করে। ফলে সে গুরুতর ভাবে আহত হয়ে হাসপাতালে আছে। তার নামেও একটা কেস দিলে তাকে ফাঁসিয়ে দেওয়া হয়। আমরা কাছে যতটুকু খবর আছে তাতে আমি জানি এরা সকলেই পুলিশ এ্যাসোসিয়েশনের সঙ্গে যুক্ত আছে। যারা সবচেয়ে অত্যাচার করেছে তার নং হচ্ছে সি ২৫৪৬ বি· পি·। এই ব্যাপারে ঐ এলাকায় দারুণ উত্তেজনা দেখা দিয়েছে। সি. পি· আই, সি· পি· এম এবং পশ্চিমবঙ্গ মহিলা সমিতির নেতৃত্বে গত ২৪ তারিখে শত শত লোকের মিছিল নিয়ে গিয়ে থানায় ডেপুটেশান দেওয়া হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এই ব্যাপারে তদন্তের দাবী জানাচ্ছি।

**শ্রীমদন বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্ব্যাস্থ্য মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার ইন্দপুর হাসপাতালটি এক রকম অচল অবস্থায় পড়ে আছে। সেখানে কোন ডাক্তার ঠিক মত আসে না, কোন ঔষধ-পত্র নেই। হাজার হাজার রুগী সেখানে কোন চিকিৎসা পায় না, কোন খাদ্য পায় না। ওখানে যিনি ডাক্তার আছেন তিনি রুগীদের ভালভাবে দেখেন না। তিনি ঐ এলাকার একজন জোতদারের ছেলে। তিনি রুগীর কোন কথা গ্রাহ্য করেন না, নিজের খেয়াল-খুসি মত চলেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে হাসপাতালটি সুস্থভাবে পরিচালিত হয় তার ব্যবস্থা করুন।

**Shri Mohan Sing Rai :** Honourable Speaker, Sir, I want to draw the attention of the Honourable Minister of power through you. In Kalimpong, District Darjeeling, rural electrification scheme has not come in proper practice. Further progress is stagnated due to lack of power. People of interior villages are in the dark. In some places cr villages there are electric posts but no power. I do demand that rural electrification scheme in Kalimpong should start immediately.

**শ্রীশীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার প্রশাসনের বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়তো জানেন, সুতী থানা এলাকার সীমানাটা অত্যন্ত ব্যাপক এবং ভঙ্গিল, জলমগ্ন এলাকা। ১৬টি অঞ্চল নিয়ে এই সুতী থানা। সুতরাং সুতী থানা এই এলাকার এক প্রান্তে অবস্থিত। ফলে এই সুতী থানা অঞ্চলে প্রায়ই গোলমাল,

হাঙ্গামা, মারধোর লেগেই রয়েছে। পুলিশ এক প্রান্ত থেকে আর এক প্রান্তে যথা সময়ে পৌঁছতে পারে না। এমন কি বোষ্টমডাঙা, বহুতালি অঞ্চলে যেতে গেলে বীরভূম ঘুরে যেতে হয়। তাড়াতাড়ি সেখানে পৌঁছতে পারা যায় না। সেই কারণে আমার এলাকার বহু দিনের দাবী যে সুতীর আহিরনে একটা ইনভেস্টিগেশন সেণ্টার খোলা হোক। কিন্তু আজ পর্য্যন্ত কোন খোঁজ খবর এই বিষয়ে নেই। সেই জন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে আহিরনে একটা ইনভেস্টিগেশন সেণ্টার খোলার ব্যবস্থা করা হয় এবং প্রশাসনিক দিক থেকে ঐ সুতী এলাকার লোক যাতে সুযোগ সুবিধা পায় তার ব্যবস্থা করেন।

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে যে সমস্ত প্রথা বহির্ভূত শিক্ষক আছেন, তারা নাম মাত্র সম্মানিক ভাতা পান। মাসে মাত্র ১০০ টাকা। কিন্তু এই নাম মাত্র টাকাও যেটা তাদের পাবার কথা, সেটা বাকী পড়ে রয়েছে, জানুয়ারী মাস থেকে তারা পাননি। বেশ কিছু প্রথা বহির্ভূত শিক্ষা কেন্দ্রে কিছু টাকা ৩২৫ টাকা করে ইকুইপমেণ্ট গ্রাণ্ট হিসাবে দেওয়া হয়েছে। সেই ক্ষেত্রেও বেশ কিছু প্রথা বহির্ভূত শিক্ষাকেন্দ্র বাদ রয়েছে। আমি মনে করি না যে টাকার অভাব রয়েছে। প্রশাসনিক ত্রুটি বিচ্যুতি যদি থাকে, সেটা দূর করে তাদের যাতে দেওয়া যায়, সেই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাদের প্রাপ্য যে সম্মানিক ভাতা সেটা দেবার ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রীনাজামুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৪/৫ তারিখের একটি গুরুতর ঘটনা, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন ক্ষেত্র চাঁচল থানায় একজন অফিসার কংগ্রেস আই এর আশ্রিত সমাজবিরোধীদের সঙ্গে যোগাযোগ করে একটা মামলায় দু জন নিরীহ লোককে মারধোর করেছে। এই অফিসার আগে জোতদারদের সঙ্গে যোগাযোগ রাখতো, এখন সমাজবিরোধীদের সঙ্গে যোগাযোগ রেখে চলেছে। সমাজবিরোধী মফিজুদ্দিন এবং জালালুদ্দিনের সঙ্গে যোগসাজস করে থানার একজন এস. আই. নাম অজিত রায়, সেখানে দু জন নিরীহ মানুষ, একজনের নাম হচ্ছে মফিজুদ্দিন এবং আর একজনের নাম হচ্ছে আবদুল বাসের, তাদের থানায় আটক করে মারধোর করে এবং মিথ্যা মামলায় জড়িয়ে তাদের চালান দেয়। এতে ওখানকার জনসাধারণের মধ্যে একটা তীব্র প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছে। সুতরাং অবিলম্বে সেই এস. আই. এর শাস্তির দাবী সেখানকার জনসাধারণ করছে এবং তা যদি না করা হয় তাহলে তারা আন্দোলন করবার জন্য তৈরী হচ্ছে। এই ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটা গুরুতর বিষয় উপস্থিত করছি। বিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী এবং চারণ কবি বিজয়লাল চট্টোপাধ্যায়ের রচনা বিদ্রোহী রবীন্দ্রনাথ এবং তাঁর অন্যান্য বই বর্তমানে দুষ্প্রাপ্য। স্মরণীয় কবি বিজয়লালের বিদ্রোহী রবীন্দ্রনাথ বইটি প্রকাশের সঙ্গে সঙ্গে বৃটিশ সরকার তা বাজেয়াপ্ত করেন। উল্লেখযোগ্য কবি বিজয়লালকে লেখা চিঠিতে রবীন্দ্রনাথ স্বয়ং তাঁর রচনা সমূহের গুরুত্ব স্বীকার করেছেন।

[ 2-00—3-30 P. M. Including adjournment ]

আজকে বামফ্রন্ট সরকার অত্যন্ত প্রশংসনীয়ভাবে রবীন্দ্র চর্চার যে ব্যাপক প্রসার করছেন, এই রচনা সে ক্ষেত্রে বিশেষ সহায়ক হবে তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে জানাতে চাইছি যাতে রাজ্য পুস্তক পর্ষদ কবি বিজয়লাল চট্টোপাধ্যায়ের "বিদ্রোহী রবীন্দ্রনাথ" এবং রবীন্দ্রনাথ সম্পর্কে তাঁর অন্যান্য রচনাবলীর একটা সংকলন প্রকাশ করেন। মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি, তিনি বিষয়টির প্রতি একটু বিশেষ নজর দিন। এ-বিষয়ে ইতিমধ্যেই কৃষ্ণনগরের রামকৃষ্ণ পাঠাগার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি আবেদন পাঠিয়েছে। অতএব আমি বিষয়টির প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে, তাঁকে এ বিষয়ে নজর দেবার জন্য আর একবার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমীরকাশিম মণ্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার এবং সংশ্লিষ্ট বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত রবিবার ২৪-৫-৮৭ তারিখ বেলা চারটের সময় পঃ দিনাজপুর জেলার চাপড়া থানার হৃদয়পুর গ্রাম পঞ্চায়েতের বেদবেড়িয়া গ্রামে এক ভয়াবহ অগ্নিকাণ্ড ঘটেছে। প্রায় ৯০ টি পরিবারের ঘর-বাড়ি, ধান-চাল, সমস্ত পুড়ে গেছে। অবিলম্বে তাদের কাছে ত্রাণ সাহায্য পাঠাবার জন্য আমি ত্রাণ মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীলক্ষ্মীকান্ত দেঃ** মাননীয় স্পীকার স্যার, আমার এলাকার এবং গোটা কলকাতার সমস্ত শান্তিপ্রিয় নাগরিকরা আজকে খুবই উদ্বিগ্ন এবং ভীত হয়ে পড়েছেন। কারণ আপনি জানেন গত কয়েকদিন ধরে আমরা কাগজে দেখছি যে যাবত-জীবন দণ্ডে দণ্ডিত আসামীরা এবং বিভিন্ন খুনের ঘটনার আসামীরা—দীর্ঘ দিন যারা জেলে ছিল, রাবেশ, তাড়ি বাবা ইত্যাদি নামের বিখ্যাত মস্তান, খুনী যারা যাবত-জীবন কারা

দণ্ডে দণ্ডিত হয়েছিল, তারা সব—জেলের বাইরে চলে আসছে। এবং অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে কলকাতা থেকে লোকসভায় নির্বাচিত প্রাক্তন কেন্দ্রীয় আইন মন্ত্রী তাদের এ্যাডভোকেট হিসাবে দাঁড়াচ্ছেন। আমি স্বরাষ্ট্রমন্ত্রী এবং আইন মন্ত্রীকে এই সমস্ত বিষয়গুলি অবিলম্বে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি যাতে ঠিক মত কেস-কর্ম করা হয়। নাহলে কলকাতায় সমাজবিরোধীদের যে উৎপাত কিছুটা বন্ধ হয়েছিল তা আবার চালু হয়েছে, তা চলতেই থাকবে এবং আরো বেড়ে যাবে।

**শ্রীরাজকুমার মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রম-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমেই আমি শ্রম-মন্ত্রীকে চট-কল মালিকদের বিষয়ে হস্তক্ষেপ করতে অনুরোধ করছি। স্যার, আপনি জানেন আজকে গোটা রাজ্যে বেশ কয়েকটি চট-কলকে মালিকরা লক্-আউট করে রেখেছে। অনুরূপভাবে গতকাল ফোর্ট গলস্টার-এর নিউ মিল'টি বাঙ্গুর ব্রাদার্স কোম্পানী লক্-আউট করে দিয়েছে। সেখানে ৫০০০ শ্রমিক কাজ করতেন। হঠাৎ কালকে সকালে মিল'টির মালক বাঙ্গুর ব্রাদার্স মিল'টি লক্-আউট করে দিয়েছেন। এই লক্-আউটের কোন কারণ নেই সেখানে শ্রমিক অসন্তোষ ছিল না, কিছুই ছিল না, এমন কি সরকারের লেবার ডিপার্টমেন্টকে কিছু না জানিয়েই মালিকরা এই কাজ করেছেন। মালিকদের ঔদ্ধত্য আজকে এই জায়গায় গিয়ে পৌছেছে। এই ভাবেই কিছুদিন আগে মালিকরা ডেল্টা জুট মিল'টিকেও লক্-আউট করে দিয়েছে। স্যার, ইতিপূর্বে আমি মেনশনের মাধ্যমে আপনাকে জানিয়েছি যে, চট-কল মালিকরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ২৫০ কোটি টাকা পাবার পর থেকে শ্রমিকদের বিরুদ্ধে নানারকম অন্যায় অত্যাচার এবং জুলুম চালাচ্ছে। মালিকরা যখন তখন অকারণে শ্রমিকদের ওয়ারনিং দিচ্ছে, ফাইন করছে, চার্জ-সীট দিচ্ছে, সো-কজ্ করছে। অর্থাৎ যত রকমের জুলুম করা যায় সব রকমের জুলুম চালাচ্ছে।

নিউ মিলের মালিক শ্রমিকদের উপর যেভাবে অত্যাচার করে আসছিল তাসত্বেও শ্রমিকেরা কোন রকম অশান্তি না করে মুখবুজে কাজ করে যাচ্ছিলেন। কিন্তু মালিকেরা শেষ পর্যন্ত গতকাল লক-আউট করে দিয়েছেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই, চটকল মালিকেরা যদি একটার পর একটা মিল লক্-আউট করে দেয় এবং বছরের পর বছর যদি লক্-আউট করে রেখে দেয় তাহলে শ্রমিকেরা তাদের প্রফিডেন্ট ফাণ্ডের টাকা এবং গ্রাচুইটির টাকা পাবেন না। এরফলে তারা অনাহারে থাকবেন। এর প্রতিকারের জন্য আমি বিশেষভাবে আপনাকে অনুরোধ জানাচ্ছি। লেবার ডিপার্টমেন্টকে জানানো হল না,

সরকারকে জানানো হল না তাসত্বেও ফোর্ট গ্লাসটার কোম্পানী কালকে লক্-আউট করেছে। আমি জানতে চাই, কেন জানানো হল না। আমি আশা করি এর কৈফিয়ত আপনি নেবেন এবং শীঘ্র মিলটি যাতে খোলা হয় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন।

**শ্রীসুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সভায় উপস্থাপিত করতে চাই। গত ১৯৮১ সালে গ্রামমিলা পঞ্চায়েত সমিতির অধীন মোলানী, চেঙমারী, তেসিমলা ও কুমলাই গ্রাম পঞ্চায়েতে ৪টি লিভার লিফ্‌ট স্কীম অনুমোদন হয় এবং যথাসময়ে পাইপ সরবরাহ করা হয়। কিন্তু কোন অদৃশ্য কারণে আজ পর্যন্ত সেই রিভার লিফ্‌ট পরিকল্পনা কার্যকরী করা হল না। কয়েক লক্ষ টাকার সম্পত্তি সম্পূর্ণ অসংরক্ষিত অবস্থায় ফেলে রাখা হল। এখন সেইসব পাইপ চুরি হচ্ছে। জলপাইগুড়ি জেলা এমনিতেই অসেচ এলাকা, এই ৪টি স্কীম যদি চালু হত তাহলে কয়েকশো একর জমিতে জল সেচের বন্দোবস্ত হত এবং কৃষকেরা তার সুযোগ পেত। গত ১৯৮১ সালে যে অর্থ বরাদ্দ করা হয়েছিল ঐ স্কীমটি কার্যকরী করার জন্য ১৯৮৭ সালে ঐ স্কীমের সেই টাকাটা কর্যকরী করা যাবে কিনা সেটাই বিচার্য্য বিষয়। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়কে বিশেষভাবে অনুরোধ করছি, তিনি যেন অবিলম্বে সরেজমিনে তদন্ত করে ঐ ৪টি পরিকল্পনা যাতে কার্যকরী করা হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেন।

**শ্রীমতী সন্ধ্যা চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারের সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ক্যামপাস থেকে রিজিওন্যাল কমপিউটার সেন্টার রাজ্যের অন্যত্র কিম্বা রাজ্যের বাইরে অন্যত্র সরিয়ে নেবার একটা প্রচেষ্টা খুব গোপনভাবে হচ্ছে বলে সংশ্লিষ্ট কর্মী মহলের আশংকা। এই আশংকা এই জন্য সেখানে যে কমপিউটার আছে সেটা ১০ বছরের পুরানো এবং ক্রমশঃ সেই কমপিউটারটির কাজের ক্ষমতা কমে আসছে। একটা নতুন উচ্চ ক্ষমতা-সম্পন্ন কম-পিউটার আমেরিকা থেকে নিয়ে আসবার বিশেষ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এরজন্য এখন পর্যন্ত প্রায় ৩০ লক্ষ টাক খরচা হয়েছে। কমপিউটার বসাবার যে প্রয়োজনীয় প্রস্তুতি তা প্রায় সম্পূর্ণ। এই অবস্থায় সেই কমপিউটার আনার যে পরিকল্পনা সেটা স্থগিত রাখা হয়েছে। সেইজন্য কর্মী মহলের আশংকাটা বেশী হয়েছে। আর একটি আশংকা কর্মীমহল করছেন সেটা হচ্ছে সেখানে ট্রাষ্টি বোর্ড থেকে বিশ্ব-

বিশ্বালয় মঞ্জুরী কমিশনকে বাদ দেবার গোপন চক্রান্ত হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকারের উচ্চ শিক্ষা দপ্তর আর. সি. সি. ট্রাষ্টির অন্যতম একজন সদস্য। সেইজন্য অমি দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এই গোপন চক্রান্ত যেটা চলছে সেই সম্পর্কে তিনি যেন খোঁজ-খবর নেন এবং এটা বন্ধ করবার জন্য সচেষ্ট হ'ন।

( At this stage the House was adjourned till 3 P. M. )

[ 3-00—3-10 P.M. after adjournment ]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বিনীতভাবে একটা কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিধানসভার চত্বরে যে ঘটনা ঘটে গেল এই রকম ঘটনার নজির পৃথিবীর কোথাও আছে কিনা আমার জানা নেই। আমরা, মহিলারা বিধানসভায় নির্বাচিত প্রতিনিধি। পশ্চিম-বাংলার মানুষ আমাদের নির্বাচিন করেছেন। আমরা মনে করি আজকে পশ্চিমবাংলার সরকারের শুধু নয়, পশ্চিমবঙ্গের মানুষের, বিশেষ করে মেয়েদের যে সম্মান সেই সম্মান জড়িত। আমরা প্রতিনিধিরা বিধানসভায় এসেছি এখানকার গুরুত্বপূর্ণ কাজে অংশ গ্রহণ করতে। আমি আগেই আপনাকে বলেছি এই রকম ঘটনা পৃথিবীতে কোথাও কোন পার্লামেন্টে, এ্যাসেম্বলীতে ঘটেছে কি'না জানা নেই। যে মাননীয় সদস্য মেয়েদের প্রতি যে অশালীন উক্তি করেছেন, আমি জানিনা তাঁর 'মা' 'বোন' আছেন কিনা? আজকে আমি দেখতে পাচ্ছি যে তাঁরা হাউসে আসেন নি, শুনতে পাচ্ছি মাননীয় সদস্য শ্রীসাধন পাণ্ডে, যিনি এ ধরণের উক্তি করে সারা পশ্চিমবঙ্গের মেয়েদের অসম্মান করেছেন তাঁকে সাস্‌পেণ্ড করা হয়েছে বলে অন্যান্য সদস্যরা আজকে ওখানে অবস্থান করছেন। আমি আপনার কাছে জানতে চাইছি যে, আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন? আমরা আপনার কাছে শুধু প্রোটেকসন নয় আমাদের সম্মান আমরা চাইছি। আমরা জানতে চাইছি যে, পার্লামেন্টে কংগ্রেসের সদস্য আছেন মহিলা সদস্যও আছেন, আজকে যদি মহিলা সদস্যদের বিরুদ্ধে বিরোধীপক্ষের কেউ এ ধরণের অশালীন উক্তি করেন, অশালীন আচরণ করেন তাহলে কংগ্রেস সদস্যরা কি করবেন? এটাই যদি আজকে কংগ্রেসের রাজনীতির কালচার হয় তাহলে আমি সেই কালচারের বিরোধিতা করছি। আমরা সুস্থ পরিবেশ গড়ে তুলতে চাই, মেয়েদের সম্মান যদি ভূলুণ্ঠিত হয় তাহলে কার উপর দেশ দাঁড়িয়ে থাকবে? গতকাল একজন মাননীয় মন্ত্রীর উক্তি নিয়ে আপনি নিজে বিধানসভায় বলেছেন। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, আমাদের সমাজ ব্যবস্থায়, সমাজের কাঠামোতে অর্থনৈতিক অবস্থার চাপে পড়ে যে মহিলারা তাঁদের জীবিকার জন্য ঐ পথ বেছে নেন তাঁরা কেউই অসম্মানীয় নন। এই সমাজব্যবস্থায়, অর্থনৈতিক কাঠামোতে আজকে তাঁদের সেই পথ বেছে নিতে হয়েছে। সেই রকম সমাজে আমরা বাস করছি যেখানে স্বাধীনতার ৪০ বছর পরেও আমাদের দেশের মেয়েদের পুরুষ শাষিত সমাজব্যবস্থায় নিজের জীবিকা ও জীবনের ক্ষেত্রে এই পথ বেছে নিতে হয়েছে। আপনিও জানেন এবং আমরাও জানি যে সেটা অসম্মানের হলেও আজও আমরা তাদের সেখান থেকে তুলে আনতে পারিনি, কোন প্রতিকার করতে পারিনি।

কিন্তু কালকে যে ঘটনা ঘটেছে সেই ঘটনার কোনরকম বিশ্লেষণ আমরা করতে পারছি না। আমরা শুধু বিধানসভার চত্বরে দাঁড়িয়েই এর প্রতিবাদ করছি না। তাঁরা বলেন যে, সারা ভারতবর্ষ কংগ্রেসের নেতৃত্বে রয়েছে। আজকে যদি ইন্দিরা গান্ধী বেঁচে থাকতেন এবং তিনিও একজন মহিলা, তাঁর প্রতি যদি পার্লামেণ্টের চত্বরে কোন অশালীন আচরণ করা হ'ত সেটা কি তাঁরা সহ্য করতেন? তার প্রতিবাদ যখন অবশ্যই করতেন, তখন এখানে এটা চলতে থাকবে কিনা? আমাদের এখানে মহিলা সদস্যদের সম্মান রক্ষার জন্য বিধানসভায় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তাঁর শাস্তির কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা আমরা জানতে চাই। নতুবা আমরা এর প্রতিবাদ শুধু বিধানসভা চত্বরেই রাখবো না, সারা পশ্চিমবাংলার মহিলারা এর প্রতিবাদে সামিল হবেন এটাই আপনাকে জানিয়ে দিতে চাই।

**শ্রীমতী আরতি দাশগুপ্তা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কংগ্রেসী বন্ধুরা শুনলাম এই হাউসে আসবেন না যতদিন পর্যন্ত না আপনি সুবিচার করেন। কারণ তাঁদের বক্তব্য হল, একটি কথা হয়ত উত্তেজনাবশে বলেই ফেলেছেন, কিন্তু সেই উত্তেজনার তো এখন অবসান হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আমি আপনাকে জিজ্ঞাসা করছি, মানুষ যখন উত্তেজিত হয় তখনই তার আসল ক্যারেকটার—কৃষ্টি, শিক্ষা, সংস্কৃতি বেরিয়ে পড়ে। সুতরাং তিনি যে বার বার এখানে উত্তেজিত হয়ে উঠবেন না তার গ্যারাণ্টি কি করে দেবেন? তাঁদের পরিষদীয় দলের নেতা যিনি আছেন তিনি কি এই গ্যারাণ্টি দিতে পারবেন যে, তিনি উত্তেজিত হবেন না? আমার সবচেয়ে বেশী দুঃখ লাগছে, যে কলকাতার কৃষ্টি নিয়ে আমাদের গর্ব তিনি সেখান থেকেই বিপুল ভোটাধিক্যে জয়ী হয়ে এখানে এসেছেন। তাঁর শিক্ষার বহর দেখে আমরা নিজেদের দুঃখে নিজেরা বলতে বাধ্য হচ্ছি যে, এমন বিধায়ককে কি এই সভায় আসতে

দেবেন ? কালকে বোম্বে থেকে ফিরে এসে বিভিন্ন মহিলাদের কাছ থেকে ঘটনাটা শুনলাম। আমাদের বাড়ীর পাশে এক গুজরাটী মহিলা থাকেন। তিনি কদাপি আমাদের ভোট দেন না। তিনি পর্যন্ত এসে বললেম, 'আমিতো কংগ্রেসকে ভোট দিয়ে ভুল করেছি! এই তাঁদের ক্যারেকটার ? তাঁরা যদি উত্তেজিত হলেই এইরকম কথা বলেন, তাঁদের বাড়িতে কি তাহলে মা-বোন নেই ?' তিনি বারবার পুনরাবৃত্তি করে একই কথা বললেন। বারবার একই কথার পুনরাত্তির মধ্যে দিয়ে তিনি তাঁর মানসিকতার একটা পরিচয় রেখেছেন। আমিও পশ্চিমবাংলার সমস্ত মহিলাদের পক্ষ থেকে ঐ অপমানের বিরুদ্ধে আপনার মাধ্যমে প্রতিবাদ জানাচ্ছি। দাবী করছি, আপনি এই ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করুন। শুনতে খারাপ লাগলেও বলছি, অনেকে বলেছেন—'মহারাণী কোঙারের পায়ে কি জুতো ছিল না ? তা দিয়ে তিনি মারতে পারলেন না ? আমরা যদি সভ্য সংযত হতে পারি, সেখানে সেই সংযত তো ওঁরা হচ্ছেন না। আমরা সংখ্যাগরিষ্ঠ পার্টি বলে এবং সরকারে আছি বলে কি আমাদের সহ্যের একটা সীমা থাকবে না ? আপনি এর একটা ব্যবস্থা করবেন। তাঁরা বলেছেন তাঁকে ফিরিয়ে দেবার জন্য। তবে এক্ষেত্রে আমাদের অপরাজিতা গোপ্পী যা বলেছেন আমি তার পুনরাবৃত্তি করতে চাইছি না, তবে তাঁর কথাই আমাদের মনের কথা। এখানে অন্য বিধায়ক যাঁরা আছেন, সকলের বাড়িতেই মা-বোন রয়েছে। আপনারাও এ-ব্যাপারে আসুন, একসঙ্গে সোচ্চার হোন। কারণ একটু উত্তেজনা হলেই যার মুখ দিয়ে ঐসব বেরিয়ে পড়ে তাকে একটু জানিয়ে দেওয়া দরকার। আমি আমার বক্তব্য দীর্ঘ করতে চাই না। তবে একটি কথা জোরের সঙ্গে বলতে চাই, আপনি যদি ওঁদের সমঝে চলতে না বলেন, আমাদের যদি কোন সম্মান না থাকে তাহলে পরে কি করবো সে ব্যাপারে ব্যবস্থা আমাদের গ্রহণ করতে হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[ 3-10—3-20 P.M. ]

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে ঘটনা ঘটেছে তা শুধু একজন মাননীয়া সদস্যার প্রতি অপমান বলে আমি মনে করি না, এটা নারী-জাতির প্রতি অপমান, সমস্ত বিধানসভার সদস্যদের প্রতি অপমান। পশ্চিমবাংলা বিধানসভার যে উন্নত মান সেই মানের দিক থেকে কংগ্রেস সদস্যদের এই আচরণ, এই মারাত্মক আক্রমণ এই মানের অনেকখানি হেয় করেছেন। তাঁরা নারীদের সম্মান দিতে জানে না। যাঁরা নারী বা পুরুষ সমস্ত জনগনের দ্বারা এক-একটা এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছেন তাঁরা নারীর সম্মান দিতে জানেন না। এই বিধানসভার যে

আচরণ বিধি সেটা তাঁরা মেনে চলেন না। আমি একটা কথা বলতে চাই সেটা হ'ল এই বিষয়ে আমার কাছে আরো বেশী উল্লেখযোগ্য ব্যাপার হ'ল তাঁরা যে কুৎসিত ব্যবহার মাননীয়া সদস্যা শ্রীমতী মহারানী কোনারের বিরুদ্ধে করেছেন এবং মারাত্মক মন্তব্য করেছেন তা অত্যন্ত মর্মান্তিক এবং দুঃখের। তাঁরা কি বিদ্যাসাগরকে জানেন না, বিদ্যাসাগরের বর্ণ পরিচয় পড়েন নি? বিদ্যাসাগর যখন পথ দিয়ে ফিরছিলেন সেই সময় রাস্তার ধারে ওই ব্যবসায় নিযুক্ত এক গরীব-দুঃখী মহিলা দাঁড়িয়েছিল। তাকে দেখে বিদ্যাসাগর তাঁর পকেটে যা টাকা-পয়সা ছিল তা দিয়ে বলছিলেন যে তুমি ঘরে ফিরে যাও, এই পয়সা দিয়ে চালিয়ে নিও। সে অভাবের তাড়নায় এসেছে বলে পয়সা দিয়ে তাকে ঘরে ফিরে যেতে বলেছিলেন তিনি। এই কি বিদ্যাসাগরের দেশের উত্তর-পুরুষ? আজকে এই পুঁজিবাদী সমাজে এই মেয়েদের ব্যবস্থা করতে পারে না, শুধু এই পথে ঠেলে দেয়! এই মেয়েদের ঠিক পথে চলার জন্য কিছু করতে পারি না। সেই ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে আজ পর্যন্ত কোন রাজ্য এই পথকে বন্ধ করতে পারেনি। কংগ্রেস সরকারের যে নীতি সেই নীতি অনুযায়ী তাঁরা এই পথে নারীদের এগিয়ে নিয়ে যাচ্ছে, এই ব্যবসার দিকে তাঁরা তাদেরকে ঠেলে দিচ্ছে। এই ভাষা দিয়ে একজন মাননীয় সদস্য একজন মাননীয়া সদস্যাকে অপমান করতে চায়, এর চেয়ে লজ্জাজনক আর কি হতে পারে? দ্বিতীয় কথা হচ্ছে এই ভাষাতে যে শুধু মাননীয়া সদস্যা অপমানিত হয়েছেন তা নয়, বিধানসভার সমস্ত সদস্য অপমানিত হয়েছেন। আর একটা কথা হচ্ছে তিনি যে তুলনা দিয়েছেন সেটা অত্যন্ত মর্মান্তিক। তাঁর এই আচরণের উপযুক্ত বিচার আপনি করবেন। আপনি একজন দক্ষ আইনজ্ঞ, আমরা আশা করবো সমস্ত দিক বিচার বিবেচনা করে আপনি সঠিক বিচার করবেন। আমরা মহিলারা যাতে এই বিধানভার কক্ষে মর্যাদা নিয়ে চলতে পারি তার জন্য আপনি উপযুক্ত ব্যবস্থা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে ঘটনা ঘটে গিয়েছে এটা আমি মনে করি অত্যন্ত মর্মান্তিক। আমরা সকলে নারীকে মা বলে মানি সেখানে একজন নারীর প্রতি এইরকম একটা অপমানসূচক কথা ব্যবহার করা হয়েছে, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক বলে মনে করি। আমরা এখানে বিধায়ক হয়ে এসেছি, বিধানসভার ভিতরে একজন নারীকে অপমান করা হয়েছে এই ব্যাপারে আপনাকে আমি অনুরোধ করবো যেন এর একটা প্রতিকার করা হয়। বিধানসভার ভিতরে যদি এই ভাবে আমরা অপমানিত হই তাহলে বাঁইরে কি অবস্থা হবে? বিধানসভার ভিতরে যদি আমরা সম্মান না পাই তাহলে বাইরে আমাদের কোন স্থান নেই। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মহারানী কোনার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে ঘটনা ঘটে গিয়েছে তার জন্য আমি খুবই মর্মাহত। আজকের সমাজে নারী এগিয়ে যাচ্ছে। নারী জাতি হচ্ছে সকল মানুষের "মা"-এর সমান। যাঁর মুখ দিয়ে এই অশালীন কথা বেরিয়েছে সে আমার ছেলের বয়সী। এইরকম একজন সদস্যের মুখ দিয়ে যখন এই কথা বেরোলো তখন আমি অত্যন্ত রেগে গিয়েছিলাম এবং মর্মাহত হয়েছিলাম। তাই আমি ছুটে আপনার কাছে প্রতিবাদ জানাতে গিয়েছিলাম। সেই সময় আমি প্রতিবাদ জানাতে গিয়ে তাঁদের মুখ থেকে ৫০ বার এই কথা শুনেছি যে আরো বলবো, আরো বলবো। এর জন্য আমি অত্যন্ত মর্মাহত হয়েছি এবং রাগান্বিত হয়েছি। বাড়িতে মা, বোন সকলেরই আছে, নারীরা সমাজে সকলেরই উর্দ্ধে। সেই নারীদের নিয়ে বিধানসভায় এতো বড় একটা অপমানসূচক কথা বলা হয়েছে, তার জন্য আমরা সকলেই অপমান বোধ করছি।

এপক্ষ এবং ওপক্ষেয় সকলে আমরা এখানে দেশের সকল নারী পুরুষের ভোট নিয়ে এসেছি। এখানে আমাদের উভয় পক্ষের কথাবার্ত্তাই হয়, কিন্তু এরই ভেতরে এতবড় একটা কথা যা হয়ে গেছে তা বিস্ময়কর। আমি আপনাকে বলবো, সমাজের একটা অংশ হিসাবে নারীকে সমাজের যতটা উর্দ্ধে রাখা উচিত তা আমরা সম্পূর্ণভাবে না পারলেও চেষ্টা করছি তাকে তুলে ধরতে। আমরা চেষ্টা করছি যাতে নারী সমাজ পুরুষের সঙ্গে তাল রেখে এগিয়ে যেতে পারে এবং আমরা নারীরা তারজন্য চেষ্টা করছি। সেজন্য আমি আপনাকে বলবো, আপনি বিশেষজ্ঞ, আমি এখানে গত পাঁচ বছরে আপনার বিচারবুদ্ধি লক্ষ্য করেছি, আপনার বিভিন্ন বিষয়ে পদক্ষেপও দেখেছি, এক্ষেত্রে আপনার যা করণীয় তা আপনি করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবারে নতুন নির্বাচিত বিধায়ক হয়ে এখানে এসেছি। এখানে সে আসার পর থেকে বিরোধিদের যে সমস্ত ব্যবহার, অশালীন আচরণ লক্ষ্য করছি, বিশেষ করে আমাদের মহিলা সদস্যরা যখন এখানে কথা বলেন তখন, শুধু গতকালই নয়, আমরা আগেও বিভিন্ন রকম উক্তি শুনেছি। সেগুলো এখানে বলে লাভ নেই। কিন্তু গতকাল এখানে যা ঘটেছে তা দুঃখ-জনক, লজ্জাজনক এবং মর্মান্তিক। আজ স্বাধীনতার পর অনেকগুলো বছর আমাদের কেটে গেছে, কিন্তু তাঁদের দলের সরকার এখানে একদিন ছিলেন এবং এখন কেন্দ্রে রয়েছেন, তাঁরা এর বিরুদ্ধে কিছুই করেননি। এখানে যে কুৎসিত ভাষায়

আমাদের একজন মাননীয়া সদস্যাকে লক্ষ্য করে বলেছেন, তাঁর প্রতি যে কুৎসিত ভাষা ব্যবহার করেছেন, তারজন্য আমাদের বলার ভাষা ছিল না। কেননা, ইদানিংকালে কংগ্রেস সরকার তথা ভারত সরকার তাঁদের সদস্যের এই ধরণের প্রবৃত্তি দূর করার জন্য কোন ব্যবস্থা করেন না, এই প্রবৃত্তি দূর করার জন্য কোন ব্যবস্থা তাঁদের মধ্যে নেই। অন্যান্য মহিলাদের প্রতি তাঁরা যে ধরণের অশালীন আচরণ করছেন তাতে তাঁদের অত্যন্ত লজ্জা পাওয়া উচিত। আমি বলবো, আমরা যাঁরা এখানে এসেছি, তাঁরা বহু নারী-পুরুষের ভোট পেয়ে এসেছি। বিরোধীপক্ষের যে সদস্য এই উক্তি করেছেন, তিনিও একটা সভ্যতা-সম্পন্ন এলাকা থেকে ভোট পেয়ে এখানে এসেছেন। তিনিও ভোটের সময়ে সেখানকার মহিলাদের কাছে 'মাগো, একটা ভোট দাও' বলে ভোট ভিক্ষা করেছিলেন। ভোটের সময় যেখানে তিনি 'মাগো, একটা ভোট দাও' বলে ভোট চেয়েছিলেন, সেখানে আজকে মায়ের জাতের প্রতি যে ধরণের অশালীন উক্তি করেছেন তারজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে আবেদন করবো, আপনি আইনানুগভাবে বিচার বিবেচনা করে দেখবেন যে তাঁকে আপনি এখানে আসতে দেবেন কিনা। সুচিন্তিতভাবে বিবেচনা করে আপনি দেখবেন। আমি পশ্চিমবঙ্গের সমস্ত মহিলার হয়ে, অসহায় মা-ভাই-বোনেদের হয়ে বলবো, যে কুৎসিত ভাষা তিনি এখানে প্রয়োগ করেছেন, সেই নির্যাতিত ও অসহায় যাঁরা রয়েছেন, তাঁদের হয়ে বলবো, আপনি সুচিন্তিত একটা সিদ্ধান্ত নেবেন। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এখানে যে ঘটনা ঘটে গেছে তারজন্য আমি প্রথমে অবাক হয়ে গিয়েছিলাম। এই রকম ঘটনা বোধহয় বিধানসভাতে নজীরবিহীন। এই নজীরবিহীন ঘটনা কালকে ঘটার পর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সমস্ত মেয়েরা আপনার কাছে ছুটে গিয়েছিলাম। আমরা চেয়েছিলাম এর বিচার আপনি করুন। এটা শুধু আজকে ব্যক্তিগত একজনের নামে যে ইঙ্গিত করেছে, সেটা শুধুমাত্র ব্যক্তিগত একজনের বিরুদ্ধে কোন ইঙ্গিত নয়। আমরা বিধানসভায় যাঁরা সদস্য হয়ে এসেছি, বিশেষ করে মেয়েরা, তাঁদের ক্ষেত্রে এটা প্রযোজ্য। সেই ইঙ্গিত শুধু আমাদের বিরুদ্ধে নয়, এটা গোটা নারী সমাজের প্রতি প্রযোজ্য। আপনার কাছে আবেদন করছি, এই কুরুচিপূর্ণ, অত্যন্ত অশালীন রুচির পরিচয় কালকে যিনি এখানে রেখেছেন, এবং এর দ্বারা তিনি মায়েদের অসম্মান করেছেম, এর বিরুদ্ধে যথাবিহিত সিদ্ধান্ত আপনি গ্রহণ করুন।

[ 3-20—3-30 P.M. ]

শুধু আমাদের অসম্মান নয়, গোটা নারী সমাজকে অপমান করা হয়েছে। যে নারীরা আজকে এই সমাজ-ব্যবস্থায় বাধ্য হয়ে নিজের দেহ বিক্রি করছে, যে নারী সমাজে আজকে নারীদের দূরবস্থা আমরা তাদের প্রতি অনুকম্পা করি না, তাদের সুপ্রতিষ্ঠিত করা যায় তার জন্য চেষ্টা করি না, তাদের সম্মানের সঙ্গে যাতে চাকুরী নির্বাহ করতে পারে তার ব্যবস্থা করতে পারি না অথচ তাদের এই অসহায়তার সুযোগ নিয়ে তাদের এই জীবিকাকে নিয়ে এইরকম ভাবে কুরুচিপূর্ণ মন্তব্য করা অত্যন্ত নিন্দনীয় এবং অত্যন্ত অপমানকর বলে আমার মনে হয়। এই ঘটনা শুধু বিধানসভার মধ্যে পড়ে থাকবে না, আজকে পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষ, বিশেষ করে যে মানুষের মধ্যে অধিকাংশ হচ্ছে মেয়ে, সেই মেয়েরা আজকে লজ্জিত হয়েছে কংগ্রেসের এই চেহারা দেখে। দূর্নীতিগ্রস্ত এবং নানা রকম অপরাধে অপরাধী যে কংগ্রেস গণতন্ত্র হত্যাকরী সেই কংগ্রেসের আরেকটি চেহারা কালকে দেখলাম যেটা অত্যন্ত রুচিহীন, কুরুচিমূলক চেহারা আমি আপনার কাছে প্রার্থনা করছি এবং আবেদন করছি যাতে এখানে আমাদের সম্মান বজায় থাকে এবং ওই যে বিধায়ক কুরুচিপূর্ণ উচ্চারণ করলেন তার যেন যথোচিত শাস্তি দেওয়া হয় এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিধানসভা কক্ষে কংগ্রেসের দু একজন এমন আচরণ করেছেন যে আচরণ আমি মনে করি শুধু আমাদের মহিলাদের পক্ষে ক্ষতিকারক নয় গোটা পশ্চিম বাংলার সুস্থ সংস্কৃতির কথা চিন্তা করলে অত্যন্ত রুচিজ্ঞানহীন পরিচয় এবং দুঃখজনক ব্যাপার। আমি আমার বক্তব্য দীর্ঘায়িত করতে চাই না। আরেক মাননীয় সদস্যাই এখানে বক্তব্য রেখেছেন তাদের মধ্যে দিয়েই আমার বক্তব্য ফুটে উঠেছে। আমি বলবো এই সমাজে সুস্থ সংস্কৃতির বিকাশ, সুস্থ রুচির দায়দায়িত্ব শুধু আমরা যারা গণতান্ত্রিক চেতনা সম্পন্ন বিধায়ক সরকার পক্ষে আছেন তাদের নয়, আমি মনে করি আপনার মাধ্যমে জানাবো সেই সমস্ত সংবাদপত্র যারা তাদের বলিষ্ঠ ভূমিকা পালনের মধ্যে দিয়ে এই কর্তব্য করবেন। সকাল হলেই লক্ষ লক্ষ কাগজ যারা পরিবেশন করেন তাদেরও একটা বলিষ্ঠ ভূমিকা আছে।

কারণ তারা সুস্থ সংবাদ সরবরাহ করলে সমাজের সকল স্তরের মানুষের উপকার হবে। আজকের ছেলে-মেয়েরা যাদের কৃষ্টি সংস্কৃতি সব কিছু এই সংবাদপত্রের উপর নির্ভর করে। যেখানে আজকে কৃষি সংস্কৃতি একেবারে রুচিহীন হয়ে পড়েছে এবং নিজেদের ভবিষ্যত প্রায় শেষ হয়ে যাবে এই সমাজে সংবাদপত্রের একটা বিরাট

ভূমিকা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবেদন রাখছি যে আমরা নারীদের প্রতিনিধিত্ব করতে এখানে এসেছি। পশ্চিমবঙ্গের ওই অসহায় মহিলাদের জন্যও আমাদের একটা ভূমিকা আছে, তাদের সকলের সম্মান রক্ষা করা আমাদের অবশ্য কর্তব্য। এই ব্যাপারে বলিষ্ঠভাবে পদক্ষেপ গ্রহণ করা দরকার। পশ্চিমবঙ্গের সমস্ত গণতান্ত্রিক এক মানুষের কাছে আবেদন রাখবো যে এই পিছিয়ে পড়া সম্প্রদায়ের প্রতি দৃষ্টি দিতে দিতে হবে এবং তাদের উদ্ধার করতে হবে। আমি আপনার মাধ্যমে সাংবাদিকদের বলবো যে বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করুন তা না হলে আমাদের দেশ শেষ হয়ে যাবে। এ কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : I have already passed a ruling and a motion in this House by which the honourable member, Shri Sadan Pande has been suspended for the rest of the Session. He was called upon to tender an unqualified apology to a lady member of the House, but he was reluctant to do so. Then the House passed a motion, suspending him for the reast of the Session.

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ—স্যার আজকে পূর্ব ঘোষণা অনুযায়ী এই বিধানসভায় যে অচলাবস্থা অবস্থা চলছে তার অবসানের জন্য এটা সর্বদলীয় বৈঠক বেলা সাড়ে এগারটার সময় হয়েছিল। আমি সেই প্রসঙ্গের সম্বন্ধে বলতে চাই, গতকাল এই বিধানসভায় যে ঘটনা ঘটেছে—এই সভায় একজন মাননীয়া সদস্যার প্রতি জনৈক সদস্যর তাকে উদ্দেশ্য করে যে অশালীন মন্তব্য এবং উক্তি করেছেন সেটা নিসেন্দেহে নিন্দনীয় তাই আমি দ্ব্যর্থহীন ভাষায় বলব এই প্রসঙ্গে গতকাল ২২ তারিখে যে মর্মান্তিক ঘটনা ঘটেছে, এবং জনৈক প্রবীন মন্ত্রী তিনি সাংবাদিকদের উদ্দেশ্যে যে অশালীন মন্তব্য করেছিলেন সেখানে সভার মানমর্য্যাদা জড়িয়ে ছিল তাই তার থেকে অব্যাহতি দিয়েছিলেন। আপনার রুলিং এর সম্বন্ধে তিনি আপনার বক্তব্যের প্রতিবাদ জানাতে গিয়েছিলেন মাননীয় সদস্য—কি উদ্দেশ্য করে গতকাল যে অশালীন মন্তব্য হয়েছে সেটাও নিন্দনীয়। প্রথমে আমরা যেমন নিন্দা করেছি—ওয়াক আউট করেছি—পরেতেও আমরা দ্ব্যর্থহীন ভাষায় নিন্দা করেছি। আমরা আশা করি এবং সকলে মনে করেন যে এই সভার যে অচলাবস্থা চলছে এটার অবসান হওয়া উচিৎ এবং তার জন্যই আপনি সর্বদলীয় বৈঠক ডেকেছিলেন; এবং এটার একটা সত্বর প্রতিকার চেষ্টা করা হয়েছিল। আমরা সবাই মিলে সেখানে এগুতে পারছি না, আমরা আমরা আশা করি সেই চেষ্টা সংশ্লিষ্ট সমস্ত পক্ষ থেকেই করা হবে। এখানে এই

বিধানসভায় এটা খুবই দুঃখের, এবং জনপ্রতিনিধি হিসাবে আমরা যারা এখানে এসেছি, জনসাধারণ আমাদের এখানে পাঠিয়েছে, তাদের ব্যথা-বেদনা তাদের আশা-আকাঙ্ক্ষাকে এখানে তুলে ধরব বলে, যতটুকু তার সুযোগ আছে। কিন্তু সেখানে যদি এই বিধান-সভায় এই সমস্ত ঘটনা-দিনের পর দিন ঘটতে থাকে সেটা আমাদের কারুর কাছে সম্মানজনক নয়; পশ্চিমবাংলার মানুষের কাছে সম্মানজনক নয়। যাতে আগামী দিনে এর অবসান হয় এবং আপনি সকলের কাছে এই যে উদ্বেগজনক ঘটনা এটা যাতে আর না ঘটে সকলের কাছ থেকে আপনি সেই প্রতিশ্রুতি নিন। আমি আশাকরব সকলের পক্ষ থেকে সেই প্রচেষ্টা নেওয়া উচিৎ। আমি আশা করি বিধানসভায় যাতে পূর্বকার অবস্থা ফিরে আসে এটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : I have already said that yesterday, this House passed a motion and suspended the honurable member, Shri Sadan Pande for the rest of the Session. Whether that is a sufficient punishment or an insufficient punishment, I do not want to go into that subject. The question is that punishment has already been meted out to him. To-day an all-party meeting was held in my Chamber where we tried to sort out that problem so that all sections of the House would co-operate and the House can transact [ function ] its business in a normal manner. Unfortunately the Opposition Party of the Congress ( I ) has decided not to attend the House to-day. They have not communicated to me any decision as yet, as I was told by Shri Abdus Sattar and the Chief Whip, Shri Gyan Singh Sohanpal that they would communicate their decision. But no communication has been received by me up till now. Unfortunately what Mr. Deba Prosad Sarker has already said is that the House was not functioning, ( অচল হয়ে গেছে ) That is not correct. The House is functioning though the Congress ( I ) Party is not participating. It is unfortunate because in a democracy Opposition should participate and make criticism according to the Parliamentary decorum and decency.

[ 3-30—3-40 P.M. ]

I only hope that in future all Members will make the best efforts—both of the Treasury Benches and of the Opposition Benches—to see that the dignity, decorum and decency of the House are maintained. This House represents the people of West Bengal, we must keep that in mind. If any member chooses to abuse other members, more so a lady member, he should not use any such language which is not befitting to the Parliamentary norms, decency and decorum. If he does so, he does not abuse any particular member but he abuses the people of West Bengal whom he represents. Nobody has the right to abuse the people of West Bengal. In our Assembly there are 294 elected members and one nominated member representing the whole people of West Bengal. This must be kept in mind. During the discussions on the no-confidence motion against me in the last Assembly, I, time and again, reminded—'When we become elected, we do not become superbeings—we remain ordinary human beings—representatives of the people and we have to go back to them again who are the ultimate masters.' Crores of people cannot sit in one place to decide their problems and developmental activities. So they elect their nominees and send them here. I am sure, using of abusive languages will not protect the interest of the people, more so when abusing a lady member. I only hope that this thing should be kept in mind ahd expect that all members of this House will cooperate with me and see that the House can function in a proper manner. I think this is enough for the moment.

## LEGISLATION

### The Indian Stamp ( West Bengal Amendment ) Bill, 1987

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to introduce the Indian Stamp ( West Bengal Amendment ) Bill, 1987.

( Secertary then read the title of the Bill )

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to move that the Indian Stamp ( West Bengal Amendment ) Bill, 1987, be taken into consideration.

Sir,

I have already mentioned in my budget speech about the need to restructure the rates of Stamp Duty. It has been brought to our notice that serious incidence of evasion of Stamp Duty and Registration Fee was taking place by splitting up of the transfer deeds into different parts. This high incidence of tax evasion by splitting the documents is due, among others, to the structure of Stamp Duty in the State. Our rates on conveyance including surcharge are steep in a manner which has created a problem. These rates start from a low figure of 3.6% on Rs. 1000/- and then they go upto 17.4% on Rs. 10 lakhs. The rate structure was kept this steep with the hope that the poorer sections would benefit from it. But, in fact, buyers of property generally tended to come from the more affluent sections of the society. Too steps a rate offered undue incentive to the less scrupulous among them to split the documents in order to take considerable advantage of the lower rates related to lower slabs. There was, as a result, not only a significant loss of revenue, but, the section of people who gained from this rate structure turned out to be relatively well-off people- In other words, this rate structure, in effect, has tended to be regressive. Given the fact that the buyers, in general, tended to come form the more affluent sections, and given the difficulty, within the existing socio-economic structure, to prevent the splitting of documents, we have, after careful consideration, proposed a new rate structure on conveyance. The basic Stamp Duty rate is proposed to be kept at 10% for the property upto the value of Rs. 50,000/-. Thereafter, the rate is proposed to increase slowly and smoothly upto 15.3% for property of the value of Rs. 10 lakhs. This gradual gradient in the new rate structure will prevent the relatively affluent persons from evading tax by splitting the documents for illicit gains, In comparison with the existing situation, the proposed Stamp Duty structure therefore, will, in effect, be more progressive.

Minor increases have also been proposed in the incidence of duty on miscellaneous instruments, where the rates have remained unchanged for about a decade.

To provide a relief, it is next proposed to eliminate 20% surcharge so long imposed on several instruments including conveyance of proparty. Furthermore, the additional surcharge of 10 P imposed on certain instruments is also proposed to be eliminated. These proposals will not only provide relief but also make the rate structure more consolidated and streamlined.

With these words, Sir, I commend my motion for the acceptance of the House.

**Mr. Speaker** : There are Circulation Motions of Shri Rajesh Khaitan, Shri Ambica Banerjee, Shri Apurbalal Majumdar and Shri Saugata Roy, but as the Members are not present the motions are not moved.

**শ্রীসৈয়দ আবুল মনসুর হবিবুল্লা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী কর্তৃক আনীত এই বিলের সমর্থনে ২/৪টি কথা আমি বলতে চাই। আমাদের যে দ্রুত ইনফ্লেশান বা মুদ্রাস্ফীতি হচ্ছে সত্যিকারে বলতে গেলে সেই তুলনায় যে পরিবর্তন গুলি আনা হচ্ছে সেই পরিবর্তনগুলি খুব বেশী নয়। কারণ, গত ৩০ বছরে মুদ্রাস্ফীতি যে পরিমাণে হয়েছে তাতে মানুষের অন্যদিকে জীবনের বোঝা অনেক বেড়েছে, অথচ এই জায়গায় তারা কিছু সুযোগ পাচ্ছিল। অথচ এটাকে বাড়ানর প্রয়োজন হয়েছে রাষ্ট্র থেকে। যেগুলি বাড়ান হয়েছে সেগুলি এমন কোন মারাত্মক জায়গায় যাচ্ছে না যার জন্য সাধারণ মানুষের উপর বোঝা বেড়ে যাবে। স্ট্যাম্প ডিউটির ব্যাপারে সবচেয়ে গুরুত্বপূর্ণ দিক হল যেটা অর্থমন্ত্রী কিছুটা বললেন সেটা হচ্ছে ইভেশানের প্রশ্ন। এই ইভেশান তারা যে আকারে নিচ্ছে আইন করলেও এখানে আমাদের আইনের প্রয়োগ নেই। আমরা যতই নিচের দিকে স্ট্যাম্প ডিউটি কম রাখবার চেষ্টা করি, কারণ, সাধারণ মানুষকে রিলিফ দেবার জন্য সেটা করা হয়, কিন্তু দেখা যায় অর্থশালী ব্যক্তিরা অনেক সময় এই সুযোগে একটা দলিলকে ৪টি দলিলে ভাগ করে দিয়ে নিম্নস্তরের দামের সুযোগ নেবার চেষ্টা করেন। অন্যান্য ক্ষেত্রে তারা সব সময় চেষ্টা করেন কিভাবে এই করকে ফাঁকি দিয়ে আমরা গরীব মানুষের জন্য যে সুযোগ রাখবার চেষ্টা করি সেই সুযোগ নিতে। সেই কারণে বিগত সরকার এটা

আলোচনা করেছিলেন কিভাবে কিছুটা অন্ততঃপক্ষে এমন ব্যবস্থা করা যায় যাতে অর্থশালী ব্যক্তিরা এই যে নিম্নবিত্ত লোকের জন্য যে সুযোগ দেওয়া হচ্ছে সেই সুযোগ নিয়ে কর ফাঁকি না দিতে পারে। তার পর্যালোচনা করে আজকে যে বিলটা এসেছে সেই বিলের দ্বারা নিশ্চয়ই কিছুটা অগ্রগতি হবে এবং যে অসুবিধাগুলি হচ্ছিল সেই অসুবিধাগুলি কিছুটা দূরীভূত হবে।

[ 3-40—3-50 P.M. ]

অর্থশালী ব্যক্তিদের কর ফাঁকি দেবার একটা রেওয়াজ আছে এবং তারা এতে এতই অভ্যস্ত যে বারবার চেষ্টা করে সুবিধাগুলি নেবার জন্য। আমার যা অভিজ্ঞতা তাতে বলতে পারি যেখানে যেখানে তারা এই সুযোগ গ্রহণ করেছে, ফাঁক গ্রহণ করেছে সেগুলি বন্ধ করবার ব্যাপারে এই বিল সাহায্য করবে এবং সরকারও সেইভাবে এগুবেন। আজকে এই যে র‍্যাসানালাইজ করবার কথা হয়েছে একে অভিনন্দন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীম দাশগুপ্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ইণ্ডিয়ান স্ট্যাম্প ( ওয়েষ্ট বেঙ্গল এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৮৭ পেশ করবার সময় আমি এর মূল উদ্দেশ্যগুলি একবার বলেছি এবং এখন সেগুলি সংক্ষেপে আর একবার বলছি। মাননীয় সদস্য একটা ছোট প্রশ্ন যা তুলেছেন তার উত্তর দিয়ে বক্তব্য শেষ করব। প্রথম কথা হচ্ছে, এই বিল যেটি এখানে প্রস্তাবাকারে রয়েছে সেটা যদি এখানে গ্রহণ করা হয় তাহলে আমি আশা করছি এই আর্থিক বছরেই ৩ কোটি ৭৫ লক্ষ টাকার মত অতিরিক্ত রাজস্ব আমাদের হাতে আসবে। মাননীয় সদস্যরা মনে রাখবেন এই ৩ কোটি ৭৫ লক্ষ টাকার মধ্যে প্রায় ৩ কোটি টাকা আসবে কনভেন্স—এর উপর স্ট্যাম্প ডিউটির যে বিন্যাস ছিল তার পরিবর্তনের মাধ্যমে। ওয়েস্ট বেঙ্গল স্ট্যাম্প ম্যানুয়ালের সংজ্ঞা অনুযায়ী যে কোন স্থাবর এবং অস্থাবর সম্পত্তির বিক্রয়ের উপর যে স্ট্যাম্প দেওয়া হয় তার পুনর্বিন্যাসের প্রশ্ন আজকে এসেছে। আমাদের যে সমস্যা ছিল তার সমাধানের জন্যই এই পুনর্বিন্যাসের কথা বলছি। মূল সমস্যা হচ্ছে এখন যে ব্যবস্থা চালু আছে তাতে স্ট্যাম্প ডিউটির যে বিন্যাস সেটা অত্যন্ত খারাপ। খারাপ বলতে— নীচের দিকে সম্পত্তির মূল্য যেখানে ১ হাজার টাকার মত সেখানে স্ট্যাম্প ডিউটির হার ৩.৬ শতাংশ। কিন্তু ৫ লক্ষ্য টাকার উপর হলে ১৮ শতাংশ। এটা যখন করা হয়েছিল তখন এই আশা ছিল এর ফলে সাধরণ মানুষের সুবিধা হবে। কিন্তু

প্রকৃতপক্ষে জিনিসটি উল্টো হয়ে যায়। যারা সম্পত্তি কিনছে তারা যেহেতু অপেক্ষাকৃত সম্পদশালী পরিবার থেকে এসে কিনছে তারা কেনার সময় সম্পত্তির দলিল বহুধা বিভক্ত করবার চেষ্টা করে এবং তার ফলে উঁচুতে করের হার ফাঁকি দিয়ে নীচের দিকে অল্প কর দেবার চেষ্টা করে। এইভাবে অনেক কর ফাঁকি গেছে এবং যারা এই সুবিধা পেয়েছে তারা হল সমাজের সম্পদশালী মানুষ। ভূমির ক্ষেত্রে দেখুন, একটা সম্পত্তি যখন কেনাবেচা হয় তখন ধনী লোকেরাই সেটা কেনে এবং তারাই এই সুবিধা পায়। এ থেকে বলা যায় কর ব্যবস্থা রিগ্রেসিভ হয়েছিল।

এখানে দাঁড়িয়ে আমাদের কি করা উচিত? একজন কেউ প্রশ্ন রাখতে পারেন যে এই সমস্যা শুধু আমাদের রাজ্যের তো নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় একটু বলা উচিত। ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও ঐ একই সমস্যা দেখা গিয়েছে। National Institute of Public Finance and Plaming সমস্ত রাজ্যের সমীক্ষা নিয়ে একটা তথ্য যোগাড় করে দেখেছেন যে যেখানে কর বিন্যাসটা এইরকম আছে সেখানে বার বার এই কর ফাঁকি ধরা পড়েছে—তারা এটা বলতে পারে। আমাদের অর্থ দপ্তর থেকে একটা ষ্টাডি টিম আমরা করেছি—শুধু অর্থ দপ্তর নয় —সংশ্লিষ্ট দপ্তর নিয়ে এটা করা হয়েছে। তাদের ইনটারিম রিপোর্ট ইতিমধ্যে তারা দিয়েছে এবং সেই একই কথা। সেখানে দাঁড়িয়ে আমরা দেখছি যে আমরা কি করতে পারি। প্রশ্ন করতে পাবেন যে আপনারা এই যে বহুধা বিভক্তিকরণ এটা থামাবার চেষ্টা করেন না কেন। কিন্তু আমাদের এই সামাজিক আর্থিক ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে বলতে হচ্ছে যে যেখানে সম্পত্তির ক্ষেত্রে কিছু অধিকার আছে এবং যেখানে কেউ বিক্রি করছেন সেখানে সে কত ভাগে বিভক্ত করে বিক্রি করতে পারে, তা সেই অধিকারের মধ্যে কিছুটা পড়ে যাচ্ছে! এটা থামানো কঠিন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আর একটা বিকল্প থাকতে পারে সেটা হচ্ছে এই সম্পত্তির দলিল বিভক্ত করলেও কোন লাভ না রাখতে পারে, কোন লাভ না করতে পারে সেটা ঠিক সামনে রেখে আমরা যেটা করেছি যে ৫০ হাজার পর্যন্ত সম্পত্তির যে করের হার সেটা একেবারে এক করে রাখা হয়েছে ১০ শতাংশ, তারপর একটু বাড়িয়ে ১১/১২॥/১৩ শতাংশ উপর বৃদ্ধি করা হয়েছে। এই হচ্ছে পরিবর্তন। এবং আমার মনে হয় করের ফাঁকিটা অনেকটা কমানো যাবে। এছাড়া কতকগুলি ছোট ইনস্ট্রুমেণ্ট আছে—তার অনেকগুলিই সাধারণ মানুষের জীবনে আসে না—লিগ্যাল ইনস্ট্রুমেণ্ট এই সব গুলিতে প্রায় ১০ বছর ষ্ট্যাম্প ডিউটি ইত্যাদির কোন পারবর্তন হয়নি। অনেক বণ্ড আছে—কিছু বণ্ড আছে বটমলি বণ্ড যেটা সাধারণ মানুষের জীবনে আসেই না। কিন্তু তার থেকে কিছু কর আদায় হয়! এই করগুলি যেহেতু মূল্য বৃদ্ধি হয়েছে, তাই আমরা

একটু বাড়িয়েছি। আর যেটা মাননীয় সদস্য বল্লেন এফিডেভিটের ক্ষেত্রে এ পর্যন্ত ষ্ট্যাম্প ডিউটি ৫ টাকা এবং ১০ পয়সা একটা অতিরিক্ত সারচার্জ ছিল। আমরা সেটা তুলে দিয়ে গোটাটাকে ১০ টাকা করেছি এবং এটা এমন জিনিস যেটা দৈনন্দিন জীবনে সাধারণ মানুষের আসে না, কখনও আসে। বাকী সেটা ইনস্ট্রুমেন্ট সেটা এতো ছোট যে তার থেকে সাধারণ মানুষ ক্ষতিগ্রস্ত হবে বলে মনে করছি না। আমি এটা বলে শেষ করছি যে যখন কর বৃদ্ধি করা হয়, তা থেকে কিছু না কিছু সামাজিক অসুবিধা হবেই। আমি চেষ্টা করেছি আপ্রাণ যাতে এই করভারটা সাধারণ মানুষের উপর কম পড়ে যাতে অসুবিধাটা সাধারণ মানুষের কম হয়। তবে কর নিয়ে আসাটা একদিক— আবার এই কর নিয়ে আমরা কি করবো সেটা আর একদিক। আমি আগেই বলেছি যে আমাদের যেহেতু পরিকল্পনায় যে টাকাটা লাগে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তার ৩০ শতাংশর বেশী পাই না। বাকী টাকাটা আমাদের নিজেদের তুলতে হয়, তাই এই কর নেওয়া। প্রশ্ন হোল এই কর নিয়ে আমরা কি করবো। আমাদের কর্মসূচীতে বলেছি, আমি তা আর পুনরোক্তি করতে চাই না। যে কাজগুলি আমরা করবো তার মধ্যে সব চেয়ে গুরুত্বপূর্ণ কাজ হোল সাধারণ মানুষের, সাধারণ যুবক যুবতীদের কর্মসংস্থান করবো। আমার বিশ্বাস এই করের জন্য যে অসুবিধা—এই করের টাকা নিয়ে কর্মসংস্থানের কাজ করলে তার থেকে সামাজিক সুবিধা, সামাজিক লাভ হবে, এই করের জন্য যে যে সামাজিক অসুবিধা হবে সেটা ছাপিয়ে যাবে। এই বিশ্বাস রেখে আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Das Gupta that the Indian Stamp ( West Bengal Amendment ) Bill, 1987 be taking into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 5 and Preamble**

The question that clauses 1 to 5 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to move that the Indian Stamp ( West Bengal Amendment ) Bill, 1987, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[ 3-50—4-00 P.M. ]

Financial Budget of the Government of West Bengal for 1987-88. Voting on Demands for Grants.

**Mr. Speaker :** Now voting on Demands for Grants No. 39 & 46. The Honourable Minister in-Charge of Labour Department may move the Demands.

## DEMAND No. 39

Major Head : 2230-Labour and Employment.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,53,71,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230-Labour and Employment."

( This is inclusive of a total sum of Rs. 4,84,57,000 already voted on account in March, 1987 )

২। মাননীয় সদস্যগণ শ্রম দপ্তরের এবং ঐ দপ্তরের অধীনস্থ বিভিন্ন সংস্থার কার্যাবলীর বিবরণ দপ্তরের বার্ষিক প্রকাশনা "লেবার ইন ওয়েস্ট বেঙ্গল", ১৯৮৬-এর মধ্যে দেখতে পাবেন। সংখ্যাটিতে এই রাজ্যে অবস্থিত সংশ্লিষ্ট কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থার কাছ থেকে পাওয়া বার্ষিক প্রতিবেদনও সন্নিবেশিত করা হয়েছে। ভারতীয় শ্রম সম্মেলন কর্তৃক গঠিত স্ট্যাণ্ডিং লেবার কমিটিতে আলোচিত কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয় ছাড়াও শ্রম দপ্তর দ্বারা নির্বাহী নিবন্ধীভুক্ত বেকারদের জন্য স্বনিযুক্তি প্রকল্পের বিষয় এবং শ্রম দপ্তর থেকে প্রকাশিত বিভিন্ন আদেশ ও নির্দেশাবলী এই পুস্তিকায় সন্নিবেশিত করা হয়েছে। যাঁরা শ্রমজীবী মানুষদের অবস্থা জানতে আগ্রহী তাঁরা যাতে সহজেই আনুষঙ্গিক তথ্যাবলী হাতের কাছে পান তার চেষ্টা করা হয়েছে। আমার বিশ্বাস, প্রকাশনাটি মাননীয় সদস্যগণের কাজে লাগবে।

৩। আমি এখন শ্রম প্রশাসনের ক্ষেত্রে অনুসৃত নীতি সংক্রান্ত কয়েকটি বিশেষ দিক নিয়ে আলোচনা করব। সেই সঙ্গে কর্মসংস্থান, শিল্প-নিরাপত্তা, শ্রম-আইন বলবৎকরণ এবং শ্রমিক কল্যাণের সঙ্গে জড়িত বিভিন্ন কর্মসূচী রূপায়ণের বিষয়েও সংক্ষেপে কিছু উল্লেখ করতে চাই।

৪'১। শোষণের বিরুদ্ধে শ্রমিকশ্রেণীর ন্যায়সঙ্গত সংগ্রামকে সক্রিয় সমর্থন করার নীতিকে রাজ্য সরকার নিরবচ্ছিন্নভাবে অনুসরণ করে চলেছে। শিল্পোন্নতির মূল লক্ষ্য সম্পর্কে উদাসীন এবং দ্রুত মুনাফালাভে আগ্রহী কিছুসংখ্যক মালিকের প্ররোচনা সত্ত্বেও শিল্পে শান্তি ও সংহতি বজায় রাখতে আমরা যথেষ্ট চেষ্টা করেছি। কেন্দ্রীয় সরকারের উদার আমদানী ও অন্যান্য নীতির জন্য পরিস্থিতি আরও ঘোরালো হয়েছে। বিদ্যুৎ প্রকল্পের জন্য দুর্গাপুরে অবস্থিত একটি প্রসিদ্ধ বয়লার নির্মাণ কারখানা চাহিদার অভাবে বন্ধের মুখে। আমদানীকৃত পেট্রোলিয়ামজাত গ্রান্যুলস্‌ভিত্তিক বহুসংখ্যক কৃত্রিম তন্তুজ উৎপাদন সংস্থা গড়ে ওঠায় পাটশিল্পের অস্তিত্ব বিপদের সম্মুখীন হয়েছে। দেরীতে হলেও কেন্দ্রীয় সরকার এই বস্তু আমদানির উদার লাইসেন্স দানের নীতির বিপদ বুঝতে পেরেছেন এবং কয়েকটি ক্ষেত্রে পাটের ব্যবহারকে আবশ্যিক করে আইন প্রণয়ন করেছেন। অর্ডার দেওয়ার ব্যাপারে রেলের দীর্ঘমেয়াদী নীতির অভাবে ওয়াগন নির্মাণ শিল্পে অনিশ্চয়তা দেখা দিয়েছে।

৪'২। রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থা সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নীতির বড় রকমের পরিবর্তন দেশের সামগ্রিক অর্থনীতির ক্ষেত্রে অশুভ ইঙ্গিত বহন করছে। দ্বিতীয় পঞ্চ-বার্ষিকী পরিকল্পনার সময় থেকে দেশ এমন এক নীতি অনুসরণ করে এসেছে যার লক্ষ্য ছিল শক্তিশালী রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থা স্থাপনের মধ্য দিয়ে স্বয়ম্ভরতা অর্জন করা। জাতীয় অর্থনীতিতে রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রকে মুখ্য ভূমিকায় প্রতিষ্ঠিত করাটাও অন্যতম উদ্দেশ্য ছিল। সাম্প্রতিক বছরগুলিতে এই অবস্থা থেকে পিছিয়ে আসার নীতি আমরা লক্ষ্য করছি। সপ্তম যোজনায় রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে ব্যয়বরাদ্দ বৃদ্ধি খুবই নগণ্য। ব্যক্তি-মালিকানার পক্ষে ভারত সরকারের নীতির ঝোঁক গভীর উদ্বেগের বিষয়।

৪'৩। শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইন বলে ইতিপূর্বে যে সংস্থাগুলির পরিচালনভার গ্রহণ করা হয়েছিল তার মধ্যে বেশ কিছু সংস্থাকে লাভজনক নয় এই অজুহাতে কেন্দ্রীয় সরকার ডিনোটিফাই করেছেন। তাঁরা কলকাতা এবং হাওড়ায় অবস্থিত সরকারী প্রেস, ফর্মস ও স্টেশনারী অফিসগুলিকে বন্ধ করার পরিকল্পনা গ্রহণ করেছেন। এই পরিস্থিতিতে রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থায় কর্মরত শ্রমিক-কর্মচারীদের মধ্যে অস্থিরতা দেখা দিতে বাধ্য। জাতীয় অর্থনীতিতে রাষ্ট্রায়ত্ত ক্ষেত্র যাতে কর্তৃত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে তা সুনিশ্চিত করার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের দাবি জানিয়ে রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রের শ্রমিক-কর্মচারীগণ গত ২১শে জানুয়ারী, ১৯৮৭ তারিখে দেশব্যাপী ধর্মঘট পালন করেন।

৪·৪। আর্থিক প্রতিষ্ঠানগুলি কেন্দ্রীয় সরকারের নীতি অনুসরণ করে লোকসানকারী সংস্থাগুলির ক্ষেত্রে অনমনীয় মনোভাব গ্রহণ করেছে এমনকি নিজেদের পরিচালনাধীন সংস্থাগুলির ক্ষেত্রেও অবিলম্বে ঋণ ফেরত দেবার নির্দেশ পাঠাচ্ছে। এই সকল শিল্প সংস্থাগুলির ক্রমাগত রুগ্ন হওয়ার পেছনে আসল কারণ নির্ধারণে এবং এগুলিকে পুনর্গঠন করার সম্ভাবনার বিশ্লেষণে তারা ব্যর্থ হয়েছে। প্রয়োজনানুযায়ী কার্যকরী মূলধন দিতে অস্বীকার করার ফলে কিভাবে রুগ্ন সংস্থাগুলির রুগ্নতা বৃদ্ধি পেয়েছে গত বিধানসভায় তার উল্লেখ করেছিলাম। এই অবস্থার কোন পরিবর্তন হয় নি। এটা আনন্দের কথা যে, দলমতনির্বিশেষে বিভিন্ন ট্রেড ইউনিয়ন সংগঠনগুলি রুগ্ন সংস্থাগুলির পুনর্গঠনের জন্য একযোগে প্রয়াস চালাচ্ছে।

৪·৫। ভারত সরকার Sick Industrial Companies (Special Provisions Act. 1986—প্রণয়ন করে তার অন্তর্ভুক্ত Board for Industrial & Financil Reconstruction গঠন করেছেন। রাজ্য সরকার বেশকিছু সংখ্যক রুগ্ন শিল্পসংস্থার বিষয় উক্ত বোর্ডে প্রেরণ করেছেন। আমরা আশা করবো, ঐ সমস্ত রুগ্ন শিল্প পুনরুজ্জীবিত করার পক্ষে ইতিবাচক সিদ্ধান্ত গৃহীত হবে এবং ঐ সমস্ত শিল্পসংস্থায় জড়িত শ্রমিকদের চাকুরির নিরাপত্তা ও স্বার্থ রক্ষিত হবে।

৫। শিল্পক্ষেত্রের অস্থিরতা শ্রমিকদের অবস্থার অবনতি ঘটিয়েছে। দেশের অর্থনীতিতে অত্যধিক মুদ্রাস্ফীতির চাপের ফলে তাঁদের প্রকৃত বেতন হ্রাস পেয়েছে। এর ফলে তাঁদের দুর্দশা আরও বেড়েছে। মালিকপক্ষ শিল্পের সমস্যার সমস্ত বোঝাই শ্রমিকশ্রেণীর কাঁধে চাপিয়ে দেবার চেষ্টা করছে। বহুসংখ্যক সংস্থা ভবিষ্যনিধি প্রকল্পে এবং কর্মচারী রাজ্যবীমা প্রকল্পে কেবলমাত্র যে নিজের দেয় অর্থই জমা দেন নি তা নয়, শ্রমিকদের কাছ থেকে আদায় করা অর্থও জমা দেন নি। ভবিষ্যনিধি প্রকল্পে বকেয়ার পরিমাণ ৯৫·০৪ কোটি টাকা এবং কর্মচারী রাজ্যবীমা প্রকল্পে বকেয়ার পরিমাণ ১৮·৫৪ কোটি টাকা। কিছুসংখ্যক সংস্থা অতি সহজ কিস্তিতে বকেয়া টাকা আদায় দেবার আদেশনামা কোর্টের কাছ থেকে পেয়েছেন। এ বিষয়ে আমরা কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। আমরা এই বিষয়গুলি নিয়ে কেন্দ্রীয় শ্রমিক সংগঠনগুলির সঙ্গে আলোচনা করেছি। এবং কিভাবে সমস্যাগুলির মোকাবিলা করা যায় সে বিষয়ে তাঁদের পরামর্শ চাওয়া হয়েছে। সুখের কথা এই যে, শ্রমিকশ্রেণী এইসব প্রতিকূলতার মুখোমুখি দাঁড়িয়ে ইতিবাচক ভূমিকা পালন করেছেন। শিল্পের পুনরুজ্জীবন ও বিকাশের ক্ষেত্রে এবং মালিকপক্ষের আক্রমণকে প্রতিহত করার ব্যাপারে আমাদের নীতিগুলির রূপায়ণে তাঁরা স্তম্ভরূপে কাজ করেছেন।

৬। আলোচ্য বছরে শ্রমিকদের বিষয়ে নীতি নির্ধারণের ক্ষেত্রে বেশ কিছু গুরুত্বপূর্ণ পরিবর্তন সাধিত হয়েছে। দিল্লীতে অনুষ্ঠিত স্ট্যাণ্ডিং লেবার কমিটির প্রথম সভায় শ্রম-সম্পর্ক প্রশাসনিক কাঠামোর পুনর্গঠন সম্পর্কে সনৎ মেহতা কমিটির সুপারিশ-সমূহ আলোচিত হয়। কমিটি ইণ্ডাষ্ট্রিয়াল রিলেশনস কমিশন নামে একটি আধা-বিচার বিভাগীয় কাঠামো গঠনের সুপারিশ করেছিল। এর দায়িত্ব শুধুমাত্র শিল্পবিরোধের আইনানুগ বিচার করা ছাড়াও ট্রেড ইউনিয়নের শংসাপত্র (certificate) প্রদান করার মত খাঁটি প্রশাসনিক কাজের দায়িত্বও ন্যস্ত থাকবে। ট্রেড ইউনিয়নগুলির স্বাধীন কাজকর্মের উপর কঠিন বাধা আরোপ করার জন্য বেশ কিছু ব্যবস্থা গ্রহণের সুপারিশও কমিটি করেছিল। কমিটি প্রস্তাব দিয়েছিল যে, যদি কোন ট্রেড ইউনিয়ন ধীরে চলো আন্দোলনকে অথবা বেআইনী ধর্মঘটকে উৎসাহিত করেছে বলে শ্রম কোর্ট রায় দেন তবে সেই সব ট্রেড ইউনিয়ন দর-কষাকষির প্রতিনিধির মার্যাদা খোয়াবে, এমনকি এর রেজিস্ট্রেশন পর্যন্ত হারাবে। কমিটির দেওয়া বাধ্যতামূলকভাবে ইউনিয়নের সভ্য হওয়া বা মালিকপক্ষের দ্বারা সদস্যপদের চাঁদা কেটে নেওয়ার প্রস্তাব, আমাদের মতে, সুস্থ ও স্বাধীন ট্রেড ইউনিয়ন আন্দোদন গড়ে ওঠার পক্ষে অন্তরায় সৃষ্টি করবে। রাজ্য সরকারসহ অধিকাংশ কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংগঠন উপরোক্ত বিষয়গুলির উপর কমিটির সুপারিশসমূহের বিরোধিতা করেছে। আমরা বলেছিলাম যে, শিল্প সম্পর্ক রাজ্যের শ্রমনীতির সাথে সম্প্‌ক্ত। একটি আধা-বিচার বিভাগীয় ব্যবস্থা স্বাভাবিক কারণেই শ্রমিকশ্রেণীর অবস্থার উন্নতিবিধানের ক্ষেত্রে এবং শিল্পে ঐক্য ও শান্তি বজায় রাখার প্রশ্নে রাজ্য সরকারের প্রাথমিক দায়িত্বের উপর দখল নেবে। এ ছাড়া দীর্ঘ সময়ে কিছু প্রথা, পদ্ধতি ও বিচারের রায়ের গুচ্ছ শিল্প সম্পর্কের ব্যবস্থাটিকে উন্নত করেছে। এই ব্যবস্থার কোন গুরুত্বপূর্ণ পরিবর্তন শ্রমিকদের মনে দ্বিধার সৃষ্টি করবে এবং তাঁদের বহু কষ্টার্জিত অধিকার ও সুবিধাসমূহ বিপদগ্রস্ত হবে। এই সমস্ত প্রচেষ্টা শ্রমিক-মালিক সম্পর্ককে অস্থির করে তুলবে এবং শিল্পোন্নয়নের পরিপন্থী হবে।

৭·১। মাননীয় সদস্যগণের হয়ত স্মরণে আছে, এই বিধানসভা ট্রেড ইউনিয়ন (ওয়েস্ট বেঙ্গল অ্যামেণ্ডমেণ্ট) বিল, ১৯৮৩ পাশ করেছিল। উক্ত বিলে দর কষাকষি প্রতিনিধিত্ব মানার এবং সুস্থ ট্রেড ইউনিয়ন আন্দোলন গড়ে তুলতে সুনিশ্চিত করার ও ঐক্যবদ্ধ শিল্প সম্পর্ক গড়ে তোলার পদ্ধতি বিষয়ে বিধান ছিল। বিলটি এখনও রাষ্ট্রপতির সম্মতি লাভ করে নি। অন্যদিকে ভারত সরকার সম্পূর্ণ আলাদা ধরনের একটি পদ্ধতিকে মদত দিচ্ছেন। তাঁরা প্রস্তাব দিয়েছেন যে, সমগ্র শ্রমিকসংস্থার শতকরা ২৫ ভাগ সভ্য হলেই ইউনিয়ন রেজিস্ট্রীকৃত হবে। আমাদের মতে এই পদক্ষেপ

ট্রেড ইউনিয়ন আন্দোলনে ব্যাঘাত সৃষ্টি করবে এবং সংগঠিত হওয়ার অধিকারকে খর্ব করবে, কারণ সর্বভারতীয় স্তরে মোট শ্রমিকসংখ্যার মাত্র ৩০% সংগঠিত। কেন্দ্রীয় সরকার ক্রমাগত চেক্‌-অফ পদ্ধতির কথাই বলে যাচ্ছেন। প্রত্যেকেই বুঝতে পারবেন এই পদ্ধতির মধ্যে অনেক ত্রুটি আছে। পশ্চিমবঙ্গ বিধানসভায় যে বিল পাশ হয়েছিল তাতে গোপন ভোটের মাধ্যমে দর-কষাকষির প্রতিনিধি নির্বাচিত করার পদ্ধতি সন্নিবেশিত ছিল। যখন গোপন ভোটের মাধ্যমে ওয়ার্কস কমিটির প্রতিনিধি নির্বাচন ভবিষ্যনিধি প্রকল্পের বোর্ড অফ ট্র্যাস্টির সদস্য নির্বাচন প্রায়ই হয়ে থাকে, তখন গোপন ভোটের মাধ্যমে ট্রেড ইউনিয়ন প্রতিনিধি নির্বাচন করার বিষয়ে প্রসারিত করার ক্ষেত্রে আমাদের মতে, কোন অসুবিধা থাকার কথা নয়।

৭'২। মাননীয় সদস্যগণের হয়ত স্মরণে আছে যে, ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউটস্‌ (ওয়েস্ট বেঙ্গল অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৬ এবং ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউটস্‌ (ওয়েস্ট বেঙ্গল সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৬ গত ৩০.৪.৮৬ তারিখে বিধানসভায় পাশ করানো হয়েছিল। এখনও পর্যন্ত বিল দুটি রাষ্ট্রপতির সম্মতি লাভ করে নি। দ্বিতীয় বিলটির অন্যতম মুখ্য উদ্দেশ্য হচ্ছে, কোন সংস্থা বন্ধের পূর্বে সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে সরকারের কাছে এই মর্মে গ্যারান্টি প্রদানে বাধ্য করা যাতে ঐ সমস্ত সংস্থার শ্রমিকরা তাঁদের ন্যায্য পাওনা-গণ্ডা থেকে বঞ্চিত না হন এবং তাঁদের ক্ষতিপূরণ বাবদ প্রাপ্য অর্থ সময়মত পেয়ে যায়। এ ছাড়া, বিলটি আইনে পরিণত হওয়ার পূর্ব পর্যন্ত বন্ধ সংস্থাগুলি খোলার ব্যাপারে উপযুক্ত আদেশনামা জারীর ক্ষমতা রাজ্য সরকারকে দেওয়ার কথাও বিলটিতে বলা হয়েছে। অনুরূপভাবে ওয়েস্ট বেঙ্গল শপস্‌ অ্যাণ্ড এস্টাব্লিশমেন্টস্‌ (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৪ গত ২৯শে মার্চ, ১৯৮৪ তারিখে বিধানসভায় পাশ হয়েছিল। ওয়েস্ট বেঙ্গল মজদুর, টিণ্ডাল, লোডার, গোডউন-ম্যান অ্যাণ্ড আদার ওয়ার্কার্স (রেগুলেশন অফ এমপ্লয়মেন্ট অ্যাণ্ড ওয়েলফেয়ার) বিল, ১৯৮১ গত ২২.৯.৮১ তারিখে বিধানসভায় পাশ হয়। এ সবই রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে। আমরা মনে করি, শ্রমিক-শ্রেণীর প্রতি তাঁদের কঠোর মনোভাবের ফলেই এই সমস্ত আইনের বিধিবদ্ধকরণে কেন্দ্রীয় সরকারে আপত্তি। সনৎ মেহতা কমিটির ভয়ঙ্কর ব্যবস্থাদির সুপারিসমূহ এই মনোভাবেই ইঙ্গিত বহন করছে। এই কারণে ট্রেড ইউনিয়ন আন্দোলনকে সব সময়ের জন্য সতর্ক দৃষ্টি রাখতে হব এবং শিল্পের অবস্থার প্রকৃত উন্নতিকল্পে ও অধিকার রক্ষা এবং সম্প্রসারিত করার জন্য অবশ্যই নিরন্তর প্রয়াস চালিয়ে যেতে হবে। আমি এখন লক-আউট এবং ক্লোজারের যে পরিসংখ্যান দেব তার থেকে এই ধরনের

৮'১। এই বছরে ৩০টি ধর্মঘট এবং ১৭৯টি লক-আউটের ঘটনায় যথাক্রমে ২,৭৩,৮৬৪ এবং ১'৪৫,৬১,১৫৫ শ্রমদিবস নষ্ট হয়েছে। ১৯৮৫ সালে ধর্মঘট ও লক-আউটের সংখ্যা যথাক্রমে ৩৯ ও ১৬৮টি ছিল। এটা দেখা যাবে যে, সমগ্র শ্রমদিবস নষ্টের জন্য যেখানে লক-আউট শতকরা ৯৮'২ ভাগ দায়ী, সেখানে ধর্মঘট মাত্র শতকরা ১'৮ ভাগ লোকসান ঘটিয়েছে। ধর্মঘটজনিত শ্রমদিবস নষ্টের বেশির ভাগই হয়েছে অ্যাংলো ইণ্ডিশা জুট মিলে এবং শিলিগুড়িতে ৩৮টি ইটভাঁটিতে ধর্মঘটের ফলে। ২০টি চটকলে লক-আউটের ফলে ৮১,৬৫,১৩৬ শ্রমদিবস নষ্ট হয়েছে যা সমগ্র নষ্ট শ্রম-দিবসের শতকরা ৫৬'১ ভাগ অন্যান্য প্রধান লক-আউটের ঘটনাগুলি ছিল জি আই এস কটন মিল, মকাইবাড়ি টি এস্টেট, নাগাইস্মুড়ি টি এস্টেট, বেঙ্গল পেপার মিলস্, টিটাগড় পেপার মিলস্, ওরিয়েণ্ট জেনারেল ইণ্ডাস্ট্রিজ ইত্যাদি।

৮'২! ১৯৮৬ সালে ১৯টি ক্লোজরের ঘটনায় ৭৮০ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হন। প্রকৃত ঘটনা বোধহয় এর চেয়েও খারাপ। কারণ মালিকেরা কোন একটি কারখানা সরকারিভাবে বন্ধ ঘোষণা করার পরিবর্তে দীর্ঘমেয়াদী লক-আউটের অথবা একতরফা-ভাবে কাজ বন্ধ করে দেবার পথ গ্রহণ করেছেন। বিভিন্ন স্তরে প্রচেষ্টার মাধ্যমে ১৯৮৬ সালে কিছু সংখ্যক বন্ধ কারখানা খোলান গেছে। লক-আউট, লে-অফ, ছাঁটাই এবং ক্লোজারসহ সমস্ত শিল্প-বিরোধের ক্ষেত্রেই সরকার আলোচনার মাধ্যমে মীমাংসা করবার উদ্দেশ্যই সামনে রেখেছিলেন! বিরোধ মীমাংসাকল্পে আমরা দ্বিপাক্ষিক এবং ত্রিপাক্ষিক আলোচনা, যৌথ দর-কষাকষি ও ট্রেড ইউনিয়ন আন্দোলনের সুস্থ অগ্রগতির উপরই বেশি জোর দিয়েছি। পশ্চিমবঙ্গে সংগঠিত ট্রেড ইউনিয়ন আন্দোলন নালিকপক্ষের চ্যালেঞ্জের মোকাবিলা করে শিল্পের উন্নতিসাধনে ঐক্যবদ্ধ সুসম্পর্ক বজায় রাখতে, শ্রমিকশ্রেণীর কষ্টার্জিত অধিকার রক্ষা করে ও তাকে বজায় রেখে আরও সম্প্রসারিত করার উদ্দেশ্যে ঐক্যবদ্ধ আন্দোলন সংগঠিত করার মধ্য দিয়ে যথেষ্ট সহযোগিতা করে যাচ্ছে।

৯'১। সুতিবস্ত্র-শিল্পে সর্বশেষ শিল্পভিত্তিক চুক্তি সম্পাদিত হয়েছিল ১৯৭৯ সালে। দুর্ভাগ্যবশতঃ ন্যাশন্যাল টেক্সটাইল কর্পোরেশনসহ সুতিবস্ত্র-শিল্পের মালিকেরা চুক্তির শর্তানুযায়ী বেতন-কাঠামো সম্পর্কে শ্রমমন্ত্রীর যে সিদ্ধান্ত উভয় পক্ষেরই উপর প্রযোজ্য, এখনও তা রূপায়িত করেন নি। ইতিমধ্যে শ্রমিক সংগঠনগুলি নূতুন দাবি-সনদ পেশ করেছেন। গত ১৫-১১-৮৬ তারিখে অনুষ্ঠিত শিল্পভিত্তিক ত্রিপাক্ষিক আলোচনায় মালিক সংগঠনগুলি কিছু বিষয়ের ব্যাখ্যা সাপেক্ষে শ্রমমন্ত্রীর সিদ্ধান্ত

রূপায়িত করতে স্বীকৃত হন। পরবর্তীকালে শ্রম কৃত্যকে বহু সভা ডাকা হয়েছে এবং মালিকপক্ষ ঐ সকল সভাতে বিভিন্ন বিষয়ের অবতারণা করেছেন। শ্রমমন্ত্রীর সিদ্ধান্ত রূপায়নের ক্ষেত্রে অচলাবস্থাই ঝুলে-থাকা দাবি-সনদের মীমাংসায় প্রধান বাধা। শিল্পের শ্রমিকেরা শ্রমমন্ত্রীর সিদ্ধান্তানুসারে বেতন-কাঠামো রূপায়ণে এবং ঝুলে-থাকা দাবি-সনদের আশু মীমাংসার দাবিতে গত ১৯শে ও ২০শে সেপ্টেম্বর, ১৯৮৬ ধর্মঘট করেন। যা হোক, সর্বোপরি তাঁরা প্রশংসনীয় ধৈর্যের পরিচয় দিয়েছেন এবং শিল্পে শান্তি বজায় রেখেছেন। অচলাবস্থা দূর করার উদ্দেশ্যে ত্রিপাক্ষিক প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

৯.২। চা-শিল্পে ও ইঞ্জিনীয়ারিং-শিল্পে শিল্পভিত্তিক সর্বশেষ চুক্তির মেয়াদ যথাক্রমে ৩০-৬-৮৬ এবং ৩১-৭-৮৬ তারিখে শেষ হয়। ইউনিয়নগুলির দেওয়া দাবি-সনদের মীমাংসার জন্য আমরা ত্রিপাক্ষিক আলোচনা শুরু করেছি। পড়ে থাকা দাবী-সনদের দ্রুত মীমাংসার জন্য চা-বাগানের শ্রমিকরা গত ১১ই সেপ্টেম্বর, ১৯৮৬ তারিখে ধর্মঘট করেন। এই ধর্মঘট জি এন এল এফ দ্বারা সংঘটিত বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরুদ্ধে শ্রমিকশ্রেণীর ঐক্যের প্রকাশ পেয়েছে।

১০.১। আমি আগেই বলেছি চট-শিল্প বিভিন্ন গুরুতর সমস্যার সম্মুখীন হয়েছে। বহুসংখ্যক মিল কেবলমাত্র ভবিষ্যনিধি প্রকল্প এবং কর্মচারী রাজ্যবীমা প্রকল্পের আদায়ী বকেয়া অর্থই জমা দেন নি তা নয়, এমনকি শ্রমিকদের বেতন দেবার বিষয়টিও অনিশ্চিত হয়ে পড়েছে। শ্রমিকদের অধিকাংশ সময়েই অবসরকালীন দেয় অর্থ দিতে অস্বীকার করা হয়। এমনকি অনেক সময় অবসরগ্রহণের বয়স পার হয়ে যাওয়ার পরেও তাঁদের চাকুরি করতে বাধ্য করা হয়। ঘাটতি তহবিলে অজুহাত দেখিয়ে, মালিকেরা সমবেতভাবে শ্রমিকদের প্রাপ্য বেতন দফায় দফায় নিতে বাধ্য করেছে। এটা একটা খারাপ লক্ষণ। মালিকেরা শ্রমিকের সংখ্যা কমিয়ে কাজের বোঝা বাড়াচ্ছে এবং এইভাবে যন্ত্র ও শ্রমিকের অনুপাতের হারের বিঘ্ন ঘটাচ্ছে। মিলগুলি যখন-তখন বন্ধ করে শ্রমিকদের অশেষ দুর্গতির কারণ ঘটাচ্ছে। ১৯৮৭ সালের ১২ই মে পর্যন্ত ১৩টি মিল লক-আউট করে ৪৫,৫৭০ জনকে কর্মহীন করেছে। মালিকদের পাটশিল্প শ্রমিকদের উপর শোষণের এবং পাটচাষীদের কাঁচা পাটের ন্যায্য-মূল্য না দেওয়ার পরিপ্রেক্ষিতে ১৯৮৬ সালের ৭ই আগস্ট শিল্পভিত্তিক ধর্মঘট ও গ্রাম-বাংলা বন্ধের ডাক দেওয়া হয়েছিল। ধর্মঘট ও বন্ধ্ রাজ্যব্যাপী বলিষ্ঠ ও স্বতঃস্ফূর্ত সাড়া জাগিয়েছিল।

৯.২। রাজ্য সরকারও শিল্পের সমস্যার সমাধান নির্ধারণে ত্রিপাক্ষিক সভা ডেকেছিল। মাশুল সমীকরণ নীতির প্রত্যাহারের দাবীতে পাটজাত দ্রব্যের পরিপূরক হিসাবে রাসায়নিক তন্তুজের ব্যবহারকে নিষিদ্ধকরণ, থলিজাত করার উদ্দেশ্যে পেট্রো-লিয়ামজাত গুঁড়াবস্তুর ( এইচ ডি পি ই গ্র্যানিয়্যুলস্ ) আমদানি বন্ধ করা, শিল্পভিত্তিক চুক্তির বিশেষতঃ স্থায়ী ও স্পেশাল বদলী শ্রমিকদের বিষয়ে শর্তাবলী কার্যকরী করা— এই বিষয়গুলির উপর সাধারণভাবে ঐক্যমতে উপনীত হওয়া গিয়েছিল। কিন্তু রাজ্য সরকার ও কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংগঠনগুলি মনে করেন যে চটশিল্প জাতীয়-করণ ও কাঁচা পাট সরকারী ব্যবস্থার মাধ্যমে পুরোপুরি ক্রয়ের ব্যবস্থা না করলে এই শিল্পের অবনতির মূল কারণগুলি দূর করা সম্ভব নয়। দুঃখের বিষয় কেন্দ্রীয় সরকার এই অভিমতকে মেনে নেন নি।

৯.৩। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকার সম্প্রতি চটশিল্পের পুনর্বাসন এবং আধুনিকীকরণের উদ্দেশ্য দুটি পৃথক অর্থ তহবিল গঠনের কথা ঘোষণা করেছেন। এর একটি হল ১৫০ কোটি টাকার চটশিল্পের আধুনিকীকরণ তহবিল অপরটি ১০০ কোটি টাকার কাঁচা পাট উন্নয়নের বিশেষ তহবিল। আমরা লক্ষ্য করছি যে উপরোক্ত তহবিল দুটি গঠনের সময় কেন্দ্রীয় সরকারের মূল দৃষ্টিভঙ্গী ছিল আর্থিক দিক থেকে লাভজনক মিলগুলিকে আধুনিকীকরণের জন্য সাহায্য প্রদান করা এবং অলাভজনক মিলগুলির শ্রমিকদের কিছু অর্থ দিয়ে মিলটি বন্ধ করার পথ প্রশস্ত করা। আমরা পাটশিল্পে এই ধরণের আধুনিকীকরণের এবং মিলগুলি বন্ধ করার প্রকল্পের তীব্র বিরোধীতা করি, কারণ এর ফলে হাজার হাজার শ্রমিক-কর্মচারী কর্মচ্যুত হবেন। এমন অনেকগুলি চটকল বন্ধ আছে যেগুলির যন্ত্রপাতি ভাল কিন্তু আর্থিক অনকন ও পরিচালন ব্যবস্থায় অযোগ্যতার জন্য এগুলি বন্ধ হয়েছে। ঐ মিলগুলিতে পরিচালন ব্যবস্থার পরিবর্তন ও কেন্দ্রীয় সরকার থেকে প্রয়োজনীয় আর্থিক সাহায্য দ্বারা ঐগুলি চালু করার জন্য আমরা বলেছি। কিন্তু আমাদের এই পরামর্শ এখনও গৃহীত হয় নি।

৯.৪। অমরা মনে করি ব্যক্তিগত ইচ্ছার উপর ছেড়ে দিলে পাটশিল্পের আধুনিকীকরণ সম্ভব হবে না। তহবিলের টাকা সঠিকভাবে ব্যবহৃত হচ্ছে কিনা সে বিষয়ে কেন্দ্রীয় সরকার ও আর্থিক প্রতিষ্ঠানগুলিকে সুনিশ্চিত করতে হবে। শিল্পের আধুনিকীকরণের সাথে সাথে শ্রমিক এবং পাটচাষীদের স্বার্থ রক্ষার জন্য সুসংহত ও ব্যাপক ব্যবস্থা গ্রহণ করতে হবে। আধুনিকীকরণের ফলে উদ্বৃত্ত শ্রমিকদেয় কর্ম-

সংস্থানের উদ্দেশ্যে নতুন নতুন শিল্পসংস্থা স্থাপন ও বহুবিধ শিল্প সামগ্রী উৎপাদনের ব্যবস্থা আধুনিকীকরণের কর্মসূচীতে রাখাতে হবে। মাননীয় সদস্যরা এটাও লক্ষ্য করবেন যে চটকল মালিকদের কেউ কেউ কমপিউটার ও অন্যান্য শ্রমিক সংকোচনকারী যন্ত্রপাতি আমদানি করে করণিকের কাজগুলি সম্পন্ন করতে চাইছেন, এতে চাকুরীর সংকোচন অবশ্যম্ভাবী।

১০। আমাদের সকলের কাছে আর একটি গভীর উদ্বেগের বিষয় এই যে কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলে সাম্প্রতিককালে কলকাতা বন্দর দিয়ে জাহাজ চলাচল এবং এই বন্দর দিয়ে মাল পরিবহনের পরিমাণও অনেক কমে গেছে। সারা দেশে নাবিকদের দুটি নিযুক্তিকেন্দ্রের মধ্যে কলকাতা একটি। নাবিকদের নিযুক্তির উদ্দেশ্যে কলকাতা বন্দরের জন্য বরাদ্দ জাহাজের সংখ্যা কমে গেছে। জানা গেছে যে শিপিং কর্পোরেশন অফ ইণ্ডিয়া চলাচলের অযোগ্য হওয়ার ফলে বাতিল জাহাজের পরিবর্তে অন্য কোন নতুন জাহাজ পাঠাচ্ছেন না। নথিভুক্ত শূন্যপদের সংখ্যা ১৯৬২ সালে ছিল ১০,৭৩০। ১৯৮৪ সালের মার্চে সেই সংখ্যা দাঁড়িয়েছে ২,৯২১। জানা গেছে যে মেরামতির এবং বাতিল জাহাজ ভাঙার ( Scrapping ) কাজের পরিমাণ এ রাজ্যে অনেকাংশে কমিয়ে অন্য প্রদেশে স্থানান্তরিত করা হয়েছে। চাকুরীর সংখ্যা কমে যাওয়া ছাড়াও নাবিকদের অন্যান্য আরও গুরুতর সমস্যা রয়েছে যেগুলো দূরীকরণের জন্য বিবেচনা করা প্রয়োজন। সাধারণভাবে পূর্বাঞ্চলের স্বার্থে এবং বিশেষ করে এই রাজ্যের অর্থনৈতিক উন্নয়নের স্বার্থে কলকাতা বন্দরকে তার পূর্বতন গুরুত্বে ফিরিয়ে আনার জন্য কেন্দ্রীয় সরকারের অতি সত্বর প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা উচিত।

১১। ১৯৮৫ সালে যে সব বোনাস সংক্রান্ত বিরোধে রাজ্য সরকারের সালিশী ব্যবস্থাকে হস্তক্ষেপ করতে হয়েছিল তার সংখ্যা ছিল ৩৫৬। ১৯৮৬ সালে ঐ সংখ্যা ১৭০-এ নেমে আসে। রাজ্য সরকারের ঘোষিত নির্দেশনামার কাঠামোর মধ্যেই বোনাস সংক্রান্ত বিরোধগুলি মিটিয়ে ফেলা সম্ভব হয়েছিল। শ্রমিকগণ মোটামুটিভাবে আগের বছরের হারেই বোনাস পেয়েছেন। ন্যূনতম বোনাস ৮.৩৩% থেকে বাড়িয়ে ১০% করার জন্য এবং ২০% এর সর্বোচ্চ সীমা তুলে দেবার জন্য বোনাস প্রদান আইনটিকে সংশোধন করার অনুরোধ আমরা কেন্দ্রীয় সরকারকে করেছি।

১২। ১৯৮৫ সালের শেষের দিকে শ্রম ট্রাইবুন্যাল এবং শ্রম আদালতে বিচারাধীন মামলার সাখ্যা ছিল ২৮২৮টি। ১৯৮৬ সালের ঐ সময় ঐ সংখ্যায় দাঁড়ায়

৩০৬৭। ৩৪৮টির মত মামলায় মালিকপক্ষ মামলা চলার বিভিন্ন পর্যায়ে মাননীয় হাইকোর্টের কাছ থেকে স্থগিতাদেশ লাভ করেন। বদলি এবং অবসর গ্রহণের ফলে শ্রম ট্রাইবুন্যাল এবং শ্রম আদালতে যে সব পদ শূন্য হয় সেগুলি পূরণ করার মত বিচারকের অভাব মামলাগুলি জমে যাবার অন্যতম কারণ।

১৩.১। বাগিচা শ্রমিক আইনের প্রয়োগের ব্যাপারে তদারকির জন্য আমাকে সভাপতি করে একটি ত্রিপাক্ষিক কমিটি গঠিত হয়েছে। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে প্রতিটি চা বাগিচা প্রতি বৎসর শ্রমিকদের জন্য যে সংখ্যক গৃহের প্রয়োজন তার ৮ শতাংশ গৃহ নির্মাণ করতে আইনত বাধ্য। যদি বাগিচাগুলি আইনের এই শর্ত পালন করতেন তাহলে চা বাগিচার শ্রমিকদের এতদিনে পর্যাপ্ত বাসগৃহ পেয়ে যেতেন। দুঃখের বিষয় এই যে, এমন অনেক বাগিচাও আছে যেখানে প্রয়োজনের ৩০ শতাংশ বাসগৃহ আজ পর্যন্তও তৈরী করা হয় নি। শ্রমিকদের জন্য নির্মিত কিছু কিছু বাড়ীতে এমন কি প্রাথমিক সুযোগ-সুবিধারও অভাব রয়েছে। বাড়ীগুলির রক্ষণাবেক্ষণের মানও সন্তোষজনক নয়। পানীয় জলের অভাব রয়েছে কিছু কিছু বাগিচায়। এমতাবস্থায় শ্রমিকদের গৃহ নির্মাণের জন্য বাগিচাগুলিকে সাহায্য দানের প্রকল্পটিকে আর চালু না রাখার যে সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন তাতে ভুল সিদ্ধান্তই বলতে হয় এবং তার ফলে গৃহনির্মাণের গতি শ্লথ হয়ে পড়ার সম্ভাবনা রয়েছে। আমরা ত্রিপাক্ষিক কমিটির সভাগুলিতে সমস্যাটির আলোচনা করেছি এবং সুস্থ শিল্প সম্পর্ক গড়ে তোলার জন্য শ্রমিকদের বাসগৃহের ব্যবস্থা করা যে অত্যন্ত প্রয়োজন সে কথা মালিকদের কাছে দৃঢ়ভাবে তুলে ধরেছি।

১৩.২ ইদানিং রাজ্য সরকার ধোঁয়াহীন কাঠচুল্লী ব্যবহারের প্রকল্পটি চা বাগিচাগুলিতে সম্প্রসারিত করেছেন। বেশ কিছু শ্রমিককে এই চুল্লীর নির্মাণ পদ্ধতি শেখান হয়েছে এবং প্রকল্পটি তরাই অঞ্চলের বাগিচাগুলিতে বেশ জনপ্রিয়তা অর্জন করেছে। আমরা এই প্রকল্পের প্রসারণের ব্যাপারে শ্রমিক কল্যাণ পর্ষদের উপর দায়িত্ব অর্পণের সিদ্ধান্ত নিয়েছি। রন্ধনচুল্লী নির্মাণের পদ্ধতি কয়েকজন শ্রমিক কল্যাণ কর্মীকে ইতিমধ্যে শেখানো হয়েছে। চুল্লীর যন্ত্রাংশ যেমন ড্যাম্পার, চিমনি, ঝাঁঝরি প্রভৃতি তৈরী করা শেখানোর জন্য শিলিগুড়িতে অবস্থিত আই টি আই-তে এক স্বল্প-মেয়াদী শিক্ষাক্রম চালু করা হয়েছে যাতে শিক্ষণপ্রাপ্ত কারিগরগণ ব্যাঙ্ক এবং সরকারের কাছ থেকে সাহায্য নিয়ে কর্মশালা খুলতে পারেন এবং চা বাগিচাগুলিতে যন্ত্রাংশ সরবরাহ করতে পারেন। এইসব চুল্লী রান্নার সময় কমিয়ে আনে, জ্বালানী কাঠের

ব্যবহার অর্ধেকে নামিয়ে আনে আর রান্নাঘর ধোঁয়ামুক্ত করে মেয়েদের স্বাস্থ্যহানির অন্যতম প্রধান কারণ দূরীভূত করে। এই প্রকল্পের প্রসারণ এ রাজ্যের বিরল বন্য-সম্পদের সংরক্ষণেও সাহায্য করবে।

১৪। অসংগঠিত শ্রমিকদের স্বার্থরক্ষার ক্ষেত্রে ন্যূনতম মজুরী আইনের গুরুত্ব অপরিসীম। আরও কয়েক প্রকার কাজে এই আইন চালু করার জন্য আমরা পদক্ষেপ গ্রহণ করছি এবং এই আইন কার্যকরী করার জন্য পরিচালন ব্যবস্থাকে জোরদার করা হচ্ছে। এই আইনে সন্নিবেশিত তালিকায় যে সব কাজের উল্লেখ করা হয়েছে পশ্চিমবঙ্গে তাদের সংখ্যা এখন ৪৮। আরও ৭ রকমের কাজ ঐ তালিকায় অন্তর্ভুক্ত করার অভিপ্রায় আমরা বিজ্ঞাপিত করেছি। ১৯৮৬ সালে (ক) রিফ্রাক্টারী (খ) লবণ প্রস্তুত (গ) ইটখোলা (ঘ) কাঁসার বাসন নির্মাণ (ঙ) ভেড়ী (চ) জুতা শিল্প (ছ) দড়ি শিল্প (জ) রেশম শিল্প (ঝ) বিড়ির পাতা তোলা প্রভৃতি ক্ষেত্রে ন্যূনতম মজুরী নির্ধারণের প্রস্তাবটিও আমরা বিজ্ঞাপিত করেছি। বনসৃজন এবং কাষ্ঠশিল্পে ন্যূনতম মজুরী ঠিক করে দেওয়া হয়েছে এবং সিনকোনা প্রভৃতি ঔষধি বাগিচার ক্ষেত্রে মজুরীর হার পরিবর্তিত করা হয়েছে। কলকাতা এবং দক্ষিণ ২৪-পরগনার দোকান কর্মচারীদের ক্ষেত্রে এই আইনের প্রয়োগ ব্যবস্থাকে উন্নত করার উদ্দেশ্যে সপস্ এণ্ড এস্টাব্লিশমেণ্ট ডাইরেকটোরেটের পরিদর্শকের ন্যূনতম মজুরী আইনের অধীনেও প্রয়োজনীয় ক্ষমতা প্রদান করা হয়েছে। আইন-ভঙ্গকারী নিয়োগকর্তাদের বিরুদ্ধে ১৯৮৫ সালে ৬১৬টি মামলা রুজু করা হয়েছিল। ১৯৮৬ সালে ঐ সংখ্যা দাঁড়িয়েছে ১৯৭৮।

১৫। অসংগঠিত ক্ষেত্রে শ্রমিকদের স্বার্থরক্ষার চেষ্টা আমরা করে আসছি, বিশেষ করে দুর্বলশ্রেণীকে চিহ্নিত করে এবং তাঁদের জন্য কল্যাণমূলক ও নিয়ন্ত্রণমূলক ব্যবস্থাকে সম্প্রসারিত করে। এই বিষয়ে আলোচ্য বৎসরে বিড়ি, ইটখোলা এবং মাইগ্রাণ্ট শ্রমিকদের মধ্যে বিশেষ অভিযান চালান হয়েছিল। মালিকদের তীব্র বিরোধিতা এবং নানাপ্রকার মামলা মোকদ্দমার বাধা কাটিয়ে ১৯৮৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত আমরা ২৬০০ বিড়ি সংস্থাকে Beedi and Cigar Workers (Conditions of Employment) Act. 1966-এর আওতায় আনতে পেরেছি। পরিচয়পত্র ইস্যু করার ক্ষমতা দেওয়া হয়েছে এ্যাসিসটেন্ট লেবার কমিশনারদের, পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি এবং নোটিফায়েড এলাকার একজিকিউটিভ অফিসারদের এবং ন্যূনতম মজুরী পরিদর্শকদের যাতে বিড়ি-শ্রমিক কল্যাণ তহবিল আইনে' প্রদত্ত সুযোগ-সুবিধাগুলি বিড়ি শ্রমিকগণ গ্রহণ করতে পারেন। ইটখোলার শ্রমিকদের অবস্থা জানবার জন্য আমরা একটা বিশেষ অনুসন্ধান

শুরু করেছি। অফিসারদের একটি দল ইটখোলা পরিদর্শন করে Inter-State Migrant Workmen (Regulation of Employmet and Condition ot Services) Act. 1979, Contract Labour (R & A) Act, 1970 প্রভৃতি আইনগুলিকে বলবৎ করার ব্যবস্থা করছেন। আমাদের দৃঢ় অভিমত এই যে গৃহাদি নির্মাণ শিল্পে নিযুক্ত শ্রমিকদের স্বার্থরক্ষার জন্য একটি পৃথক এবং ব্যাপক আইন থাকা প্রয়োজন। শ্রম আইনগুলি পরীক্ষা-নিরীক্ষা করে দেখার জন্য রাজ্য সরকার কর্তৃক গঠিত একটি কমিটি বিষয়টি খতিয়ে দেখেছেন। এইসব শ্রমিকদের জন্য কি প্রকার বিশেষ নিরাপত্তামূলক ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন তা স্থির করবার জন্য ভারত সরকার ইতিমধ্যে একটি ত্রিপাক্ষিক ওয়ার্কিং গ্রুপ গঠন করেছেন। আমরা আশা করছি ঐ ওয়ার্কিং গ্রুপের সুপারিশগুলি শীঘ্রই পাওয়া যাবে।

১৬·১। কর্মক্ষেত্রে শ্রমিকদের নিরাপত্তা সুনিশ্চিত করার দায়িত্ব শ্রমবিভাগের। এ বিষয়ে রচিত প্রধান দুটি আইন যেমন—কারখানা আইন, ১৯৪৮ এবং বয়লার আইন, ১৯২৬ যথাক্রমে কারখানা এবং বয়লার ডাইরেকটরেট দুটির মাধ্যমে বলবৎ করা হয়। এই আইন দুটির অধীনে প্রণীত বিধিগুলি রাজ্য এবং কেন্দ্র উভয় পর্যায়ে নিয়মিতভাবে আলোচিত হয়ে থাকে।

১৬·২। আমার আগের বছরের বাজেট বক্তৃতায় আমি মাননীয় সদস্যদের জানিয়েছিলাম যে শারীরিক আঘাত, বিষক্রিয়া এবং পেশাগত রোগ থেকে শ্রমিকদের রক্ষা করবার জন্য আমরা পশ্চিমবঙ্গ কারখানা রুলস সংশোধনের চেষ্টা করছিলাম। ঐ সংশোধনগুলি ১৯৮৬ সালের ২রা এপ্রিল থেকে কার্যকরী করা হয়েছে। যে সব শ্রমিক বিপজ্জনক এবং অস্বাস্থ্যকর কাজে নিযুক্ত তাদের রক্ষার জন্য এ বছর আমরা ঐ রুলগুলির আরও ব্যাপক সংশোধন করতে চাই। মাননীয় সদস্যগণ বোধহয় অবগত আছেন যে কারখানা আইন অনুসারে বর্তমানে প্রদত্ত লাইসেন্স ফি-গুলি ধার্য হয়েছিল ১৯৭৩ সালে। অনেক রাজ্য যে ফি ধার্য করেছেন তার তুলনায় এই রাজ্যে প্রদত্ত ফি-এর পরিমাণ অত্যন্ত কম। এই ফি যথোপযুক্তভাবে বাড়াবার প্রস্তাব আমরা করছি।

১৬·৩। কল্যাণীতে ফ্যাকটরী ডাইরেকটরদের একটি শাখা অফিস খোলা হয়েছে। নতুন নতুন পদ সৃষ্টি করে এবং শিল্প সম্বন্ধীয় স্বাস্থ্যবিজ্ঞানে ডিপ্লোমা ও অভিজ্ঞতা আছে এমন চিকিৎসকদের ( এ রাজ্যে এই ধরনের চিকিৎসক সহজলভ্য নয় )

নিয়োগ করে এই ডাইরেকটরেটের চিকিৎসা শাখাটিকে সবল করে তোলার জন্য আমরা পদক্ষেপ গ্রহণ করেছি।

১৬'৪। এই রাজ্য অবস্থিত রাসায়নিক শিল্প সংস্থাগুলিতে নিরাপত্তাকে সুনিশ্চিত করার জন্য ফ্যাক্টরিজ ডাইরেকটরেট-এ একটি রাসায়নিক সেল গঠন করা হয়েছে। বিপজ্জনক রাসায়নিক শিল্প সংস্থাগুলির মধ্যেই কি ধরনের জরুরী ব্যবস্থা ব্যবস্থা নিতে হবে ঐ সেল সে সম্বন্ধে পরিকল্পনা রচনা করবেন। শিল্প সংস্থার বাইরে ফায়ার ব্রিগেড, পুলিশ, স্বাস্থ্য বিভাগ, সিভিল ডিফেন্স এবং শিল্প সংস্থাগুলিকে নিয়ে জরুরী ভিত্তিতে বিপজ্জনক পরিস্থিতির মোকাবিলা করার জন্য পরিকল্পনা প্রণয়নে এই সেল নোডাল এজেন্সী হিসাবে কাজ করবেন।

১৬'৫। বিভিন্ন ট্রেড ইউনিয়ন, বণিকসভা এবং সরকারী বিভাগের প্রতিনিধিদের নিয়ে আমাকে সভাপতি করে রাজ্য পর্যায়ে একটি নিরাপত্তা কমিটি গঠিত হয়েছে। শ্রমিকদের নিরাপত্তার দিকে দৃষ্টি দেওয়া মালিকপক্ষের প্রাথমিক দায়িত্ব।

১৬'৬। তাপবিদ্যুৎ কেন্দ্র এবং অতি উচ্চমানের যন্ত্রাদিবিশিষ্ট কলকারখানা স্থাপনের সঙ্গে সঙ্গে বয়লার নির্মাণ প্রযুক্তিতে অনেক পরিবর্তন ঘটেছে। বয়লার ডাইরেকটরেটের পরীক্ষাগারে সম্প্রতি আমরা একটি কমপিউটার কেন্দ্র স্থাপন করেছি। ওয়েল্ডিং-এ উন্নতমানের প্রশিক্ষণের নিমিত্ত ঐ পরীক্ষাগারে একটি বিশেষ ধরনের প্রশিক্ষণ কেন্দ্রও খোলা হয়েছে। এর ফলে শিল্পক্ষেত্রে বহুদিনের একটা অভাব দূর হবে কারণ এ বিষয়ে শিক্ষা দেবার জন্য এতদিন সারাদেশে 'দি ওয়েল্ডিং রিসার্চ ইনস্টিটিউট' নামে তামিলনাড়ুর তিরুচিরাপল্লীতে একটিমাত্র প্রতিষ্ঠানই ছিল।

১৬'৭। মারাত্মক এবং বিষাক্ত পদার্থে পূর্ণ প্রেসার ভেসেল ব্যবহারে সার্টিফিকেট এখনও বেশীর ভাগ ক্ষেত্রে ব্যক্তি বিশেষ এবং প্রতিষ্ঠান বিশেষই দিয়ে থাকেন। ঠিক হয়েছে যে, এই সার্টিফিকেট দেওয়ার দায়িত্ব বয়লার ডাইরেকটরেটের অফিসারদের ওপর ন্যস্ত করা হবে।

১৬'৮। 'কেদার বয়লার' নিম্নমানের বয়লার। এই বয়লার চালকল এবং রাবার কারখানায় বহুল পরিমাণে ব্যবহৃত হচ্ছে এবং বর্ধমান ও হুগলী জেলায় এবং কলকাতায় এটা আঞ্চলিক রোগের মত ছড়িয়ে পড়েছে। এই অ-রেজেষ্ট্রীকৃত সার্টিফিকেটবিহীন বয়লারগুলিকে খুঁজে বের করার জন্য একটা অভিযান চালানো হচ্ছে

এবং একটা সময়সীমার মধ্যে এইগুলিকে সরিয়ে দিয়ে প্রচলিত মানের বয়লার বসাবার ব্যবস্থা করা হচ্ছে। যতদিন তা না করা যাচ্ছে ততদিন পর্যন্ত ঐসব বয়লার চালানোর ব্যাপারে আইন অনুসারে কঠোর নিয়ন্ত্রণ আরোপ করা হবে।

১৭·১। শ্রমিক, মালিক ও রাজ্য সরকারের টাকায় কর্মচারী রাজ্যবীমা প্রকল্পের আর্থিক তহবিল গঠিত। কিন্তু এর সামগ্রিক ভার ন্যস্ত রয়েছে কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত একটি কর্পোরেশনের হাতে। এই প্রকল্পের আওতাধীন বিভিন্ন ধরনের সুবিধাদির মধ্যে একমাত্র চিকিৎসা সুবিধা প্রকল্পটির ই এস আই কর্পোরেশনের সহযোগিতায় রাজ্য সরকার পরিচালনা করেন।

১৭·২। ৩১-৩-৮৬ তারিখে পশ্চিমবঙ্গে বীমাকৃত শ্রমিকের সংখ্যা ছিল ১১·৬৫ লক্ষ। এদের পরিবারভুক্ত সদস্যদের নিয়ে উক্ত প্রকল্পের আওতায় উপকৃত ব্যক্তির মোট সংখ্যা প্রায় ৪৪·২৭ লক্ষ। এ রাজ্যের যে সব অঞ্চলে প্রকল্পটি চালু রয়েছে সে সব এলাকায় পূর্ণ চিকিৎসা-ব্যবস্থা সম্প্রসারিত করার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। এখনও পর্যন্ত ৭·১০ লক্ষ বীমাকৃত শ্রমিকদের পরিবারের ক্ষেত্রে এই ব্যবস্থা চালু করা সম্ভব হয়েছে।

১৭·৩। মাণিকতলা ই এস আই হাসপাতালে একটি সেবিকা প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। এখানে বছরে ২০ জন করে শিক্ষণার্থীর প্রশিক্ষণের ব্যবস্থা রয়েছে। ১৯৮৮ সালের ৩১শে মার্চ শিক্ষণার্থীদের প্রথম দলটির শিক্ষণ সমাপ্ত হবে। বাইরে থেকেও সেবিকার পদে নিয়োগের ব্যবস্থা আমরা করেছি। এর ফলে মাণিকতলা, বেলুড়, বাল্টিকুরি এবং উলুবেড়িয়ায় অবস্থিত চারটি হাসপাতালে ১৩৮টি অতিরিক্ত শয্যার ব্যবস্থা করা সম্ভব হয়েছে।

১৭·৪। মাননীয় সদস্যদের আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে বেসরকারী টি বি হাসপাতালগুলিতে রোগীদের জন্য সংরক্ষিত শয্যায় চিকিৎসা ও আনুসঙ্গিক সুবিধাদির যে ব্যবস্থা রয়েছে তা আদৌ সন্তোষজনক নয়। এর অন্যতম কারণ হচ্ছে শয্যাগুলির সংরক্ষণ মূল্যের যে হার ই এস আই কর্পোরেশন অনুমোদম করেছেন তা খুবই কম। ১৯৫৮ থেকে ১৯৮০ সালের মধ্যে বিভিন্ন সময়ে শয্যাগুলি বীমাকৃত শ্রমিকদের জন্য সংরক্ষণের ব্যবস্থা করা হয়। ১৯৫৮ সালে শয্যাপ্রতি সংরক্ষণ মূল্যের হার ছিল ছয় টাকা যা ১৯৭০ সালে বেড়ে দাঁড়ায় চৌদ্দ টাকা ( ১৪ টাকা )। ই এস আই কর্পোরেশন

সংরক্ষণ মূল্যের হার বৃদ্ধির প্রস্তাবে রাজী হন নি। বিষয়টি আমি কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর কছেও উত্থাপন করেছি। এখন পর্যন্ত এ ব্যাপারে কোন জবাব আসে নি।

১৭.৫। ১৯৮৬-৮৭ সালে কাঁচড়াপাড়া ও গড়িয়াতে দুটি সার্ভিস ডিস্পেনসারি খোলা হয়েছে। বর্তমামে এদের মোট সংখ্যা ২৩টি। হালিশহরে একটি রাজ্যবীমা ঔষধালয় খোলা হয়েছে। এর ফলে এদের সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ৫১টি।

১৭.৬। হলদিয়া এবং শিলিগুড়ি অঞ্চলে আমরা রাজ্যবীমা প্রকল্প সম্প্রসারিত করতে চাই। ই এস আই কর্পোরেশন অবশ্য এই প্রকল্পের আর্থিক দিকটির বিষয়ে কতকগুলি প্রশ্ন তুলেছেন। আমরা আশা করছি অবিলম্বে বিয়ষটির নিষ্পত্তি হবে।

১৭.৭। মাণিকতলা ই এস আই হাসপাতালে একটি ব্লাডব্যাঙ্ক চালু করা হয়েছে। রক্ত পরীক্ষার বন্দোবস্ত ছাড়াও এখানে ১,৪৫০ বোতল রক্ত সংরক্ষণের ব্যবস্থা রয়েছে। স্বেচ্ছায় রক্তদানের ব্যবস্থা করার জন্য আমরা ট্রেড ইউনিয়ন সংগঠন-গুলিকে আবেদন করেছি এবং এ ব্যাপারে তাদের কাছ থেকে আশানুরূপ সাড়া পাওয়া গেছে।

১৭.৮। রাজ্যবীমা প্রকল্পের কাজকর্ম যাতে সুষ্ঠুভাবে চলে সেটা দেখবার জন্য বিভিন্ন ট্রেড ইউনিনন সংগঠনগুলির প্রতিনিধিদের নিয়ে রাজ্য সরকার একটি স্ট্যাণ্ডিং কমিটি গঠন করেছেন। চিকিৎসা ব্যবস্থার উন্নতিবিধানে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করার ব্যাপারে কিছু সুনির্দিষ্ট প্রস্তাব রচনার ভার স্ট্যাণ্ডিং কমিটি আবার একটি টাস্ক ফার্সের হাতে ন্যস্ত করেছেন। বলা বাহুল্য প্রকটির সার্থক রূপায়নের ক্ষেত্রে এখনও অনেক ত্রুটিবিচ্যুতি রয়েছে এবং এর ফলে বীমাকৃত ব্যক্তিদের কিছু কিছু অসুবিধা ভোগ করতে হচ্ছে। এটা গভীর উদবেগের বিষয় যে বহুসংখ্যক মালিক এই প্রকল্পে তাঁদের প্রদেয় অর্থ জমা দিচ্ছেন না। এমন কি শ্রমিকদের বেতন থেকে প্রকল্প বাবদ যে টাকা কেটে নেওয়া হচ্ছে তাও ই এস আই কর্পোরেশনে জমা পড়ছে না। এর ফলে শ্রমিকরা তাদের ন্যায্য চিকিৎসা ও অন্যান্য সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। অথচ এ ব্যাপারে ত্যরা সম্পূর্ণ নির্দোষ। যে সমস্ত কলকারখানায় ক্লোজার, লক-আউট চলছে সেখানকার শ্রমিকরাও একটি নির্দিষ্ট সময়ের পরে চিকিৎসার সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। আমি কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি এই বিষয়ে আকর্ষণ করেছি।

১৭.৯। ডাক্তার এবং নার্সদের অপ্রতুলতা হাসপাতালে শয্যার স্বল্পতার দরুণ সকলের জন্য পূর্ণ চিকিৎসা ব্যবস্থা চালু করা আমাদের পক্ষে সম্ভব হয়ে ওঠে নি।

বর্তমানে এই প্রকল্পে মোট ৫৪৯ জন ডাক্তার রয়েছে। সুষ্ঠু চিকিৎসা ব্যবস্থার স্বার্থে আরও ১০০ জন ডাক্তারের প্রয়োজন। চিকিৎসকের শূন্যপদ পূরণের বিষয়টি পাবলিক সার্ভিস কমিশনের গোচরে আনা হয়েছে। এতে অবস্থার খানিকটা সুরাহা হয়েছে। বর্তমানে ৮৩টি জেনারেল ডিউটি মেডিক্যাল অফিসার এবং ২৯টি স্পেশালিস্ট মেডিক্যাল অফিসারের পদ খালি রয়েছে। নার্স এবং নার্সিং কাজে যুক্ত কর্মীর ১৩০টি পদ শূন্য রয়েছে। সারাদেশেই এই ধরনের কর্মীর অভাব থাকার ফলে প্রয়োজনীয় শূন্য পদ পূরণ করা সম্ভব হয় নি। নিয়মিত হোস্টেল ব্যবস্থার অপ্রতুলতা হেতু সেবিকা প্রশিক্ষণ কেন্দ্রে শিক্ষার্থীর সংখ্যা বছরে ২০ জনের থেকে বাড়ান সম্ভব হয় নি। সল্টলেক অঞ্চলে আবাসন হোস্টেল নির্মাণের কাজ ত্বরান্বিত করে আমরা শিক্ষণার্থীর সংখ্যা বাড়াবার চেষ্টা করছি। ই এস আই হাসপাতালগুলির কাজকর্ম যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় এবং বীমাকৃত শ্রমিকরা প্রকল্পের আওতায় উন্নততর সুযোগ-সুবিধা পেতে পারেন সেটা দেখার জন্য প্রতিটি হাসপাতালের সঙ্গে যুক্ত একটি করে পরামর্শ-দাতা কমিটি গঠন করা হয়েছে। এই সব কমিটিতে দলমত নির্বিশেষে ট্রেড ইউনিয়ন সংগঠনের প্রতিনিধি এবং নির্বাচিত জনপ্রতিনিধিদের রাখা হয়েছে। অনুরূপভাবে খাদ্য তালিকা প্রস্তুত করার জন্য প্রতিটি হাসপাতালে উপদেষ্টা কমিঠি গঠিত হয়েছে। আমি আশা করি ট্রেড ইউনিয়নগুলির সক্রিয় সমর্থম ও সহযোগিতায় চিকিৎসা প্রকল্পের বর্তমান অবস্থার যথেষ্ট উন্নতিসাধন সম্ভব হবে।

১৮.১। গুরুতর বেকার সমস্যায় গোটা দেশ জর্জরিত। এই সমস্যার মোকা-বিলায় পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলিতে যে নীতি গৃহীত হয়েছিল তা আশানুরূপ কর্ম-সম্প্রসারণের ব্যবস্থা করতে পারে নি। কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নথিভুক্তির সংখ্যাকে বেকারত্ব পরিমাপের অন্যতম সূচকরূপে ধরা যেতে পারে। সারাদেশে নথিভুক্ত বেকারের সংখ্যা এখন তিন কোটির মতো। তীব্র প্রতিযোগিতামূলক চাকুরীর বাজারে একজন কর্মহীন ব্যক্তির কর্মপ্রাপ্তির বিষয়ে ন্যায়সঙ্গত সুযোগ থাকা বাঞ্ছনীয়। এই কারণে রাজ্য সরকার বেশ কিছু নির্দিষ্ট টরনের পদের ক্ষেত্রে কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে আবশ্যিক নিয়োগ-এর নীতি গ্রহণ করে এবং সঙ্গে সঙ্গে সারা রাজ্যে কর্ম-বিনিয়োগ কেন্দ্রের বিস্তার এবং তার শক্তিবৃদ্ধির উপর গুরুত্ব দেয়। গত ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে রঘুনাথপুর ও চাঁচলে স্থাপিত নূতন কেন্দ্রদুটিসমেত এই রাজ্য কর্ম-বিনিয়োগ কেন্দ্রের সংখ্যা এখন ৬৬। বোলপুরে একটি নতুন কর্মবিনিয়োগ কেন্দ্র এবং বর্ধমান, চুঁচুড়া ও বাঁকুড়ায় শারীরিক প্রতিবন্ধীদের জন্য কর্মবিনিয়োগ কেন্দ্রের তিনটি বিশেষ সেল খোলারও প্রস্তাব রয়েছে।

১৮.২। কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম নথিভুক্ত ও বিয়োগের ক্ষেত্রে রাজ্য সরকারের অনুসৃত নীতি এবং পাশাপাশি কেন্দ্রগুলির সঙ্গে প্রার্থীদের যোগাযোগের সুবিধা বৃদ্ধির ফলে সারা রাজ্যে মোট নথিভুক্ত বেকারের সংখ্যা এখন ৪২ লক্ষের কিছু বেশী। নবীকরণের অভাবে তামাদি হওয়া কার্ডগুলিকে বাতিল করার বিশেষ উদ্যোগটি এখনও চলছে। আরও সিদ্ধান্ত নেওয়া হয়েছে, শুধু নাম নথিভুক্তির সময়ে নয়, পরবর্তীকালে নবীকরণের সময়েও প্রার্থীকে অবশ্যই রেশন কার্ড দেখাতে হবে। কর্মবিনিয়োগ কেন্দ্রের কাজকর্ম যাতে সুষ্ঠুভাবে হয় তা দেখার জন্য প্রতিটি কেন্দ্রে জনপ্রতিনিধিদের নিয়ে উপদেষ্টা কমিটি আছে।

১৯। ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে সংশোধিত বেকার ভাতা প্রকল্প-এর কাজ শ্রম দপ্তরের মাধ্যমে ১৯৮৬-৮৭ সালেও চালু ছিল। প্রকল্পভুক্ত ব্যক্তি মাসিক পঞ্চাশ টাকা হারে দু বছরের জন্যে আর্থিক সাহায্য পেতে পারেন। ১৯৮৫-৮৬ এবং ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরগুলিতে প্রতি বৎসর প্রায় আনুমানিক তিরিশ হাজার প্রার্থীকে এই প্রকল্পে নথিভুক্ত করা হয়েছে।

২০.১। কলকাতা, ২৪-পরগনা ও হাওড়া জেলায় ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে নথিভুক্ত বেকারদের জন্যে যে স্বনিযুক্তি প্রকল্প প্রবর্তন করা হয়েছিল তা ১৯৮৬-৮৬ আর্থিক বৎসরে রাজ্যের বাকি অংশেও সম্প্রসারিত হয়েছে। সাধারণভাবে প্রকল্প মূল্যের উর্ধ্বসীমা পঁচিশ হাজার টাকা নির্দিষ্ট থাকলেও অটো-রিক্সা এবং সরকারী বিজ্ঞপ্তি সাপেক্ষে অন্য কোন কোন প্রকল্পের ক্ষেত্রে এই সীমা পঁয়ত্রিশ হাজার টাকায় উন্নীত করা হয়েছে। ব্যাঙ্কের কাছে প্রকল্প সুপারিশের উদ্দেশ্যে প্রতিটি কর্মবিনিয়োগ কেন্দ্রের জন্য একটি স্ক্রিনিং কমিটি গঠন করা হয়েছে। এই কমিটিতে মহকুমা শাসক, জিলা পরিষদ অথবা সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটির প্রতিনিধি, ব্যাঙ্কসমূহের প্রতিনিধি এবং কর্মবিনিয়োগ আধিকারিক আছেন। এই প্রকল্পের কাজের অগ্রগতির বিষয়ে উপদেশ দেওয়ার জন্য রাজ্য পর্যায়ে একটি এবং প্রতি জেলায় একটি করে কমিটি গঠন করা হয়েছে।

২০.২। এখন পর্যন্ত কর্মনিয়োগ কৃত্যক আঠাশ হাজারেরও অধিক প্রকল্প বিভিন্ন ব্যাঙ্কে ঋণ মঞ্জুরের জন্যে সুপারিশ করে পাঠিয়েছেন। প্রাপ্ত সংবাদ অনুযায়ী ব্যাঙ্কগুলি এখন পর্যন্ত এগারো হাজার ছ'শটির বেশী প্রকল্প অনুমোদন করেছে। এই প্রকল্পগুলির মোট আর্থিক মূল্য কমবেশী একুশ কোটি সাতাশ লক্ষ টাকা। নিরূপিত

এই টাকার শতকরা পঁচিশ ভাগ রাজ্য সরকারের অনুদান হিসাবে এবং বাকি অংশ ব্যাঙ্কের ঋণ হিসাবে গণ্য। সাহায্যপ্রাপ্ত প্রার্থীদের মধ্যে ৮০১ জন মহিলা, ৫৬৫ জন তফসিলীভুক্ত উপজাতির এবং ২০৩ জন শারীরিক প্রতিবন্ধী আছেন। সমাজের এই অনগ্রসর অংশের মানুষের ক্ষেত্রে অগ্রাধিকার প্রদাদের জন্যে আমি কর্মবিনিয়োগ কৃত্যককে নির্দেশ দিয়েছি। মাননীয় সদস্যবৃন্দ জেনে আনন্দিত হবেন যে সুপারিশকৃত প্রকল্পগুলির শতকরা ৮০টি পরীক্ষা-নিরীক্ষার পর ব্যাঙ্কগুলির কাছে বাস্তবায়নের যোগ্য বলে বিবেচিত হয়েছে। সংশ্লিষ্ট ব্যাঙ্কগুলির প্রতিনিধিদের সঙ্গে আমরা মাঝে-মধ্যে আলোচনা করে তাঁদের কাছে বকেয়া প্রকল্পগুলির ক্ষেত্রে ব্যবস্থাগ্রহণ ত্বরান্বিত করার জন্যে অনুবোধ রেখেছি।

২১·১। আই টি আইগুলিতে নতুন ও আধুনিক বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রবর্তনের জন্য সংশ্লিষ্ট ডাইরেক্টরেট একটি পরিকল্পনা গ্রহণ করেছে। গড়িয়াহাট আই টি আইতে রেডিও ও টেলিভিশন সেট মেরামতি ও রক্ষণাবেক্ষণের একটি শিক্ষাক্রম প্রবর্তিত হয়েছে। এই নতুন শিক্ষাক্রমটি হাওড়া এবং টুং-এ অবস্থিত আই টি আইগুলিতেও চালু করা হবে। হলদিয়া আই টি আইতে প্রশিক্ষণের সুযোগ-সুবিধা উন্নত ও বহুমুখী করার উদ্দেশ্যে হলদিয়ায় অবস্থিত শিল্পসংস্থাগুলির প্রতিনিধিদের নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে। ভারত সরকারের ইলেক্‌ট্রনিক দপ্তরের সহযোগিতায় প্রচলিত ইলেক্‌ট্রনিক সামগ্রী রক্ষণাবেক্ষণ সম্পর্কিত একটি স্বল্পমেয়াদী পাঠক্রম কল্যাণী আই টি আইতে চালু করার কাজ হাতে দেওয়া হয়েছে। মালদা ও অন্যান্য আই টি আই-গুলিতেও এই কর্মসূচী রূপায়িত হবে।

২১·২ মাননীয় সদস্যগণ জেনে খুশী হবেন যে অবশেষে কেন্দ্রীয় সরকার কলকাতায় মহিলাদের জন্য একটি আঞ্চলিক বৃত্তি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনে সম্মত হয়েছে। এই উদ্দেশ্যে আমরা ইতিমধ্যে লবণ হ্রদ এলাকায় প্রয়োজনীয় জমি ক্রয় করেছি। গৃহ নির্মাণ সম্পূর্ণ না হওয়া পর্যন্ত এই প্রতিষ্ঠানটির কাজকর্ম গড়িয়াহাট আই টি আই-এর বাড়ী থেকে করা হবে। মহিলাদের জন্য কলকাতায় একটি পৃথক আই টি আই স্থাপনের প্রস্তাবও রয়েছে।

২১·৩। নথিভুক্ত বেকারদের জন্য স্বনিযুক্তি প্রকল্প-এর অধীনে প্রার্থীদের শিল্পোদ্যোগ উন্নয়নকল্পে গত বছর গড়িয়াহাট আই টি আই-এ একটি বিশেষ পাঠক্রম প্রবর্তন করা হয়েছিল। এই পাঠক্রমটি শিলিগুড়ি, বহরমপুর ও টুং-এ অবস্থিত আই

টি. আই-গুলিতেও পরবর্তীকালে সম্প্রসারিত করা হয়েছে। টুং-এ এই প্রকল্পের আওতায় যাদের কোনও ট্রেড সার্টিফিকেট নেই তাদেরকেও আনা হয়েছে। তাদের ক্ষেত্রে পাঠক্রমের মেয়াদ ছ' মাস।

২২·১। বাগিচা ও শিল্প-শ্রমিকদের কল্যাণ ও বিনোদনকল্পে পশ্চিবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ তাদের স্বাভাবিক কাজকর্ম সংবৎসর অব্যাহত রেখেছিল। শ্রমিকদের সন্তান-সন্ততিদের শিক্ষার জন্য বৃত্তি মঞ্জুরী পরিকল্পনাকে উদার করা হয়েছে। গত বৎসর ২৩৭ জনকে এই বৃত্তি প্রদান করা হয়েছে। পর্ষদের পক্ষ থেকে কর্মচারী রাজ্যবীমা হাসপাতালগুলিতে বারোটি টেলিভিশন সেট সরবরাহ করা হয়েছে।

২২·২। মাননীয় সদস্যদের জানাতে পেরে আমি আনন্দিত যে রাজ্য সরকারের তথ্য ও সাংস্কৃতি দপ্তরের সহযোগিতায় ১৯৮৬ সালের 'মে দিবস শতবার্ষিকী' উৎসব আমরা যথোচিত মর্যাদাসহকারে উদ্‌যাপিত করেছি। রাজ্যের বিভিন্ন স্থানে শ্রমিক কল্যাণ পর্ষ মে দিবসের উপর পোস্টার প্রদর্শনীর ব্যবস্থা করেছিল। এই উপলক্ষে একটি পুস্তিকাও প্রকাশ করা হয়েছে।

২৩·১। মহাশয়, আমি এ কথা আগেই উল্লেখ করেছি যে ভয়াবহ বেকার সমস্যা কেবল এ রাজ্যের মধ্যেই সীমাবদ্ধ নয়। এটা একটা সর্বভারতীয় সমস্যা। কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতিসমূহ এর জন্য দায়ী। তা সত্ত্বেও রাজ্য সরকার নথিভুক্ত বেকারদের জন্য স্বনিযুক্তি প্রকল্প এবং অন্যান্য স্বনিযুক্তি প্রকল্প চালু করে এবং ক্ষুদ্র ও কুটীর শিল্পের প্রসার ঘটিয়ে কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধির জন্য যথাযথ চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

২৩·২। মহাশয়, আমি এটাও উল্লেখ করেছি যে কিছু কিছু চটকল এবং অন্যান্য কলকারখানা ও প্রতিষ্ঠানের কর্তৃপক্ষ খেয়ালখুশীমত তাদের সংস্থায় লক-আউট ঘোষণা করেছেন অথবা সংস্থার কাজকর্ম স্থগিত রাখছেন। এর একমাত্র উদ্দেশ্য হচ্ছে শ্রমিকদের বহু কষ্টার্জিত অধিকার ও সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত করা এবং তাদের ওপর অতিরিক্ত কাজের বোঝা ও অন্যান্য ভার চাপিয়ে দেওয়া।

আমরা কলকারখানা বা প্রতিষ্ঠানগুলিতে লক-আউট বা কাজ স্থগিত রাখা বন্ধ করার উদ্দেশ্যে শিল্পবিরোধ আইনের প্রয়োজনীয় সংশোধন করার জন্য কেন্দ্রীয় সরকারের

নিকট বিভিন্ন সময়ে প্রস্তাব করেছি। কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলিও অনুরূপ দাবি করেছেন। দুর্ভাগ্যবশতঃ কেন্দ্রীয় সরকার এই প্রস্তাবে এখনো রাজী হন নাই।

২৪। মহাশয়, কেন্দ্রীয় সরকারের অর্থনৈকি নীতির ফলে নিত্য প্রয়োজনীয় দ্রব্যগুলির অভূতপূর্ব মূল্যবৃদ্ধির দরুণ শ্রমিকশ্রেণীর ও অন্যান্য জনগণের ক্রয়ক্ষমতা প্রতিনিয়ত অধিকতর হ্রাস পাচ্ছে এবং এইভাবে তাঁদের দারিদ্র্যসীমার নীচে ঠেলে দেওয়া হচ্ছে। শ্রমিকশ্রেণী ও ট্রেড ইউনিয়ন আন্দোলনকে ইহাকে প্রতিরোধ করতে হবে এবং বিচ্ছিন্নতাবাদী ও সাম্প্রদায়িক শক্তিগুলির চক্রান্তের বিরুদ্ধে শ্রমিকশ্রেণীর ঐক্য এবং জাতীয় সংহতি রক্ষার জন্য সদা সতর্ক থাকতে হবে। শ্রমিকশ্রেণী এবং ট্রেড ইউনিয়ন ও গণতান্ত্রিক অধিকার রক্ষার জন্য এবং বেকারী, লক-আউট, ক্লোজার, মালিকদের দ্বারা কারখানার কাজ স্থগিত রাখা, লে-অফ, ছাঁটাই এবং মূল্যবৃদ্ধির বিরুদ্ধে যুক্ত আন্দোলন আরও ব্যাপক করতে হবে। এরই সাথে সাথে তাঁদের রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রকে রক্ষা করা এবং এই রাজ্যের নতুন শিল্প স্থাপনের দাবীতে যুক্ত আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে হবে। অতীতের ন্যায় শ্রমিকশ্রেণীর এই সব সংগ্রামে আমরা আমাদের সমর্থন ও পূর্ণ সহযোগিতার প্রতিশ্রুতি দিচ্ছি।

মহাশয়, এই কয়েকটি কথা বলে আমি আমার প্রস্তাব অনুমোদনের জন্য সভার কাছে পেশ করছি।

**Mr. Speaker** : There are seven cutmotions on Demand No. 39. But the movers are not present in the House excepting Shri A. K. M. Hassan uzzaman. So cut motion No. 1 is in order and taken as moved.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই বক্তব্য মাননীয় সদস্যদের কাছে পেশ করলাম। এছাড়া প্রতিবারের মত এবারে'ও লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল ১৯৮৬ আমরা আজকে প্রকাশ করেছি। তাতে আমাদের এবং শ্রমিকদের সামনে আজকে যে সমস্ত সমস্যা আছে সেগুলি পাবেন! মাননীয় সদস্যরা আলোচনা করার পরে পরবর্তীকালে আমার কিছু বক্তব্য আমি বলব।

**MOTION FOR REDUCTION**

Shri A. K. M. HASSAN UZZAMN Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100 To discuss—

The failure of the Government to eradicate bribery and nepotism prevalent in Employment Exchnges.

**Demand No. 46**

Major Head : 2252-Other Social Services, 5250-Capital Outlay on Other Social Services and 6250-Loans for Other Social Services.

**Shri Santi Ranjan Ghatak :** Sir,on the recomendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,69,51,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2252-Other Social Services, 4250-Capital outlay on other Social Servsces and 6250-Loans for Other Social Services',

( This is inclusive of a total sum of Rs. 1,56,51,000 already voted on account in March, 1987).

**Mr. Speaker :** There are 3 cut motions on Demand No. 46, All the out motions are in order and taken as moved.

**1-3 MOTION FOR REDUCTION**

Sori A. K. HASSAN UZZAMAN : Sir, I bag to move that the amount of Demand by Reduced by Rs. 100—To discuss—

Failure of the State Government to take note of the dissatisfaction Muslims over proposed installation of Statue of late Rafii Ahmed Kidwai at Rafi Marg, New Delhi ;

Failure of the Goverment to increase the contribution to the Board of Wakfs ; and

Failure of the Government to sanction adequate grant for construction of Muslim Girls' hostels in the districts.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী তাঁর যে বাজেট পেশ করেছেন বামফ্রন্ট সরকারের শ্রমনীতির নিরিখে, আমি সেই সম্পর্কে আমার প্রতিক্রিয়া, আমাদের দলের প্রতিক্রিয়া এখানে রাখব। আজকে পশ্চিম-বাংলার সমস্ত শ্রমজীবী মানুষ, শ্রমিক কর্মচারী তারা এই সম্পর্কে ওয়াকিবহাল যে, সাংবিধানিক এবং কাঠামোগত সীমাবদ্ধতার মধ্যে অঙ্গ রাজ্যের সরকারী ক্ষমতায় থেকে পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের সব সমস্যার সমাধান করে দেবে, এই রকম দাবী তারা করে না।

এই সাংবিধানিক সীমাবদ্ধতা, কাঠামোগত সীমাবদ্ধতার মধ্যেও কোন অঙ্গরাজ্যে শ্রমিক কর্মচারী সাধারণ মানুষের স্বার্থে সেই দৃষ্টিভঙ্গী থেকে শ্রম দপ্তরকে পরিচালনা না করলে শ্রমিক কর্মচারীদের যেটুকু তাদের প্রত্যাশা, তাদের আশা আকাঙ্ক্ষা তা পুরণ হতে পারে না। সেই প্রত্যাশা এবং আশা আকাঙ্ক্ষা পুরণ করতে বামফ্রন্ট সরকার যে উত্তরোত্তর ব্যর্থ হয়েছেন তার বোধহয় একটা জলন্ত নজীর সদ্যসমাপ্ত বিধানসভা নির্বাচন। এই নির্বাচনে শিল্পাঞ্চলে বামফ্রন্ট সরকারের যে ফলাফল সেটা আপনারা সকলেই জানেন। ১৯৮২ সালের নির্বাচনে ৩০টি শিল্পাঞ্চলের কেন্দ্রের মধ্যে বামফ্রন্ট সরকারের যেখানে মাত্র ৬টি কেন্দ্র হাতছাড়া হয়েছিল এবারে ১৯৮৭ সালের নির্বাচনে সেখানে ১৪টি কেন্দ্র হাতছাড়া হয়েছে। অর্থাৎ নতুন করে ৮টি কেন্দ্র তাদের হাত থেকে চলে গিয়েছে। আপনারা বলেন, ভোটের ফলাফল সমর্থন বা অসমর্থনের মাপকাঠি। যদিও আমরা মনে করি সেটাই একমাত্র মাপকাঠি নয় তবুও আপনাদেরই কথা অনুযায়ী জিজ্ঞাসা করছি, তাহলে এই যে আপনাদের সমর্থন শিল্পাঞ্চলে কমছে, কি তার ব্যাখ্যা আছে বলুন? আপনারা বলুন, কেন আজকে পশ্চিমবংলার শ্রমজীবি মানুষ বামফ্রন্ট সরকারের কাছ থেকে তাদের সমর্থন সরিয়ে নিয়েছেন? আজকে আপনারা এসব বিচার, বিশ্লেষণ করে দেখেছেন কি? পশ্চিমবাংলার শ্রমজীবি মানুষ, তারা সরকারের কাছ থেকে অন্য কিছু চায় না, তারা যেটা চায় সেটা হচ্ছে, শ্রমিকদের উপর যে আক্রমণ নেমে আসছে তার বিরুদ্ধে যে ট্রেড ইউনিয়ন আন্দোলন, সেই আন্দোলনগুলিতে বামফ্রন্ট সরকার তাদের সংগ্রামের সাথী হবে, সরকারের শ্রমদপ্তর তাদের সংগ্রামের সাথী হবে। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আজকে কি প্রমাণ পাওয়া যাচ্ছে? আমরা জানি, ১৯৭৭ সালে বিধানসভার নির্বাচনের মাধ্যমে বামফ্রন্ট সরকার এসেছিল। আমার স্মরণ আছে ঠিক নির্বাচনের প্রাক্কালে ঐ মে মাসে নির্বাচনী জনসমাবেশে জ্যোতিবাবু ভাষণ দিচ্ছেন যে, ঘেরাও বামফ্রন্ট বরদাস্ত করবে না, জ্যোতিবাবু বক্তৃতায় বলেছেন, কথায় কথায় আন্দোলন নয়, তিনি বলছেন, ধর্মঘট শেষ

অস্ত্র। নির্বাচনের প্রাক্কালে জ্যোতিবাবু এই ভাষণের মাধ্যমে কাদের প্রতিশ্রুতি দিলেন? তিনি প্রতিশ্রুতি দিলেন ভারতবর্ষের এবং পশ্চিমবাংলার শিল্পপতিদের দিকে তাকিয়ে যে, যদি আমাদের ক্ষমতায় বসাও তাহলে আন্দোলন হবে না এবং প্রতিশ্রুতির ভিত্তিতেই তারা ১৯৭৭ সালে ক্ষমতায় এসেছিলেন। এবারেও তারা সেইভাবে ক্ষমতায় এসেছেন। এবারেও নির্বাচনের প্রক্কালে ১৯শে ডিসেম্বর গ্রাণ্ড হোটেলে ঐ ভারত চেম্বার অব কমার্স, বেঙ্গল চেম্বার অব কমার্স, ইত্যাদি সংস্থার শিল্পপতিদের সঙ্গে জ্যোতিবাবু বৈঠক করলেন। সেই বৈঠকে জ্যোতিবাবু শিল্পপতিদের কাছে প্রতিশ্রুতি দিলেন যে আধুনিকীরণ, কম্পিউটার চাই, তারজন্য শ্রমিক ছাটাই হবে—পরিষ্কার এই প্রতিশ্রুতি দিলেন। শিল্পপতিরা খুশী এবং আজকে এই জিনিষ হচ্ছে।

[ 4-00—4-10 P.M. ]

আজকে এই জিনিস হচ্ছে শ্রমিকদের উপরে। আজকে পশ্চিমবঙ্গের চিত্র কি? ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী লক আউট, লে অফ, ক্লোজার হচ্ছে পশ্চিমবঙ্গে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ এই বিষয়ে শ্রেষ্ঠস্থান অধিকার করেছে। আজকে ধর্মঘট পশ্চিমবঙ্গে কমে গেছে। ধর্মঘটের জন্য শ্রমদিবস যা নষ্ট হয় সেই দিনের সংখ্যা কমে গেছে। পশ্চিমবঙ্গে মালিকদের আক্রমণে লক আউট, লে অফ, ক্লোজার হচ্ছে এবং ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী লে অফ, লক আটউ, ক্লোজার পশ্চিমবঙ্গে। কেন এই আক্রমণ? মালিকদের এই ক্রমবর্ধমান আক্রমণে শ্রমিকদের যে প্রতিরোধ শক্তি সেটা কমে যাচ্ছে। আক্রমণ এই জন্য যে শ্রমিকদের আন্দোলনের যে শক্তি সেই আন্দোলনের শক্তিকে খর্ব করা। ফলে আজকে পশ্চিমবঙ্গে শ্রমজীবি মানুষ, তারা আজকে শ্রমিকদের স্বার্থে আন্দোলন বিমুখ নেতৃত্ব নিচ্ছে, তারা আজকে প্রত্যাক্ষান করছে। আজকে যদি দেখেন তাহলে দেখবেন যে লক আউটের আক্রমণে চটকলগুলির কি অবস্থা। একটার পর একটা চটকল বন্ধ হয়ে যাচ্ছে। আপনাদের সরকারী দলের সদস্যরাও বলেছেন যে নতুন করে লক আউট হচ্ছে। গতকালও ২০টি চটকল বন্ধ হয়েছে এবং ৮০ হাজার শ্রমিক আজকে মৃত্যুর প্রহর গুনছে, দারিদ্রের সঙ্গে তারা পাঞ্জা কসছে। এই যেখানে অবস্থা সেখানে আমরা দেখছি, আপনারই চোখের সামনে যখন লেবার কমিশনের সঙ্গে আলোচনা চলছে তখন একতরফা ভাবে বে-আইনী ভাবে তারা লক আউট করছে, কিন্তু সেখানে আপনার সরকার নীরব। আপনার দপ্তর নীরব, এই বে-আইনী লক আউটের জন্য মালিকদের বিরুদ্ধে কোন পদক্ষেপ নিচ্ছেন না। আজকে ই. এস. আই.-এর টাকা, প্রভিডেন্ট ফাণ্ডের টাকা,

গ্র্যাচ্যুইটির টাকা মালিকরা শ্রমিকদের দিচ্ছে না, কিন্তু তার বিরুদ্ধে কোন কার্যকরী পদক্ষেপ আপনারা নিচ্ছেন না। আজকে যে দ্বি-পাক্ষিক, ত্রি-পাক্ষিক বৈঠকগুলি হচ্ছে, প্রত্যেকটি বৈঠকের রেজাল্ট কি হচ্ছে? সেখানে মালিকদের স্বার্থে শর্ত হচ্ছে, মালিকের স্বার্থে এগ্রিমেন্ট হচ্ছে। সেখানে হয় কিছু শ্রমিক ছাঁটাই হচ্ছে, অথবা শ্রমিকের ওয়ার্ক লোড বাড়িয়ে দেওয়া হচ্ছে। ফলে এই ভাবে মালিকের স্বার্থে শ্রমিকশ্রেণীর স্বার্থের বিরুদ্ধে কাজ হচ্ছে, আর সেখানে আপনার সরকার, আপনার শ্রম দপ্তর কি করছে? ফলে আজকে মালিকরা খুসি, কিন্তু শ্রমজীবী মানুষ ক্ষুব্ধ। পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের কাছে মানুষের যে আশা ছিল, শ্রম দপ্তরের কাছে যে আশা ছিল সেটা পালিত হয়নি। আমি তুলনা মূলক ভাবে এখানে বলছি। ১৯৬৭ সালে প্রথম যুক্ত ফ্রন্টের আমলে একটা গণ আন্দোলনের জোয়ার, শ্রমিক আন্দোলনের জোয়ার গোটা পশ্চিমবঙ্গে ছেয়ে গিয়েছিল। তার কারণ কি? প্রথম যুক্তফ্রন্ট সরকারের শ্রমদপ্তরের যে বৈপ্লবীক তাতপর্যপূর্ণ শ্রমনীতি তাতে বলা হয়েছিল যে ন্যায় সঙ্গত ট্রেড ইউনিয়ন আন্দোলনের উপর পুলিশ হস্তক্ষেপ করবে না। প্রয়াত নেতা কমরেড সুবোধ ব্যানার্জী শ্রম দপ্তরের এই নীতি দৃপ্তকণ্ঠে প্রথম থেকেই ঘোষণা করেছিলেন। তার ফলে গোটা পশ্চিমবঙ্গে শ্রমজীবী মানুষের মধ্যে একটা জোয়ার সৃষ্টি হয়েছিল, একটা উৎসাহ উদ্দিপনার সৃষ্টি হয়েছিল শ্রমিক আন্দোলনের। আজকে পশ্চিমবঙ্গের চিত্র কি? যেখানে মার্কসবাদ, লেলিনবাদের শিক্ষা শ্রেণী সংগ্রামকে তীব্রতর করা, শ্রেণী সংগ্রামকে তরান্বিত করা এবং মার্কসবাদ, লেলিনবাদের দৃষ্টি ভঙ্গী থেকে এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় একটা অঙ্গ রাজ্যে সরকারী ক্ষমতায় থেকে যাতে করে এই শ্রেণী সংগ্রামকে তীব্রতর করা যায়, গণ আন্দোলনকে জোরদার করা যায়, শক্তিশালী করা যায় সেই দৃষ্টিভঙ্গী থেকে যেখানে শ্রমদপ্তরকে পরিচালনা করা উচিত সেখানে জ্যোতিবাবু কি বলছেন? জ্যোতিবাবু বক্তৃতা দিচ্ছে যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় শ্রেণী সংগ্রাম থাকবে কিন্তু আমাদের কাজ এই শ্রেণী সংগ্রামকে কি করে কমিয়ে আনা যায়।

তরান্বিত করা নয়, কমিয়ে আনা যায় অর্থাৎ শ্রেণী সমঝোতা এবং তাই আজকে করছেন। তাই আজকে শিল্পপতিদের কাছে তিনি সেখানে কমপ্যুটারাইজেশন, আধুনিকী করণের জন্য তাদের প্রতিশ্রুতি দিচ্ছেন, বলছেন, it is the go of the dav আমরা মেনে নিচ্ছি। কিছু শ্রমিকের চোখের জল ঝরবে। তার জন্য আজকে জ্যোতিবাবুর চোখের জল ঝরে না, কারণ শ্রমিকদের চোখের জল আজকাল জ্যোতি-বাবুদের আর কাঁদায় না। যদি কাঁদাতো তাহলে জ্যোতিবাবু জানতেন ঐ চটকলের

অসহায় কর্মচ্যুত শ্রমিকদের জ্বালা। ছাঁটাই শ্রমিক, যে দারিদ্রের জ্বালায় মৃত্যুর প্রহর গুনছে, অত্মহত্যার পথ বেছে নিচ্ছে, যে দারিদ্রের জ্বালায় নিজের সন্তানকে বুকে করে নিয়ে ব্রীজ থেকে গঙ্গার জলে নিক্ষেপ করছে, এই সংবাদ জ্যোতিবাবুর কানে পৌছয়না। তাহলে তিনি বলতে পারতেন না—আজকে শিল্পপতিরা খুসী, তাই গ্রাণ্ড হোটেলের মিটিং-এ গিয়ে বলছেন, who can be a better salesman than Jyoti Babu জ্যোতিবাবুর থেকে পশ্চিমবাংলাকে বিক্রি করে দেওয়ার ক্ষেত্রে আর বেটার সেল্‌সম্যান কে হতে পারে? আপনারা চিৎকার করতে পারেন, কিন্তু আপনানা বলুন, যে শ্রমজীবী মানুষ they are dangerous সর্বহারা শ্রেণী যারা শ্রমিক আন্দোলনের নেতৃত্ব দেবে, তাহলে আজকে আপনারা তাদের সমর্থন হারাচ্ছেন কেন? হারাচ্ছেন এই কারণে যে আজকে মার্কসবাদের নামে, বামপন্থীর নামে, লেলিনবাদের নামে আজকে সোশিও ডেমক্রাটের রোল হচ্ছে শ্রম এবং পুঁজির সঙ্গে আপোশ করা, এই নীতি গ্রহণ করছেন। আজকে ঐ মালিকদের কাছে আত্ম সমর্পন করে তাদের এই দ্বিদলীয় ভারতবর্ষের পুঁজিপতি শ্রেণী, ভারতবর্ষের বুর্জোয়া শ্রেণী, এই দ্বিদলীয় পরিষদীয় রাজনীতির যে চক্রান্ত আজকে সেই দ্বিদলীয় পরিষদীয় রাজনীতির চক্রান্তের বলী হচ্ছে। বিপ্লবী আন্দোলন তো দূরের কথা, বামপন্থা আন্দোলন তো দূরের কথা, এমন কি ট্রেড ইউনিয়ন অধিকার পর্য্যন্ত, আপনারা আজকে বিকিয়ে দিতে চাইছেন, আত্ম সমর্পন করতে চাইছেন। জ্যোতিবাবু বলছেন মালিকদের কাছে যে শ্রমিক আন্দোলনের ভয় নেই, শ্রমিক আন্দোলনে ভুগতে হবে না, কারণ আমাদের যে সিটু, তাদের আমরা নুতন করে গড়ে তুলেছি, তাদের শিক্ষিত করে তুলেছি, সিটু'র প্রভাব পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের উপর আছে। ফলে আন্দোলনে আপনাদের বিপর্য্যস্ত করবো না। এই প্রতিশ্রুতি দিচ্ছেন জ্যোতিবাবু। তাই এই সব বলছেন যে ঘেরাও নয়, কথায় কথায় আন্দোলন নয়, বলছেন ধর্মঘট শেষ অস্ত্র, এই জিনিষ চলছে। মুখে বলছেন আমরা কমপ্যুটারাইজেশনের বিরোরী, অথচ কার্য্য ক্ষেত্রে আজকে কমপ্যুটারকে আহ্বান করছেন। পশ্চিমবাংলায় আজকে অফিসে আদালতে সর্বত্র কলে কারখানায়, ব্যঙ্কে নির্বিচারে কমপ্যুটার বসছে, নির্বিচারে অটোমেশন আসছে। সেখানে সিটু নির্বাক, কোন আন্দোলন নেই, কোন প্রতিরোধ নেই। ফলে শিল্পে যে শান্তির কথা বলছেন, সেই শান্তি কিসের শান্তি, সেই শান্তি শ্মশানের শান্তি। এই শান্তি মালিকদের নির্বিচারে শ্রমজীবী মানুষকে সর্বশান্ত করে নির্বিচারে শোষণ, অত্যাচার, তাদের মুনাফা অর্জন করার শান্তি, মালিকের শান্তি। এই শান্তি টাটা, বিড়লার শান্তি, আর শ্রমজীবী মানুষের অর্থে এই শান্তি শ্মশানের শান্তি। এখানে কি হচ্ছে, আপনারা শুধু মুখে বলেন, আপনারা শ্রমিকদের উপর সেখানে পুলিশ হস্তক্ষেপ করবে না, কিন্তু ইতিহাস কি বলে? ১৯৭৯ সালে এই পোর্টের শ্রমিকদের

উপর আপনার সরকার, আপনার সরকারের পুলিশ ধর্মঘটী পোর্ট শ্রমিকদের উপর লাঠি, গুলি, চালায়নি ? সরকারী হিসাবে তিন জন, বেসরকারী হিসাবে সাত জন শ্রমিক মারা যায় নি? ঐ সানতালডি'র ইতিহাস কি বলে? সেখানে মুর্শেদী দাওয়াই—সেখানে যে আন্দোলন হয়েছিল ১১ শত শ্রমিক এর পেছনে দু হাজার পুলিশ নিয়োগ করেছিলেন, বেয়নেট এর ডগায় তাদের কাজ করতে হয়েছে।

[ 4-10—4-20 P.M. ]

আপনারা বলছেন—কেন্দ্রীয় সরকারের ঐ সমস্ত কালা-কানুন আমরা প্রয়োগ করি না, করব না, মিসা, এসমা, নাসা, প্রয়োগ করি না, করব না,। কিন্তু আপনারা নিজেরা কি করছেন? নিজেরা কালা-সার্কুলার জারি করছেন। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের শ্রমিক কর্মচারীদের আন্দোলন বন্ধ করবার জন্য একটা সার্কুলার জারি করেছিলেন। তাতে বলেছিলেন—তাদের মিছিল, মিটিং এবং ওয়ার্ক টু রুল করা চলবে না। বহু ক্ষেত্রেই আপনারা এ-রকম কালা-সার্কুলার জারি করেছেন। তাহলে আপনাদের পার্থক্যটা কোথায়? আপনারা বলছেন—শ্রমিকদের বিভিন্ন প্রশ্নে আমরা ইণ্ডাষ্ট্রীয়াল ডিসপুটস য়্যাক্টকে শ্রমিক স্বার্থে এ্যামেণ্ড করছি যাতে ইণ্ডাষ্ট্রীয়াল ডিসপুট গুলির ট্রাইবুনালে গিয়ে দ্রুত নিস্‌পত্তি হয়, তিন মাসের মধ্যে নিস্‌পত্তি হয়। আমরা জানি ট্রাইবুনালের সামনে শত-শত, হাজার-হাজার কেস জমে আছে, সে-গুলির তিন মাসের মধ্যে নিস্‌পত্তির জন্য এ্যামেণ্ডমেন্ট এনেছেন। কিন্তু বাস্তবে অবস্থাটা কি করে রেখেছেন? আজকে পশ্চিমবাংলায় ৯'টি ইনডাষ্ট্রীয়াল ট্রাইবুনাল রয়েছে, সেগুলির কি অবস্থা করে রেখেছেন? আমি আপনাদের চোখের সামনে সে চিত্র রাখবার চেষ্টা করছি। সেকেণ্ড ট্রাইবুনাল, যেটা কলকাতায় রয়েছে সেই সেকেণ্ড ট্রাইবুনালে কয়েক মাস ধরে জজ্ নেই, গত ১৫ মাস সেখানে কোন জজ্ নেই, সিন্স ফেব্রুয়ারী ১৯৮৬ সেখানে কোন জজ্ নেই। আপনারা ভেবে দেখুন আজ পর্যন্ত সেখানে ভেকেন্সী পূরণ করতে পারেন নি! এই রকম একটি ট্রাইবুনালে ৫০০'র ওপর কেস পেণ্ডিং রয়েছে, এর ফলে হাজার হাজার শ্রমিক কর্মচারী ক্ষতিগ্রস্ত হচ্ছেন। সেভেন্থ ট্রাইবুনালের জজ্ গত এপ্রিল মাসে রিটায়ার করেছেন, আজ পর্যন্ত সেই শূন্য-পদ পূরণ করা হয় নি। তা ছাড়া যে ইণ্ডাষ্ট্রীয়াল ট্রাখবুনাল কোর্টগুলি আছে—সেখানে যে কেস্ গুলি হয়—সেখানে জজ্ বসে কখন? আপনাদের নর্মাল কোর্টে সাড়ে দশটা থেকে চারটে পর্যন্ত হচ্ছে কোর্ট আওয়ার্স, সেখানে আপনাদের এই কোর্ট গুলিতে জজের বারোটা থেকে আড়াইটে পর্যন্ত বসছেন, তাও সব দিন নয়। ফলে গাদাগাদা পেণ্ডিং

কেস পড়ে রয়েছে। এই যে ইমসিয়ালি বটল্‌নেকগুলি হয় আপনারা এ-গুলি যদি দূর করতে না পারেন, তাহলে আপনারা যতই ইণ্ডাষ্ট্রীয়াল বিল বা ইণ্ডাষ্ট্রীয়াল এ্যামেণ্ডমেণ্ট বিলই আনুন না কেন লাভই হবে না। যতই তিন মাসের মধ্যে নিস্‌পত্তি করতে হবে বলুন না কেন, সমস্ত কিছুই কাগজে-কলমেই থাকবে, কার্যকরী হবে না। সুতরাং এ-বিষয়গুলি দেখা দরকার, এ-গুলির সুরাহা করা দরকার। গত ১লা মে' নতুন করে তিনটি জুট মিল লক্‌-আউট হয়েছে। এটা খুবই দুঃখের কথা যে ১লা, মে' আন্তর্জাতিক শ্রম দিবসে নতুন করে তিনটি জুট মিল আবার লক্‌ আউট হলো—আগরপাড়া জুট মিল, ডেল্টা জুট মিল এবং গৌরীপুর জুট মিল লক্‌ আউট হলো। নতুন করে ১৭,০০০ শ্রমিক কর্মচ্যুত হলো। কিছু দিন আগে পর্যন্ত এই মিলগুলি খোলা ছিল, নতুন করে আবার বন্ধ হয়ে গেল। আরো অনেকগুলি বন্ধ হয়ে রয়েছে। হুকুমচাঁদ জুট মিল'ও বন্ধ করার ষড়যন্ত্র চলছে। ওরা বলছে প্রতি টন উৎপাদনের ওপর ১০ জন করে শ্রমিক কমিয়ে দেবে। টন প্রতি প্রডাকসনে ওদের ৫২ জন করে শ্রমিক আছে, ওরা ৪২ জন করে দিতে চাইছে এবং এই উদ্দেশ্যে ওরা একটা বেনামী হ্যাণ্ড বিল—উইদাউট প্রেস লাইন একটা বেনামী হ্যাণ্ড বিল—বের করেছে। মালিক পক্ষ বেনামী হ্যাণ্ড বিল বের করে শ্রমিকদের মধ্যে ভয়, ভীতি এবং সন্ত্রাস সৃষ্টি করছে। টন পিছু যদি ১৯ জন করে শ্রমিক ছাঁটাই করে তাহলে ওখানে বর্তমানে ১৫০০ টন উৎপাদন হয়, অতএব ১৫০০ শ্রমিক ছাঁটাই হবে। ১৯৮৩ সালে ওখানে অনুরূপভাবে উইদাউট পেস লাইন বেনামী হ্যাণ্ড বিল বিলি করে শ্রমিক ছাঁটাই করেছিল এবং তারপরে লক্‌ আউট করে দিয়েছিল। তখন মোট ১৫০০০ শ্রমিকের মধ্যে থেকে ২০০০ শ্রমিককে ছাঁটাই করে দিয়েছিল। ফলে বর্তমানে সেখানে ৮০০০ শ্রমিক কাজ করছে। আবার নতুন করে ছাঁটাই-এর খড়্গ শ্রমিকদের ওপরে নামিয়ে আনার ষড়যন্ত্র চলছে।

তাই আমি বলছিলাম, ১ মে এই ৩টি জুটমিল প্রত্যেকেই ব্যবস্থা নিচ্ছে, উদ্যোগ নিচ্ছে যে তারা ছাঁটাই করবে, লক্‌-আউট করবে। আপনি জানেন, আর দু-চার মাস বাদেই বাজারে কাঁচা পাট আসবে। তার আগেই জুটমিলগুলি যে ব্যবস্থা অবলম্বন করছে, এইরকম একটা জুট ইনডাসট্রির বিরাট ক্রাইসিসের একটা বাতাবরণ সৃষ্টি করবে। তাকে ভিত্তি করে চটকল শ্রমিকেরা যেমন মার খাবে, সেইরকম পাট চাষী মার খাবে। তাদের উচিৎ মূল্য দেবে না, তখন ডিসট্রেস সেল্‌ হবে। প্রত্যেক বছর এই জিনিষ চলছে। জুট ইনডাসট্রিগুলি এইভাবে ষড়যন্ত্র চালাচ্ছে। ১ মে এই যে ৩টি জুট মিল বন্ধ হয়ে গেল—লেবার কমিশনারের দপ্তরে যখন এই নিয়ে আলোচনা চলছে তখন একতরফাভাবে মালিকপক্ষ বন্ধ করে দিল।

এখন এই মালিকের বিরুদ্ধে যদি ড্রাসটিক এ্যকসান না নেন তাহলে এইরকমভাবে আরোও নতুন করে চটকল বন্ধ করবে, শ্রমিকদের উপর এক-তরফাভাবে আক্রমণ করবে। আপনাদের যেটুকু ক্ষমতা আছে তাও আইনগত ব্যবস্থা নেননি। সাথে সাথে আজকে শ্রমিকেরা মালিকদের এই আক্রমনের বিরুদ্ধে যখন আন্দোলনের পথে এগিয়ে যাচ্ছে সেই আন্দোলনকে সহযোগিতা করে' তাকে সম্প্রসারণ করার কথা চিন্তা না করে নানারকমভাবে সেই আন্দোলনকে দমিয়ে দিচ্ছে সরকারপক্ষ থেকে। এইদিক থেকে আজকে পশ্চিমবঙ্গের শ্রমজীবি মানুষের সর্বনাশ হচ্ছে। সেইজন্য আমি বলবো, এই ব্যাপারে আপনারা ব্যবস্থা নিন। কিন্তু বামফ্রন্ট সরকার তার শ্রম দপ্তরকে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীর স্বার্থে পরিচালিত করছেন না বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পশ্চিমবাংলার শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রীদেবপ্রসাদ সরকার মহাশয় এতখন ধরে আমাদের যা বোঝাতে চাইলেন তাতে আমি এটাই বুঝলাম বাম যখন অতি বাম হয় তখন তাদের কথাবার্তা দক্ষিণ পন্থীর মতন মনে হয়। উনি যে সমস্ত কথাবার্তা বললেন সেই সমস্ত সমস্যার কথা নিয়ে আমরা বারবার সর্বদলীয় আন্দোলন করবার চেষ্টা করেছি। উনি যা বললেন সেই কথায় যাবার আগে আমি ওনাকে একটি কথার জবাব দিতে চাই। উনি বললেন, পশ্চিমবাংলার নির্বাচনে বামফ্রন্টের শ্রমনীতির জন্যই শ্রমিকেরা নাকি পশ্চিমবঙ্গের বামফ্রন্টকে প্রত্যাখান করেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, তাহলে কি আপনি বলবেন, সর্বভারতীয় S U C (I) দলের সঠিক শ্রমনীতির জন্যই আজকে কি তাঁরা দুজন হয়েছেন। তাঁদের সঠিক শ্রমনীতির জন্যই শ্রমজীবি সমাজ তাঁদের প্রত্যাখান করেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, উনি যখন প্রশ্ন তুললেন সেই প্রশ্নের জবাব দেওয়া উচিৎ বলে আমি মনে করি এটা আমেরিকা বা বিলাত নয় যেখানে শ্রমিক অঞ্চল বলতে আমরা বুঝবো সেখানে শ্রমিক ছাড়া অন্য লোক বাস করে না। যেখানে প্রিডোমিনেন্টালি শ্রমিক সেই সমস্ত এলাকা ঘুরে ঘুরে দেখলাম যে ৫৬টির মতন শ্রমিক অঞ্চল আছে। সেই ৫৬টি শ্রমিক অঞ্চলের মধ্যে যদি আমরা ১৪টিতে হেরে থাকি তাহলে কি আপনি বলবেন বামফ্রন্টের শ্রমনীতিই শ্রমিকেরা বর্জন করেছেন? আসুন, আমরা একটু দেখি পশ্চিমবাংলার কোন অঞ্চলে শ্রমিকদের ভোট আমরা পেলাম না। একটা অঞ্চল ওনার জানা আছে কিনা জানি না, আসানসোল মহকুমার যে ৩টি সিট

আমরা হারিয়েছি তার আগে একটি কথা বলে নিই, আপনারা জানেন, সেই অঞ্চলে যতগুলি শিল্প আছে তার ৯৯ অংশই হচ্ছে পাবলিক সেকটর এবং কেন্দ্রীয় সরকারের অধীনে তাঁরা রয়েছেন।

[ 4-20—4-30 P.M.]

মাননীয় সদস্য জানেন সেই তিনটি অঞ্চলে কয়লা নিয়ে যে ফাটকাবাজী চলছে, এবং কয়লা শ্রমিকদের উপর কেন্দ্রীয় সরকারের পুলিশবাহিনী ও অন্যান্যভাবে যে রকম নির্যাতন হচ্ছে, তিনি সেকথা বললেন না বলে আমার দুঃখ হল। আমাদে কংগ্রেস বন্ধুরা এখানে নেই, না হলে আমি বলতাম যে, তাঁরা যে জল জল বলে চীৎকার করলেন সেটা কাদের জন্য ? যাঁরা বেশী ট্যাক্স দেন তাঁদের জলের জন্য তো তাঁরা বললেন না। কোলিয়ারী অঞ্চলে সেই খাদের জল খেয়ে আসানসোল মহকুমা, বীরভূম, বাঁকুড়া অঞ্চলগুলি এখনো বেঁচে আছে। মাননীয় সদস্য এ কথা তো বললেন না, যেখানে কোলিয়ারী অঞ্চলে কেন্দ্রীয় সরকারের বর্তমান অবস্থার জন্য শাঁখতোড়িয়া কোলিয়ারী যেখানে E. S. L.-এর হেড অফিস, সেই অঞ্চলে নীচ থেকে যে অবস্থা চলছে তাতে সে জায়গা যে কোনদিন ভেঙ্গে পড়তে পারে। যেখানে শ্রমিকদের কাজ করতে হচ্ছে সেখানে ওপন কাষ্টিংয়ের জন্য কয়লার চাঙর পড়ে মাথা ফাটিয়ে দেয়, তারপর সেই সমস্ত অঞ্চলে অকুপেশন ডিজিজ যেগুলি হয় তার চিকিৎসার ব্যবস্থা কেন্দ্রীয় সরকার একটাও করেন নি, এগুলি তাঁর বলা উচিত ছিল। অতি বিপ্লবী হতে গিয়ে, আমাদের বামফ্রন্ট সরকারের শ্রমনীতির সমালোচনা করতে গিয়ে তিনি যে শ্রমিক শ্রেণীর উপর বিশ্বাসঘাতকতা করেছেন সে কথা তিনি মনে করতে পারছেন না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, কয়লা শ্রমিক এলাকাগুলিতে আপনি যদি যান দেখবেন সেখানে মাফিয়ার রাজত্ব চলছে। কোথায় কয়লা বিক্রি হচ্ছে, কোথায় হচ্ছে না আমি তার মধ্যে যাচ্ছি না, কিন্তু শ্রমিকরা কি ভাবে বেঁচে আছে সেই কথা বলতে চাই। একদিকে আমাদের প্রধানমন্ত্রী মহাশয় বলছেন যে, আমাদের একবিংশ শতাব্দীতে নিয়ে যাবেন, সেই একবিংশ শতাব্দীতে কারা যাবেন ? যেখানে আজও কোলিয়ারী অঞ্চলে কুসীদজীবিরা অতিরিক্ত সুদে তাদের টাকা ধার দেয় এবং সেখানে কতিপয় গুণ্ডা এবং মস্তান শ্রেণীর রাজত্ব চলছে। এই সমস্ত অঞ্চল থেকে ভোট কুড়িয়ে আনা যে কি দুঃসহ অবস্থা যাঁরা ভোট কুড়োন তাঁরাই জানেন। আজকে যাঁরা রিগিং রিগিং করে চীৎকার করছেন তাঁদের আমার বলতে ইচ্ছা হয় যে, সেইসব অঞ্চলে যখন ভোট হয় সেই ভোটের সময় কারা থাকেন, কারা ভোট দেন, কারা

দিয়েছিলেন সেই সমস্ত ঘটনাগুলিকে একবার দেখবেন। তারপর মাননীয় সদস্য মহাশয় এটা উল্লেখ করলেন না যে, বিহার থেকে এসে যখন আসানসোল মহকুমার লোককে সাম্প্রদাকতার সুড়সুড়ি দিয়েছিলেন, এটা তাঁর বলা উচিত ছিল। এই সমস্ত বলে যখন শ্রমিক শ্রেণীকে ভুল পথে নিয়ে যাওয়া হয় তাঁর সেই চেষ্টার বিরুদ্ধে আমরা যখন সোচ্চার হই তখন তাঁর আমাদের সঙ্গে থাকা উচিত ছিল, কারণ তিনি বলেন যে, বিপ্লবী পার্টির সদস্য।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** বিন্ধ্যেশ্বরী দুবের নামটা বাদ যাবে।

**শ্রীমতী আরতি দাসগুপ্ত ঃ** তা দিতে পারেন। আমার আপত্তি নেই। কিন্তু তাঁর টেপ রেকর্ড যেটা আছে সেটা আপনাকে শোনাতে পারি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, উনি জুটমিলগুলির কথা বললেন। পশ্চিমবঙ্গের জুটমিল-গুলিতে আজকে সর্বনাশ হতে চলেছে, সেকথা আমরা বারবার বলেছি। যাঁরা ট্রেড ইউনিয়ন করেন, তাঁরা আমাদের সঙ্গে বার বার বসেছেন আমরা সর্বদলীয় মেমোরান-ডাম নিয়ে গেছি, আজকে হাউসে, ওখানে এই কথা বার বার বলা হয়েছে। আপনি জানেন, জুটের উপর পশ্চিমবঙ্গ অনেকখানি নির্ভরশীল কিন্তু কেন্দ্রীয় সরকার জুট শিল্প-টিকে চেপে ধরবার চেষ্টা করছেন। তাঁরা কি করছেন সিনথেটিক কারখানা করার জন্য লাইসেন্স দিচ্ছেন গুজরাট, পাঞ্জাব, কর্ণাটকে, অন্য দিকে পশ্চিমবঙ্গে জুটের কথা বলছেন না। একদিকে আধুনিকীকরণের জন্য বার বার করে বলছেন যে, ২৫০ কোটি টাকার টোপ দেওয়া হবে।

Note : Expunged as ordered by the chair.

কিন্তু অন্যদিকে যখন মালিকপক্ষ ৬৫ হাজার কোটি টাকার মত প্রভিডেন্ট ফাণ্ড আটকে রেখে দিয়েছে ঐ বন্ধ কলকারখানার শ্রমিকদের বঞ্চিত করে, সেই ব্যাপারে কিন্তু কোন কথা শুনতে পাচ্ছি না। আমাদের কংগ্রেসী বন্ধুরা সভায় নেই, থাকলে বলতাম যে, যখন ভোট হয়েছিল তখন তাঁরা বারবার বলেছিলেন, 'যে ২০টি বন্ধ কারখানা আছে সেগুলোকে আমরা খুলে দেবো, শুধু আমাদের একবার ভোট দাও।' ভোটে ওঁরা ৪০ জন জিতেছেন, কিন্তু বন্ধ কলকারখানা একটিও খুলতে পারেননি। এটা ওঁরা দেখুন! আর একটি অঙ্গ রাজ্যের সরকার, আমাদের বামফ্রন্ট সরকার, কিভাবে তাঁর সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে ১৬টি বন্ধ জুটমিল খুলবার চেষ্টা করছেন, কারণ তাঁদের সেই মানসিকতা আছে। তাঁরা চেষ্টা করছেন একটার পর একটা বন্ধ

কলকারখানা খুলবার, কিন্তু টাকা কোথায় ? ওঁরা বারবার জ্যোতিবাবুর কথা বলছেন। জ্যোতিবাবু গ্র্যাণ্ড হোটেলে কি বলেছেন, না বলেছেন জানিনা। কিন্তু আমি ট্রেড ইউনিয়ন করি, আমি দেখেছি, আমাদের শ্রমিক ভাইয়েরা আধুনিকীকরণের দাবীতে যখন ৮৪ দিন জুটমিলে ষ্ট্রাইক করেছিলেন সেই সময় জ্যোতিবাবু এখানে সরকারে ছিলেন। সেই সময় মধ্য প্রদেশ, ইউ. পিতে সেখানকার জুট ষ্ট্রাইক পুলিশ দিয়ে তচনচ করে দেওয়া হয়েছিল। সেখানে কারখানার গেটে পুলিশ পাঠানোয় ষ্ট্রাইকারদের পক্ষে ষ্ট্রাইক চালান সম্ভব হয়নি। বামফ্রন্ট সরকারেরও পুলিশ ছিল, কিন্তু তাদের সেখানে পাঠান হয়নি, কারণ বামফ্রন্ট সরকার শ্রমিক-মালিক বিরোধের মধ্যে যান না। সে দিনের সেই গুরুত্বপূর্ণ জুট ষ্ট্রাইক তাই এখানে ৮৪ দিন চলেছিল। সেজন্যই আমি বলছিলাম, বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে যে শ্রমনীতি গ্রহণ করেছে তাতে শ্রমিক শ্রেণীর মুখই উজ্জ্বল হয়ে উঠেছে। একদিকে দেখুন, হরিয়ানা এবং দিল্লীর সরকারী কর্মচারী এবং ইঞ্জিনিয়ারদের ষ্ট্রাইক যাতে না হয় তারজন্য আইন জারী করা হয়েছে, অন্যদিকে পশ্চিবঙ্গে বন্যার প্রাক্কালে ইঞ্জিনিয়াররা যখন ষ্ট্রাইক করেন, সেই ষ্ট্রাইক কিন্তু চলতে দেওয়া হয়েছিল। শ্রমিকদের শেষ অস্ত্র হ'ল ধর্মঘট—এটা বামফ্রন্ট সরকার স্বীকার করেন। কিন্তু তাঁরাতো ওয়াইল্ড ক্যাট ষ্ট্রাইক করতে চাননি! সরকার যখন শ্রমিকদের পক্ষ থেকে মালিকদের সঙ্গে লড়াই করছেন, শ্রমিকরা যাতে বেশী করে পান তারজন্য যখন চেষ্টা করছেন তখন ষ্ট্রাইকের অধিকার প্রয়োগ করতে তাঁরা বাধ্য হয়েছেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনি দেখেছেন, ইঞ্জিনিয়ারিং শিল্পে দীর্ঘদিন ওয়েজ সেটল্‌মেণ্টের উপর আলোচনা চলবার পর সেখানে ষ্ট্রাইক হয়েছিল, জুটেও তাই হয়েছিল। সেখানে জুটে যে ওয়েজ সেটল্‌মেণ্ট হয়েছিল, সেই সেটল্‌মেণ্ট মালিকপক্ষ মানবেন না বলায় শ্রমিকরা তাঁদের ষ্ট্রাইকের নোটিশ দিয়েছিলেন। আজকে পশ্চিমবাংলায় একটি একটি করে কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে, কিন্তু তার-জন্য দায়ী কি বামফ্রন্ট সরকার ? পশ্চিমবঙ্গে এসব মিল যখন তৈরী হয়েছিল, তারপর থেকে সম্প্রসারণ এবং আধুনিকীকরণের দিকটাতো একেবারেই দেখা হয়নি। এর একটি উদাহরণ হল 'ইস্কো'। ১৯৭২ সালে ঐ ষ্টীল কোম্পানীটিকে কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেন, কিন্তু তার সম্প্রসারণ এবং আধুনিনীকরণের ব্যাপারে আলোচনা আজও চলছে। উপরন্তু সেখানে নতুন করে গোল্ডেন সেক্‌হ্যাণ্ড অর্থাৎ ভলানটিয়ারী রিটায়ারমেন্টের কথা বলা হচ্ছে। আমার বেশী সময় নেই। আমি বক্তব্য সংক্ষেপ করতে চাই। কিন্তু একটি কথা বলা দরকার। আজকে সেখানে শ্রমিকদের ৪৩ বছর বয়সে ভলানটিয়ারী রিটায়ারমেন্টের কথা বলা হচ্ছে। কিন্তু আপনি কি জানেন যে, 'ইস্কো'র যিনি চেয়ারম্যান তাঁর বয়স ৬৭ বছর।

[ 4-30—4-40 P.M. ]

রুগ্ন কারখানা নিয়ে আমি এখানে অনেক কথা শুনলাম। ২ কোটি ৪০ লক্ষ টাকা দিয়ে আই. এস. সি. ও-র ম্যানেজারের জন্য এরোপ্লেন কেনা হয়েছে। একটা এরোপ্লেন কেনা ছিল, আবার একটা কিনে দেওয়া হ'ল, এই নিয়ে দুটি এরোপ্লেন তাকে কিনে দেওয়া হ'ল। বর্ত্তমানে আমাদের কাছে যে দুর্যোগ নেমে আসছে সেই দুর্যোগের মধ্যে দাঁড়িয়ে—নূতন যে ইনডাসট্রিয়াল ডিসপিউট এ্যক্ট ভারত সরকার পাস করতে চাচ্ছেন সেটা পাস হয়ে যাবার পর আমাদের শ্রমমন্ত্রী কি ভাবে এখানে বাজেট পেস করবেন সেটা চিন্তার বিষয়। কারণ শ্রম দপ্তর তখন থাকবে কিনা বা কোন দপ্তরের হাতে থাকবে সেটা আমরা জানিনা। ইনডাসট্রিয়াল ডিসপিউট এ্যক্ট সম্বন্ধে আমি এখানে কিছু বলতে চাই না। তবে ইনডাসট্রিয়াল ডিসপিউট এ্যক্টের মধ্যে দিয়ে যে অবস্থার সৃষ্টি হবে সেই ব্যাপারে একটা কথা এখানে না বলে পারছি না। সেটা হচ্ছে আমরা ট্রেড ইউনিয়ানের অধিকার বলি, ইউনিয়ানের অধিকার বলি সেটা আর থাকবে না, সেই অধিকার ভেঙ্গে চুরমার হয়ে যাবে। আমরা কোন ইউনিয়ানে যাবো সেটা ঠিক করে দেবে মালিক পক্ষ এবং সেই সিদ্ধান্তের কোন কেস কোর্টে যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় শ্রমনীতির যে গৌরবোজ্জ্বল দিক আছে সেই দিকটা তুলে ধরে আমি আমার বক্তব্য শেষ করবো। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলা এমন একটা রাজ্য যেখানে মাননীয় প্রধানমন্ত্রীর দেশের লোকেরা এখানে কাজ করতে আসে, আমাদের পার্শ্ববর্ত্তী রাজ্য বিহার থেকে লোকেরা এখানে কাজ করতে আসে। সান অফ দি সয়েল বা খানদানি—শ্রমিকদের মধ্যে যে ব্যাপার-গুলি রয়েছে সেইগুলি আমরা এখানে সলিউসান করেছি। আমাদের পাশের রাজ্য বিহারে বোকারোর শ্রমিক যদি ভিলাইয়েতে যায় বা বোকারোর শ্রমিক যদি পালা-মোতে যায় বা তামিলনাড়ুতে যায় তাহলে তারা সান অফ দি সয়েল প্রশ্নটা সল্ভ করতে পারেনি বলে তারা সেখানে কাজ করতে পারে না, তাদের ফিরিয়ে দেওয়া হয়। এই ব্যাপারে আমরা এখানে সমাধান করেছি। আমরা পশ্চিমবাংলার বুকে শ্রমিকদের মধ্যে একটা মৈত্রী গড়ে তুলেছি এবং সেই মৈত্রী গড়ে তোলার জন্য আমরা বিপুল ভোটে জয়ী হয়েছি। বিড়ি শ্রমিক এবং অন্য যে সমস্ত অসংগঠিত শ্রমিক আছে তারা আমাদের ভোট দিয়েছে এবং সেই জন্যই আমরা বিপুল ভোটে জয়ী হয়েছি।

( এই সময় লাল বাতি জ্বলে ওঠে )

স্যার, আমাকে আর এক মিনিট সময় দেবেন, মহিলা শ্রমিকদের সম্পর্কে আমি কিছু বলবো। মহিলা শ্রমিকরা পশ্চিমবাংলায় একটা দুর্ভোগ এবং বিভীকিার মধ্যে

বাস করছে। পশ্চিমবাংলায় শিল্পে যখন কমপিউটার বসানো হচ্ছে, ভারি যন্ত্র বা সুক্ষ যন্ত্র ব্যবহৃত হচ্ছে তখন মহিলা শ্রমিকদের ছাঁটাই করা হচ্ছে। ওয়েল ফেয়ার আইন যত বেশী করে সরকার দেখছে, দুষ্ট মালিকরা ওয়েল ফেয়ার বেনিফিট দেবার ভয়ে মহিলাদের ছাঁটাই করে দিচ্ছে। ট্রেড ইউনিয়ানের নিয়ম হচ্ছে ফাষ্ট কাম লাষ্ট গো কিন্তু মহিলাদের ক্ষেত্রে সেটা ফাষ্ট কাম ফাষ্ট গো হচ্ছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসান উজ্জমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ৩১ এবং ৪৬ নং দাবি নিয়ে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যা উৎথাপন করেছেন···

( এ ভয়েস ঃ আপনি তো এর বিরোধিতা করবেন, এই তো ? )

( গোলমাল )

আপনারা বেশী করে বললে আমি বেশী করে বিরোধিতা করবো। মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উৎথাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমি যে কাট মোসান মুভ করেছি সেই গুলোকে সমর্থন করছি।

আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, পশ্চিমবঙ্গের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে রেজিষ্টার্ড বেকারের সংখ্যা ৪৫ লক্ষ এবং এই সমস্ত এমপ্লয়মেন্ট এক্স-চেঞ্জগুলোতে পরিপূর্ণ ভাবে দুর্নীতি চলছে। সেখানে যে সমস্ত অফিসার এবং ক্লার্করা থাকেন, তাঁরা নানারকম স্বজন-পোষণের নীতি গ্রহণ করেন। এই সমস্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে যাতে নিরপেক্ষ ভাবে কাজ হয় সেজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি প্রথমে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে এ্যাডভাইজারী কমিটি করার ব্যাপারে আমার একটা সাজেস্‌সান রাখতে চাই। আগে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে যখন এ্যাডভাইজারী কমিটি ছিল, তখন তার মধ্যে লোকাল এম. এল. এ.-দের সংযুক্ত করা হয়েছিল। এবারে এ্যাডভাইজারী কমিটির মধ্যে ইলেকসানের পরে সরকারের সেই সিদ্ধান্ত আছে কিনা, সেখানে এম. এল. এ.-দের অন্তর্ভুক্ত করা হবে কিনা সে সম্পর্কে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে দুর্নীতি যাতে বন্ধ হয় সেদিকে তিনি যেন দৃষ্টি দেন।

( গোলমাল )

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জিজ্ঞাসা করছি যে, আমাদের সাজেস্‌সান দেওয়ার কোন অধিকার কী নেই ? তা যদি থাকে, তাহলে ওঁর এ রকম

করছেন কেন? ইরিটেশান প্রকাশ কী কেবল অপজিশানরাই করেন, ট্রেজারী বেঞ্চের কেউ করেন না? যাইহোক, মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে ১৫ এবং ১৬ নম্বর প্যারাতে বলেছেন যে, '১৯৮৬ সালে (ক) রিফ্রাক্টারী (খ) লবণ প্রস্তুত (গ) ইটখোলা (ঘ) কাঁসার বাসন নির্মাণ (ঙ) ভেড়ী (চ) জুতা শিল্প (ছ) দড়ি শিল্প (জ) রেশম শিল্প (ঝ) বিড়ির পাতা তোলা প্রভৃতি ক্ষেত্রে ন্যূনতম মজুরী নির্ধারণের প্রস্তাবটিও আমরা বিজ্ঞাপিত করেছি। বনসৃজন এবং কাষ্ঠশিল্পে ন্যূনতম মজুরী ঠিক করে দেওয়া হয়েছে।' এখানে আমার সাজেস্‌সান হচ্ছে—যেমন দর্জি শিল্পীদের কথা ধরুন। মেটিয়াবুরুজ থেকে আরম্ভ করে দক্ষিণ ২৪ পরগণার মহেশতলা পর্যন্ত অসংখ্য ছোট ও মাঝারী দর্জি আছেন, তাঁদেরও একটা ন্যূনতম মজুরী বেঁধে দেওয়ার দরকার আছে। এছাড়া রিকসা পুলার যাঁরা আছেন, তাঁদেরও একটা ন্যূনতম মজুরী বেঁধে দেওয়া উচিত। কারণ এঁদের ক্ষেত্রে ন্যূনতন মজুরী পাবার ব্যাপারে অনেক অসুবিধার সম্মুখীন হতে হয়। বিড়ি শ্রমিকদের ক্ষেত্রে আপনি যে কথা বলেছেন, 'আমরা ২৬০০ বিড়ি সংস্থাকে বিড়ি এ্যাণ্ড সিগার ওয়ার্কাস্ (কণ্ডিশনস অফ এমপ্লয়মেণ্ট) এ্যাক্ট, ১৯৬৬-এর আওতায় আনতে পেরেছি।' কিন্তু তা সত্বেও আমি জানি, বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরী কিন্তু দেওয়া হয় না। আমি একটা ছোট ইউনিয়নের সঙ্গে যুক্ত আছি, এটা স্বতন্ত্র একটা ইউনিয়ন। আমি যে ট্রেড ইউনিয়ন'এর অন্তর্ভুক্ত তা সম্পূর্ণই স্বতন্ত্র, সেটা সি-আই-টি-ইউ, বা আই-এন-টি-ইউ সি.-এর অন্তর্ভুক্ত নয়। সেই ইউনিয়নের সদস্য যাঁরা আছেন, তাঁদের সমস্যা আমাকে ডিল করতে হয়। তাঁদের ব্যাপারে একবার ট্রাইবুন্যাল করতে হয়েছে। সেখানে আমি দেখেছি, মালিকপক্ষ বহু ক্ষেত্রে তাঁদের ন্যূনতম মজুরী দেয় না। এই রকম ঘটনা আছে মুর্শিদাবাদের আওরঙ্গবাদ, ধুলিয়ানা থেকে আরম্ভ করে ভরতপুর ও সালার অঞ্চলে। বাস্তব অভিজ্ঞতায় আমি এই সব জায়গায় লাভ করেছি এবং দেখেছি যে, মালিকপক্ষ শ্রমিকদের ন্যূনতম মজুরী দেয় না। এই সমস্ত জায়গায় বিড়ি শ্রমিকরা টি. বি. রোগে বিশেষ ভাবে আক্রান্ত হয়ে পড়েন। সেজন্য সেখানে অবিলম্বে একটা হাসপাতাল তৈরী করা দরকার। সেজন্য মাননীয় মন্ত্রীমহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, ভরতপুর এবং সালারের যে সমস্ত অঞ্চল আছে, সেখানে বহু বিড়ি শ্রমিক আছেন, তাঁদের চিকিৎসার জন্য কোন হাসপাতাল নেই, সেখানে যাতে একটা হাসপাতাল নির্মাণ করার ব্যবস্থা হয়, সেজন্য বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি। মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর বক্তব্যের মধ্যে কোন জায়গায় অটোমেশান এবং কম্পুটারাইজেশানের বিরুদ্ধে বক্তব্য দেখলাম না।

[ 4-40—4-50 P.M. ]

কিন্তু আজকাল বেকারী বাড়ছে, কলকারখানায় শ্রমিক ছাঁটাই হচ্ছে। আপনারা যদি অটোমোশানের বিরুদ্ধে রুখে না দাঁড়ান, বক্তব্যের মধ্যে যদি ক্লিয়ারলি কিছু না থাকে তাহলে আরো বেশী করে শ্রমিক ছাঁটাই হবে আমার ধারণা। তারপরে ৪৬ নং ধারায় সোস্যাল সার্ভিসের জন্য গ্রাণ্ট দিয়েছেন সেই গ্রাণ্ট সম্বন্ধে বলতে চাই। আপনারা রফি আহমেদ কিদোয়াই রোডে একটি রফি আহমেদের মূর্তি তৈরী করার প্রস্তাব নিয়েছেন এবং এরজন্য লোন দিয়েছেন কিন্তু আমরা তো মূর্তিতে বিশ্বাস করি না। অতএব রফি আহমেদের মূর্তি গড়াতে আমাদের আপত্তি আছে। বরং ওয়ার্ক বোর্ডকে আরো বেশী করে যাতে টাকা দিতে পারেন তারজন্য আবেদন করবো। কারণ এই ওয়ার্ক বোর্ড অনেক বেশী সোস্যাল সার্ভিস করে থাকে! আমি আরো বলতে চাই যে রক্ষণশীল মুসলমান মেয়েদের কোন হোস্টেল নেই তাদের জন্য যদি ডিস্ট্রিক্টগুলিতে হোস্টেল তৈরী করে দিতে পারেন খুব ভালো হয়। সুতরাং এই হচ্ছে আমার সজেশান, এই বলে ব্যয় বরাদ্দকে বিরোধীতা করে, আমার যতগুলি কাট মোশান আছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই বাজেটের বইটি যে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল যদি একদিন আগে দেওয়া হোত তাহলে ভালোভাবে আমরা আরো পার্টিসিপেট করতে পারতাম। বইটি দেখে আমি বলছি যে ১৯৮৩ সালে কারখানা বন্ধ ছিল ১৬টি এবং কর্মচ্যুত হয় ১১৭১, ১৯৮৬ সালে ১৯টি কারখানা বন্ধ হয় এবং ৭৭০ জন কর্মচ্যুত হয়। ১৯৮৬ তে ১০০০ জন শ্রমিক লে অফ হয় এবং লে অফের জন্য ১৯৮৬ তে রিট্রেঞ্চ হয়েছেন ১৮ জন। এটা যদি ভালো-ভাবে বইতে লেখা থাকতো তাহলে ভালো হোত। পশ্চিমবঙ্গের শিল্পের মালিকদের সম্বন্ধে আমি দু একটি কথা বলতে চাই, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আগে যে ৩ লক্ষ শ্রমিক কাজ করতো এখন ওই নীতির ফলে ১ লক্ষ ৭৫ হাজার ছাঁটাই হয়ে গেছে। এখন ১১৫টি মিল বন্ধ হয়ে গেছে এবং ৫৫ হাজার লোক প্রায় বেকার। সম্প্রতি প্রধানমন্ত্রী বলেছেন যে পাট শিল্পের জন্য ২৫০ কোটি টাকা দেবেন কিন্তু আমি জানিনা আগামী মরশুমে পাট যখন উঠবে মিল যদি বন্ধ থাকে তাহলে ওই টাকা দেওয়া সত্বেও কোনো কাজে লাগবে না এবং এরফলে পশ্চিমবঙ্গের পল্লী গ্রামের যারা চাষী যারা পাট চাষ করেন তারা মিলগুলি বন্ধ থাকার জন্য পাট বিক্রি করতে পারবে না। যে পরিমাণ টাকা লাগবে তা দিতে পারবে না বলে পাটচাষীদের ক্ষতি

হচ্ছে। আগামী মরশুমে পাটের ভবিষ্যৎ যে কি হবে তা ভাবার বিষয়। পশ্চিমবঙ্গে একমাত্র অর্থকরী ফসল হচ্ছে পাট এবং বিশেষ করে উত্তরবঙ্গে লক্ষ লক্ষ জমিতে একমাত্র পাটই হচ্ছে অর্থকারী ফসল। সেখানে সিনথেটিক জিনিষপত্রের জন্য আজকে পাটের চাহিদা যেভাবে কমে যাচ্ছে তারফলে চাষীরা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হবেন। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের খুব সতর্কতার সঙ্গে দেখা দরকার কারণ এর উপরে ৪০ লক্ষ চাষীর জীবিকা নির্বাহ করে, আজকে তারা বিপদ সংকুল অবস্থায় রয়েছেন।

আমাদের চটকলগুলি খোলার উদ্যোগ কতখানি নিতে পেরেছেন, কোন ক্ষেত্রে আছে কিনা এব কোন উপার ভেবেছেন কিনা এই কথাগুলি জানতে পারলে আমরা আশ্বস্ত হতে পারি। আমরা পাট চাষীদের কাছে বলতে পারি, আমাদের সূতা শিল্পের চুক্তি তিন বৎসর উত্তীর্ণ হয়ে গিয়েছে, কিন্তু এখনও সেটা নতুনভাবে যুক্ত হয়নি। এমন কি ভট্টাচার্য্য কমিশনের রিপোর্ট কার্য্যকর করতে পারেননি। এটা আমাদের কাছে দুঃখজনক। এই বিষয়ে আপনার কাছে শুনতে পারলে ভাল হয়। দ্বিতীয় কথা আপনাদের এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ সম্বন্ধে নানান দূর্নীতির অভিযোগ উঠেছে। ৪৫ লক্ষ বেকার তাদের নাম লিখিয়েছে সরকারী ঘোষণার প্রতি আস্থা রেখে। কিন্তু শিক্ষিত সিডিউল কাষ্ট মহিলারা নাম লিখিয়েছেন ১২ বৎসর। আগে নাম লিখিয়েছেন তারাও এখন পর্যন্ত একটিও কল পায়নি, কিন্তু তার পরবর্তীকালের লোকেরা ডাক পেয়েছে, এটা আমরা দেখেছি। এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের কিছুদিন আমি মেম্বার ছিলাম ওদের এ্যাডভাইসারি কমিটিতে। অফিসগুলি যে অবস্থায় আছে সেখানে আমি দেখেছি কোন সাইন্টিফিক ব্যবস্থায় ফাইলগুলি নেই, দরকারে খুঁজে পাওয়া যায় না। এখানে সাইন্টিফিক পর্য্যায়ে যে আসবে এটা কিছুতেই কিছু হচ্ছে না-এর জন্য আপনাদের নূতন করে ভাবতে হবে; এবং ডিসেণ্ট্রালাইজ করা যায় কিনা? আপনারা দু-একটি ব্লক খুলেছেন ঐ এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে কিন্তু আমাদের ব্লক ওয়াইজ যদি কাজগুলি এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে খোলা যায় এবং সাইন্টিফিক পর্যায়ে যদি করা যায় তাহলে যে দূর্নীতি হচ্ছে এটা কমতে পারে—এই কথাটা ভাবতে বলছি। আজকে এটা লক্ষ্য করা দরকার। পিয়ারলেসে ৪ হাজার কর্মচারী আছে তাদের কথা স্মরণ করিয়ে দিতে চাই। আজকে ৪ হাজার ফিল্ড অফিসার রাস্তায় এসে দাঁড়িয়েছে, তারা আজকে অনাহূত। তাদের সম্বন্ধে পশ্চিমবাংলার সরকার কি করতে চাইছেন এবং আপনি কি ভাবছেন এটা বললে ভাল হয়। আজকে হাসানুজ্জামান সাহেব বললেন বিড়ি শ্রমিকদের কথা। কথাটার মধ্যে সত্যতা আছে, মুর্শিদাবাদ এবং বাঁকুড়ার বিড়ি শ্রমিকরা তারা আজকে মজুরি পান না। আজকে দুঃখের সঙ্গে লক্ষ্য করছি সেল্ফ এমপ্লয়মেণ্ট স্কিম-এ ব্যাঙ্কে যে টাকার—আপনাদের কাগজে কলমে দেখেছি—ব্যাপারে

সেখানে যতগুলি কেস পাঠিয়েছি তারা অর্ধেক টাকাও দিচ্ছেন না। আজকে সেল্‌ফ এমপ্লয়মেন্ট স্কিম সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকারের যত আশাই থাকুক না ব্যাঙ্কেগুলি সমস্ত আশাকে ব্যাহত করছে, এর জন্য আপনাদের কি ভাবে কি করতে হবে এটা ভাবা দরকার। ব্যাঙ্কগুলিতে আপনারা পাঠাচ্ছেন, কিন্তু ওখান থেকে কেউ টাকা দিচ্ছেন না। আমার জেলায় লক্ষ্য করেছি, যতগুলি কেস দেখেছি লরি মিনিবাস একটি ক্ষেত্রেও তারা টাকা দিতে চাইছেন না ; দরখাস্ত গ্রহণ করছেন না। দরখাস্ত পাঠাচ্ছে না। এখানে পশ্চিমবাংলার সরকার সরকার বলছেন তাদের থেকে যদি এ্যাসুওরেন্স দেওয়া যায় তাদের দায়িত্বর উদ্ভাবন কিভাবে হবে এটা ভেবে দেখতে আর একবার বলব। আর একটা কথা বলব আই. টি. আই-র সম্বন্ধে নর্থ বেঙ্গলে ফারাক্কায় হয়েছে, সেখানে প্রচুর স্কিল্ড লেবার দরকার আছে। অথচ সেভেন্থ প্ল্যানে আই. টি. আই-র সিট বাড়াবার ব্যবস্থা নেই। উত্তরবঙ্গে ১৫২৪ জন ছাত্রর শিক্ষিত হবার ব্যবস্থা, দক্ষিণ বঙ্গে ৮ হাজার ৩৭২ জন।

[ 4-50—5-00 P.M. ]

অবশ্য দক্ষিণবঙ্গে এটা বেশী হয় সেকথা আমি বলছিনা। আগে আই. টি. আই-তে বেশী লোক ভর্তি হতে যেতনা, কিন্তু এখন এত বেশী ক্যানডিডেট হচ্ছে যে ছাত্ররা ভর্তির সুযোগ পাচ্ছেনা। ফরাক্কায় একটা হয়েছে এবং মুর্সিদাবাদে যদি সিটের সংখ্যা বাড়ান যায় তাহলে ভাল হয়। এই প্রসঙ্গে একটা কথা বলি—আই. টি. আই-তে ট্রেড-এর ব্যবস্থা আগে যা ছিল আজও সেই অবস্থা চলছে। আমি মনে করি ট্রেড-এর সংখ্যা আরও বাড়ান উচিত। তারপর, মিনিমাম ওয়েজের ব্যাপারে একটি করে ইন্সপেক্টর প্রতিটি ব্লককে দেবার কথা ছিল। সেই ব্যবস্থা কিন্তু এখনও হয়নি। অনেকের ইন্টারভিউ হয়েছে কিন্তু তারা এ্যাপয়েন্টমেন্ট পায়নি। তারা কি করে আমি জানি না এবং তাদের সঙ্গে আমার পরিচয়ও হয়নি। এই সমস্যাটার সমাধান হলে কিছু কাজ হোত। আপনারা বি ডি ও-দের এই দায়িত্ব দিয়েছেন, কিন্তু তাদের এই কাজ করার সময় নেই। ডেভলপমেন্ট প্রোগামটা বিস্তারিতভাবে হলে লোকেরা কিছু সাহায্য পেতে পারে। পাট চাষী এবং বিড়ি শ্রমিকদের অবস্থাটা বিশেষভাবে বিবেচনা করতে অনুরোধ জানিয়ে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীমতীশ রায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট শেষ করেছেন তাকে সমর্থন করে শ্রমমন্ত্রীকে কয়েকটি কথা বলব। বর্তমানে শ্রম

দপ্তরের আমলাতন্ত্রের ভূমিকা দেশের লোকের কাছে একটা গুরুত্বপূর্ণ সমস্যা হিসেবে দেখা দিয়েছে কাজেই সেই কথাটা মনে রেখে শ্রম দপ্তরের কাজকে সেইভাবে গুছিয়ে নেওয়া দরকার। আমি মন্ত্রীমহাশয়ের কাছে আর একটা অনুরোধ রাখছি। অন্যান্য রাজ্যের তুলনায় নূন্যতম বেতনের ক্ষেত্রে আমরা অনেক শিল্পকে এনেছি। কিন্তু লক্ষ লক্ষ শ্রমিক যারা অসংগঠিত শিল্পে নিযুক্ত রয়েছে তারা কিন্তু এই নূন্যতম বেতন পাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। বিভিন্ন শিল্পে প্রত্যেক বছর যেভাবে বেতনের বিন্যাস হয় অসংগঠিত শিল্পের এই হতভাগ্য শ্রমিকরা কিন্তু সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এর অন্যতম কারণ হল শ্রম দপ্তরের সেদিকে লক্ষ্য নেই এবং বেতন সংখ্যক অফিসার এবং ইন্সপেক্টর নেই। আমি মনে করি এই হতভাগ্য এবং বঞ্চিত শ্রমিকদের প্রতি আমাদেব দৃষ্টি দিতে হবে। এবং আগামী দিনে যাতে আমরা এই দুর্বলতা কাটিয়ে তুলতে পারি সেই চেষ্টা করতে হবে। দ্বিতীয়তঃ আর একটি গুরুত্বপূর্ণ অধিকারের কথা আমি বলছি সেটা হচ্ছে পেমেন্ট অব ওয়েজেস কোর্টে, আমাদের একটা আইন আছে কেন্দ্রীয় আইন পেমেন্ট অব ওয়েজেস এ্যক্ট, সেই কোর্টে নূন্যতম বেতন অনাদায়ী থাকলে সেখানে আদায় করতে হবে, শ্রমিকদের বকেয়া বেতন থাকলে তা আদায়ের জন্য সেখানে যেতে হয়! আপনি তথ্য পরিবেশন করেছেন আমি লক্ষ্য করেছি গত ১ কিংবা ২ বছরে কত মামলা বিভিন্ন আইনের মাধ্যমে সেই পেমেন্ট অব ওয়েজেস কোর্ট অথরিটির কাছে দায়ের করা হয়েছে, তার কতটা মীমাংসা করা হয়েছে তার কোন পরিসংখ্যান আপনার তথ্যে নেই। আমার বাস্তব অভিজ্ঞতা হচ্ছে সেই কোর্টের স্তর আজকে উন্নীত করা দরকার। অতীতে যে ব্যবস্থার মধ্য দিয়ে সেই কোর্ট পরিচালিত হত আজকে একজন বিচার বিভাগীয় অফিসারের উপর সেই কোর্ট পরিচালনার ভার দেওয়া উচিত। কারণ, অনেক জটিল প্রশ্নের মীমাংসা করতে হয়, সেজন্য বিচার বিভাগীয় দপ্তরের অভিজ্ঞ অফিসারকে দিয়ে সেই কোর্ট পরিচালনা করা উচিত এবং সম্ভব হলে পেমেন্ট অব ওয়েজেস অথরিটি বর্ধমান, কুলটি এবং আসানসোল অর্থাৎ বর্ধমানের এলাকাকে নিয়ে যে একটা কোর্ট আছে আরো এলাকায় সেটা বিস্তার করা যায় কিনা সেটা মূল্যায়ন করবেন এবং সেই ব্যাপারে সিদ্ধান্ত নেবেন। আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে মোটর ট্রান্সপোর্ট ওয়ারকার্স ট্রাইব্যুন্যাল, এই ট্রাইব্যুন্যালে শ্রমিক কর্মচারী রাস্তায় যদি কেউ মারা যায় তাহলে তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা হয়। জেলা ভিত্তিক এই কোর্টগুলি প্রতিষ্ঠিত হয়েছে। কিন্তু দুঃখের বিষয় কোর্টের কাজ যেভাকে হয় তাতে সেই ক্ষতিগ্রস্ত মানুষরা কিংবা তার পরিবার বর্গের লোকেরা কোন রকম সুযোগ-সুবিধা পান না। বছরের পর বছর আদালতে সেই কেসগুলি পড়ে থাকে যারা ক্ষতিগ্রস্ত হয়। সেই দিক থেকে বিচার ব্যবস্থা যাতে তরান্বিত করা যায় সেই ব্যবস্থাই করতে হবে। আমি এবারে পশ্চিমবঙ্গের অন্যতম

মূল শিল্প চট শিল্পের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এটা বাস্তব সত্য যে চটকলের মালিকরা একের পর এক চটকল কারখানা বন্ধ করে দিচ্ছে তাদের ব্যক্তিগত স্বার্থে, তাদের অতি মুনাফার লোভে। আমি মনে করি রাজ্য সরকার একটু শক্ত হাতে এই জিনিসটা দেখুন। গত বছর গড়ে ১৫ টা চটকল সারা বছর বন্ধ ছিল। কিন্তু চটকলের উৎপাদনের যে তথ্য আপনার বেরিয়েছে তাতে দেখছি গত ১৯৮৫-৮৬ সালে রেকর্ড পরিমান চট দ্রব্য পশ্চিমবঙ্গে উৎপাদিত হয়েছে, ১৪ লক্ষ বেল জিনিস চটকলের মালিকরা তৈরী করেছেন। অথচ আমরা জানি যে ৫০ হাজার চটকলের শ্রমিককে বেকার করে রাখা হয়েছিল সারা বছর। এটা একটা ইঙ্গিত করে যে যারা কাজ করছে তাদের উপর বাড়তি কাজের বোঝা জোর করে চটকলের মালিকরা চাপিয়ে দিচ্ছে। এই যে প্রতিটি চটকলে শ্রমিক সংখ্যা কমিয়ে দেবার প্রবণতা মালিকদের মধ্যে দেখা দিয়েছে আমি মনে করি এই ব্যাপারে ফ্যাক্টরীজ ডাইরেক্টরেট এবং আরো সংশ্লিষ্ট দপ্তর আপনার যেগুলি আছে তার উপযুক্ত তদন্ত করলে মালিকদের এই প্রবনতা বন্ধ করা যায়। কারণ, আজকে অনেক শ্রমিক আছে যাদের বাইরে থেকে বিভিন্ন নামে এনে চটকলের মধ্যে কাজ করিয়ে নিচ্ছে বিভিন্ন কায়দায়। আপনি সেই খবর রাখুন। দ্বিতীয় কথা হচ্ছে চটকল যেগুলি বন্ধ হয়ে যাচ্ছে সেই চটকলগুলির মালিকদের আমি জানি একটা জায়গা আছে সেটা হচ্ছে লাল দালান। সরকারের তরফ থেকে কোন ব্যবস্থা লক আউটের বিরুদ্ধে গ্রহণ করলে তাঁরা হাইকোর্টে যান, সরকারের আদেশকে নাকচ করে দেন।

[ 5-00—5-10 P.M. ]

আমাদের দেশে যে প্রচলিত বিচার ব্যবস্থা রয়েছে তাকে অবলম্বন করে সুপ্রিম কোর্ট একটা কেস-এর যে রায় দিয়েছেন সেটা আপনাদের অবগতির জন্য বলছি। ইণ্ডিয়ান মেরিন সার্ভিস কেস্-এ সুপ্রিম কোর্ট রায় দিয়ে বলেছেন দীর্ঘদিন ধরে কোন কারখানা লকআউট থাকলে মালিককে অর্ধেক পয়সা দিতে হবে লকআউটের কারণ যাই থাক না কেন। আমি বলব এই দৃষ্টিভঙ্গীতে যে সমস্ত মালিক কারখানা বন্ধ করে রেখেছে দীর্ঘদিন ধরে তাতে ওখানকার শ্রমিকরা যাতে এই রায়ের সুযোগ পায় এবং লকআউটের জন্য পয়সা পায় তার ব্যবস্থা করুন। এই ব্যবস্থা যদি করেন তাহলে আমি মনে করি কারখানা লকআউট আমরা অনেকটা বন্ধ করে দিতে পারব। তারপর, কতগুলি কারখানা রয়েছে যেখানে জাতীয়করণের প্রশ্ন রয়েছে। আপনার দপ্তর থেকে যদি সুপারিশ যায় তাহলে এই কারখানাগুলি ভালভাবে চলতে পারে।

দমদমের এ্যাপোলো জিপার কারখানা সরকার পরিচালনা করছেন। শিল্প দপ্তরের কাছে আমি আর একটা বক্তব্য রাখছি এবং সেই ভয়াবহ চিত্র হচ্ছে আমাদের বিড়ি শ্রমিক। আমরা জানি পশ্চিমবাংলায় প্রায় দেড় লক্ষ শ্রমিক এই বিড়ি শিল্পের সঙ্গে যুক্ত রয়েছে। সরকারের তরফ থেকে আইডেনটিটি কার্ড প্রচলনের ব্যবস্থা হয়েছে, কিন্তু শুনলে অবাক হবেন, পশ্চিমবাংলার দেড় লক্ষ শ্রমিকের মধ্যে মাত্র ২৫ হাজার শ্রমিককে সেই আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে। পুরুলিয়া, মেদিনীপুর, পশ্চিম দিনাজপুর, বাঁকুড়া প্রভৃতি অঞ্চলে যে হাজার হাজার বিড়ি শ্রমিক রয়েছে তারা যাতে আইনের সমস্ত সুযোগ সুবিধা পায় সেদিকে আশাকরি আপনি এবং আপনার দপ্তর ভালভাবে নজর রাখবেন। বিড়ি শ্রমিকদের আর্থিক সাহায্য দেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব রয়েছে। আমাদের রাজ্য সরকার যদি উদ্যোগী হন তাহলে পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ, মেদিনীপুর এবং কালিয়াচক প্রভৃতি বিড়ি শ্রমিক অধ্যুসিত অঞ্চলের শ্রমিকরা গৃহ নির্মাণের ক্ষেত্রে কিছু সুযোগ সুবিধা পেতে পারে। কতকগুলি বড়বড় কারখানা আগামীদিনে যেগুলি সংকটের দিকে এগিয়ে যাচ্ছে তাদের কথা কিছু মন্ত্রীমহাশয়ের গোচরে আনছি। দক্ষিণ কোলকাতার গার্ডেনরিচের একটা কারখানার সঙ্গে আমি ওতপ্রোতভাবে জড়িত আছি। ওখানকার উৎপাদন আজ স্তব্ধ হবার মুখে। এই কারখানাটির খুব প্রয়োজন রয়েছে কারণ এখানকার মালের আন্তর্জাতিক চাহিদা রয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি সেই কারখানায় একটার পর একটা ডিপার্টমেন্ট বন্ধ হয়ে যাচ্ছে। ওখানে ১৬ হাজার শ্রমিক ছিল কিন্তু এখন সেটা কমতে কমতে ৮ হাজারে এসে দাঁড়িয়েছে। ওখানে একটা চুক্তি হয়েছে। এবং বিরাট সংখ্যক শ্রমিক তার বিরুদ্ধে প্রতিবাদ করেছে—৫৬৫০ জন শ্রমিক সেই চুক্তিতে যে ত্রুটিগুলি আছে সেগুলি আপনার দপ্তরের কর্তৃপক্ষের কাছে জানিয়েছে। আমি আপনার কাছে অনুরোধ করবো এই গার্ডেনরিচ কারখানাটির যাতে উন্নতি হয় তার আপনি চেষ্টা করবেন। এই কারখানায় প্রচুর পরিমাণে অর্ডার নিয়ে কাজ করতে পারে। এবং এটাকে কার্যকরী করার জন্য আপনার দপ্তর ব্যবস্থা নিন এই আশা করি। আজকে কলকাতা বন্দরের অবস্থা অত্যন্ত শোচনীয় অবস্থায় চলে যাচ্ছে। এবং আমরা বেশ বুঝতে পারছি যে ঐ হলদিয়া বন্দরেও সংকট আসবে। এবং তার জন্য কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করতে হবে। আজকে পূর্ব ভারতের সর্ব বৃহৎ বন্দর হচ্ছে এই কলকাতা বন্দর—সেই কলকাতা বন্দরকে আজকে ধ্বংসের পথে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। তাকে বাঁচাবার জন্য রাজ্য সরকারের শ্রম দপ্তরকে উপযুক্ত ব্যবস্থা নিতে হবে,—তার উন্নতির জন্য চেষ্টা করতে হবে। আর কতকগুলি জিনিস আপনার গোচরে আনতে চাই যেগুলি আপনার শ্রম দপ্তরের এক্তিয়ারে নেই।

কিন্তু তার জন্য শ্রমিক সাধারণ ক্ষতিগ্রস্ত হচ্ছে। এ সম্বন্ধে আমার বন্ধু মাননীয় সদস্যও বলেছেন। সেভেন্ট ইনডাষ্ট্রিয়াল ট্রাইবুন্যাল। আমরা জানি এটা হাইকোর্টের এক্তিয়ারে—হাইকোর্ট জর্জ পাঠান। কিন্তু উপযুক্ত সময়ে হাইকোর্ট বিচারক নিয়োগ করে না। আপনাকে সেখানে রিটায়ার্ড জর্জ নিয়োগ করার ব্যবস্থা করতে হবে। আজকে যে প্রচলিত আইন আছে তাতে আপনার দপ্তরকে সেই ক্ষমতা দেওয়া আছে। আপনাকে সেই ক্ষমতা বলে বিচারক নিয়োগ করতে হবে। কারণ এই ব্যাপারে শ্রমিকরা একটা অচল অবস্থার মধ্যে পড়ে আছে। আর একটা কথা বলবো লেবার কমিশনারের ব্যাপারে। অতীতের ভুলনায় এই দপ্তরের কাজের উন্নতি হয়েছে—কিন্তু আজকেও দেখছি দীর্ঘ দিন ধরে অনেক ডিসপিউট পড়ে থাকে। সেই দিকে অফিসারদের সজাগ দৃষ্টি দিতে হবে। কেনই বা একটা ডিসপিউট পাঠানো সত্বেও সেটা দীর্ঘ দিন ধরে পড়ে থাকে? এই জায়গায় যদি উপযুক্ত ব্যবস্থা না নেওয়া হয় তাহলে বিশেষ করে গরিব শ্রমিক কর্মচারীরা বিশেষভাবে ক্ষতি গ্রস্ত হবে। অসংগঠিত শ্রমিক কর্মচারীদের ক্ষেত্রে দেখা যায় শ্রমিক কর্মচারীদের মিনিমাম ওয়েজেসটা দেওয়ার ব্যাপারে মালিকরা হাইকোর্টে ইনজাংসন দিয়ে সেটা আটকে রেখেছে। আমি মনে করি এই ব্যাপারে বিচার বিভাগের আপনার দপ্তরের আলোচনা করা দরকার এবং এই ইনজাংসন যাতে খারিজ করে দেওয়া যায় তার জন্য আপনার দপ্তরের উপযুক্ত ব্যবস্থা নেওয়া উচিত। এবং আগামী দিনে যাতে এ সম্বন্ধে সুষ্ঠু ব্যবস্থা নিতে পারেন তার জন্য আপনি বিচার বিভাগের সঙ্গে আলোচনা করুন। কারণ এর জন্য হাজার হাজার শ্রমিক কর্মচারী তাদের উপযুক্ত বেতন পাবার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই পথ খুলে দেওয়া যায় তার জন্য আপনি ব্যবস্থা করবেন। আপনাকে একটা বাস্তব দৃষ্টিভঙ্গী নিতে হবে। এবং আমি আশা করবো আগামী দিনে আপনি সেই ব্যবস্থা নেবেন। এই বলে শেষ করছি।

**শ্রীশক্তিপ্রসাদ বল ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় যে শ্রম দপ্তরের ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। স্যার, আজকে অসংগঠিত শ্রমিকদের অবস্থা কোথায় গিয়ে পৌঁছেছে সেটা আপনি জানেন। তারা আজকে দারিদ্র সীমার নীচে বাস করছে। শুনছি নাকি এর প্রতিকারের জন্য কেন্দ্রীয় সরকার অনেক কিছু করছেন।

[ 5-10—5-20 P.M. ]

এর মধ্যে দিল্লীতে একটা শ্রমমন্ত্রী সম্মেলন হয়ে গেছে। আমাদের পশ্চিম-বাংলা সরকারের মাননীয় শ্রমমন্ত্রী সেই সম্মেলনে রিপ্রেজেণ্ট করেছেন। সেই সম্মেলন থেকে কি প্রস্তাব গ্রহণ করা হয়েছে, আমি সেটা জানি না। কিন্তু আমি খবরের কাগজ দেখে অবাক হয়ে গেলাম যে, সেই সম্মেলন বিশেষ করে অসংগঠিত শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিক, হস্ত চালিত তাঁত, কনসট্রাকসন লেবার, হেড লোডেড ওয়ার্কার, ইঁট ভাটার ওয়ার্কার, যাদেরকে আমরা সাধারণভাবে অসংগঠিত শ্রমিক বলি, তাদের ক্ষেত্রে দিল্লী সম্মেলন থেকে ১১ টাকা সর্বনিম্ন বেতন করার প্রস্তাব নাকি গৃহীত হয়েছে। আমি জানি না, এই প্রস্তাব গ্রহণ করা হয়েছে কিনা। মাননীয় শ্রমমন্ত্রী সেখানে উপস্থিত ছিলেন। আমাদের রাজ্যে ১৬ টাকা থেকে ২০ টাকা পর্যন্ত মিনিমাম ওয়েজেস কোথাও চালু আছে। ওখানে নিশ্চয় ১১ টাকার প্রস্তাব গৃহীত হয়েছে। তা যদি হয়ে থাকে তাহলে নিশ্চয় বামফ্রন্ট সরকার থেকে এর প্রতিবাদ করা হয়েছে। স্যার, আপনি জানেন সারা ভারতবর্ষে যেসমস্ত কংগ্রেস শাসিত রাজ্য আছে, বিশেষ করে বিহার, আসাম, উড়িষ্যা ইত্যাদি রাজ্যে আমরা যারা ট্রেড ইউনিয়ন করি তারা জানি যে, ওখানে ১১ টাকার নীচে বেতন আছে। এমন কি মহারাষ্ট্র পর্যন্ত—এই মহারাষ্ট্র নাকি ভারতবর্ষের মধ্যে সব চেয়ে একটা উন্নত রাজ্য বলে দাবী করা হয়, সেখানেও বেতন ১১ টাকার নীচে বলে আমরা জানি। কিন্তু স্যার, প্ল্যানিং কমিশনের একটি রিপোর্ট ছিল এই বিষয়ে এবং সেই প্ল্যানিং কমিশনের রিপোর্টের সিদ্ধান্ত অনুসারে আমরা যতটুকু জানি তাতে ৭ হাজার ৮০০ টাকা পর্যন্ত বাৎসরিক আয় না হলে তাকে দারিদ্র সীমার নীচে ধরা হয়। অর্থাৎ মাসে ৬০০ টাকা করে রোজগার করলেও দারিদ্র সীমার নীচে পড়ছে। পশ্চিমবাংলা সরকারের তরফ থেকে মিনিমাম ওয়েজেস ২০ টাকা পর্যন্ত চালু আছে এবং সেটাও যথেষ্ট নয় বলে আমরা করি। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে সরকার যেটুকু করতে পেরেছেন করেছেন। কিন্তু ২০ টাকা হলেও আমাদের দেশে এমন কোন আইন নেই যে, সারা বছর তারা কাজ পাবেন। সারা বছর যাতে কাজ পাওয়া যায় প্ল্যানিং কমিশনের রিপোর্টে সেই কথা কোথাও উল্লেখ করা হয়নি। অর্থাৎ ৬০০ টাকার নিশ্চয়তা পূরণ করা হয়নি। অসংগঠিত শ্রমিকদের দাবী আদায়ের ক্ষেত্রে নানা বাধা আছে। অসংগঠিতদের ক্ষেত্রে সংগঠনের অভাব আছে, বিশেষ করে গভর্নমেণ্টের এ্যাপারেটাস বা মেশিনারি নেই যাতে করে শ্রমশিল্পে যেসমস্ত অসংগঠিত শ্রমিক আছে তাদের কাজ পাইয়ে দেবার কোন রকম ব্যবস্থা করা যায়। আমি শুধু আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করব এবং দাবী করব, প্ল্যানিং কমিশনের সাজেসান অনুযায়ী আমাদের রাজ্যের

অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে এই বিধিটা যেন চালু করার একটা ব্যবস্থা করা হয়। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলা হচ্ছে মনোপলিষ্টদের একটা বড় লুঠতরাজের জায়গা। আমাদের রাজ্যের বড় শিল্প বলতে চট, চা, ইঞ্জিনিয়ারিং শিল্পকে বোঝায়। এই শিল্পগুলি কোটি কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করে। এই সমস্ত শিল্পগুলির আজকে কি অবস্থা হয়েছে? স্যার, চটকল সম্পর্কে অনেক মাননীয় সদস্য আপনার দৃষ্টি আকর্ষণ করেছেন। এই সম্পর্কে আমি শুধু দু চারটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। স্যার, আপনি জানেন এখানে ৩ লক্ষ শ্রমিক কাজ করতো। ইতিমধ্যেই ৮০/৮২ হাজার শ্রমিককে এই চটকল মালিকরা ছাঁটাই করে দিয়েছেন। তারা ২০টির মত কল বন্ধ করে রেখেছেন। কিন্তু তা সত্বেও এই রাজ্যে উৎপাদন কমেনি এবং বাজার নেই বলে যে সমস্ত কথা বলা হচ্ছে তা একেবাবে সম্পূর্ণ ভুল কথা, সম্পূর্ণ মিথ্যা কথা। উৎপাদন যে কতখানি বেড়েছে তার একটা প্রমাণ আমার কাছে আছে। স্যার, ১৩ থেকে ১৪ লক্ষ উৎপাদন বেড়েছে। স্যার, আপনি জানেন এই বিধানসভায় কংগ্রেস আমলে ৩ বার এবং বামফ্রন্টের আমলে ৩ বার সর্ব সম্মতিক্রমে প্রস্তাব গৃহীত হয়েছে যে, চটকলগুলিকে জাতীয়করণ করা হোক।

কিন্তু তা সত্বেও এটা করার জন্য আমি বিশেষ করে স্যার, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবো এবং বলব এই চটকলগুলি জাতীয়করণ করা সম্পর্কে আমরা যেন কোন সক্রিয় ব্যবস্থা করার দিকে এগিয়ে যেতে পারি। স্যার, এই সমস্ত একচেটিয়া পুঁজিপতিরা, দুর্নীতিপরায়ণ মালিকরা তারা চটকলগুলির উন্নয়নের নামে ইতিমধ্যেই প্রায় ১৫০ কোটি টাকা নিয়ে নিয়েছেন অথচ আমাদের কাছে যে খবর আছে তাতে দেখতে পাচ্ছি ইতিমধ্যেই তারা ২০টি কল বন্ধ করে রেখে দিয়েছেন। একদিকে তারা কল বন্ধ রাখছেন, উৎপাদন বাড়াচ্ছেন, মুনাফার পাহাড় গড়ে তুলছেন এবং অন্য দিকে শ্রমিকদের ঠকিয়ে চলেছেন। খবরের কাগজের মাধ্যমে জানতে পারলাম কেন্দ্রীয় বস্ত্র মন্ত্রকের সচিব পশ্চিমবঙ্গে আসছেন। তিনি আসছেন ঠিক আছে কিন্তু যারা ৮০/৮২ হাজার শ্রমিককে ছাঁটাই করার জন্য দায়ী আমরা শুনছি তাদের সঙ্গেই তিনি আলোচনা করবেন কিন্তু ঐ সমস্ত ছাঁটাই শ্রমিক, যারা আজ কর্মহীন হয়ে বসে আছেন এবং তাদের বাড়ীর অবস্থা সঙ্গীন হয়ে পড়েছে, তাদের অর্থাৎ সেই শ্রমিকদের কোন প্রতিনিধিকে সেখানে ডাকার কোন ব্যবস্থা হয়নি। আমি এরজন্য বিধানসভায় দাঁড়িয়ে এই ঘটনার নিন্দা করতে চাই। স্যার, বামফ্রন্ট সরকারের কাছে আমার দাবী, বিনা ক্ষতিপুরণে পাটকলগুলিকে জাতীয়করণ করা সাপেক্ষে অবিলম্বে এগুলিকে অধিগ্রহণ করা হোক। স্যার, আর একটি গুরুতর ঘটনার কথা

আমি আপনার মাধ্যমে এই সভায় রাখছি, এটা শুনলে স্যার, আপনিও অবাক হয়ে যাবেন। প্রভিডেণ্ট ফাণ্ডের প্রায় ৬০ কোটির মতন টাকা মালিকরা আত্মসাৎ করেছে অথচ তাদের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার কোন বিধিব্যবস্থা গ্রহণ করেন নি। আমরা শুনেছি, ইতিমধ্যেই নাকি কেন্দ্রীয় সরকার সমস্ত রাজ্য সরকারগুলিকে বিশেষ করে আমাদের পশ্চিমবঙ্গ সরকার স্পেশ্যাল কোর্ট বসানোর জন্য বলেছেন। যারা প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা আত্মসাৎ করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্যই নাকি এই স্পেশ্যাল কোর্ট বসানোর কথা বলা হয়েছে। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমি জানতে চাই, এ রকম কোন অর্ডার এসেছে কিনা? আমাদের ট্রেড ইউনিয়ন নেতা শ্রীভবানী রায়চৌধুরীকে চিঠিতে মাননীয় শ্রমমন্ত্রী জানিয়েছে যে সেই অর্ডার এসেছে, সেই চিঠির কপি আমি আপনার মাধ্যমে তাঁকে দিয়ে দেব এবং সেই স্পেশ্যাল কোর্ট যাতে করা হয় সেজন্য অনুরোধ জানাবো। এই প্রসঙ্গে আমার সুপারিশ হচ্ছে, জামিন-অযোগ্য পরোয়ানা জারি করার জন্য আইন প্রণয়ন করা হোক এবং ঐ সমস্ত দোষী মালিকদের হাজতে পোরার ব্যবস্থা করা হোক এবং তাদের সমস্ত সম্পত্তি বাজেয়াপ্ত করে সরকারের হাতে আনা হোক। এর পর স্যার, আমি আর একটি বিষয় নিয়ে বলব। আপনি জানেন, স্যার, আমাদের এই রাজ্যে কাপড়ের উৎপাদনের খুবই অভাব। এরজন্য আমাদের মাদ্রাজ, বম্বে, আমেদাবাদ থেকে কাপড় আনতে হয়। আমাদের এই রাজ্যে ৩৮টি কাপড়ের কল আছে, এরমধ্যে ১৮টি কাপড়ের কল সেন্ট্রাল গভর্নমেণ্ট পরিচালিত। সেখানেও স্যার, একটা চক্রান্ত চলছে যাতে এই কাপড়ের কলগুলি বন্ধ করা যায়, ডিনোটিফিকেসান করা যায়। এই চক্রান্ত যদি সাফল্যমণ্ডিত হয় তাহলে অবিলম্বে দেখা যাবে ২২ হাজার শ্রমিক ছাটাই হয়ে যাবেন। স্যার, সম্পত্তির যদি সুষ্ঠু ব্যবহার করা যায় এবং যে সমস্ত সম্পত্তির অবহেলিত হয়ে পড়ে আছে তার যদি সুষ্ঠু ব্যবহার করা যায় তাহলে একদিকে যেমন দেশের উৎপাদন বাড়বে তেমনি অন্য দিকে অনেক শ্রমদিবসেরও সৃষ্টি হবে। আমরা জানি, বামফ্রণ্ট সরকার আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. ইত্যাদি স্কীমের মাধ্যমে গ্রামের অনেক উন্নয়নমূলক কাজ করেছেন এবং তার মাধ্যমে একদিকে যেমন অনেক শ্রমদিবসের সৃষ্টি হয়েছে তেমনি অপর দিকে গ্রামীণ অর্থনীতিরও অনেক উন্নতি ঘটেছে। স্যার, আমরা জানি চরম আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়েও গত ১০ বছরে সাহসের সঙ্গে কাজ করে রাজ্য সরকার ৫১টা সিক ইনডাষ্ট্রিজকে সাহায্য করেছে। ১৩টি শিল্প সংস্থা রাজ্যসরকার টেক ওভার করেছেন। ১০টি শিল্প সেখানে জাতীয়করণের সিদ্ধান্ত করেছেন। এই ব্যবস্থাপনার ফলে ৫০ হাজার লোকের চাকরির নিরাপত্তা ফিরে এসেছে। অপর দিকে কেন্দ্রীয় সরকারের বিশাল সম্পত্তির সুযোগ থাকা সত্বেও তাদের নিজস্ব কারখানাগুলির ৫টিকে ডিনোটিফাই করে দিয়েছেন।

[ 5-20—5-30 P.M. ]

একটা রাজ্য সরকার গ্রহণ করেছেন। সেই ৫টি যে ডিনোটিফায়েড কারখানা আছে, সেই ডিনোটিফায়েড কারখানার মাধ্যমে প্রায় ৩॥ হাজার লোকের চাকুরী চলে গেছে। এই যে একটা নীতি, যে নীতিতে সম্পদ সৃষ্টি করে ৫০ হাজার লোকের চাকুরীর গ্যারান্টি করে, আর একটা নীতিতে ৩॥ হাজার লোকের চাকুরী চলে যায়। তাহলে কোনটা গরীবের বাজেট সেটা সহজেই বোঝা যায়। আমি আরো একথা বলতে চাই, কেন্দ্রীয় সরকারের যে সর্বনাশা শিল্প নীতি, এই নীতির উপরে দাঁড়িয়ে তারা কাজ করার ফলে আমাদের দেশের হাজার হাজার কারখানা, প্রায় ১ লক্ষ ১৩ হাজার কারখানা বন্ধ হতে চলেছে। কাজেই আজকে তার বিরুদ্ধে শক্ত ভাবে আইন আনা হোক। এই কথা বলে পুনরায় আপনার বাজেট বরাদ্দকে আন্তরিক ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতরুণ চ্যাটার্জী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তা সম্পূর্ণ ভাবে সমর্থন করে দু'চারটি কথা বলবো। এর আগে অনেকে অনেক কথা বলেছেন। আমি বাড়তি কথার মধ্যে যেতে চাইনা। কিন্তু মাননীয় কংগ্রেস সদস্যরা এই গুরুত্বপূর্ণ আলোচনায় অংশ গ্রহণ না করে শ্রমিকদের প্রতি কতখানি দরদ দেখালেন সেটা তারাই বুঝবেন, আর সাধারণ শ্রমিকরা বুঝবেন। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বলেছেন যে বামফ্রন্ট সরকার নাকি, বামফ্রন্ট সরকারের পলিসি নাকি শ্রেণী সমঝোতা এবং জ্যোতিবাবু নাকি কমপিউটারকে সমর্থন করেন। তার একটা জিনিস স্মরণ রাখা প্রয়োজন এবং আমরা আশা করেছিলাম যে সেটা তিনি বলবেন। এই ফ্রেম ওয়ার্কের মধ্যে একটা অঙ্গ হিসাবে শ্রমিকদের জন্য যা কিছু করা সম্ভব করা হচ্ছে। উনি লেলিনবাদ, ষ্ট্যালিনবাদের কথা বললেন। সেটা রাজনৈতিক সচেতন ভাবে শ্রমিকরা যদি না এগিয়ে যেতে পারে তাহলে উনি যে ভাবে এসেছেন, উনি যা চিন্তা করেছেন তা হয় না। উনি আর একটা বড় কথা বলেছেন যে আমরা বিপ্লব করে এখানে আসিনি। আমরা এসেছি নির্বাচনের মাধ্যমে এবং পুঁজিবাদী আইনের মধ্যে দিয়ে, এই সংবিধানের মধ্যে দিয়ে। উনি যে সব কথা বলেছেন তার মানে আমার মনে হয় ওনার হাতে ২ নম্বর বল আছে, উনি তাতে ৫ নম্বর বলের মত পাম্প দিয়ে খেলতে চান। এটা কখনই সম্ভব নয়। আমার যেটা আছে সেটা নিয়েই আমাকে চলতে হবে। সেই কারণেই তো কেন্দ্র-রাজ্য সম্পর্কের কথা বারবার বলা হচ্ছে, তার জন্যই তো সংগ্রাম করা হচ্ছে। ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টকে সংশোধন করে পাঠান হয়েছে। কিন্তু তার কয়েকটা আইনকে

তারা দিচ্ছেন না। কি করা যাবে, কিছু করা যাচ্ছে না। অথচ কেন্দ্রীয় সরকারের এই একচেটিয়া শিল্প নীতির ফলে যে সমগ্র ভারতবর্ষ মার খাচ্ছে সে কথা তিনি একবারও বললেন না। ২১শে জানুয়ারী ১৯৮৭ তারিখে সমস্ত কলকারখানার জন্য তারা যে সরকারী নীতি ঘোষণা করেছেন তাতে বলা হয়েছে যে রুগ্ন হলে বন্ধ করে দেবেন। সেই শ্রম নীতির বিরুদ্ধে কয়েক লক্ষ শ্রমিক ধর্মঘট করেছিল। আজকে এই সম্পর্কে তার বলা উচিত ছিল। আজকে একচেটিয়া পুঁজিবাদের বিরুদ্ধে তারা সংগ্রাম করছে। পশ্চিমবাংলার সীমিত ক্ষমতার মধ্যে যেটুকু করা যায় সেটা তারা করছে। এটা তিনি স্বীকার করতে পারলেন না। আজকে রিক্সা শ্রমিক থেকে আরম্ভ করে কারখানার সমস্ত শ্রমিকদের মাইনে বেড়েছে। আমি মনে করি ভারতবর্ষের পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে জিনিস পত্রের দাম যে ভাবে বেড়ে যাচ্ছে সেখানে একটা অঙ্গ রাজ্যের ক্ষমতা নেই তার কিছু করা। উনি বললেন যে রিয়েল ওয়েজ কমে যাচ্ছে। সেটাতো কমবেই। তার জন্যই তো দারিদ্র। আজকে এর কোন মৌলিক সমস্যা সমাধান করা যাবেনা যদি না সারা ভারতবর্ষের রাষ্ট্র ব্যবস্থাকে দখল করা যায়। কাজেই এটা সম্ভব হচ্ছে না। আর রিয়েল ওয়েজেজ কমে যাচ্ছে মানে এই নয় যে পশ্চিমবাংলায় শ্রমিকের জীবনের মান কমে যাচ্ছে।

বরঞ্চ অন্যান্য জায়গা থেকে ওখানে শ্রমিকদের মান অনেক বেশী। এই তো কয়েকদিন আগে দেখলাম বিহার, উত্তরপ্রদেশের জন্য আইন করছে, সেই আইনটা হচ্ছে, সেখানকার সর্বনিম্ন বেতন তাদের নেই এবং কত বেতন তারা ডিক্লেয়ার করছে, ১০/১১ টাকা। সেই জায়গায়, এখানে ন্যূনতম বেতন ১৬·৩৪ টাকা। এটা কি কিছুই নয়? কিছু করা হচ্ছে তো? কিন্তু এই কথা বলছি না, পশ্চিমবঙ্গ সরকার এই কথা বলে না, আমরা সমস্ত ভ্যানগার্ড অব দি সোসাইটি হয়ে তাদের ভোটে আমরা এসেছি, তাদের পার্টি কিন্তু এই ফ্রেমের মধ্যে, আমরা তাদের সমস্ত সমস্যার সমাধান করে দেব, এই কথা তারা বলছে না, এই কথা বলেও আসেনি। আমরা বলছি, তোমাদের লড়তে হবে এবং লড়ার জন্য সাধারণ মানুষকে একত্রিত করতে হবে, সাধারণ শ্রমিকদের চেতনা বাড়াতে হবে এবং প্রতিটি ধাপ তাদের বুঝতে হবে, তার জন্য প্রয়োজন হচ্ছে কারখানাকে বাঁচাতে হবে, দায়িত্বশীল হতে হবে। সেই জন্য সেই হিন্দুস্থান ষ্টীল ইউনিয়ন এত সংগ্রাম করেছে, তাকে প্রডাকশনের ভার নিতে হয়েছে। আমাদের সঙ্গে, পশ্চিমবাংলার সঙ্গে তারা নানা ভাবে ছলনা করেছে, কারখানা উঠিয়ে দেবার জন্য তারা ষড়যন্ত্র করছে, ফার্টিলাইজার উঠিয়ে দেবার চেষ্টা করছে, এই যে হলদিয়া ফার্টিলাইজার, সেখানে ওয়েজ বন্ধ করে দিয়েছে, ওয়েজ ছাড়া

কিছু দেওয়া হচ্ছে না। একদিকে দায়িত্বশীল হতে হচ্ছে, দায়িত্বশীল হতে হচ্ছে এই কারণে যে ওরা যাতে বলতে না পারে শ্রমিক শ্রেণী কাজ করছে না। সেখানে দায়িত্ব নিতে হচ্ছে কিন্তু লড়াইও করতে হচ্ছে। আমরা সেই জন্য বলছি, আমরা যার জন্য মনে করি সংগ্রাম, ঐক্য, সংগ্রাম। সমস্ত শ্রমিক শ্রেণীকে, তাদের চেতনাকে আরও বাড়াতে হবে এবং বাড়িয়ে লড়াই করতে হবে। এই জন্য আমাদের এই যে ব্যয় বরাদ্দ এনেছেন, তার মধ্যে আমাদের নিশ্চয়ই সমর্থন করতে হবে। এটা তো আপনি অস্বীকার করতে পারেন না যে আমাদের নীতি হচ্ছে গণতান্ত্রিক অধিকার চাই, শ্রমিকদের উপর অত্যাচার নয়, শ্রমিকরা ধর্মঘট করলে মাইনে কাটা নয়। আর কোলিয়ারীতে আপনি জানেন একদিন ধর্মঘট করেছিল, সাত দিনের বেতন কাটা হয়েছে। কাকে আক্রমণ করলেন? কেন্দ্রীয় সরকারকে আক্রমণ করবো না তো কি, কে শত্রু? ঐ একচেটিয়া পুঁজিপতি, তারা শত্রু, না বামফ্রন্ট সরকার শত্রু, এটা খেয়াল রাখা উচিত ছিল এবং সেই সাত দিনের বেতন কাটার জন্য লড়াই হচ্ছে এবং সেই লড়াই যৌথ সংগ্রাম সেখানে হচ্ছে, শুধু সিটু নয়, বামপন্থী ট্রেড ইউনিয়ন নয়, আই. এন. টি ইউ. সি'ও আছে, তারা আসছে, এই যে ইঙ্গিত, শ্রমিক শ্রেণীর এই যে লড়াই এবং যৌথ ভাবে লড়াই করছে, এটা তো সবচেয়ে বড় কৃতিত্ব। আমরা জানি, আপনি বললেন লকআউট, ম্যানডেজ শ্রমিক শ্রেণীর ধর্মঘট এর জন্য ম্যানডেজ লস হচ্ছে না। এই কথা বললেন না যে ম্যানডেজ লস হচ্ছে শিল্প নীতির ফলে দুর্গাপুরে পূর্বাঞ্চলের সবচেয়ে বড় একটা কারখানা এ. বি. এল. সেই কারখানার শ্রমিকরা ধর্মঘট করেনি, শ্রমিকরা কোন দাবী করেনি। কিন্তু ১০ মাস ধরে কারখানায় শ্রমিকরা যাচ্ছে, আসছে, কারখানা বন্ধ। তারা মাইনে পাচ্ছে না। কেন, এই কারখানা, যেটা বয়লার তৈরী করে, যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেই বয়লার কেন্দ্রীয় সরকার ভেলকে দিয়ে করাচ্ছে, তারও ক্যাপাসিটি চার হাজার। কেন্দ্রীয় সরকার একটা নীতি করছে ঐ যে আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে ঋণ নেওয়া হয়েছে, যার ফলে গ্লোব্যাল টেণ্ডার করছে, জাপানের সঙ্গে কমপিট করতে পারছে না, জার্মান বা অন্যান্য দেশের সঙ্গে কমপিট করতে পারছে না, ফলে ভেলও মার খাচ্ছে, এ. বি. এল.-ও মার খাচ্ছে। ভেলের ক্যাপাসিটি চার হাজার, এখন প্রডাকশন হচ্ছে এক হাজার। সেখানে এ. বি. এল. মার খাচ্ছে। সুতরাং কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির ফলে ম্যানডেজ লস হচ্ছে, এই কথা বলছেন না, এই কথা বলা উচিত। বিরোধী দল হিসাবে আপনাদের ভূমিকা যদি ঠিক হয়, যদি বামফ্রন্ট সরকারের কিছু ত্রুটি বিচ্যুতি থাকে নিশ্চয়ই বলবেন, কিন্তু কেন্দ্রীয় সরকার যে মূল শত্রু, তার বিরুদ্ধে একটা কথাও বলবেন না, আমরা মনে করি তাদের বিরুদ্ধেও বলা উচিত। আজকে এ. বি. এল. শুধু বন্ধ নয়,

ইসকো কারখানা বন্ধ হতে চলেছে। প্রায় শেষ হয়ে এসেছে। এই কারখানাগুলো আধুনিকীকরণ করার প্রয়োজন, অনেকদিন ধরে করা হয়নি। এই ব্যবস্থার মধ্যে আমরা চাইছি একচেটিয়া পুঁজির মূল শত্রু হিসাবে যদি না ধরা যায় তাহলে হবে না। আর উনি বললেন যে এখানে করা হচ্ছে, অন্যান্য জায়গার কারখানার মালিকদের নিয়ে আসা হচ্ছে। কেন্দ্রীয় সরকার এখান থেকে ৩ হাজার কোটি টাকা নিয়ে যায়। সেখানে ১৯৬৪ সালে বড় বড় কারখানা করার দায়িত্ব নিয়ে পুঁজি নিয়োগ করার পর আজ পর্য্যন্ত এক পয়সার পুঁজি এখানে নিয়োগ করেনি, তার বিরুদ্ধে বলা উচিত ছিল। সেই ক্ষেত্রে যদি যার পুঁজি আছে, যদি আমাদের বেকার সমস্যা দূর করতে হয়, যদি প্রডাকশন চালু রাখতে হয়, নতুন নতুন কারখানা গড়তে হয়, যার পুঁজি আছে, তারাই তো যাবে, ক্ষেত মজুররা তো কারখানা করতে পারবে না, মধ্যবিত্তরা তো কারখানা তৈরী করতে পারে না, সুতরাং এই যে পলিশি নেওয়া হয়েছে, বেকার সমস্যা সমাধানের জন্য যে পলিশি নেওয়া হয়েছে, এর জন্য প্রশংসা করা উচিত।

[ 5-30—5-40 P.M. ]

দেবপ্রসাদবাবু কমপিউটার সম্বন্ধে যে কথা বললেন তা তিনি অপব্যাখ্যা করে বললেন। ঐ কথা জ্যোতিবাবু বলেন নি। বিভিন্ন কাগজ বিভিন্ন-ভাবে খবর দিলে, সেটা আলাদা কথা। কিন্তু জ্যোতিবাবু পরিস্কার ভাষায়, দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন, "যে কমপিউটার বেকার আনবে সে কমপিউটারের দরকার নেই।" তিনি এই কথাই বলেছেন যে, কমপিউটার বেকার সৃষ্টি করলে, কমপিউটারের দরকার নেই। তার মানে কি কমপিউটারকে সমর্থন? না, কখনই নয়। এখানে আর একটা কথা বলা দরকার, সেটা হচ্ছে, গ্রামীণ মজুররা আজকে শুধু মাইনেই পাচ্ছে না, তারা তার বিনিময় সম্পদ সৃষ্টি করছে। আজকে কৃষি শ্রমিকদের ১৬ টাকা ৩৪ পয়সা দেওয়া হচ্ছে, তা দিয়ে তারা সম্পদ সৃষ্টি করছে। কোটি কোটি টাকার সম্পদ সৃষ্টি হয়েছে। কেন্দ্রীয় সরকারের টিম এসে সেটা স্বীকার করে গেছে। সুতরাং আজকে এ কথাটা'ও ওঁর এখানে বলা উচিত ছিল। এখানে শ্রম-মন্ত্রী মহাশয় বলেছেন যে, তিনি আই. টি. আই'র মাধ্যমে নতুন কিছু ট্রেড চালু করতে চান। এই প্রসঙ্গে আমি তাঁকে অনুরোধ করছি তিনি বিভিন্ন জায়গায় টি. ভি., রেডিও ইত্যাদি ট্রেডগুলি'ও চালু করার ব্যবস্থা করুন। আর দীর্ঘ দিন ধরে যে সমস্ত শ্রমিক মঙ্গল কেন্দ্রগুলি চলছে, সেগুলির অবস্থা খুবই করুণ হয়ে পড়েছে, সেগুলিকে নতুন ভাবে সাজাবার জন্য চিন্তা ভাবনা করতে

আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানিয়ে সম্পূর্ণভাবে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুধন রাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শ্রমমন্ত্রী কর্তৃক উৎথাপিত ব্যয় বরাদ্দকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার কথা মূলতঃ সীমাবদ্ধ থাকবে চা-শিল্পের এবং চা-শ্রমিকদের মধ্যে। আমাদের এটা মনে রাখতে হবে যে, ভারতবর্ষ বুর্জোয়া জমিদার কর্তৃক পরিচালিত একটা দেশ। যারা ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা কায়েম করতে চায় তাদের শাসন ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার শ্রমিক শ্রেণীকে কতটা সুযোগ করে দিতে পেরেছেন, এই নিরীখে যদি আমরা বিচার করি, তাহলেই আমাদের বিচারটা সঠিক হবে। সারা দেশে শাসক গোষ্ঠী শ্রমিক শ্রেণীর ওপর যে ক্রমাগত অত্যাচার বাড়িয়ে চলেছে, তা আমাদের ভুলে গেলে চলবে না। ১৯৭৭ সালের আগে পর্যন্ত পশ্চিমবঙ্গের শ্রমিক শ্রেণীর বোনাসের অধিকার ছিল না, ঐ ৪% বোনাস পেত, নাহলে ১০০ টাকা করে বোনাস পেত। ১৯৭৭ সালের পরে, বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ক্ষমতায় আসার পরে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী বোনাসের অধিকার, গণতান্ত্রিক অধিকার ফিরে পেয়েছে এবং গণতান্ত্রিক আন্দোলন করে ২০ শতাংশ পর্যন্ত বোনাস আদায় করেছে। এটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের শ্রমিকরা পেয়েছে কিনা আমি জানি না, আমার কাছে এ খবর নেই। এখানে নীড বেসড্ ওয়েজের কথা হয়, কিন্তু আমরা কখনই আশা করি না এই সমাজ ব্যবস্থায় নীড বেসড্ ওয়েজ আদায় করা যায়। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় শ্রমিক শ্রেণী নূন্যতম মজুরী আদায় করতে সমর্থ হয়েছেন পশ্চিমবাংলার বাইরে অন্য কোন রাজ্যে এই জিনিস সম্ভব হয়েছে কিনা আমি জানি না। শ্রমিক শ্রেণী যে গণতান্ত্রিক অধিকার পশ্চিমবাংলায় অর্জন করেছে তা ভারতবর্ষের অন্য কোন রাজ্যের শ্রমিক শ্রেণীর পক্ষে সম্ভব হয়নি। তবে আমরা জানি শ্রমিক স্বার্থ সংশ্লিষ্ট কতগুলি ব্যাপার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত এবং কতগুলি ব্যাপার রাজ্য সরকারের সঙ্গে যুক্ত। চা-বাগানের জন্য যে প্ল্যানটেসন লেবার এ্যাক্ট আছে, সেটা কেন্দ্রীয় সরকার তৈরী করেছে। সেই আইন অনুযায়ী চা-বাগানের শ্রমিকদের নূন্যতন মজুরী দিতে হবে, রেশন দিতে হবে, হাসপাতাল তথা চিকিৎসার ব্যবস্থা করতে হবে, শ্রমিকদের ছেলে-মেয়েদের জন্য লেখা-পড়ার ব্যবস্থা করতে হবে, প্রভিডেন্ট ফাণ্ড দিতে হবে, গ্যাচ্যুইটি দিতে হবে, যে সমস্ত শ্রমিক মায়েরা কাজে যান তাঁদের বাচ্চা ছেলে-মেয়েদের রাখার জন্য ক্রেস দিতে হবে এবং সেখানে দুধের ব্যবস্থাও রাখতে হবে। আগে বেশির ভাগ প্ল্যানটেসন মালিক বা প্ল্যানটার্স ছিল ইংরাজরা, তাঁরা শ্রমিকদের ঐসব সুযোগ সুবিধার দিকে লক্ষ্য রাখতেন। আজকে আর ইংরাজরা নেই। আজকে যারা প্ল্যানটার্স বা মালিক

তারা সকলেই—ঐ জলপাইগুড়ি জেলার কয়েক জন বাঙ্গালী ছাড়া, বাকি সকলেই—পশ্চিমবাংলার বাইরের লোক। আগেকার প্ল্যানটার্সদের একটা ঐতিহ্য ছিল। চা-বাগান প্ল্যানটার্স হিসাবে তাদের যথেষ্ট ঐতিহ্য ছিল। আজকে যারা প্ল্যানটার্স তারা সব একই সাথে প্ল্যানটার্স এব ট্রেডারস। আজকে চা বাগানের প্ল্যানটার্সরা চা বাগানে লগ্নী করার সাথে সাথেই সেখান থেকে তারা মুনাফা চায়। অথচ আমরা প্ল্যানটেসনের পরে অত্যন্ত ৩ বছর মুনাফার জন্য অপেক্ষা করতেই হবে। যে দার্জিলিং-এর চা পৃথিবী বিখ্যাত, সেই দার্জিলিং-এর চা'এর আজকে মনোপলি হাউসের হাতে পড়ে কি দূরবস্থা হচ্ছে দেখুন। আজকে সেখানে মনোপলি হাউস গুলি নিজেরাই গার্ডেনার এবং নিজেরাই ব্রোকার্স, ফলে তারা নতুন ধরনের মেশিন নিয়ে এসে বিদেশে চালান দেবার সময় এমন ভাবে চা ব্লেণ্ড করছে যে আমাদের দার্জিলিং-এর চা-এর দুর্নাম হচ্ছে। তারা আজকে কেন্দ্রীয় সরকারের প্ল্যানটেসন লেবার এ্যাক্টকে বিভিন্ন ভাবে ফাঁকি দিচ্ছে। আজকে বিভিন্ন চা বাগানের হাসপাতাল গুলির এমন অবস্থা হয়েছে যে, ডাক্তার থাকে তো ওষুধ থাকে না; ওষুধ থাকে তো কম্পাউণ্ডার থাকে না। এমন কি চা বাগান শ্রমিকদের উপযুক্ত পরিমাণে পানীয় জল পর্যন্ত সরবরাহ করা হচ্ছে না। আজকে সেখানে শ্রমিকদের পয়সা দিয়ে জল কিনে খেতে হচ্ছে। বানারহাট এলাকায় আজকে এক বালতি জলের দাম ২ টাকা।

কিন্তু জল সরবরাহের দায়িত্ব প্ল্যানটেসান লেবার এ্যাক্ট অনুযায়ী চা-বাগানের মালিকদের। চা-বাগানের মালিকেরা ক্রমাগত শ্রমিক ছাঁটাই করছেন। ১৯৪৭ সালে স্বাধীনতা লাভের পর চা-বাগানে আড়াই লক্ষ শ্রমিক কাজ করতো আর এখন সরকারী হিসাব অনুযায়ী ১ লক্ষ ৮৫ হাজার শ্রমিক কাজ করছে। শ্রমিকদের উপর কাজের বোঝা বাড়ানো হচ্ছে। আপনারা শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন, ১৯৮৬ সালের জুন মাসের ত্রিপাক্ষিক চুক্তি বাতিল হয়ে গেছে। বামফ্রন্ট সরকার আসার পর ৩ বার শ্রমিকদের মজুরী বেড়েছে এবং দুবার নিউ রিক্রুটমেন্ট হয়েছে ১৯ হাজার শ্রমিক। ইংরাজ আমল এবং কংগ্রেস আমলে শ্রমিকদের মজুরী ছিল ৪ টাকা ৩০ পয়সা আর এখন সেই জায়গায় বৃদ্ধি পেয়ে হয়েছে ১১ টাকা ২৫ পয়সা। সুতরাং বামফ্রন্ট সরকার শ্রমিক দরদী না অন্য কেউ শ্রনিক দরদী এর থেকেই প্রমাণিত হয়ে যাচ্ছে। ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী আসার পর চা-বাগানের মালিকেরা নড়ে-নড়ে বসলো এবং ক্রমাগত মালিকেরা শ্রমিকদের উপর কাজের বোঝা চাপাতে শুরু করলো। ১৯৮৬ সালের জুন মাসে ত্রিপাক্ষিক চুক্তি বাতিল হয়ে গেল। ৫ পয়সা থেকে শুরু করছে, আজ পর্যন্ত ৫০ পয়সায় উঠেছে। আগামী ৮।৯ তারিখে আবার বসার জন্য তৈরী হচ্ছে।

এইসব চা-বাগানের মালিকদের ধারণা ছিল পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আর ফিরে আসবে না, সুতরাং মজুরী বৃদ্ধি না করলেই চলবে। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর আবার তাঁরা নতুন ভাবে চিন্তা-ভাবনা করতে শুরু করেছেন। ৬ বার কনসিলিয়েসান হয়েছে এবং ৫০ পয়সায় তাঁরা উঠেছে। আসামে যে চুক্তি হয়েছে সেই চুক্তির ফলে তাঁরা ৬৫ পয়সায় উঠেছেন! পশ্চিমবাংলাতেও তাই চাপিয়ে দেবার চেষ্টা করছেন। কিন্তু পশ্চিমবাংলার ট্রেড-ইউনিয়ন সংস্থা তা মানতে রাজি নন। তাই কনসিলিয়েসান ভেঙে গেছে। বামফ্রন্ট সরকার এই রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে শ্রমিক শ্রেণীর জন্য যেটুকু সুযোগ-সুবিধা দেওয়া সম্ভব তাই দেবার চেষ্টা করেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার যদি এই নীতি কার্যকরী করতেন তাহলে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী আরোও বেশী উপকৃত হতে পারতো। এখানে কয়েকজন সদস্য চটকল এবং কয়লা সম্পর্কে যা বলেছেন তা বাস্তব সত্য। যতদিন এই একচেটিয়া পুঁজিপতিরা আমাদের দেশ পরিচালনা করবেন ততদিন শ্রমিকেরা তাদের নূন্যতম মজুরী পাবেন না এবং অন্যান্য সুযোগ-সুবিধা পাবেন না। তাই আজকে বামফ্রন্ট সরকার যে নীতির উপর শ্রমিক শ্রেণীর পাশে দাঁড়িয়ে সামান্য সুযোগ-সুবিধা দেবার চেষ্টা করছেন তা সত্যিই অভিনন্দনযোগ্য। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং সকল সদস্যকে তা অনুমোদন করার জন্য আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহঃ আবদুল বারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় হাসানুজ্জামান সাহেব যে কয়েকটি কাট-মোশন নিয়ে এসেছেন ঐ বিষয়গুলির সবগুলি হচ্ছে সংখ্যালঘুর বিষয়ে। আমাদের ৪৬ নম্বর যে দাবী মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় পেশ করেছেন সেই দাবীর মধ্যে অন্যান্য সমাজ কল্যাণমূলক কতকগুলি যে দাবী আছে তার ভিতর পড়ে। সেইজন্য এই বিষয়ে কিছুটা উত্তর দেওয়া প্রয়োজন। এইজন্য আমি আপনার সামনে হাজির হয়েছি। প্রথম কথা উনি একটা কাট-মোশন নিয়ে এসেছেন তাতে উনি বলেছেন, failure of the State Government to takc note of the dissatisfaction of the Muslims over proposed installation of statue of late Rafi Ahmed Kidwai at Rafi Marg, New Delhi.

[ 5-40—5-50 P.M. ]

কিছুদিন থেকে দেখছি মাননীয় সদস্য এখানে মুসলমানদের কোন বিষয় থাকলেই সেই বিষয়টিকে তুলতে হবে এই ধারণা নিয়ে, উনি যে কোন বিষয় তুলে আজকে আমাদের সভার সকলকে আমার মনে হয় একটু বিভ্রান্ত করেছেন। বিষয়টি হচ্ছে,

রফি আহমদ কিদওয়ায়ের একটা স্মৃতি রক্ষার জন্য একটি সংস্থা তৈরী হয়, সংস্থা বামফ্রন্ট সরকারের কাছে কিছু অনুদান চায়। আমরা তাদের ১৯৮০ সালে ১০ হাজার টাকা অনুদান দিই, সেই অনুদান নিয়ে তাঁরা এখন রফি আহমত কিদওয়ায়ের একটা মূর্ত্তি দিল্লীতে বসাবেন এবং দিল্লী এ্যাডমিনিষ্ট্রেসন যদি তাঁদের অনুমতি দেন তবে বসবে। এখন বিষয়টি কেন ডিসস্যাটিসফ্যাকসন অফ দি মুসলিম হচ্ছে আমি বুঝলাম না। যদি টাকা না দিতাম তাহলে অসন্তোষ। ইনসটলেসনের ব্যাপারে তিনি ব্যাখ্যা করলেন যে, মুসলমানরা মূর্ত্তির বিরোধী। তারই জন্য মাননীয় সদস্য চলে গেছেন—আমি তন্ন তন্ন করে আমাদের ঐ দপ্তরের অফিসারদের কাছ থেকে খোঁজ নিয়ে জানলাম, সারা পশ্চিমবঙ্গের কোন মুসলমান, যিনি সত্যিকার অত্যন্ত ধার্মিক, ধর্মপরায়ণ এই রকম কোন মৌলভী কিম্বা যাঁদের কে পীর বা ওউলিয়া বলা হয় তাঁরাও কোন প্রতিবাদ করছেন। তারপর প্রশ্ন হচ্ছে ভারতবর্ষ একটা ধর্মনিরপেক্ষ দেশ, রফি আহমদ কিদওয়াইকে একজন জাতীয়তাবাদী নেতা হিসাবে কে না জানে? সেই মানুষটির স্মৃতি রক্ষার জন্য, তাঁর ষ্ট্যাচু যদি ভারতবর্ষের কোন মানুষ বসাতে চান, তাহলে এটা কি ধর্মনিরপেক্ষতা বা ধর্মের উপর কুঠারঘাত হানে? আজকে মাননীয় সদস্য শ্রীহাসানুজ্জামানকে আমি জিজ্ঞাসা করি যে, কবি নজরুল কার কবি? কবি নজরুল কি কেবলমাত্র মুসলমানের কবি? না, কবি নজরুল সমস্ত বাঙালীর কবি। তাই আজ প্রত্যেকটি বাঙালী বুদ্ধিজাবি মানুষ যাঁরা তাঁর কবিতা ভালবাসেন তাঁদের বাড়ীতে কবি নজরুলের ছবি থাকবে না এটা হতে পারে না। সুতরাং এই সমস্ত কথা বলে উনি আমাদের বিভ্রান্ত করেছেন। তারপর একটা কাট মোশান নিয়ে এসেছেন যেটা আমি খুব অশুভ ইঙ্গিত বলে মনে করি। এই সমস্ত অশুভ ইঙ্গিতের পরিণাম কি হয় আমি বলছি। পরবর্তীকালে আর একটি কাট মোশন নিয়ে এসেছেন যে, ওয়াকফ বোর্ডকে টাকা দেওয়া হয় নি। দ্বিতীয় বামফ্রন্ট হবার আগে ওয়াকফ বোর্ড কি অবস্থায় ছিল? তার কোন কিছু ব্যবস্থা ছিল না, তা উনি জানেন না। এখানে দ্বিতীয় বামফ্রন্ট গঠিত হবার পর ঐ ওয়াকফ বোর্ডকে সত্যিকারের পরিচালনা করার জন্য ১৯৮১ সাল থেকে অনুদান দেওয়া হয়, এ্যাডমিনিষ্ট্রেসনের—প্রশাসনিক সমস্ত খরচ প্রথমে ছিল ৭ লক্ষ টাকা, সেই টাকা এখন বাড়তে বাড়তে ১১ লক্ষ টাকায় এসে পৌঁছেছে।

আর একটি কাট মোশন নিয়ে এসেছেন গার্লস হোষ্টেলের উপর। কিন্তু আমরাই এটা প্রথমে আরম্ভ করেছি। ইতিমধ্যে কলকাতায় গার্লস হোষ্টেল হয়েছে। গত বছর মাইনরিটি এ্যাফেয়ার্স সেল থেকে এ-বাবদ ওয়াকফ বোর্ডকে ৫.৫০ লক্ষ টাকা

দেওয়া হয়েছে। বর্ধমানে একটি হয়েছে, সেখানে ৫০ হাজার টাকা দিয়েছি। এক্ষেত্রে মুর্শিদাবাদ এবং মালদহের জন্য ১৫ লক্ষ টাকা করে ছুটি স্কিম আছে। সেইজন্যই বলছি, মাননীয় সদস্য তাঁর বক্তৃতার মধ্য দিয়ে সভাকে বিভ্রান্ত করছিলেন। আজকে নিজেকে তিনি যেভাবে মুসলমান সম্প্রদায়ের একমাত্র প্রতিনিধি হিসাবে প্রতিষ্ঠিত করতে চাইছেন সেটা অশুভ লক্ষণ। এই রাজ্যে বামফ্রন্ট সরকার বিশেষ করে সংখ্যা-লঘু সম্প্রদায়ের কালচার, কৃষ্টি, অধিকার রক্ষা করবার জন্য যে যে ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা সারা ভারতবর্ষের কাছে প্রসংশনীয় হয়েছে। সেইজন্য সমস্ত কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীশান্তিরঞ্জন ঘটক ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার সময় খুব অল্প বলে আমি সমস্ত ব্যাপারে যেতে পারবো না। আমি মূল মূল কয়েকটি কথা বলবো কারণ এরপরই রিযেস্ হবে। প্রথমে বলি, আমাদের হাসানুজ্জমান সাহেব এমপ্লয়মেণ্ট একসচেঞ্জ সম্বন্ধে যে অভিযোগ করেছেন সেই অভিযোগটা সঠিক নয়। এমপ্লয়মেণ্ট একসচেঞ্জে যেসব ছুর্নীতি সম্পর্কে খবর পেলেই আমরা ব্যবস্থা নিই। এ-ব্যাপারে আমরা ইতিমধ্যেই ১৬ জনের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছি। আমার মনে হয়, উনি জানেন না যে প্রত্যেক এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে একটি করে এ্যাডভাইসরী কমিটি আছে এবং তাতে সেই সেই এলাকার এম. এল. এ রয়েছেন। তিনি উঁর এলাকার এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের এ্যাডভাইসরী কমিটিতে না থাকলে জানালে তিনিও সেই এ্যাডভাইসরী কমিটির অন্তর্ভুক্ত হবেন। এছাড়া কোথায়ও এটা হবে না। সেখানে নিয়ম হচ্ছে, সিরিয়াল অনুসারে নাম পাঠাতে হয়। এক্ষেত্রে যদি কোন ব্যতিক্রম হয় এবং তার যদি নির্দিষ্ট তথ্য দেওয়া হয়, আমরা এনকয়ারী করি এবং যেটুকু ব্যবস্থা করার করি অধিক আর এ-সম্বন্ধে বলছি না। আমি তাই তাঁর কাট মোশনের তীব্র বিরোধিতা করছি।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, এখন আমি কয়েকটি কথা জানিয়ে দিচ্ছি। দিল্লীতে যখন এগ্রিকালচারাল লেবারস্দের মিনিমাম ওয়েজ নিয়ে মিটিং হয়েছিল সেখানে আমরা এবং ত্রিপুরা সরকার বিরোধিতা করেছি, কারণ আমরা একটা নীতি ফলো করি। আমরা মনে করি, ফিফটিনথ্ লেবার কনফারেন্সে যে প্রিন্সিপাল আছে সেই অনুযায়ী এক্ষেত্রে মিনিমাম ওয়েজ ফিকস্ করা উচিত। সেখানে আমরা এগ্রিকালচারাল লেবারসদের মিনিমাম ওয়েজ ২২ হাজার ক্যালোরী, ৩ ইউনিটে একটি পরিবার, মিনিমাম হাউস রেণ্ট ৫ পারসেণ্ট-এর সঙ্গে টোটাল যা খরচ হবে তারজন্য অন্যান্য খরচ

বাবদ ২০ পারসেন্ট দিতে বলেছি। আমাদের এখানে কষ্ট অফ লিভিং-এর সঙ্গে কনজিউমার প্রাইস ইনডেকসের লিঙ্ক আপ করে পার পয়েন্ট ঠিক হয় এবং যা পয়েন্ট ফিকস্ হয় সেটা কমে না। সেটাই আমরা বলেছি এবং ছয় মাস অন্তর সেটা রিভিউ করবার কথা বলেছি। কিন্তু ওঁরা তা শোনেননি। আমরা সেখানে বলতে চেয়েছি যে, আপনারা কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের সঙ্গে আলোচনা করে এটা করুন। কিন্তু দেখলাম, সেটা ওঁরা ১১ টাকায় ফিকস্ করেছেন এবং যার কোন ভিত্তি নেই। শক্তিবাবু ঠিকই বলেছেন যে, মহারাষ্ট্রে সেটা ৯ টাকা ইউ. পি,-তে ৬ টাকা এবং অন্যান্য জায়গাই আরো কম।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, গার্ডেনরীচে একটি এগ্রিমেন্ট হয়েছে এবং আমি মনে করি, সেই এগ্রিমেন্ট আমার সামনেই হয়েছে। সেই এগ্রিমেন্ট ইনটেরিম টাকা-পয়সা দেবার কথা হয়েছিল, কিন্তু কেন্দ্রীয় সরকারের বুরো অফ পাবলিক আণ্ডারটেকিংস্ সেই টাকাটা দিতে চায় না। লেবার ট্রাইবুনালে হাইকোর্টের জজ্ নিয়োজিত হন, কিন্তু দেখা যায়, তিনি ফ্রিকোয়েন্ট ট্রান্সফার হন। তাই আমরা সেকেণ্ড ট্রাইবুনালের ক্ষেত্রে ঠিক করেছিলাম যে, সেখানে রিটায়ার্ড জজ্ বসবেন, কিন্তু সেখানেও একই অবস্থা। তবে সম্প্রতি একটি ব্যবস্থা আমরা গ্রহণ করেছি। হাইকোর্টের সঙ্গে জুডিশিয়াল ডিপার্টমেন্টকে বসতে বলেছি এবং এটা ঠিক করতে বলেছি যাতে হাইকোর্টের জজ্‌রা সেখানে ঠিকমত কাজ করেন এবং নিয়মিত যাতায়াত করেন।

[ 5-50—6-00 P.M. ]

আমরা আশা করছি সেকেণ্ড এবং সেভেন্থ ট্রাইবুনালে কিছু দিনের মধ্যে জাজ দেওয়া সম্ভব হবে। অটোমেশানের ব্যাপারে আমাদের পলিশি খুব পরিষ্কার, বার বার এই কথা বলতে হয় কেন? আমি এবং মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বার বার বলেছেন যে শ্রমিক কর্মচারীদের কাজ থাকবে না, তাদের কাজ নষ্ট হবে এবং তারা কর্মহীন হবে সেই জায়গায় অটোমেশান কিংবা কমপিউটার আমরা সমর্থন করি না। এখনও পর্যন্ত পশ্চিমবাংলা এমন একটা রাজ্য যেখানে ব্যাপকভাবে কেন্দ্রীয় সরকার অটোমেসান বা কমপিউটার বসাতে পারে নি। তারপর আপনারা দেখবেন আমার রিপোর্টের মধ্যে আছে চটকল মালিকরা ছাঁটাই করেছে একদিকে এবং অন্য দিকে কাজ করানোর জন্য কমপিউটার মেসিন বসাচ্ছে এবং বিভিন্ন জায়গায় তার বিরোধিতা হচ্ছে। এই ব্যাপারে আমরা সরকার পক্ষ থেকে পরিপূর্ণভাবে তাদের সহযোগিতা

করছি। স্পেসাল কোর্ট সম্বন্ধে এখানে বলা হয়েছে। প্রভিডেন্ট ফাণ্ডের যে স্পেসাল কোর্ট সেই ব্যাপারে আমি জুডিসিয়াল ডিপার্টমেন্টের সঙ্গে কথাবার্ত্তা বলেছি, হাইকোর্টের সঙ্গে ব্যবস্থা করার জন্য কথাবার্ত্তা হচ্ছে। এখানে মিনিমাম ওয়েজের কথা বলা হয়েছে। কন্সট্রাকসান ওয়ারকারদের মিনিমাম ওয়েজ আছে। বিড়ির ব্যাপারে হচ্ছে, আমার রিপোর্টে বলেছি যে অনেক চেষ্টা করার পর কেন্দ্রীয় সরকার রাজি হয়েছে যে পঞ্চায়েত মিউনিসিপ্যালিটির ট্রেড ইউনিয়ানগুলি তাদের মারফত তাঁরা যদি চেষ্টা করেন, উদ্যোগ নেন তাহলে এ্যাডিসনাল লেবার চার্জ এবং পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি এবং নোটিফায়েড এরিয়ায় যে বোর্ড আছে তাদের মারফত বিড়ি ওয়ারকারদের আইডেনটিটি কার্ড ইস্যু হবে। এটা ট্রেড ইউনিয়ানদের উদ্যোগ নিতে হবে, না নিলে হবে না। মতিশবাবু যে কথা বলেছেন হাউসিং ইত্যাদির ব্যাপার নিয়ে আইডেনটিটি কার্ড না থাকলে হাউসিং ইত্যাদি কোন কিছুই হবে না, এমন কি টি. বি. রিলিফ পর্যন্ত পাওয়া যাবে না। এ ছাড়া ওঁরা একটা নিয়ম করেছেন যে যাদের জমি আছে তাদের টাকা পয়সা দেবেন অন্যদের দেবেন না। একটা স্কীম আছে, সাধারণ মানুষের পক্ষে এই স্কীমে টাকা পয়সা পাওয়া খুব মুসকিলের ব্যাপার। এখানে হাসপাতলের কথা বলা হয়েছে। মুর্শিদাবাদে যে হাসপাতাল করার কথা ছিল, আমি বললাম ইউনিয়ান লেবার মিনিষ্টারকে। মাঝখান থেকে উনি এসে আর এক জায়গায় ইট পুঁতে দিয়ে চলে গেলেন, তারপর আর কিছু নেই। আমি বার বার বলেছি আপনি যখন ওখানে ইট পুঁতেছেন তখন ওখানেও করতে হবে এবং এখানেও করতে হবে, দুটো জায়গাতেই করতে হবে। গত মিটিংএ আমি গিয়ে বললাম কি হ'ল কি হাসপাতালের ব্যাপারে? ভদ্রলোক মুচকি হেসে চলে গেলেন, কিছু বললেন না। এই হচ্ছে অবস্থা। কলিকাতা পোর্ট সম্পর্কে আপনারা দেখবেন আমার রিপোর্টে এই সম্বন্ধে উল্লেখ করেছি। তারপর হচ্ছে লেবার ডিপার্টমেন্টের কাজ কর্ম কোথাও যদি মনে করেন যে ত্রুটি হচ্ছে তাহলে আমার সঙ্গে কথা বলতে পারেন, ওদের সঙ্গে কথা বলতে পারেন, কোন অসুবিধা নেই। এইগুলি যাতে সংশোধন করা যায়, অন্যান্য যেগুলি আছে—কমপেনসেসান বোর্ড যেগুলি আছে সেগুলি কিভাবে ইমপ্রুভ করা যায় সেই সম্পর্কে কথাবার্ত্তা বলতে আমি সব সময় রাজি আছি। এখানে দেবপ্রসাদবাবু আছেন, উনি অনেক কথা বলেছেন, অনেক সমালোচনা করেছেন। আমি শুধু ওনাকে একটা কথা জানাতে চাই যে চট সংক্রান্ত ব্যাপারে যে ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল তাতে ওনার ইউনিয়ান, ওনার পার্টির ইউনিয়ান সই করেন নি। কিন্তু সুবিধাটা পুরো নিয়েছেন। তাতে অবশ্য আমাদের কোন আপত্তি নেই। আমি আর অন্য কিছুতে যাচ্ছি না, কারণ আমার সময় অল্প। আমি প্রথমে ভেবে ছিলাম যে

কংগ্রেস তো নেই, সুতরাং তাঁদের কোন কথা শুনতে পাবো না। কিন্তু দেবপ্রসাদবাবুর কথা শুনে মনে হ'ল যে আমি ভুল করেছি, কংগ্রেস আছে।

...কংগ্রেস আছে, এই কারণে উনি এত কথা বললেন। ওঁদের ট্রেড ইউনিয়ন করেন দু'একজন এমন বন্ধুর সঙ্গে আমার আলাপ-আলোচনা হয়েছিল দিল্লীতে মিটিং চলাকালে। তাঁরাও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের নীতির সমালোচনা করেছিলেন। এমনকি তাঁরা এরচেয়ে আরও বেশী করে বলেছিলেন যে, কেন্দ্রীয় সরকার যে ট্রেড ইউনিয়ন বিলটা নিয়ে আসছে সেটা সর্বনাশ করবে। তাঁরা বলেছিলেন যে, কেন্দ্রীয় সরকারের নীতির ফলেই আজ সংকট বাড়ছে, শ্রমিকদের উপর বোঝা বাড়ছে। তাঁরা এগুলোও বলেছিলেন এবং এখনও বলছেন যে, পশ্চিমবাংলায় শ্রমিকদের গণতান্ত্রিক অধিকার ও ট্রেড ইউনিয়নের অধিকার আছে। আমি জানি না, তাঁদের সঙ্গে ওঁর পরিচয় অছে কিনা? যাইহোক, বামফ্রন্টের যে নীতি তা সেইভাবে উনি বোঝেন নি। ওঁর পক্ষে বোঝা মুশকিল। আমাদের মুখ্যমন্ত্রী মাননীয় জ্যোতি বসু যে কথা বলেছেন, শুধ্ শ্রমিকদের নয়, সারা পশ্চিমবাংলার স্বার্থে চলার যে নীতি সেই ভাবেই আমাদের চলতে হবে। আমার রিপোর্ট যদি পড়ে না থাকেন তাহলে সেটা আপনি একটু পড়ে দেখুন। তাতে দেখবেন, আমি এই সমস্ত জিনিস আমার রিপোর্টের মধ্যে আলোচনা করেছি। আমার রিপোর্ট পড়ার সময় হয়তো আপনি পান নি, সেটা একটু পড়ে দেখবেন। সেখানে কতকগুলো কনসিভড্ আইডিয়া নিয়ে এসেছি তা দেখতে পাবেন। সমালোচনা করতে হবে—'এ' টিম নেই, সুতরাং 'বি' টিমকেই সমালোচনা করতে হবে। 'এ' টিম না থাকলে 'বি' টিমের খেলতে অসুবিধা হয়, সেটা আমরা জানি। এখানে আমাদের যে সব বন্ধুরা আমার এই বাজেট প্রস্তাবকে সমর্থন করেছেন তাঁদের আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি সর্বশেষে আমার বক্তব্যের শেষের কয়েকটা প্যারাগ্রাফের দিকে দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার হয়ত আর চার-পাঁচ মিনিট সময় আছে, সেজন্য অন্য কথায় আমি যাচ্ছি না। এখানে বলেছি, "মহাশয়, আমি এ কথা আগেই উল্লেখ করেছি যে ভয়াবহ বেকার সমস্যা কেবল এ রাজ্যের মধ্যেই সীমাবদ্ধ নয়। এটা একটা সর্বভারতীয় সমস্যা। কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতিসমূহ এর জন্য দায়ী। তা সত্ত্বেও রাজ্য সরকার নথিভুক্ত বেকারদের জন্য স্বনিযুক্তি প্রকল্প এবং অন্যান্য স্বনিধুক্তি প্রকল্প চালু করে এবং ক্ষুদ্র ও কুটির শিল্পের প্রসার ঘটিয়ে কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধির জন্য যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

মহাশয়, আমি এটাও উল্লেখ করেছি যে কিছু চটকল এবং অন্যান্য কলকারখানা ও প্রতিষ্ঠানের কর্তৃপক্ষ খেয়ালখুশীমত তাদের সংস্থায় লক-আউট ঘোষণা করেছেন অথবা সংস্থার কাজকর্ম স্থগিত রাখছেন। এর একমাত্র উদ্দেশ্য হচ্ছে শ্রমিকদের বহু কষ্টার্জিত অধিকার ও সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত করা এবং তাদের ওপর অতিরিক্ত কাজের বোঝা ও অন্যান্য ভার চাপিয়ে দেওয়া।"

আমি একটা কথা এখানে মনে করিয়ে দিই—"আমরা কলকারখানা বা প্রতিষ্ঠানগুলিতে লক-আউট বা কাজ স্থগিত রাখা বন্ধ করার উদ্দেশ্যে শিল্পবিরোধ আইনের প্রয়োজনীয় সংশোধন করার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট বিভিন্ন সময়ে প্রস্তাব করেছি। কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলিও অনুরূপ দাবি করেছেন। দুর্ভাগ্যবশতঃ কেন্দ্রীয় সরকার এই প্রস্তাবে এখনো রাজী হন নাই।" এটাই হচ্ছে পথ, এছাড়া অন্য কোন পথ নেই। এই আইনই আমরা করেছি, আর ওঁরা করেন না ওঁদের শ্রেণী স্বার্থে। আমরা শ্রমিকদের স্বার্থে যে বিল পাশ করেছিলাম, সেই বিলের ব্যাপারে আজ পর্যন্ত সম্মতি পাওয়া যায় নি। আন্দোলন এবং সংগ্রাম ছাড়া সেই বিলের সম্মতি পাওয়া যাবে না। সেজন্য আরও বলেছি, "মহাশয়, কেন্দ্রীয় সরকারের অর্থ নৈতিক নীতির ফলে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যগুলির অভূতপূর্ব মূল্যবৃদ্ধির দরুণ শ্রমিকশ্রেণীর ও অন্যান্য জনগণের ক্রয়ক্ষমতা প্রতিনিয়ত অধিকতর হ্রাস পাচ্ছে এবং এইভাবে তাঁদের দরিদ্র-সীমার নীচে ঠেলে দেওয়া হচ্ছে।

[ 6-00—6-07 P.M. including adjournment ]

শ্রমিকশ্রেণী ও ট্রেড ইউনিয়ন আন্দোলনকে প্রতিরোধ করতে হবে এবং বিচ্ছিন্নতাবাদী ও সাম্প্রদায়িক শক্তিগুলির চক্রান্তের বিরুদ্ধে শ্রমিকশ্রেণীর ঐক্য এবং জাতীয় সংহতি রক্ষার জন্য সদা সতর্ক থাকতে হবে। শ্রমিকশ্রেণী এবং ট্রেড ইউনিয়ন-গুলিকে ট্রেড ইউনিয়ন ও গণতান্ত্রিক অধিকার রক্ষার জন্য এবং বেকারী, লক আউট ক্লোজার, মালিকদের দ্বারা কারখানার কাজ স্থগিত রাখা, লে-অফ, ছাঁটাই এবং মূল্য-বৃদ্ধির বিরুদ্ধে যুক্ত আন্দোলন আরও ব্যাপকভাবে করতে হবে। এরই সাথে সাথে তাঁদের রাষ্ট্রয়ত্ত ক্ষেত্রকে রক্ষা করা এবং এই রাজ্যের নতুন শিল্পস্থাপনের দাবীতে যুক্ত আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে হবে।" এছাড়া পশ্চিমবঙ্গের বেকারীর কথা এই বাজেটের মধ্যে আছে। তবে পুরো বেকারী দূর করতে পারিনি। কিন্তু আজকে যদি পাবলিক সেক্টরগুলি থাকে, অন্যান্য ইণ্ডাস্ট্রিগুলিও থাকে এবং তার সঙ্গে যদি কিছু কিছু

নতুন নতুন শিল্প স্থাপন করা যায় তাহলে এই যে বেকারী যা সারা ভারতবর্ষে বেড়েছে তার কিছুটা আমরা অন্ততঃ লাঘব করতে পারবো। এর সঙ্গে রয়েছে স্বনির্ভর অন্যান্য সব পরিকল্পনা। অতীতের ন্যায় শ্রমিকশ্রেণীর সংগ্রামের প্রতি সমর্থন এবং পূর্ণ সহযোগিতার প্রস্তাবও এতে দিয়েছি। আমরা আমাদের এই প্রস্তাব অনুমোদনের জন্য সভার কাছে পেশ করেছি। শক্তি বল মহাশয়কে বলি, চটকল সম্বন্ধে আমাদের কাছে যে রিপোর্ট আছে তাতে সমস্ত ট্রেড ইউনিয়নগুলি মিলে একটা প্রস্তাব নেওয়া হয়েছে এবং বিধানসভা থেকেও সর্ব সম্মতিক্রমে প্রস্তাব নেওয়া হয়েছে যে চটকলগুলিকে জাতীয়করণ করা হ'ক। আমরা ওঁদের যে কমিটি আছে তাদের কাছে বলেছি চটকল-গুলিকে আগে জাতীয়করণ করুন, আর যদি তা না করতে পারেন তাহলে আপনারা অন্ততঃ ১০টি জুটমিল হাতে নিন এবং তাতে ভালো ভালো মেসিন আনুন। নর্থ ব্লক থেকে শুরু করে আট নয়টি যে মিল আছে তাতে আপনারা যে টাকাটা দিচ্ছেন সেই টাকাটা তাদের না দিয়ে ওই টাকাটা দিয়ে বন্ধ চটকলগুলিকে চালু করার চেষ্টা করুন। এই ব্যাপারে ট্রেড ইউনিয়নগুলি আপনাদের সহযোগিতা করবেন এবং আমাদের সরকারের পক্ষ থেকেও সহযোগিতা করা হবে। এই কথাগুলি শর্মাকে বলার উত্তরে তিনি বললেন···উইনোট ডাউন ইয়োর প্রোপজাল।···আসলে ওঁদের 'নোট' করা ছাড়া আর কিছু করার নেই কারণ ওঁরা কিছু করবেন না! আমরা আরো একটা দাবী করেছিলাম যে কাঁচা পাট কেন্দ্রীয় সরকারের জে· সি, আই.-কে মোনোপলি পারচেজ করতে হবে। পাট আজকে জলের দামে নেমে গেছে, ফলে পাট চাষীরা আজকে সর্বস্বান্ত হয়ে পড়েছেন। দেখা যাচ্ছে যখন কাঁচা পাট উঠছে সেই সময়ে তারা জুট মিলগুলিকে বন্ধ করে দিচ্ছেন। আবার যখন কাঁচা পাটের দাম কমছে তখন মিলগুলি তারা চালাচ্ছে। আজকে ম্যানুফ্যাকচারিং কি করে বাড়ান যায়, লোক কি করে কমান যায়, কি করে কাজের চাপ বাড়ান যায়, এটাই হল ওঁদের চিন্তা। কাজেই আজকে জুট মিলগুলিকে ন্যাশানালাইজড্ করা ছাড়া পথ নেই, জুটের মনোপলি পারচেজ্ করা ছাড়া পথ নেই। তবে ওঁরা তা করবেন না বরং উল্টো পথটাই ওঁরা নিয়েছেন। আজকে ওঁরা যে পথ নিয়েছেন তাতে পাট চাষীরা সর্বস্বান্ত হচ্ছেন, শোষিত হচ্ছেন, তাদের সর্বনাশ হচ্ছে। এর বিরুদ্ধে যুক্ত আন্দোলন করা ছাড়া অন্য কোন পথ নেই। এ ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী পর্যন্ত ঐ একই দাবী বারেবারে করেছেন। প্রত্যক্ষভাবে আমাদের সরকার এই ব্যাপারে সহযোগিতা করেছেন এবং আমরা ট্রেড ইউনিয়ন আন্দোলন করে আসছি। সুতরাং বলছি যে, আমরা এই আন্দোলনের পাশে আছি এবং থাকবো। এই কথা কটি বলে যাঁরা এই প্রস্তাবকে সমর্থন করেছেন তাঁদের

আন্তরিক ধন্যবাদ জানিয়ে সমস্ত 'কাটমোশনের' বিরোধিতা করে আমার প্রস্তাব অনুমোদনের জন্য আবেদন করছি।

**Mr. Deputy Speaker :** There are 7 cut motions on Demand No. 39. Cut motions No. 2 to 7 are not moved. So, I now put to vote cut motion No. 1 of Shri A.K.M. Hassan Uzzaman.

The motion that the amount of demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Santi Ranjan Ghatak that a sum of Rs, 14,53,71,000 be granted for expenditure under Demand No. 39. Major Head : "2230-Labour and Employment", was then put and agreed to.

**Demand No. 46**

**Mr. Deputy Speaker :**

There are 3 Cut Motion on Demand No. 46. I now put to votc all the Cut Motions.

The motions that the Amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Santi Ranjan Ghatak that a sum of Rs. 4,69,51,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2252-Other Social Services, 4250-Capital Outlay on Other Social Services and 6250-Loans for Other Social Services," (This is inclnsive of a total sum of Rs. 1,56,51,000 already voted on account in May, 1987), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.07 p.m. till 1 p.m. on Wednesday, the 27th May, 19[illegible] at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the Provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 27th May 1987 at 1 P. M.

**Present**

Mr, Speaker ( Shri Hashim Abdul Halim ) in the Chair, 18 Ministers, 5 Ministers of State and 196 Members.

[ 1-00—1-10 P.M. ]

**Mr. Speaker** : Mr. Sattar, I am informed by my Marshal that Shri Sadhan Pandey, who has been suspended, has entered the Assembly Premises to-day. He cannot do so since he has been suspended. Shri Pandey may be asked to leave the Assembly Premises, otherwise he wiil be removed.

**Mr. Speaker** : I beg to present the Fifty Report of the Business Advisory Committee.

Thursday, 4-6-87—12 noon (i) The West Bengal Taxation Tribunal Bill, 1987 (Introduction, Consideration and Passing)—2 hours.

(ii) Demand No, 21—Home (Police) Department—4 hours.

Friday, 5-6-87

(i) Demand No, 32
(ii) Demand No. 33
(iii) Demand No. 34
(iv) Demand No. 35

Health and Family Welfare Department—4 hours.

(v) Demand No. 51 Fisheries Department—1 hour.

| | | |
|---|---|---|
| Monday, 8-6-87 | (i) Demand No. 66 | Irrigation and Waterways |
| | (ii) Demand No. 68 | Department |
| | (iii) Demand No. 48 | Minor Irrigation Department |
| | (iv) Demand No. 67 | —3 hours. |
| | (v) Demand No. 31 | Sports and Youth Services Department—1 hour. |
| Tuesday, 9-6-87 | (i) Demand No. 47 | Agriculture Department—4 |
| | (ii) Demand No. 55 | hours. |
| | (iii) Demand No. 58 | |
| Wendnesday, 10-6-87 | (i) Demand No. 62 | Panchayat and Community |
| | (ii) Demand No. 63 | Development Department —3 hours. |
| | (iii) Demand No. 59 | Rural Development Depart- |
| | (iv) Demand No. 60 | ment—1 hour, |
| Thursday, 11-6-87 | (i) Demand No. 30 | Education Department—4 |
| | (ii) Demand No, 45 | hours. |
| Friday, 12-6-87 | (i) Demand No. 54 | Food and Supplies Depart- |
| | (ii) Demand No. 85 | ment—2 hours. |
| | (iii) Demand No. 40 | Refugee Relief and Rehabilitation Deparment—1 hour. |
| | (iv) Demand No. 57 | Co-operation Department—1 hour. |

(i) There will be no Meniion Cases on the 4th and 5th June, 1987.

(ii) There will be no sitting of the Assembly on the 1st, 2nd and 3rd June, 1987.

Now I request the Hon'ble Minister-in-charge of the Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to move that the Fifth Report of the Business Advisory Committee at presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :

Alleged death of two persons at Harishchandrapur due to Kaleasar : Shri Birendra Kr. Maitra

2. Reported disterbances at Gabharia Hospital under Panchla Police Station in the district of Howrah. : Shri Satya Bhattacharyya

3. Reported clash between the supporters of C. I. T. U. and A, I. T. U. C. at Kharagpur on 25.5.87 : Shri Gyan Singh Sohanpal

4. Alleged murder of one Khodabox Molla at Simulia village under the Minakha Police Station in South 24-Parganas district : Shri Shish Mohammad

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal on the subject of Reported clash between the supporters of CITU and AITUC at Kharagpur on 25.5.87.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 8th June, 1987,

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী ৮ তারিখে দিল্লীতে থাকবেন সেইজন্য এটা ৮ তারিখে করতে অনুরোধ করছি।

মিঃ স্পীকার ঃ ঠিক আছে।

**Mr. Speaker** : Now the Minister-in-charge of Irrigation and Waterways Department will make a statement on the subject of erosion of Ichhamati river in Basirhat subdivision in North 24-Parganas district.

(Attention called by Shri Md, Selim Shri Anisur Biswas, Shri Sudhangshu Mondal and Shri Narayan Mukherjee on the 18th May 1987.)

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তর ২৪ পরগণার বসিরহাট মহকুমায় ইছামতী নদী অতীব সর্পিল গতিতে প্রবাহিত। নদীর এই বক্র-গতির জন্য নদীর এই বঙ্কিম তটের ভিতরের দিকে তীরগুলিতে ভাঙ্গন দেখা যায়। অতি বৃষ্টিপাত জনিত বন্যার ফলে এবং প্রবহমান জোয়ার ভাঁটার তীব্র স্রোতে কখনও কখনও এই ভাঙ্গন আগ্রাসীরূপ ধারণ করে।

গত ২৪-৯-৮৬ ও ২৫-৯-৮৬ তারিখে প্রচণ্ড বারিপাত ও বন্যার ফলে ইছামতীর কোন কোন স্থানে নদীবাঁধ ও তটের ভাঙন দেখা যায়। উত্তরের দিকে খোলা থেকে শুরু করে নলবোড়া (কাটাবাগান ও দুর্গাপুরে), গোপালপুর, বাঙ্গলানি, রামচন্দ্রপুর কুলিয়া, কবিলপুর, মেদিয়া, কাঁকড়াস্থতী, পুনরা গন্ধর্বপুর এবং আরো অনেক স্থানে ইছামতীর ভাঙ্গন তীব্ররূপে দেখা যায়। এর ফলে অনেক স্থানে বাঁধ ও নদীতটে ভাঙন ধরে। ভাঙন রোধের জন্য সেচ বিভাগ ও জিলা পরিষদের যৌথ উদ্যোগে অধিকাংশ স্থানেই তাৎক্ষণিক ব্যবস্থা হিসাবে রিং বাঁধ, পকুপাইন খাঁচা, বাঁশের পাইলিং, বাঁধ মেরামত, বাঁধের পিছনে ব্যাকিং, ব্রিচকলোজিং ইত্যাদি কাজ করা হয় এবং নদীর ভাঙ্গনকে আয়ত্বে আনা হয়।

উপরোক্ত ব্যবস্থা ছাড়াও নদীর ভাঙ্গনরোধে আরো অনেক স্কীম রচনা করা হয়েছে এবং সেগুলি রূপায়ণের জন্য বিভিন্ন স্থরে বিবেচনাধীন আছে। এই স্কীমগুলি রূপায়িত হ'লে কোলা, কুলিয়া নলবেড়া (কাটাবাগান ও দুর্গাপুর) কাঁকড়াস্থতী, মেদিয়া, রামচন্দ্রপুর, গন্ধর্বপুর ইত্যাদি স্থানে নদী ভাঙন বহুলাংশে রোধ হবে বলে আশা করা যায়।

**Mr. Speaker** : Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of alleged attempt to blackmail an executive of a tobacco company by a police officer.

(Attention called by Shri Subrata Mukherjee on the 20th May, 1987.)

**Shri Jyoti Basu :**

Mr. Seaker, Sir.

I rise to make the following statement in reply to the Calling Attention Notice tabled by Shri Subrata Mukherjee regarding the alleged attempt by a Special Supdt. of Police of the CID to blackmail a senior executive of a tobacco company.

It has been reported that on the 30th April, 1987, one Sri N. K. Jain, Executive Director of New Tobacco Co. called on the DIG. CID., at his office and complained of interference on the affairs of his company by Shri Rajat Mazumdar, Spl. Supdt. of Police in CID. It was alleged by him that Shri Rajat Mazumder had met him in his residence and had questioned the propriety of termination of service of his friend serving in the New Tobacco Company and had threatened him.

We have obtained a report from Shri Rajat Majumdar wherein he has stated that since he knew Shri N. K. Jain frcm before, he thought of calling on him to discuss about the termination of the services of a friend of his. He has denied that there was any occasicn for him to misbehave with Shri Jain.

It is difficult to determine if there was any misdemeanour on the part of Shri Rajat Majumdar. However, officers should be circumspect even in their private dealings so as not to give rise to such accusations. The Officer has been advised accordingly.

**Mr. Speaker :** Now the Minister-in-eharge of Home (Jails) Department will make a statement on the subject of reported threat of indefinite hunger strike by the life convicts lodged in Lalgola Open Jail for better conditions.

(Attention called by Shri Rajesh Khaitan on 21st May, 1987.)

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, কারাভ্যন্তরে দুর্বিষহ অবস্থার প্রতিবাদে লালগোলা মুক্ত কারাগারে আটক যাবজ্জীবন কারাদণ্ডাজ্ঞাপ্রাপ্ত কয়েদীদের আমরণ অনশনের ঘোষণা সম্পর্কে মাননীয় সদস্য শ্রীরাজেশ খৈতান ২১-৫-৮৭ তারিখে যে দৃষ্টি আকর্ষনী বিজ্ঞপ্তি দিয়েছেন আমি তার উত্তর দিতে উঠেছি।

লালগোলা মুক্ত কারাগারটি ৩১-১-৮৭ তারিখে উদ্বোধন করা হয়। একশ' একর এলাকা যুক্ত এক জমির উপর দুশ ফলবতী গাছ আছে এমন এক আম বাগানে এই কারাগারটি অবস্থিত। এই কারাগারটির নিরাপত্তার জন্য রয়েছে উঁচু তারের বেড়া।

এখানে এখন দশ জন যাবজ্জীবন কারাদণ্ডপ্রাপ্ত কয়েদী আছেন। তারা তাঁদের শাস্তির দুই-তৃতীয়াংশ সময় ইতিমধ্যেই কাটিয়েছেন। নির্বাচন কমিটি তাঁদের রেকর্ড ভালোভাবে পর্যালোচনা করার পর উল্লিখিত কারাগারে তাঁদের রাখার পরামর্শ দেন।

কারাবিধি অনুসারে এইসব কয়েদীরা উপযুক্ত মজুরী, অতিরিক্ত পথ্য এবং কেন্দ্রীয় কারাগারগুলিতে আটক কয়েদী ওয়াচম্যান এবং কয়েদী ওয়ার্ডারদের ক্ষেত্রে প্রযোজ্য সব সুযোগ সুবিধা পেয়ে আসছেন, সব কেন্দ্রীয় কারাগারের মতোই দূরদর্শন, বেতার জাতীয় আমোদ প্রমোদের ব্যবস্থা এখানে আছে। তাঁরা কারাভন্তরের বাগানে, রান্নাঘরে এবং নিজেদের বাসগৃহগুলিতে দৈনিক কাজ করে থাকেন। প্রত্যেক কয়েদীরই একটি করে ট্যান্‌জিষ্টর আছে। কয়েদীদের এই কারাগৃহে পাঠাবার আগেই বাড়ি, বাসগৃহ এবং বিদ্যুতিক ব্যবস্থা যথেষ্ট উন্নতি করা হয়েছে। এটা সত্য যে কয়েদীরা একটি আবেদনপত্রে কিছু ক্ষোভ প্রকাশ করেছেন এবং অনশন ধর্মঘট করার কথা ঘোষনা করেছেন। তবে এই ক্ষোভের কারণগুলি বিচার করা হয়েছে এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সবশেষে জানান যেতে পারে, উক্ত কারাগারে কোন বিক্ষোভ বা অনশন ধর্মঘট হয়নি, অবস্থা এখনও শান্ত।

[ 1-10—1-20 P.M. ]

**ডাঃ দীপক চন্দ্র ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব হাউসের সামনে আপনার মাধ্যমে রাখতে চাই। আমাদের হাউসে উভয় তরফেই ডাক্তার আছেন, সার্জেন আছেন, এ্যানাস্‌থেসিস্ট আছেন। আমাদের এই পশ্চিমবাংলা

সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ব্যাপারে একটা উজ্জল দৃষ্টান্ত স্থাপন করেছে। বর্তমানে মিরাট, দিল্লী এবং গুজরাটে যে ঘটনা ঘটছে তাতে আমরা সকলেই খুব উদ্বিগ্ন। পশ্চিমবাংলার সচেতন মানুষ সাম্প্রদায়িক সম্প্রীতি যেভাবে রক্ষা করে চলছে তার প্রতীক হিসেবে এই এ্যাসেম্বলী থেকে যদি একটা সার্জিক্যাল টিম বা রিলিফ টিম ওই দুর্গত অঞ্চলে যায় তাহলে খুব ভাল হয়। সার্জেন হিসাবে আমি যেতে রাজী আছি এবং বিরোধীপক্ষের যিনি এ্যানাস্থেসিস্ট আছেন আশাকরি তিনিও যেতে রাজী হবেন। আমি মাননীয় স্পীকার মহাশয়ের কাছে অনুরোধ রাখছি, তিনি যদি এই ব্যাপারে উদ্যোগ নিয়ে এই মেডিকেল টিমকে ঔষধপত্র নিয়ে মিরাট এবং অন্যান্য দুর্গত এলাকায় পাঠাবার ব্যবস্থা করেন তাহলে খুব ভাল হয়। এই ধরনের একটা টিম যদি ওইসব অঞ্চলে যায় তাহলে পশ্চিমবাংলার মানুষের গুডউইল এবং সার্জিক্যাল রিলিফ ওখানকার মানুষেয় কাছে আমরা পৌছে দিতে পারব। আমি এই প্রস্তাব সভার কাছে রাখছি, আপনারা সকলে বিবেচনা করুন এটা গ্রহণ করা যায় কিনা।

**মিঃ স্পীকার ঃ** আমি মনে করি এটা খুব ভাল প্রস্তাব। আপনারা সকলে মিলে যদি অর্গানাইজ করতে পারেন দেখুন না। বিরোধীপক্ষে যে সমস্ত ডাক্তাররা রয়েছেন তাঁদেরও একটা মতামত নিতে হবে এই ব্যাপারে। আপনারা সকলে মিলে আলোচনা করে একটা টিম যদি গঠন করতে পারেন তাহলে আমাকে বলবেন। মীরাট, গাজিয়াবাদ, দিল্লীতে গোলমাল হচ্ছে, অনেক লোক মারা গেছে, কাজেই আপনারা যদি এরকম একটা টিম অর্গানাইজ করতে পারেন তাহলে ভাল হয়।

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker, Sir, I wish to draw the attention of the Hon'ble Chief Minister to an incident which took place in Jakaria Street, Kolutola Street around Chitpore area where anti-social elements are openly trying to extract money from the treaders in the name of the Id Festival. The matter created so much tension in that area that nobody from the minority community did attend the meeting which was organised in connection with the Id Festival. Still tension is prevailing there. This morning I visited the area. Sir, the traders' morale deteriorated as the anti-social elements were openly trying to extract money by threatening them. I would submit that the Hon'ble Chief Minister should ask the Police Departmetment to take steps so that some Police force may be Posted in that area in order to let them perform the Id Festival peacefully.

**Motion under Rule 185**

**Mr. Speaker** : I have received two notices for raising point of order on the motion of Shri Sumanta Kumar Hira and others—one from Shri Rajesh Khaitan and another from Shri Saugata Roy. Who will raise the point of order ?

**Shri Gyan Singh Sohanpal** : Shri Abdus Sattar will speak first.

**Shri Abdus Sattar** : মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য সুমন্ত কুমার হীরা এবং অন্যান্যরা যে মোসন দিয়েছেন সেটাই প্রথমে বোধহয় আলোচিত হবে। কিন্তু আমার মনে হয় Rule 187-এর এ্যাডমিসিবিলিটির দিক থেকে অসুবিধা আছে। admissibility....This cannot be discussed here. Rule 187 of our Rules of Procedure runs as follows : In order that motion may be admissible it shall satisfy the following conditions, namely : (i) it shall raise substantially one definite issue.

Here the motion runs as follows :

Whether the West Bengal Legislative Assembly views with serious concern the report that huge amounts of black money from India have been deposited in foreign Banks adversely affecting the economic interest of the country and security of the people and also the reports of bribing the Indian citizens by a foreign Arms Company to procure contracts :

Whereas it is alleged that they have even supplied sub-standard arms and ammunitions, thus affecting the security of the country including that of the State of West Bengal. Country means West Bengal and other States. So, Sir, what I submit something on definite issue is that there are three issues (1) that the huge amounts of black money from India have been deposited in foreign Banks ; another reports of bribing the Indian citizens by a foreign Arms Company to procure contracts ; (3) That foreign contracts supplied sub-standard arms and ammunitions. These are three issues which I find in the motion. And four Sir, so I do not find any

name either before or something like that. Simply, this was vague. In view of the fact that huge amounts of black money from India have been deposited in Foreign banks which are outside India. If the money is deposited by the Indians, the case here is not the specific issue. So I think, it is very vague. Then, Sir, I do not know what three means by this motion. It was in the motion nothing of the sort. What are the basis we must have some documents on which he depends ? What is his basis of this motion regarding three issues he has mentioned ? There cannot be three issues in one motion here and there is no basis in this.

Mr. Speaker, Sir, I would request you to kindly refer to the book namely "Practice and Procedure of Parliament, Volume 2, by M. N. Kaul and S. L. Shakdher. In page No. 576 of that book under the heading "Conditions of Admissibility". It has been mentioned "In order that a motion for discussion of a matter of general public interest may be admissible, it should raise substantially one definite issue :" contain no arguments. inferences, ironical expressions, imputations or defamatory statements ; avoid reference to the conduct or character of persons except in their public capacity ; be restricted to a matter of recent occurrence ; raise no question of privilege ; revive no discussion of a matter which has been discussed in the same session ; anticipate no discussion of a matter which Is likely to be discussed in the same session ; and not relate to any matter whieh is under adjudication by a count of law having jurisdiction in any part of India."

Then, Sir, it clearly says that the discussion must cover a definite issue. Now again, Sir, this book says thereafter, "Likewise, no motion which seeks to raise discussion on a matter pending before a statutory tribunal or statutary authority performing judicial or quasi-judicial functions or a commission or court of inquiry is ordinarily permitted to be moved, although the Speaker may, in his discretion, allow such matter being raised as is concerned with the procedure or subject of state of enquiry"—I repeat 'stage of enquiry'. "If he is satisfied that it is not

likely to prejudice the consideration of such matter by the judicial authority concerned."

[ 1-20—1-30 P. M. ]

I do not know. One Commission has been set up regarding one affair and he has not mentioned it. I am not going to mention it. One Enquiry Commission has been set up by Central Government under the Enquiry of Commissions Act regarding some arms deal, Sir, if it is before the Commission of Enquiry under the Commission of Enquiry Act then it cannot be discussed here. At page 576 of Kaul and Shakdher's 'Practice and Procedure of Parliament' where it is mentioned 'Apart from the conditions mentioned above, a motion is inadmissible if it—lacks factual basis or is based on unconfirmed press reports...'. Sir, here it lacks factual basis and it is based on unconfirmed press reports, Now, there is no definite issue here to discuss, It is simply vague. Now the motion is inadmissible if it lacks factual basis or if it is based on unconfirmed press reports. Sir, already you have given ruling to the fact that no newspaper report or anything else can be referred to. So, 'it relates to and individual officer, and does not involve public interest or the responsibility of the Government.'

Sir, my submission is, this motion is not an absolute fact. There are several issues mentioned here. There is no mention of a particular issue that such and such things he wants to discuss. So, this will hit rule 187 of the Ruler of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. This is also mentioned in the Practice and Procedure of Parliament of Kaul and Shakdher at page 576.

Sir, this has also been referred to by Mr. A. R. Mukherjee's 'Parliamentary Procedure in India' at page 111. It runs as follows: 'In order that a motion may be admissible it shall satisfy the following conditions :

'It shall raise substantially one definite issue.'

I think, Sir, the clauses are mentioned in rule 187 and have also been incorporated in Parliamentary Procedure in India of Mr. A. R. Mukherjea, Moreover, Sir, at page 112 of the same book where it has been mentioned that 'No motion which seeks to raise discussion on a matter pending before any statutory tribunal or statutory authority performing any judicial or quasi-judicial functions, or before any commission or Court of enquiry appointed to enquiry into or investigate any matter, shall ordinarily be permitted to be moved.'

So, Sir, even this also supports my contention. Then again, Sir, I come to another issue. Suppose a motion under rule 185 has been given, relating to the subject of the Central Government. So these are the subjects of the Union List. Recently it appears from a newspaper report that an honourable Member of the Parliament wanted to raise a matter regarding Alipur Treasury defalcation case. But the Hon'ble Speaker of the Parliament did not allow that member to raise it on the ground that this matter relates to the State, and not of the Central Government because State subject cannot be discussed.

**Mr. Speaker :** Mr. Sattar, regarding the Union list what have you referred ? Have you referred to any book ?

**Shri Abdus Sattar :** Sir, I have got the Constitution where the subjects of the State Government and Union Government are clearly mentioned.

**Mr. Speaker :** Is there any rule ?

**Shri Abdus Sattar :** Sir, as because these are the subjects of the Union Government, this cannot be discussed here. Who is the competant man, competant Minister here to give the details about the deposits in the Foreign Bank or about the arms dealing.

**Mr. Speaker :** Mr. Sattar, we have, in this House, discussed about nuclear arms, Korean War, Vietnam War,—which Minister replied then ?

**Shri Abdus Sattar :** Sir, I do not know on which document my friend has based his motion. What are the papers on which he depends. What are the papers which he wants to refer. Sir, nothing has been mentioned. Nothing is specific.

**Mr. Speaker :** Have the papers to be given ? If he does not rely on papers now can he supply those ?

**Shri Abdus Sattar :** Sir, it is clear that there is no definite issue. There is no mention of arms deal or mention of a particular person depositing money in the foreign bank. So, Sir, this is a vague allegation. Sir, we have already referred to the decision of the Lok Sabha and other things which have been mentioned in the book of Kaul and Shakdher. Sir, the motion must not be based on some unconfirmed press report. Sir, if the Alipore matter is discussed here then any minister can give the reply. The Hon'ble Minister, Shri Benoy Krishna Chowdhury had already made a statement in this regard. So, Sir, we can have a Minister here to say something or give a reply on it. But, on this particular motion, we don't get a man to reply. Simply, on the basis of an unconfirmed press report we will have to discuss. I think there is no paper, there is no definite issue. These are the matters which relate to the central subjects and some matters have already been discussed in the Parliament and there the Minister-in-Charge of Defence made a statement and the Prime Minister had also made a statement. He has made it clear that if anybody is detected, he will be punished, whoever he might be. So, Sir, this has been discussed in the Parliament. Sir my friend should not be allowed to move the motion on the basis of an unconfirmed press report. Generally you do not allow us to read anything from the newspapers. Sir, some subjects which had been discussed here and when those subjects were raised in the Lok Sabha, the Hon'ble Speaker of Lok Sabha disallowed those. Sir, here the subject matter of the motion is of such a nature that a Minister of the Central Government will be required to give the reply and I do not know whether you can summon them or not for the said purpose. What I want to submit is that this motion cannot be discussed here. I hope that as a

eustodian of this House your judicious mind would certainly say that this is out of order. Sir, we all know that in many internrtional conferences, you have given your valuable observations, without being prejudiced by anybody. So you can throw it simply and give your ruling.

[ 1-30—1-40 P. M. ]

**শ্রীসুমন্ত কুমার হীরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবং আরো ৬ জন সদস্য এখানে ১৮৫-তে যে মোশান এনেছি, সেই সম্পর্কে মাননীয় সদস্য সাত্তার সাহেব যে কথা বলেছেন, উনি পুরানো সদস্য, আমার মনে হয় উনি ভুলে গেছেন যে এই প্রস্তাবের মূল যে বক্তব্য সেটা আমাদের জাতীয় সিকিউরিটির সঙ্গে যুক্ত। ন্যাশান্যাল সিকিউরিটির একটা পার্ট হচ্ছে ইকনমি, আর একটা পার্ট হচ্ছে ডিফেন্স। সব মিলিয়ে যে সিকিউরিটি সেই জাতীয় সিকিউরিটি সম্পর্কে, একটা জাতীয় কনসার্ন সম্পর্কে গোটা জাতি উদ্বিগ্ন। এই বিষয় নিয়ে আলোচনা হচ্ছে। আপনি এই বিষয়ে এই হাউসে আলোচনা করতে দেন বা না দেন, এই ৪ দেওয়ালের মধ্যে আলোচনা করা যাবে কি, যাবে না, কিন্তু বাইরে এই বিষয়ে আলোচনা হচ্ছে, কথা উঠেছে। কাজেই এই বিষয় নিয়ে এখানে কেন আলোচনা করা যাবে না সেটা আমি বুঝতে পারছি না। দ্বিতীয় কথা হচ্ছে, সাত্তার সাহেব যে কথা বললেন যে কেন্দ্রীয় মন্ত্রী যেখানে উপস্থিত নেই সেখানে কেন্দ্রের কোন বিষয় আলোচনা করা যায় না। আমার মনে হয় এটা ভ্রান্ত সিদ্ধান্ত। উনি বোধ হয় ভুলে গেছেন যে আমরা এই হাউসে এমন প্রস্তাবও নিয়েছি যেটা কেন্দ্রীয় বিষয়, কেন্দ্রীয় সাবজেক্ট। যেমন—জুট ন্যাশান্যালাইজেশান। জুট ন্যাশান্যালাইজেশানের প্রশ্নে আমরা এখানে প্রস্তাব নিয়েছি। তখন তো দিল্লীর কেন্দ্রীয় মন্ত্রী এসে উত্তর দিতে পারবেন না বলে সেটা আটকান হয়নি। তারপরে রেলের ব্যাপারে প্রস্তাব নিয়েছি। আমাদের এখানে কয়েকটি রেলের ব্যাপারে যে কাজ করা হয়েছে সেই বিষয়ে প্রস্তাব নিয়েছি, সেদিন তো সাত্তার সাহেব বলেন নি যে কেন্দ্রীয় মন্ত্রী উপস্থিত থেকে কোন উত্তর দিতে পারবেন না, অতএব এটা নেওয়া যাবে না। তাছাড়াও বহু অর্থনৈতিক প্রস্তাব আমরা এই হাউসে নিয়েছি। তখন তো উনি বলেন নি যে কেন্দ্রীয় মন্ত্রী এসে উত্তর দিতে পারবেন না, তখন তো আটকান হয়নি। আজকে যে বিষয়টি তিনি রাখার চেষ্টা করেছেন, এই ঘটনাগুলির মধ্যে যা দেখছি তাতে দলগত ভাবে কংগ্রেস ( আই ) যুক্ত। দলগত ভাবে এই সম্পর্কে তারা মানুষের কাছে কৈফিয়ত দিতে পারছে না, এই হাউসেও দেবার মত কোন বক্তব্য তাদের নেই।

সম্ভবতঃ সেই কারণে আজকে ওঁরা এই প্রস্তাবটাকে আটকাতে চান এবং সেই জন্যই তাঁরা একটা অজুহাত দাঁড় করাতে চাইছেন। মাননীয় স্পীকার মহাশয়, আমার প্রস্তাবের যে ভাষা, সে ভাষায় ব্যক্ত করেছি, তার মধ্যে একটাই বক্তব্য আছে যে জাতীয় সিকিউরিটি, সেই সিকিউরিটি আজকে বিপন্ন। এই বিষয়ে আজকে আলোচনা করতে চাই। আপনি নিশ্চয়ই আপনার মতামত দেবেন এবং আপনি যা বলবেন, তাই আমরা মেনে নেব।

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker, Sir, the point which the honourable member Shri Sumanta Kumar Hira just mentioned as to whether the defence of the country is not a concern of the people of West Bengal or of this House. I say, Mr. Speaker, Sir,—I submit—do we want that the law and order situation in West Bengal or the murders or whatever happens in West Bengal in regard to State's subjects and law and order be discussed in Parliament ? It has not been allowed. The Parliament —the Lok Sabha Speaker has not allowed it. We have seen it in the proceedings after proceedings, and I raise a point of order in addition to what our leader Mr. Sattar has said that this motion suffers from legislative competence. Sir, as you know, the Constitution of India, Article 246, List 1-Union List of SEVENTH SCHEDULE says : 'Defence of India and every part thereof including preparation for defence and all such acts as may be conducive in times of war to its prosecution and after its termination effective demobilisation.' It is a matter which concerns Union List and can only be discussed in Parliament.

Now about the allegation made in this motion. Honourable Mr Speaker, Sir, you will find that it is alleged that they have even supplied sub-standard arms and ammunitions. What is the source ? Who has supplied ? Who says that sud-standard arms have been supplied ? Thereafter it says : 'thus affecting the security of the country including that of the State of West Bengal.' Who is answerable ? This is the matter totally concerning the Union List, and I draw your attention to page number 464 of Practice And Procedure of Parliament, Third Revised Edition ( Vol. II ), by Shri M.N. Kaul and Shri S.L. Shakdher. It says, I quote, Mr. Speaker, Sir, from page number 464 : "On April 25, 1958,

when the motion for reference of the Estate Duty ( Amendment ) Bill to a Select Committee was under discussion a member contended that as the Bill proposed to levy estate duty in respect of agricultural land which was a State subject, Parliament could proceed in the matter only after resolution as required under the Constitution had been passed by two or more States.

After hearing arguments on both sides, the Speaker upheld the contention. However, he felt that the constitutional prohibition referred only to the 'passing' of the Act. Since the House was at the time only at the stage of referring the Bill to a Select Committee, it could proceed with the matter so that in the meanwhile Government could ensure that at least two State Legislatures passed resolutions as contemplated by the Constitution, whereafter the Bill could be passed by the House in conformity with the constitutional provisions."

Therefore, Mr. Speaker, Sir, from this ruling it would be evident that the matter concerning the State List was not allowed to be passed ; the Bill which was concerning with the State List was not allowed to be passed in Parliament. Similarly, the matter here which concerns defence, according to the allegation made in the motion, is covered by the List 1—Union List. I most respectfully submit that if you allow this motion to be discussed or passed.

**Mr. Speaker** : I beg your pardon Mr. Rajesh Khaitan for disturbing you for a moment. What has been referred to is a matter of administrative competence and legislative competence relating to that administrative competence as such. My question here is, where is the bar that discussions in a State Assembly will not be held where certain matters may affect the interest of the State ? Where is the bar ?

**Shri Rajesh Khaitan** : If this House is not competent to a matter on which the State Government cannot legislate through this House, I most respectfully submit that this House is not competent to discuss the matter on which it cannot legislate.

**Mr. Speaker :** I don't agree with you, Mr. Rajesh Kaitan.

**Shri Rajesh Khitan :** That is different, Sir, but it is my submission.

[ 1-40—1-50 P.M. ]

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে প্রস্তাবটি এসেছে সেটি নিয়ে এখানে আলোচনা করা যায়, কি যায় না, এই প্রশ্ন এখানে উঠেছে। বিরোধী পক্ষের সদস্যরা প্রথমে ধরে নিয়েছিলেন যে, হঁ্যা, এ বিষয়ে এখানে আলোচনা করা যায়, আইন অনুযায়ী কোন বাধা নেই এবং আমাদের এখানকার নিয়ম অনুসারেও কোন বাধা নেই। সে কারণেই ওঁরা অনেকেই আমাদের প্রস্তাবের ওপর অনেকগুলি সংশোধনী জমা দিয়েছিলেন। আফ্‌টার থট্‌ কেউ এসে বোধ হয় ওঁদের বলে গেছেন যে, না এ রকম প্রস্তাব এখানে আনা যায় না, বিষয়টি পার্লামেন্টের সঙ্গে যুক্ত, বিধান-সভায় এ বিষয়ে আলোচনা করা যায় না। আমাদের দেশের প্রশাসনিক স্ট্রাকচার অনুযায়ী নির্দিষ্ট কতগুলি জিনিস কেন্দ্রীয় সরকারের ওপর ন্যস্ত করা আছে, আবার কতগুলি নির্দিষ্ট জিনিস রাজ্য সরকারকে ভাগ করে দেওয়া হয়েছে। যেমন কোন একটি রাজ্যের আইন-শৃঙ্খলার প্রশ্নটি সম্পূর্ণভাবে রাজ্য সরকারের ভাগে আছে। স্বাভাবিক ভাবেই একটা রাজ্যের আইন-শৃঙ্খলার প্রশ্ন যখন পার্লামেন্টে ওঠাবার চেষ্টা করা হয় তখন সেখানকার অধ্যক্ষ মহাশয় অত্যন্ত যুক্তি-সঙ্গত ভাবেই বলেন যে, ওটা রাজ্য সরকারের এক্তিয়ার-ভুক্ত, ওটা নিয়ে পার্লামেন্টে আলোচনা হতে পারে না। কিন্তু আজকে আমাদের এই প্রস্তাবটিতে কি আছে? একটা দেশের প্রতিরক্ষার প্রশ্ন, যে দেশের আমরা পার্ট এ্যাণ্ড পার্সল্‌, অতএব আমাদের সিকিউরিটি ইনভ্‌ল্‌ভ, সেই জন্য আমরা এই প্রস্তার এনেছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা এন্‌ডেনজার হয়ে এই প্রস্তাব না তোলার জন্য দুটি পয়েন্ট উত্থাপন করেছেন। কিন্তু তাঁরা প্রস্তাবের কন্‌ক্লুসিভ্‌ পার্ট'টাকে সম্পূর্ণ ইগ্‌নোর করে গেছেন। এই প্রস্তাবের সেই তৃতীয় পার্টে কি বলেছে? বা আমরা কি বলতে চাই? আমরা ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য হিসাবে এই বিধানসভায় একটা প্রস্তাব নিয়ে পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করতে চাই। এই হচ্ছে প্রস্তাবের বয়ান।

"This House, therefore, requests the Government of India through the Government of West Bengal to take appropriate steps for proper investigation". It is a completely recommendatory resolution. It will

strengthen the hands of the Central Government if they are serious about it.

কেন্দ্রীয় সরকার যে এনকোয়ারী কমিশনের কথা বলেছেন, সেই কমিশনের মাধ্যমে যদি সত্যিই তাঁরা সততার সঙ্গে তদন্ত করতে চান তাহলে পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে এ ধরনের একটা প্রস্তাব নিয়ে তাঁদেরই হাত শক্তিশালী হবে। একটা রাজ্য বিধানসভা এ ধরনের সুপারিশ করলে তাঁদেরই হাত শক্তিশালী হবে এটা আমরা মনে করি। সুতরাং এই প্রস্তাব এখানে উত্থাপন করায় কোন বাধা নেই। এই প্রস্তাব এখানে গৃহীত হলে নিশ্চিত-ভাবে কেন্দ্রের হাতকেই শক্তিশালী করা হবে। কাজেই ওঁরা যে সমস্ত পয়েন্ট তুলে আলোচনা করে সময় নষ্ট করতে চাইছেন সে সমস্ত আলোচনা বন্ধ করে, ওঁদের পয়েন্টগুলি বাতিল করে প্রস্তাবটি উত্থাপন করার সুযোগ দেবার জন্য আপনাকে আমি অনুরোধ করছি।

**Shri Apurbalal Majumdar :** Mr. Speaker, Sir, in the resolution itself it has been admitted clearly by Honourable Shri Sumanta Kumar Hira that the entire motion is based on certain reports because in the three items of the resolution he has mentioned about the report—an alleged report—that they have even supplied sub-standard arms and ammunitions.

Sir, if there is any report on which some credence has to be given, if there is an evidence which can be taken into cognizance by the Honourable Speaker, they may I request the Hon'ble members to please place those papers before the Hon'ble Speaker of the House saying that we have got some documents, some reports which have some facts therein and that they may be accepted as having some credence. I think, no such paper has been placed before the Hon'ble Speaker on which the Hon'ble Member has framed this resolution, to be discussed in this House. Everything is hearsay. If everything is vague, if everything is based on paper reports, can this House spend its valuable time on those reports having no basis at all and which cannot be properly looked into ? It cannot be given any cognizance. I would request the Hon'ble Members to place all such papers before the Hon'ble Speaker, if any such paper exists. Only after going through the valuable documents and

রক্ষা সাজ সরঞ্জাম কেনার মাঝখানে কোন দালাল থাকে না, কোন মিডিলম্যান থাকে না। কংগ্রেস দল ক্ষমতায় আসার পরে ১৯৮০ সালে এটা ঘোষণা করেছিলেন। কিন্তু আমরা কি দেখছি? ১৯৮৭ সাল পর্যন্ত আমরা যে রেকর্ড পাচ্ছি তাতে দেখা যাচ্ছে মিডিলম্যান শুধু থাকছে'ই না মিডিলম্যানের সংখ্যা আরো বেড়ে গেছে এবং প্রতিরক্ষা সাজ সরঞ্জাম সরকারের সঙ্গে কেনা বেচার মাধ্যম হিসাবে মিডিলম্যান'ই হচ্ছে একমাত্র ব্যবস্থা। আপনারা আনন্দবাজার পড়েন নি? আনন্দবাজার ষ্টেটস-ম্যানে সব বেরিয়েছিল।

( ভয়েস : শ্রীসুব্রত মুখার্জী : স্যার, খবরের কাগজ পড়ছে )

**মিঃ স্পীকার :** ডু নট কোট নিউজপেপার। খবরের কাগজের কোট করবেন না।

**শ্রীসুমন্ত কুমার হীরা :** স্যার, আমি খবরের কাগজ থেকে কোট করছি না। আমি শুধু এইটুকু বলতে চাইছি যে, ইউরেকা সেল্স করপোরেশন নামে একটি সংস্থা আছে, যারা বিদেশ থেকে আমাদের অস্ত্রশস্ত্র কেনার ক্ষেত্রে একটা দালালির কাজ করে, এজেন্সির কাজ করে। আমরা দেখছি এই ইউরেকা করপোরেশনের ৩০টি বিদেশী অস্ত্র তৈরী কোম্পানীর সঙ্গে যোগাযোগ আছে এবং তারা মিডিলম্যান হিসাবে কাজ করে। এই সব বড় বড় প্রতিটি জিনিসগুলির ক্ষেত্রেই তারা মিডিলম্যান হিসাবে কাজ করেছে। আমি এখানে একটি রিপোর্ট প্লেস করতে চাই। এই ইউরেকা কোম্পানীর লাষ্ট ৭টি চিঠি বেরিয়েছে, জনগণ জেনেছে, সংবাদপত্রে বেরিয়েছে। স্যার, আমি তারই একটি চিঠি এখানে উল্লেখ করতে চাই। সেখানে মিডিলম্যান ইউরেকা করপোরেশনের পক্ষ থেকে ম্যানেজার চিঠি লিখছেন,—

This is to thank you for the courtesy and co-operation extended to me during my visit along with the Indian naval delegation to your shipyard in September 1985. It has been observed that the trials have gone off satisfactorily and that our principals, M/s. MUSL (Marconi Underwater Systems Limited) would eventually provide two dummy mines for trials at your shipyard sometime in March/April 1986. During my visit, I did speak to you about representating you in India and you mentioned that you had no "Permanent arrangement" for the moment.

এই চিঠিতে আরো বলা হ'ল 'May we assure you that should you decide to entrust the matter to us will be able to fix your meetings with the concerned authorities in the Navy, the Government or any particular party you would like to meet.

[ 4-35—4-45 P.M. ]

এই হচ্ছে ইউরেকা কোম্পানীর পক্ষ থেকে চিঠি দেওয়া হয়েছে ওয়েষ্ট জার্মানীর একটি কোম্পানীকে যেখান থেকে আমরা অস্ত্র কিনি। কাজেই আজকে বুঝতে হবে কংগ্রেস ( আই ) সরকারে বসে তারা যেভাবে এই ধরণের মিডিলম্যানকে প্রশ্রয় দিয়ে চলেছে এবং যে মিডিলম্যানের মাধ্যমে হাজার হাজার কোটি কালো টাকা তৈরী হচ্ছে সেই টাকা ধরার কোন ব্যবস্থা করা অন্ততঃ কংগ্রেস ( আই ) সরকারের পক্ষে সম্ভব নয়—আজকে সেই কথা পরিষ্কার হয়ে গিয়েছে। স্যার, বফর্স নিয়ে এখানে আলোচনা হয়েছে, কথা উঠেছে, জার্মান সাব-মেরিন কেনার বিষয়টা এবং তাতে যে কোটি কোটি টাকা মিডলম্যানশিপের জন্য চার্জ দেওয়া হয়েছে সেই বিষয়টাও আজকে মানুষের আলোচনার বিষয়বস্তু হয়ে দাঁড়িয়েছে—একথাটা নিশ্চয় কেউ আজ অস্বীকার করতে পারবেন না। সেসব সাব-ষ্টাণ্ডার্ড অস্ত্র আমরা কিনেছি তা নিয়ে আলোচনা করলে আমাদের প্রতিরক্ষা ব্যবস্থা নাকি দুর্বল হয়ে যাবে বলে অনেকে বলছেন, আমি কিন্তু তা মনে করি না, আমি মনে করি, ভারতের প্রতিরক্ষা ব্যবস্থাকে সবল করার জন্যই এই আলোচনাগুলি এখানে আসা দরকার। আমাদের এখানে দু-একজন বক্তা বলেছেন, হঠাৎ ঠক্কর কমিশন বসানো হ'ল ফেয়ারফ্যাক্সের যে ডিলিংস সেটা বন্ধ করার জন্য।

**Mr. Speaker** : Don't refer to the Commission. Don't name the Commission.

**শ্রীসুমন্ত কুমার হীরা** : আমরা দেখলাম, আমাদের বিদায়ী প্রতিরক্ষামন্ত্রী যিনি চলে গিয়েছেন তিনি এক এজেন্ট নিয়োগ করেছিলেন। এই এজেন্ট কালো টাকা ধরার চেষ্টা করলেন। এর পর দেখা গেল হঠাৎ তাকে প্রতিরক্ষা মন্ত্রীত্ব খোয়াতে হ'ল। তাঁর অপরাধ কি? দেশের মানুষ আজ বলছে, তার অপরাধ হ'ল কালো টাকা ধরার চেষ্টা করা। আমি জানি না কাদের তিনি এ্যাপয়েন্ট করেছিলেন, সে ভালো না খারাপ আমি তারমধ্যেও যাচ্ছি না তবে আমরা এটা বুঝেছি, তিনি একটা

পদক্ষেপ বা উদ্যোগ নিয়েছিলেন কালো টাকা ধরার ব্যাপারে। তিনি যখন এ ব্যাপারে উদ্যোগ নিলেন, চেষ্টা করলেন তখন তার গদি চলে গেল। এই হচ্ছে আমাদের দেশের প্রধানমন্ত্রী, এই হচ্ছে আমাদের দেশের কেন্দ্রীয় সরকার। স্যার, আমাদের অর্থ বিদেশে চলে যাচ্ছে, সেই অর্থ বিদেশ থেকে উদ্ধার করার জন্য আমরা এই রেজলিউসানের মধ্যে দিয়ে দাবী জানিয়েছি। পার্লামেন্টেও এই দাবী উঠেছিল, এখানেও আমরা দাবী করেছি যে এ ব্যাপারে একটা সংসদীয় কমিটি করা হোক এবং তার মাধ্যমে দেখা হোক যে, এই যে বিদেশে টাকা চলে যাচ্ছে এর জন্য কারা দায়ী। এই দুর্নীতির সঙ্গে যারা যুক্ত—আমাদের প্রতিরক্ষা দপ্তরের যে অফিসাররা যুক্ত, কংগ্রেস দলের যে নেতারা যুক্ত তাদের সেই বিষয়টা তদন্ত করার জন্য সংসদীয় কমিটি করা হোক।

সেটায় অপরাধ কোথায়? সেটাতে কোন অপরাধ নেই। এই কাজগুলি করতে তারা দ্বিধা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দ্বিধা করার একটা কারণ আমরা জানি। কংগ্রেসের নির্বাচনী তহবিল যেখান থেকে আসে সেটা হচ্ছে ঐ কালোটাকা। কাজেই কংগ্রেস দল কালোটাকা উদ্ধার করে দেশকে বিপদমুক্ত করবে, এটা ভাবা যায়না। স্যার, আপনি নিশ্চয়ই জানেন যে ১৯৭০-৭১ সালে ভারতবর্ষের এক ব্যক্তি তিনি ভারতবর্ষ ত্যাগ করেছিলেন, এন. আই. আর. হয়েছিলেন। তিনি লণ্ডনে গিয়ে ব্যবসা শুরু করেছিলেন। ১৯৭০ সালে তিনি এই দেশ থেকে গেলেন।—১৯৭৭ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী ক্ষমতাচ্যুত হলেন। ভারতবর্ষের মানুষ তাকে বিতাড়িত করলেন ক্ষমতা থেকে।—সেই ভদ্রলোককে লণ্ডনের হোটেলে রেখে তাকে বাঁচিয়ে ছিলেন। ১৯৭০ থেকে ১৯৮০ সাল, এই ১০ বছরে সেই ভদ্রলোক ৬ শত কোটি টাকার মালিক হয়েছিলেন। তিনি ভারতবর্ষের ডি. সি. এম., এস্কর্ট ইত্যাদি কোম্পানী কিনেছিলেন। ৬ শত কোটি টাকা একজন ব্যক্তি ১০ বছরে লণ্ডনে বসে ব্যবসা করে কি করে আয় করেছিলেন এটা আজকে বুঝতে কোন অসুবিধা হয়না। কংগ্রেসের কোন স্তরের নেতারা এই ব্যাপারে যুক্ত ছিলেন, কি ধরণের লোকের তারা দালালী করেছিলেন, অস্ত্রশস্ত্র কেনার ব্যবস্থা করেছিলেন, এটা বুঝতে কোন অসুবিধা হয় না। ৬ শত কোটি টাকা ১০ বছরে কি ভাবে আয় করেছিলেন, আমি নাম বলছিনা, কিন্তু এই হচ্ছে কংগ্রেস দল। এই ব্যবস্থা তারা চালিয়ে যাচ্ছেন। এই ব্যবস্থা চলবে এরা ক্ষমতায় থাকলে! কাজেই আজকে দেশের মানুষ উদ্বিগ্ন। দেশের স্বাধীনতা, দেশের নিরাপত্তা, দেশকে ঠিক মত পরিচালনা করার ক্ষেত্রে কংগ্রেস দল, রাজীব গান্ধীর সরকার যে ভাবে চলছে তাতে কি দেশের স্বাধীনতা, নিরাপত্তা, সার্ব-

ভৌমত্ব থাকতে পারে? তাই আজকে এখানে আমরা যে প্রস্তাব উত্থাপন করেছি সেই প্রস্তাবকে মাননীয় সদস্যরা সমর্থন করবেন এই আবেদন জানাচ্ছি। আর বিরোধী পক্ষ থেকে যে এ্যামেণ্ডমেণ্ট এসেছে, সেই এ্যামেণ্ডমেণ্টের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**1-2**

The motion of Shri Deoki Nandan Poddar that :

In para 1, line 3, after the words "deposited in foreign banks" the following words be inserted :

"in the secret Accounts of persons including important Government functionaries of some States which are ruled by the parties in opposition at the Centre." Was then put and lost.

**3-4**

The motion of Shri Deoki Nandan Poddar that :

After para 1 the following new para be inserted :

And whereas there are alarming reports that some important functionaries, and political leaders holding key positions in the Government of some States ruled by the parties in opposition to the Government at the Centre, have deposited huge amounts of ill-gotten money in the secret Account in foreign bank," was then put and lost.

**5-6**

The motion of Shri Saugata Roy that :

After para 1 the following new para be inserted :

"and whereas the Union Government has taken appropriate steps to set up intelligent units and to substantially strengthen the machinery of the Enforcement Directorate under the different Indian

Embassies in foreign countries to trace illegal funds slashed away abroad by Indians and to help crack down on economic offenders who are spiriting away money abroad," was then put and lost.

**7-8**

The motion of Shri Sultan Ahmed that :

In para 1, line 5, after the words "to procure contracts" the following words be added :

"and there are also reports of bribing persons, holding key positions in some State Governments, by big industrialist and multinational firms for getting undue favours ond advantages in the settlement of terms and conditions of some Joint Sector Projects like Petro Chemical Project," was then put and lost.

**9-10**

The motion of Ambica Banerjee that :

In para 1, line 5 after the words "to procure contracts" the following words be added :

"and there are also reports of bribing of persons placed in high responsible position in the Government of a State ruled by some parties in the opposition at the Centre by a big industrialist, who owns a powerful newspaper trust and his foreign collaborators for securing lucrative terms and conditions for a Petro Chemical Project in the Joint Sector," was then put and lost.

**13-16**

The motion of Shri Saugata Roy that :

After para 2, the following paras be inserted :

"And whereas India supports the liberation struggles of the people in Africa and other parts of the world and is vehemently opposing attempts by the imperialist countries to deny freedom and liberation to these people ;

And whereas India along with some other countries is vigorously pursuing a neutral policy and has taken constructive initiative for Nuclear Disarmament ;

And whereas in order to exert pressure no our Government at the centre some imperialist countries are building up tension on our borders by supplying sophisticated arms and weapons to one of our neighbouring countries, leaving us with no other alternative but to strengthen our Defence ;

And whereas some traditional Western Arms Suppliers, who enjoy the blessings and support of imprialist countries, have not relished the Arms Company of some other country successfully competing with them and supplying arms required for strengthening the defence ot India ;

And whereas in their zeal to dictate their own terms supplying arms to India and being frusdtrated by their failure to procure orders for supply of arms to India, these Western Arms Suppliers have joined in a concert and are spreading mischievous rumors and are trying to create misgivings about the arms supplied by the Arm Company of another country, which has friendly releationship with India ;

And whereas India is being subjected to various pressures by the imperialist countries so that we may have to pay for our independent foreign policy of non-alignment and of supporting the liberation movements of the people in different parts of the world ;

And whereas some of the bourgeois political opponents of the Ruling Party at the Centre, in connivance with a powerful newspaper trust which is controlled by right reactionary forces having close links with RSS, FBI and CIA are trying to create confusion about our country's Defence capabilities and are conspiring to discredit the leadership at the centre with the ulterior motives of weakening its moral authority and creating such an atmosphere of confusion and uncertainty in the country, which eventually may help the imperialist countries and the Westetn Arm Suppliers in their evil designs against us ;

And whereas the evil forces of disruption, disintegration and destablisation are trying to raise their ugly heads and are seeking to weaken the unity and solidarity of India at a crucial juncture when one of our neighbouring countries is being armed with modern sophisticated weapons by the imperialist powers ;" was then put and lost.

**17-19**

The motion of Shri Apurbalal Majumdar that :

In para 1, line 5, for the words "by a foreign Arms Company to procure contracts" the words "to procure contracts for economic benefits" be substituted.

Para 2 be omitted.

In para 3 lines 5 and 6, for the words "security of our country and economy" the words "economy of our country" be substituted, was then put and lost.

**20-22**

The motion of Shri Saugata Roy that :

In para 1 lines 1 and 2, for the words "views" with serious concern the report" the word "takes note of the unconfirmed press reports" be substituted.

In para 1, line 4, for the word "reports" the words "unconfirmed press reports" be subsituted.

In para 2, line 1, for the words ',Whereas it is alleged that they have even" the words "Whereas at the behest of persons having vested interests in sabotaging our Defence preparations an erroneous impression is sought to be created that the above foreign Arms Company has even" be substituted, was then put and lost.

**23-25**

The motion of Shri Sultan Ahmed that :

In para 1, line 2, for the words "the report" the words "the report which has not been laid down on the table so far" be substituted.

In para 1, line 4, for the words "the reports" the words "the so-called reports which have so far not been laid on the table" be substituted.

In para 2, line 1, after the words "it is alleged" the words "by some bourgeois right reactionary opponents of the Government at the Centre" be inserted, was then put and lost,

**26-27**

The motion Shri Ambica Banerjee that :

In para 1, line 2, for the words "the report" the words "the unconfirmed press reports originating from a newspaper owned by a big industrial family" be substituted.

In para 2, line 1, for the words "it is alleged that they have" the words "some of the traditional Western Arms Suppliers having links with imperialist countries and who are interested in sabotaging our Defence preparations have alleged that the aforesaid Arms Company referred to in the first paragraph has" be substituted, was then put and lost.

**28-29**

The motion of Shri Mannan Hossain that :

In para 2, line 1, after the word "Whereas" the words "without any proof or evidence" be inserted.

In para 2, line 1, for the words "it is alleged that they have even" the words "the agents of some Western Arms Suppliers of imperialist block who have failed to procure the contract have declared the grapes sour and have in sheer frustration alleged that the Arms Company of another country has" be substituted, was then put and lost.

**30-31**

The motion of Dr. Sudipta Roy that :

In para 1, line 2, for the word "report" the words "unconfirmed Press reports which lack factual basis" be substituted.

In para 1, line 4, for the words "the reports" the words "the unconfirmed Press reports which lack factual basis" be substituted, was then put and lost.

32-33

The motion Shri Khudiram Pahan that :

In para 1, line 2, for the word "report" the word "rumour" be substituted.

In para 1, iine 4, for the word "reports" the word "rumours" be substituted, was then put and lost.

34-39

The motion of Dr. Sudipta Roy and Dr. Manas Bhunia to move :

In para 1, line 2, for the words "the report" the words "the Press reports" be substituted.

In para 1, line 4, for the words "the reports" the words "the malicious rumours" be substituted.

In para 2, line 1, for the words "that they have even" the words "by the paid agents/hirelings of C.I.A. and F.B.I. that the Arms Company of non-imperialist country has" be substituted, was then put and lost.

The motion of Shri Sumanta Kumar Hira that :

Whereas the West Bengal Legislative Assembly views with serious concern the report that huge amounts of black money from India have been deposited in foreign Banks adversely affecting the economic interest of the country and security of the people and also the reports of bribing the Indian citizens by a foreign Arms Company to procure contracts ;

Whereas it is alleged that they have even supplied sub-standard arms and ammunitions, thus affecting the security of the country including that of the State of West Bengal ;

This House, therefore, requests the Government of India through the Government of West Bengal to take appropriate steps for proper investigation into the serious allegations and to take all steps necessary to detect black money deposited by Indians abroad and to detect persons responsible for endangering the security of our country and economy however high in office they may be and to arrange for their proper trial and convictions.

Was then put and a Division taken with the following result :

(Here take the Division List) No. 1 placed The Ayes being 153, and the Noes 17, below the motion was carried.

**Date : 27th May 1987** **Division** No. **I** **Ayes 153**
**Noes 17**
**Abstentions 1**

AYES

Abdul Bari, Shri Md
Abul Basar, Shri
Abdul Quiyom Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri,
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Lakhan
Bal, Shri Shakti Prasad
Bandyopadhyay, Shri Balai
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bauri, Shri Madan
Bera, Shri Bishnupada
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Buddhadeb
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna

Bbattacharyya, Shri Satya Pada
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Kumud Ranjan
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Shyamal
Chakraborty, Shri Surya
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Srimati Nirupama
Chatterjee, Shrimati Santi
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay Shrimati Sandhya
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das Gupta, Shrimati Arati
Das Gupta, Shri Asim
Das Mahapatra, Shri Kamakshya-nandan
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Gautam
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Narenda Nath
Dey, Shri Partha
Dutta, Dr. Gouripada
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Ghosh, Srimati Minati
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Halder, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Khan, Shri Sukhendu
Kisku, Shri Laksmi Ram
Konar, Shrimati Maharani
Kumar, Shri Pandab
Kumar, Shri Himansu
Let, Shri Dhirendra
Mahato, Shri Kamala Kanta
Mahato, Shri Bindeswar
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Malakar, Shri Nani Gopal
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mirza, Shri Syed Nawab Jani

Mitra, Shri Ranjit
Mohammad, Shri Shelim
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sufal
N. A. O Brien
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Purkait, Shri Probodh Chandra
Rai, Shri H. B.
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Ray, Shri Amalendra
Ray, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa indhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Deba Prasad
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sailen
Sarkar, Shri Sunil
Satpathi, Shri Abani Bhusan
Sen, Shri Nirupam
Sen Shri Sachin
Sen Gupta,Shri Dipak
Sen Gupta, Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Sinha, Shri Khagendra
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
SK, Jahangir Karim, Shri
Soren, Shri Khara
Tudu, Shri Durga

NOES

Abdus Sattar, Shri
Adhikary, Shri Tarun
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Ambika
Bapuli, Shri Satya Ranjan
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Gyan Singh Sohanpal, Shri
Laha, Shri Prabuddha
Majumdar, Shri Apurbalal
Mannan Hossain, Shri
Motahar Hossain, Dr.
Naskar, Shri Gobindo Chandra
Roy, Dr. Sudipta
Roy, Shri Saugata
Samanta, Shri Tuhin
Singh, Shri Satya Narayan

**Absts :** (1) Shri Bijoy Bagdi

**Mr. Speaker** : Under Rule 185 Shri Saugata Roy and Dr. Manas Bhunia's identical motion will be taken together. Now I call upon Shri Roy to move the motion.

**Shri Saugata Roy** : With your permission, Sir, I beg to move the operating motion under 185 on a serious issue of corruption and defalcation of huge sum of money from Alipore Treayury that is engaging the attention all and sundry.

**Shri Amalendra Roy :** On a point of order, Sir.

**Mr. Speaker** : What is your point of order ?

[ 4-45—4-55 P.M. ]

**শ্রীঅমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৮৫ রুলে যে মোশন এখানে ওঁরা এনেছেন, সেই মোশন আমার মতে সাসটেনেব্‌ল নয়। কারণ এখানে দেখা যাচ্ছে যে অনেকগুলো রুল কনট্রাভিন করা হয়েছে। যেমন এই মোশনের প্রথম প্যারাগ্রাফটা যদি আমরা পড়ি তাহলে দেখবো যে রুলের Conditions of admisibility of motion যেখানে বলা হয়েছে, ১৮৭-তে সেখানে বলা আছে 'It shall raise substantially one definite issue' এখানে দেখা যাচ্ছে Whereas the people of

West Bengal are greatly exercised over the repots appearing in a section of the Press regarding defalcation of huge sum of money from the Alipore Treasury during the last five years. এই হচ্ছে ফাস্ট প্যারাগ্রাফ। আমার বক্তব্য হচ্ছে এই যে এটা প্রধান ইস্যু নয় এবং ডেফিনিট ইস্যু নয়। তার কারণ হচ্ছে প্রথম নির্ভর করা হয়েছে কিসের উপর? আপনি যদি কাউল এ্যাণ্ড শাকধার দেখেন পেজ ৫৭৬, প্যারা ওয়ান, 'Lacks factual basis হচ্ছে না বা based on uncorfirmed press reports, তার উপর যদি মোশান হয়, তাহলে এটা নন-এ্যাডমিসি-বিলিটি, কারণ গোড়াতেই ওঁরা বলেছেন রিপোর্টের কথা। দ্বিতীয়তঃ বলছেন defalcation of huge sum of money আমরা শুনছি ওটা ১০ কোটি হতে পারে, তারপর ওঁরা বলছেন ওটা ১০ কোটি নয়, এক কোটি, এই ভাবে ফ্লাকচুয়েট করছে, ১০ কোটি থেকে এক কোটি। এখানে মোশনে লেখা লেখা নেই, শুধু বলা হয়েছে হিউজ সাম্‌স অব মানি, এটা কোন ডেফিনিট মোশন নয়। এটা কোন ফ্যাকচুয়্যাল বেসিস হতে পারে না। আলিপুর ট্রেজারীর ঘটনা এটা নয়।

নাজিরখানা আর ট্রেজারি এক নয়, কাজেই এটাও ডেফিনিট্‌ নয়। তারপরে যেটা আছে সেটা খুবই মাইনর, ওটা আমি ধরছি না। ডিউরিং দি লাষ্ট ফাইভ ইয়ার্স কি রিসেণ্ট অকারেন্স-এর মধ্যে পড়ে? না পড়ে না। সুতরাং সেটাও একটা প্রশ্ন। তারপরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেকেণ্ড প্যারাগ্রাফ্‌টা আপনি একটু দেখুন। সেকেণ্ড প্যারাগ্রাফে স্পষ্টভাবে বলা হচ্ছে, And whereas the people are further perturbed to learn that the former political secretary to the Chief Minister had collected some DCR books from the Alipore Treasury for collection to the Chief Minister's relief fund violating the financial rules of the Government in this regard and that the said D.C.R. books have not been returned as yet. দুটো এ্যাবসোলিউটলি সেপারেট্‌ ইস্যু, একটা মোশানে এই দুটো আইটেম এনে যদি আলোচনা করতে চাওয়া হয় তাহলে ঐ গ্রাউণ্ডে সেই মোশান সাসটেইন্‌ করা সম্ভবপর নয়। দুটো এ্যাবসোলিউটলি সেপারেট ইস্যু। ওখানে প্রথমে বলছে ডিফালকেসন এবং সেকেণ্ড প্যারায় দেখুন ডিফালকেসনের কথা নেই! কি আছে? ভায়লেসন অফ্‌ ফাইনানসিয়াল রুলস, তাহলে ভায়লেসন অফ্‌ ফাইনানসিয়াল রুলস্‌ যদি হয়, তাহলে সেটাকে ডিল্‌ করবেন কিভাবে, ডীল্‌ করবেন কারা, কার পাওয়ার আছে, কার ডিউটি আছে, সেটা কন্সটিটিউশনে বলে দেওয়া আছে এবং কন্সটিটিউসনকে ফলো করে আমাদের রুলস অফ্‌ প্রসিডিওরে'ও বলা আছে। আমি সেখানে পরে আসছি। প্রথম কথা হচ্ছে এই যে ডিফালকেসনের সঙ্গে আর একটা কেস্‌কে এক

সঙ্গে রেখে—বাইরে এই কথা চলছে যে, তুটো একই জিনিস, ঐ নাজিরখানার ব্যাপার আর ডি. সি. আর বই-এর ব্যাপারে একই ব্যাপারেঐ বোফরসের মত একটা তুর্নীতি এখানেও ধরে ফেলা হয়েছে! এই হলো মাথা এবং এটা আমরা মনে করি ইন্‌এ্যাডমিসিবল্, এটাকে রাখা যায় না। এ-বারে লেজের দিকে আস্থন। মাথা তো হলো, এ-বারে লেজ কি বলছে? This Assembly, therefore, urges upon the Government to entrust the enquiry into the Affairs to the Central Bureau of Investigation. মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যদি ডেফিনিটনেসের পরিচায়ক হয় তাহলে এটাকে এই মুহূর্তে নাকচ করে দেওয়াই সংগত বলে আমি মনে করি। কারণ কি, না সেণ্ট্রাল বুরো অফ্ ইনভেস্‌টিগেসন—এটা ষ্টেট গভর্ণমেণ্টের রেসপনসিবিলিটি নয়, ষ্টেট গভর্ণমেণ্ট সেণ্ট্রাল বুরো অফ্ ইনভেসটিগেসনকে দিয়ে কোন কাজ করাতে পারেন না। তাহলে প্রপার টার্মস-এ এটা কাউণ্ট হ'ত, তাঁরা যদি বলতেন ষ্টেট গভর্ণমেণ্ট, সেণ্ট্রাল গভর্ণমেণ্ট বা ইউনিয়ন গভর্ণমেণ্টকে রিকোয়েষ্ট করুন যে, ইউনিয়ন গভর্ণমেণ্ট সি. বি. আই.-কে দিয়ে তদন্ত করান। তাহলে মানে হ'ত। কিন্তু যেভাবে বলা হয়েছে, ইট ইজ মিনিংলেস্। এটাকে ডেফিনিট কোন মোশান বলা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার পরেও আপনি জানেন যে, এটা নিয়ে বিতর্ক করে কোন লাভ নেই। আজ ইউনিয়ন লিষ্ট এবং আর্টিকেল ২৪৬ সম্বন্ধে ইতিপূর্বেই আলোচনা হয়েছে। ইউনিয়ন লিষ্টের আইটেম নং ৮ হচ্ছে সেণ্ট্রাল বুরো অফ্ ইনভেষ্টিগেসন এবং আপনি দেখুন যে, এটায় সেণ্ট্রাল-এর রেসপনসিবিলিটি, কাজেই আমাদের বলে লাভ নেই। স্যার, আপনি কাউল এ্যাণ্ড সাক্‌দারের বই-এর ৫৭৬ পাতার প্যারাগ্রাফ্ ৪'টা দেখুন, সেখানে পরিস্কার করে বলা আছে—inadmissible if does not relate to the respons bility of the Government তা ছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, What is the State Government's responsibility of the matter? কেন সেণ্ডিং দি ম্যাটার টু দি সি. বি. আই? সি. বি. আই. এখানে আসছে না। কেন আসে না? কন্সটিটিউসনের আর্টিকেল ১৪৯'টা আপনি একটু দেখুন।

[ 4-55—5-05 P.M. ]

কনষ্টিটিউসনের চ্যাপ্টার ফাইভ, আর্টিকেল ১৪৯তে বলছে, Duties and powers of the Conptroller and Auditor General—The Comptroller and Auditor-General shall perform such duties and exercise such powers in relation to the accounts of the Union and of the States and of any other authority or body as may be prescribed by or under any law made

by Parliament and, until provision in that behalf is so made, shall perform such duties and exercise such powers in relation to the accounts of the Union and of the States as were conferred on or exercisable by the Auditor-General of India immediately before the commencement of this Constitution in relation to the accounts of the Dominion of India and of the Provinces respectively. রেসপেক্টিভ্লি এবং Article 151 (2)-তে বলা হচ্ছে, The reports of the Comptroller and Auditor-General of India relating to the accounts of a State shall be submitted to the Governor of the State, who shall cause them to be laid before the Legislature of the State. সি. বি. আই দ্বারা এই জিনিষটা হয় না। এই জিনিষটা হবে, যদি বলা হতো, কম্পট্রোলার এ্যাণ্ড অডিটর জেনারেলকে দিয়ে অডিট করানো হোক, কিন্তু সেই অডিট রিপোর্ট এখানে আসবে। কনষ্টিটিউসানের প্রভিসন অনুযায়ী এবং আমাদের রুলসের প্রভিসন অনুযায়ী সেটা আমাদের কাছে আসবে। আমাদের কাছে আলোচনা হবে। আজকে যেটা অডিট রিপোর্ট বলছেন, রেজিলিউসান অডিট বলছেন, ইট কান্ট বি ট্রিটেড এ্যাজ এ অডিট রিপোর্ট। কারণ, এটা আমাদের কাছে লেড্ হয়নি এবং সি. বি. আইয়ের আওতায় ওঁরা দিতে চাচ্ছেন বলে এটা ডেফিনিট হয়নি এবং এটা সাসটেইনএবেল নয়। আরোও দু-একটা ছোট-খাট পয়েন্ট আছে যেটা বলে আমি শেষ করবো, কারণ আর বেশী সময় নিতে চাই না। আপনি কাউল এ্যণ্ড সাখদের দেখুন, পেজ্ ৫৭৬, একটা ষ্ট্যাটুটরি অথরিটির কথা পরিষ্কার বলা হচ্ছে, No motion which seeks to raise discussion on a matter pending before a statutory tribunal or statutory authority performing judicial or quasi judicaial functions. একটা ষ্ট্যাটুটরি অথরিটি এখন এটা ইনভেসটিগেসান করছেন বলে শুনেছি, বাট্ ইট ডিপেণ্ডস অন দি স্পীকার। এটাই কনডিশ্যনাল কিন্তু এটা এ্যাবসোলিউট নয়। এটা এ্যাডমিসিবিলিটি এবং এটা পয়েন্ট কিন্তু এটা এ্যাবসোলিউট নয়। এটাতে স্পীকারকে ক্ষমতা দেওয়া হয়েছে। যদি উনি মনে করেন প্রেজ্যুডিসড হবে না ইনভেসটিগেসানের তাহলে উনি আলোচনার অনুমতি দিতে পারেন। আর একটা পয়েন্ট বলা হচ্ছে, আপনি কাউল এ্যণ্ড সাখদের দেখুন, পেজ ৫৭৭, সেখানে ইনএ্যাডমিসিব্ল বলে কোন ক্ষেত্রে, If it seeks to discuss a matter which has not been laid on the table. অতএব এই যে এতগুলি গ্রাউণ্ড দেখছি, প্রত্যেকটি গ্রাউণ্ডেই এই মোশান এখানে আউট অফ অর্ডার বলে আপনার ডিক্লেয়ার করার অধিকার আছে বলে আমি মনে করি। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, I am not in favour of hushing up any discussion. আমি চাইছি, records must be put

straight. আমি ইনএ্যাডমিসিবিলের পক্ষে যে বক্তব্য রেখেছি আপনি আপহোল্ড করবেন এবং আপনার রুলিং দেবেন। আমি জানি, আপনার ডিসক্রিসনারি পাওয়ার আছে, রেসিডুয়্যারি পাওয়ার আছে। তা সত্বেও মোশন ডিসকাস করতে দিতে পারেন ওঁরা যতই ভুল করে থাক না কেন। কিন্তু রেকর্ড whether this motion is sustainable or not ? সেটা আপনার এখানে তুলছি। আবার আপনি দেখুন কাউল এ্যাণ্ড সাখদের পেজ ৫৭৭ প্যারা ১ এখানে বলা হচ্ছে যে, A motion or a part thereof may be disallowed by the Speaker if in his opinion it is an abuse of the right of moving a motion or is calculated to be obstruct or prejudicially affect the procedure of the House or is in contravention of the Rules. অতএব মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই যে পয়েন্ট অফ অর্ডার এই পয়েন্ট অফ অর্ডারের উপর আমি আপনার রুলিং চাইছি।

**Mr. Speaker :** Now, Shri Gyan Singh Sohan Pal.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, I do not wish to make any submission. I leave it to your wisdom to decide.

**Mr. Speaker :** Very good. Shri Amalendra Roy raised a point of order trying to make out a case that the motion moved by Shri Saugata Roy and others is defective and not maintainable under the rules of our House.

In this Assembly, after taking into consideration the aspects of the motions, which have been tabled earlier as to whether a motion is admissible or not, and after the technicalities are reasonably covered it these are often circulated amongst the Members. It has been a tradition of this House not to go into the very great meticulous details with points of technicalities. This tradition has been going on several years, even before 1977. As such, I would not like to change the tradition which has early developed, more so, when it relates to a matter of serious allegation against the Government. The Opposstion has every right to demand a debate and the people of our State have right to know what is

happening. As such, I reject the point of order raised by Shri Amalendra Roy.

**Shri Saugata Ray :** Sir, while thanking you for your very judicious and well thought off ruling upholding the highest tradition of democracy in this House and while appreciating Hon'ble Member, Shri Amalendra Roy's efforts not to have a discussion on this matter, Sir, with your permission, under rule 185 I humbly move the following motion :

Whereas the people of West Bengal are greatly exercised over the reports appearing in a section of the Press regarding defalcation of huge sums of money from the Alipore Treasury during the last five years.

And whereas the people are further perturbed to learn that the former political secretary to the Chief Minister had collected some D.C.R. books from the Alipore Treasury for collection to the Chief Minister's Relief Fund violating the financial rules of the Government in this regard and that the said D.C.R. books have not been returned as yet ;

And whereas several senior Government officers and other high-ups are alleged to have been involved in the aforesaid transaction as a result of which there is a strong feeling among the members of the public that the enquiry instituted by the Government will not bring the facts to light ;

This Assembly, therefore, urges upon the Government to entrust the enquiry into the affairs to the Central Bureau of Investigation.

I shall not speak now. This is a gigantic case of corruption I shall only reply at the end of the debate.

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশন মুভ্ করছি। 'এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, অর্থাভাবের জন্য যখন

রাজ্যের উন্নয়নমূলক ও জনসেবামূলক কাজকর্ম ঠিকমত রূপায়িত করা যাচ্ছে না এমন এক মুহূর্তে বিভিন্ন সরকারী দপ্তরে কোটি কোটি টাকা তছরূপ এবং নানা দুর্নীতির সংবাদ পাওয়া যাচ্ছে। সম্প্রতি আলিপুর ট্রেজারি থেকে বিপুল পরিমাণ রাজস্ব তছরূপের ঘটনাটি তার একটি জ্বলন্ত নজির। এই সাথে মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচিব কর্তৃক আলিপুর কালেক্টরেট থেকে রসিদ বই নেওয়ার ঘটনাটিকে কেন্দ্র করেও জনমনে নানা প্রশ্ন ও সন্দেহ দেখা দিয়েছে ঃ

তাই সভা দাবী করছে যে, সরকার সম্পর্কে জনসাধারণের মধ্য থেকে সমস্ত রকমের সন্দেহ নিরসনের জন্য এবং আলিপুর কালেকটরেট থেকে মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচিব কর্তৃক ডি. সি. আর বই গ্রহণ সংক্রান্ত সমগ্র ঘটনার পূর্ণাঙ্গ তদন্তের জন্য এই সভা থেকে এক সর্বদলীয় কমিটি গঠন করা হোক।'

[ 5-05—5-15 P.M. ]

আমার আলোচনা আমি পরে করবো।

মিঃ স্পীকার ঃ মিঃ সরকার, আপনিই রিপ্লাই দিন বা প্রবোধবাবুই দিন, আপনি বলবেন তো ?

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ স্যার, আমি এখানে দুটি প্রশ্ন করতে চাই। প্রশ্ন দুটি আমি হাউসে মাননীয় মুখ্যমন্ত্রীর সামনেই করতে চাই।

মিঃ **স্পীকার** ঃ এখানে এখন প্রশ্ন করা যাবে না।

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ স্যার, আমি জানতে চাই, এই যে তিনজনকে নিয়ে তদন্ত কমিশন করেছেন, সে জায়গায় বিভাগীয় তদন্ত না করে কেন্দ্রের ক্ষেত্রে যেভাবে পার্লামেন্টারী কমিটির কথা বলছেন এবং যে দাবী এখানে রেখেছেন সে রকম করতে আপনাদের আপত্তি কোথায় ?

মিঃ **স্পীকার** ঃ সেই প্রশ্ন তো আপনার মোশনেই করা আছে। ইউ কান্ট গো দিস্ ওয়ে। আপনার প্রশ্নটা আপনি মোশনের মধ্য দিয়েই রেখেছেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ ডি. সি. আর বই বাইরে বয়ে নিয়ে যাওয়ার নিয়ম আছে কিনা সেটাই জানতে চাইছিলাম।

**ডাঃ মানস ভুঁঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার আমাদের মাননীয় সদস্য সৌগত রায় এবং আমি রুল ১৮৫ অনুযায়ী যে মোশন এনেছি সেই ব্যাপারে আলোচনা শুরু হয়েছে। যে বিষয়টা ইদানিং কালে প্রশাসনিক ক্ষেত্রে, অর্থ নৈতিক ক্ষেত্রে এবং চলতি সরকারের প্রশাসনিক দিক থেকে ত্রুটি-বিচ্যুতির ক্ষেত্রে যে প্রসঙ্গটা উত্থাপিত এবং আলোচিত হচ্ছে, সেই বিষয়টাই আজকে এখানে আলোচনার জন্য অবতারণ হয়েছে। আমি একটি একটি করে প্রশ্নগুলি বিস্তাবিত আকারে আপনার মাধ্যমে এই সরকারের যিনি প্রধান—মাননীয় মুখ্যমন্ত্রী, ভূমি রাজস্ব মন্ত্রী মাননীয় বিনয়বাবু, মাননীয় অর্থমন্ত্রী এবং সামগ্রিকভাবে মন্ত্রীসভার কাছে পেশ করতে চাই এবং আশা করবো, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু তাঁর রাজনৈতিক সচিবকে একদিকে সরিয়ে রেখে প্রশাসনিক ক্ষেত্রে যে মারাত্মক ত্রুটি-বিচ্যুতি, ইচ্ছাকৃত ত্রুটি-বিচ্যুতি ঘটেছে তার জবাব দেবেন। আজকে একদিকে মহাকরণ থেকে শুরু করে আলিপুরের নাজারাৎ-খানা, বজবজ, ক্যানিং এবং বাসন্তির বিডিও এবং তাঁদের ক্যাশিয়ার—যেখান থেকে সাধারণ মানুষের লক্ষ লক্ষ টাকা তছরূপ হয়েছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টিভঙ্গী কি সেটা নিশ্চয়ই যখন উত্তর দেবেন বলবেন। আমরা দেখতে পাচ্ছি শুধু সংবাদপত্রে নয়, আমাদের হাতেও কিছু কাগজপত্র আছে তাতে আমাদের কাছে পরিষ্কার ঘটনা এটা এবং বিশেষ করে মাননীয় মন্ত্রী বিনয়বাবু এই সভায় বিবৃতি দেওয়ার পর ঘটনা অনেক সাবটেনসিয়েটেড হয়েছে। সরকার স্বীকৃতি দিলেন যে হ্যাঁ, একটা কিছু ঘটনা ঘটে গিয়েছে। ঘটনার সুত্রপাত কখন? ১৯৮২ সালে। হঠাৎ কখন ধরা পড়ল? না, ১৯৮৬ সালে। ৪টি বছর মাঝখানে কেটে গিয়েছে, সরকার চলছে, জেলা শাসক ছিলেন, বদলি হয়ে এলেন অন্য জায়গায় উচ্চ পদস্থ অফিসার হয়ে এলেন এবং আর একজন জেলাশাসক সেখানে গেলেন, ২৪-পরগনার নাজারৎখানার নাজির ছিলেন, ডেপুটি ক্যালেকটার ছিলেন, এন· ডি· সি· ছিলেন, ও. সি. (কনফিডেনসিয়াল) ছিলেন মুখ্যমন্ত্রী ছিলেন এবং বিনয়বাবু ছিলেন। এই ৪ বছরের মধ্যে কিন্তু অনেক দুর্ঘটনা ঘটে গিয়েছে যাতে পশ্চিমবাংলার একটা জেলার রাজকোষে সেই রাজ্যের একটা বিশেষ জেলার বেশ কিছু ব্লকের জন্য বিভিন্ন প্রকল্পের টাকা ছিল। সেই টাকা কেন্দ্রীয় সরকারের এবং রাজ্যসরকারের যৌথ উদ্যোগে বিভিন্ন প্রকল্পের টাকা। সেই টাকাগুলি সাংঘাতিক ভাবে, ভয়ংকর ভাবে এবং বিপদজনক ভাবে তছরূপ হয়েছে। অথচ আমরা দেখতে পাচ্ছি সেই টাকার হিসাব ইউটালাইজেসান সার্টিফিকেটের নাম করে তাঁরই দপ্তরে এসেছে এবং ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। এই বিধানসভার পবিত্র কক্ষে অনেকবার বিভাগীয় মন্ত্রীরা বলেছেন যে আমরা এই সব কাজ করেছি। আমরা কি দেখতে পাচ্ছি? চমকপ্রদ ব্যাপার!

বর্ত্তমান জেলাশাসক নিজেকে বাঁচাবার জন্য হঠাৎ দেখলেন মারাত্মক দুর্ঘটনা ঘটে গিয়েছে, অর্থনৈতিক ক্ষেত্রে অর্থনৈতিক শুচিতার, অর্থনৈতিক নৈতিকতার বিরাট অধঃপতন ঘটে গিয়েছে তখন তিনি নড়ে চড়ে বসলেন। তারপর তিনি চিঠি লিখলেন সরকারের তদানিন্তন অর্থ সচিবকে যে স্যার, এই ধরনের ঘটনা ঘটে গিয়েছে, নাজারাৎখানায় অনেক টাকা তছরূপ হয়েছে। সেই টাকা আর, এল. ই. পি-র টাকা, এন. আর. ই. পি-র টাকা, ড্রট রিলিফের টাকা, এ্যাকসিডেন্ট বেনিফিটের টাকা সাধারণ মানুষের এবং গ্রাম উন্নয়নের কোটি কোটি লক্ষ লক্ষ টাকা ছিল। তার বেশ কিছু অংশ আজকে তছরূপ হয়ে গেছে। এর পরিমান কেউ বলছেন লক্ষ টাকা এবং কেউ বলছেন কয়েক কোটি টাকা এবং মন্ত্রী মহাশয় বলছেন ২৪ লক্ষ টাকা। আপাতত আমাদের কাছে খবর আছে কয়েক কোটি টাকা প্রায় ১০-১২ কোটি টাকা হবে। যাই হোক স্পেসাল অডিট বসেছে এবং তার রিপোর্ট কমপ্লিট হলে পশ্চিমবাংলার মানুষ জানতে পারবে এবং আমরাও জানতে পারবো কত কোটি টাকা তছরূপ হয়েছে। আমি মুখ্যমন্ত্রীর রাজনৈতিক জীবনের প্রতি এবং তাঁর নেতৃত্বের প্রতি আস্থা রাখি।

**মিঃ স্পীকার ঃ** মিঃ ভুঁঞা, আপনি তো বললেন আপনার কাছে খবর আছে, তাহলে আপনি বলে দিন টাকার পরিমানটা কত তাহলে ওঁনারা জানতে পারবেন।

**ডাঃ মানস ভুঁঞা ঃ** Give me a chance, please, I will definitely give the detail মাননীয় মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সততা সম্পর্কে আমার বিন্দুমাত্র সন্দেহ নেই। ভারতবর্ষের বুকে তিনি একজন অভিজ্ঞ প্রশাসক এবং দৃঢ়চেতা রাজনীতিবিদ হিসাবে পরিচিত এবং প্রতিষ্ঠিত। আমরা দেখতে চাই সেই বলিষ্ঠ কণ্ঠস্বর, সারা ভারতবর্ষের বুকে বোট ক্লাবে গিয়ে কিংবা দিল্লির সরকারী বাসভবনে বসে প্রেস কনফারেন্সে কিংবা পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে উদাত্তকণ্ঠে দুর্নীতির বিরুদ্ধে এবং পৃষ্ঠপোষনার বিরুদ্ধে এবং যে দৃঢ় কণ্ঠে বজ্রনিনাদ করেন সেই কণ্ঠস্বর। আমরা আশা করেছিলাম পশ্চিমবাংলা বিধানসভার একজন সদস্য হিসাবে দেখবো যে তিনি কঠিন হস্তে সেই সমস্ত কোরাপটেড অফিসারদের বিরুদ্ধে সঠিক শাস্তি দেবেন। কিন্তু আমরা কি দেখলাম ? আমরা দেখলাম যে বর্ত্তমান জেলাশাসককে দিয়ে অডিটর জেনারেলকে চিঠি দিয়ে স্পেসাল রিকোয়েষ্ট করা হচ্ছে যে দয়া করে স্পেসাল অডিট চালু করুন। আমরা দেখতে পেলাম যে তদানিন্তন জেলাশাসক সাদা খাতায় সই করে চার্জ নিয়েছেন। ক্রিমিন্যাল অফেন্স।

[ 5-15—5-25 P.M. ]

আটার নেগলিজেন্স টু দি এ্যাডমিনিস্ট্রেটিভ্ স্ট্যাণ্ড—আমরা কী দেখলাম? আমরা দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি পশ্চিমবঙ্গের নেতা, সাড়ে পাঁচ কোটি বাঙালীর নেতা, তিনি তাঁর কোরাপ্ট অফিসারদের উদাত্ত কণ্ঠে প্রেস কনফারেন্স করে বললেন—'না, না, প্রাক্তন জেলাশাসক ঠিক করেছেন।' উনি তদানিন্তন হোম সেক্রেটারীর (অধুনা মুখ্য সচিব) নির্দেশে এই সব বই পাঠিয়েছিলেন। কোথায় সেই জ্যোতিবাবু! এ কার কথা আমরা শুনছি আজকে? এ কি সেই জ্যোতিবাবুর কথা? এ কি সেই মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কথা, যিনি ভারত সরকারের দুর্নীতি ধরবার জন্য পার্লামেন্টের এ্যাসুরেন্স চেয়েছেন? এ কি সেই মুখ্যমন্ত্রী যিনি পার্লামেন্টের সর্বদলীয় সদস্যদের নিয়ে কমিটি করে ভারতবর্ষে বিভিন্ন স্তরে প্রশাসনের দুনীতি ধরবার জন্য উদাত্ত ভাবে দাঁড়িয়েছেন? এ তো বাই-ফোকাল স্ট্যাণ্ড, সেলফ কণ্ট্রাডিকটরী স্টেটমেণ্ট। আমরা হতাশ। আমরা হতবাক-বিস্মিত! আমরা কিছুক্ষণ আগে বেলা একটা থেকে আপনার সঙ্গে বসে একটা ডিবেট শুনছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী ইণ্টারটেন করছিলেন। সেখানে কী দৃষ্টিভঙ্গী ছিল? দেশের দুর্নীতির ব্যাপারে, কালো টাকার পাহাড় জমে গেছে, কংগ্রেস দুর্নীতিগ্রস্থ এই সমস্ত রিপিট করছিলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে বাধ্য হচ্ছি—'আপনি আচরি ধর্ম অপরে শেখান।' আজকে গ্রামোন্নয়নের জন্য বরাদ্দকৃত কোটি কোটি টাকা তছরূপ হচ্ছে, শুধু আলিপুরে নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বিনয়ের সঙ্গে বলছি, আপনাকে মিস্‌গাইড করা হচ্ছে। আপনাকে মিসলিড্ করে এ সেকসান অফ মোটিভেটেড্ অফিসার্স আপনার প্রাক্তন রাজনৈতিক সচিবকে খাড়া করে, তাঁকে শিখণ্ডী করে বাঁচার চেষ্টা করছেন। আমি সেজন্য বলছি, প্রাক্তন রাজনৈতিক সচিব খরা ত্রাণের নাম করে কত টাকা তুলেছেন, সেই বইগুলো, ডি-সি-আর-গুলো আছে কিনা, সে সম্বন্ধে এই হাউসের সামনে আপনি একজিবিট করুন। এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী একটা প্রশ্নের উত্তর দেবেন কি—ডি-সি-আর. বুক্স—ক্যান ইট বি হ্যাণ্ডেলড্ ওভার টু দি পলিটিক্যাল সেক্রেটারী টু দি চিফ মিনিষ্টার, ওয়েষ্ট বেঙ্গল? এটা পারেন কি? আপনি দেখবেন, দি বেঙ্গল প্রাকটিস এ্যাণ্ড প্রোসিডিওর ম্যানুয়াল, ১৯৪০। স্পেশালি, রুলস্ ২৫৮–২৭৮(এ) এখানে বলে দেওয়া আছে যে, "How the DCR books will be handled? Who is the proper authority to handle? How the accounts will be deposited? How the register will be maintained? Who will be the authentic authority to handle the DCR books?" It has been clearly stated in those ruless. আমরা চমকে উঠি সংবাদপত্রে বিবৃতি দেখে। প্রাক্তন জেলা শাসক বলে দিয়েছেন, 'আমার কি করার

আছে ? আমাকে উপরওয়ালা বলে দিয়েছেন। কোন কন্ট্রাডিকশন নেই।' ব্যাপারটা কী তা খুঁজতে খুঁজতে আমরা একটা জায়গায় গিয়ে হাজির হলাম। সেখানে আমরা দেখছি, "N.D.C ; please send one DCR book to Shri Asoke Bose, Political Secretary for Chief Minister, West Bengal immediately" এটা ছিল ষষ্ঠীর দিন। তারপর তিনি ছুটিতে চলে গিয়েছিলেন। হঠাৎ অষ্টমীর দিন ও. সি., কনফিডেন্সিয়াল একটা মারাত্মক নোট দিয়েছেন—"Learnt that Home Secretary wanted four DCR books to be sent to Political Secretary to C.M. immediately for collecting drought relief" since D.M. is away on tour. ঐ সময়ে যিনি জেলা শাসক ছিলেন, তিনি এখন খাদ্য দপ্তরের এসেনসিয়াল কমোডিটি—জেলে চলে এসেছেন, তিনি বলেছিলেন First DCR was sent on 23.12.83 to the Political Secretary to C.M. Keeping detailed record Nos. 878478, 878479, 877841 and 877842 were signed by O.C., Confidential. Learnt that the Home Sectary wanted four D.C.R. Books. কিভাবে চলছে প্রশাসন, তিনি পারেন না কি ? এই নির্দেশ যদি রেভিনিউ ডিপার্টমেন্টের কোন সিনিয়ার অফিসার বা ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্টের কোন অফিসার দিতেন তাহলে কিছু ব্যাপার ছিল, কিন্তু হোম সেক্রেটারি বলতে পারেন না কি ? ওঁদের আই এ এস খেতাব কেড়ে নেওয়া উচিত। গ্রেপ্তার করা উচিত ওই প্রাক্তন জেলাশাসক প্রাক্তন স্বরাষ্ট্র সচিব এবং বর্তমান মুখ্যসচিবকে। অশোকবাবু ডি· সি· আর বই নিয়ে কি করেছেন সেটা আমাদের দেখবার ব্যাপার নয় কারণ আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের এ্যাসুওরড করেছেন through the news media that he will see that funds are kept in the State Bank of India and with the custody of the Hon'ble Chief Minister, Shri Jyoti Basu. আমরা বিশ্বাস করেছি এবং আমরা মেনে নেবো মুখ্যমন্ত্রীর সেই স্টেটমেন্ট। আমরা সেই বিতর্কে যাবো না ছাট পার্ট অফ ইরিগোলারিটি but it is utter negligence, corrupt practice and irregular role played by the then Home Secretary and the District Magistrate. They must be suspended. এবং ওঁদের আই. এ. এস খেতাব কেড়ে নেওয়া উচিত। এই সভা থেকে একটা জয়েন্ট রেজলিউশান করে দেওয়া উচিত অনারেবেল মিনিষ্টার চিতাম্বরামের কাছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী আপনার কাছে আবেদন আপনার অনেষ্টি, সিনিয়ারিটী এ্যাণ্ড ইন্টিগ্রিটির প্রতি আমাদের এবং পশ্চিমবঙ্গের মানুষের শ্রদ্ধা রয়েছে। আপনি এগিয়ে আসুন পশ্চিমবাংলার গ্রামবাংলায়, আপনি তো পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, আপনি তো সব কিছু দেখতে পারেন না। ফাইলের নোট, দলীয় নেতৃত্বের নোট, সচিব এবং বিভাগীয় সচিবের নোটের উপরে আপনাকে চলতে হয়, সেই অনুযায়ী

সাংবাদিকদের কাছে বিবৃতি দেন, সেই অনুযায়ী প্রশাসনে সিদ্ধান্ত গ্রহণ করেন। আপনি আসুন এগিয়ে খোলা মন নিয়ে, এবং দৃঢ়তার সঙ্গে সিদ্ধান্ত গ্রহণ করুন। আপনি ভারত সরকারেব দুর্নীতির সমালোচনা করছেন ইন ক্যামেরা ডিমাণ্ড করছেন। যে দৃষ্টিভঙ্গী নিয়ে সর্বদলীয় পার্লামেন্টের সদস্যদের নিয়ে ইনভেষ্টিগেশান কমিটি ডিমাণ্ড করছেন সেই দৃষ্টিভঙ্গী নিয়ে এগিয়ে আসুন আজকে এখানে ফ্রডকেস এ্যাকসেপ্ট করে নিয়ে সি. বি. আইকে ইনভেষ্টিগেশানের জন্য ফরয়োর্ড করুন। প্রমাণ করে দিন যে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী অত্যন্ত দৃঢ়চেতা মানুষ বলিষ্ঠ প্রশাসক এবং নিরপেক্ষ মানুষ। পশ্চিমবাংলার সাড়ে ৫ কোটি মানুষ আপনাকে শুভেচ্ছা জানাবে এবং আমরাও আপনাকে শ্রদ্ধা এবং শুভেচ্ছা জানাবো। একটি বিষয় আপনার কাছে রাখবো রাজনৈতিক সচিবকে সামনে রেখে শুধু আলিপুর নয় আমাদের কাছে একটার পর একটা উদাহরণ আছে যে সারা পশ্চিমবাংলার জেলাতে গ্রামোন্নয়নের টাকা নিয়ে তছরূপ চলছে। বিভিন্ন জেলার প্রশাসক উচ্চপদস্থ কর্তা ব্যক্তিরা এবং কিছু কিছু রাজনৈতিক দলের কর্তা ব্যক্তিরা আজকে একটা unholy allianee established চালাচ্ছেন। Crores of rupees meant for the rural development, for the relief, ; for the drought relief ; for the social forestry and for RLEGP, etc. সমস্ত টাকা মিসইউটিলাইজেশান সার্টিফিকেট দেখিয়ে সঠিকভাবে খরচ না করে পলিটিক্যাল ড্রেন আউট করা হচ্ছে। আজকে করাপ্ট এ্যাডমেনিষ্ট্রেটিভ ড্রেন আউট হচ্ছে। আপনি চেক করুন, এখানে থমকে দাঁড়াতে বলুন, এই ব্যাপারে হস্তক্ষেপ করুন। আমি আপনার বক্তব্য সম্বন্ধে পরিস্কারভাবে বলতে চাই আপনি কিছুটা ভারসাম্য হারিয়ে ফেলেছেন কিছু কিছু কারাপ্ট অফিসারদের প্রটেক্ট করতে গিয়ে আপনি বলেছেন যে আমরা কংগ্রেসের মত নয় যে দলীয় চোথা দিয়ে সই করে আমরা টাকা তুলবো। মাননীয় মুখ্যমন্ত্রী আপনি জানেন যে তদানীন্তন হোম সেক্রেটারি কিংবা সেক্রেটারি যাই হোক না কেন ডি· সি. আর. বুক হুইচ আর মিন্ট ফর দি রেভিনিউ কালেশান ক্যান নট বি ইউজড্, প্রতিদিন তার হিসাব দেখাতে হয়, তার ক্যাশ বুক এন্ট্রি করিয়ে দেখাতে হয় এবং এক মাস অন্তর ডিষ্টিকট কালেকটারের কাছে পাঠাতে হয় এবং ম্যানডেটারী উপায়ে সেই ডি· সি. আর· বইকে ফেরৎ দেখিয়ে এন্ট্রি বইতে তুলতে হয়। কিন্তু তা করা হল না। ১৯৮১ সালের অক্টোবর এবং ১৯৮৭ সালের চলতি বছরে ১৯৮৬ সালের ৪ঠা ডিসেম্বরে স্পেশাল অডিট চালু হল। সেখানে চব্বিশ পরগণার জেলা শাসকের বিশেষ তদারকিতে এবং অডিটর জেনারেল অফ ইণ্ডিয়ার বিশেষ হস্তক্ষেপে ৪·১২·৮৬ তারিখে দেখতে পেলাম এখানে ৫টি অডিটের ডি· সি. আর বুক তখনো পর্য্যন্ত আলিপুর ট্রেজারিতে জমা পড়েনি।

[5-25—5-35 P. M.]

আমরা কিছু কিছু শুনতে পাচ্ছি যেটা আপনি বাইরে বলেছেন, সব হিসাব আছে। মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলের জন্য টাকা তোলা হয়েছিল ৩৬ হাজার টাকা; একটা মোটা অঙ্কের টাকা উঠেছে, ষ্টেট ব্যাঙ্কে রাখা হয়েছে। ১২ বছরের হিসাব আমি রাখতে পারি, অডিট করেছি, আমার ডিপার্টমেন্ট অডিট করেছেন। খুব ভাল কথা। আপনার হাতে টাকা গচ্ছিত আছে এটা সত্য, আপনার হাত দিয়ে কোনরূপ তছরূপ হয়নি এটাও সত্য। কিন্তু এটা কি পারা যায়? এটা তো প্রশাসনিক নৈতিকতার ব্যাপার, এটা প্রশাসনিক সুচিতার ব্যাপার প্রশাসনিক এ্যাডমিনিষ্ট্রেটিভ স্যাংটিটীর ব্যাপার, সেই জায়গায় আপনি ইরেগুলার হয়েছেন কিনা? সেই জায়গায় আপনার কোরাপ্ট প্রশাসন ইললিগাল পদ্ধতিতে আপনাকে ঠেলে দেওযালে পিঠ ঠেকিয়ে দিয়েছেন কিনা সেটাই আপনার কাছে প্রশ্ন হিসাবে রাখছি। আপনাকে আজকে এই জায়গাতে বলতে হবে প্রশাসনের অবস্থা কি হয়েছে। আজকে বলা হচ্ছে অষ্টমীর পূজার দিন লোকটোক ছিল না তাই কাছের জেলা অফিস থেকে ডি. সি. আর. বই তুলে আনতে হয়েছে জোর করে খুলে। কাছেই তো ক্যালকাটা ট্রেজারী ছিল, রিজার্ভ ব্যাঙ্কের ডান দিকে রাইটার্স বিল্ডিংয়ের কাছে, যাননি কেন সেখানে? পলিটিকাল কালেকশান এ্যাণ্ড কোরাপ্ট এ্যাডমিনিষ্ট্রেটিভ প্রাকটিশ এত সুন্দরভাবে প্রতিষ্ঠিত হয়েছিল যে দৌড়ে যেতে হয়েছিল আলিপুর ট্রেজারী থেকে ডি. সি. আর. বই আনতে। পশ্চিমবাংলার মানুষকে এই কথা বলার চেষ্টা হয়েছে যে কংগ্রেসীরা চোথা কাগজে, দেশলাই বাক্সে কিম্বা সিগারেটের প্যাকেটে লেখালেখি করে সব কিছু করে। আমরা বলিষ্ঠ সুসন্তান, আমরা বঙ্গ দেশের তথাকথিত শুচিশুদ্ধ মার্কসবাদী, আমরা কাগজ মিলাইয়া সুন্দর করিয়া ডি. সি. আর. বই মিলাইয়া মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলের টাকা তুলি। এটাই কি ফিনান্স রুলস্ কিম্বা আমাদের ম্যানুয়াল যে ডাইরেকশান রয়েছে, যে ইনবাইণ্ডিং ফ্যাক্টরস্ রয়েছে সেইগুলিকে ফলো করে, সেইগুলি কি মানে? তাই যদি মানা হয়, আমাদের পরিষ্কার দাবি, যা রেজলিউশানের মধ্যে দিয়ে এসেছে সেটুকু আপনাকে অনুরোধ করছি মেনে নেওয়ার জন্য। একজন দক্ষ প্রশাসক হিসাবে তিন মাস আগে একটি বম্বের কারেন্ট পত্রিকায় আপনার ছবি ব্লক করে ছেপেছে—পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী একজন দক্ষ প্রশাসক। ভাল কথা, আমরা মেনে নিচ্ছি, এবং সেই সত্যই আজকে এই পবিত্র বিধানসভার কক্ষে প্রতিষ্ঠিত হোক। নতুন করে আমরা শুনতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু আজকে আমাদের এই বক্তব্যের উপর ভরসা করে ইনভেস্টিগেশান করুন এবং তথ্যের উপর দাঁড়িয়ে নির্দেশ দিন যে, 'হ্যাঁ, মাননীয় জ্যোতি বসু বলছি, এই

পশ্চিমবাংলার শুধু আলিপুর নজরতখানা, ট্রেজারী নয় সারা পশ্চিমবাংলার প্রতিটি জেলার ট্রেজারীতে স্পেশাল অডিট হবে। আমরা সর্বদলীয় কমিটি বিধানসভা থেকে প্রত্যেক রাজনৈতিক দলের যারা সদস্য রয়েছেন, যারা বিধানসভার সদস্য রয়েছেন তাঁদের দিয়ে একটা সর্বদলীয় কমিটি করে ইনভেষ্টিগেশান করাব।' প্রয়োজন যদি হয় আমরা যেমন করে ডিমাণ্ড করেছি, ইন-ক্যামেরা সেশন, ভারতবর্ষের বিভিন্ন ক্ষেত্রে, দুর্নীতির ক্ষেত্রে, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তাই আমি চালু করছি। তাই যদি হয় তাহলে আজকে আমরা মাথা নিচু করে আপনার পায়ে হাত দিয়ে প্রণাম করে এই হাউস থেকে চলে যাব। তা যদি না হয় আমাদের মনে প্রশ্ন জাগবে—পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী দুর্নীতির আগ্নেয়গিরির উপর বসে তাকে পোষণ করছেন, তোষণ করছেন। পশ্চিমবঙ্গের সমগ্র বাঙালি জাতির মনে প্রশ্ন জাগবে এই কি সেই বঙ্গদেশ যার মুখ্যমন্ত্রী ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়, ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ? এই কি সেই পশ্চিমবাংলা যার মুখ্যমন্ত্রী ছিলেন স্বর্গীয় অজয়কুমার মুখোপাধ্যায়?—তিনি আমার জেলার মানুষ, আজকে তাঁর রাজনৈতিক শুচিতা, আর্থিক শুচিতা নিয়ে যেমন করে প্রশ্ন তোলা যায় না, তেমনি করে আজকে নতুন করে আপনার দৃষ্টিভঙ্গী এবং সিদ্ধান্ত নিয়ে ঘোষণা করতে হবে যে সমস্ত ক'রাপ্ট ইনভল্‌ভড অফিসারকে আপনি সাসপেণ্ড করবেন। ইনভেষ্টিগেশান চালু থাকবে, স্পেশাল অডিট হবে, সি. বি. আই. ইনভেষ্টিগেশানের জন্য আপনি দিল্লির কাছে ফরোয়ার্ড করবেন। শুধু আলিপুর ট্রেজারী, নজরতখানা নয়—আজকে প্রতিটি জেলার ট্রেজারীতে এবং নজরতখানায় স্পেশাল অডিট হবে। এবং সেইগুলি ধরা পড়ার পরিপ্রেক্ষিতে আজকে আমরা আপনার কাছে যে দাবী রেখেছি সেই পরিপ্রেক্ষিতে সিদ্ধান্ত নেবেন। আমার বক্তব্যের সমর্থনে এই যে রেজলিউশান এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকারঃ** আপনি বললেন কত টাকা তছরূপ হয়েছে আপনি তা জানেন, সেই সংখ্যা তো বললেন না?

**ডাঃ মানস ভুঁইয়াঃ** পরপর আছে।

**মিঃ স্পীকারঃ** টাকার অঙ্ক বলুন?

**ডাঃ মানস ভুঁইয়াঃ** Special audit is going on. এক্‌জ্যাক্ট এমাউন্ট বলবো না, তবে আমাদের কাছে খবর ১০ কোটি পেরিয়ে গেছে।

মিঃ স্পীকার ঃ অন্য প্রশ্ন হচ্ছে এখানে মোশানে বলা আছে Defalcation of huge sum of money from the Alipore Treasury আপনি গ্যাজারত শব্দ ব্যবহার করলেন সেটা কি এক জায়গায়, না দু জায়গায় ? ট্রেজারীতে হয় নি ?

ডাঃ মানস ভুঁইয়া ঃ ট্রেজারী অলসো।

শ্রীজ্যোতি বসু ঃ স্পীকার মহাশয়, এখানে শ্রীসৌগত রায় এবং শ্রীদেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং ২-১টি প্রস্তাব রাখছি। আপনি যেটা বললেন সেটা আমি পরিষ্কার করে দিচ্ছি। কালেকটোরেট, ট্রেজারী, গুজারাত সমস্ত একসঙ্গে করে নানা রিপোর্ট বের হয়েছে ওদের খবর হচ্ছে টেলিগ্রাফ ইত্যাদি ২-১টি কাগজ যার থেকে বলছেন। এগুলি পার্থক্য জানা উচিত যখন এতবড় অভিযোগ আনা হচ্ছে। কোথায় কি হচ্ছে দুর্নীতির পার্থক্য না জানলে কি করে হবে ? ট্রেজারীতে কোন গোলমাল হয়নি এটা ভাল লেখা হয়নি, কালেকটোরেটের কথা বলা ঠিক হোত। এতবড় অভিযোগ কোথায় জোচ্চুরী হচ্ছে, কোথায় দুর্নীতি হচ্ছে তা কংগ্রেসের প্রতিনিধিরা জানেন না। নিজেরা যদি তদন্ত না করেন এবং টেলিগ্রাফের এবং বাজারের রির্পোটের উপর নির্ভর করেন তাহলে লোকের কাছে খেলো হতে হয়। প্রথমে আমি বলছি টেলিগ্রাফে এসব নানা কথা বের হয়। আরো কি করেছেন ? সাম্প্রতিকালে টেলিগ্রাফকে কি চোখে মানুষের দেখা উচিত তা আমরা জানি। আমরা বলেছি নির্বাচনের সময় এবং অন্য সময়ে এসব লেখা হয়েছে। আর একবার আমি দেখতে পারি এদের অসত্যের সীমা পরিসীমা নেই। ঘরে বসে রির্পোট লেখে এবং এটা ওদের ধর্ম। The news item captioned "Governor seeks report on swindle". এটা হয়েছে হেড লাইন। এটা হচ্ছে উইদিন কোটেশান। এটা টেলিগ্রাফে বের হয়েছে ২২শে মে। লাস্ট প্যারাগ্রাফে বেরিয়েছে "The Legal Remembrancer has also informed the Chief Minister that the handling of the D. C. R. S. was not proper and that they could not be used for collecting donation for Chief Minister's Relief Fund" তারপর লীগ্যাল রিমামব্রেনসার লিখছেন It is brought to the notice of the Chief Secretary that the Hon'ble Chief Minister did neither refer any file to me nor he summoned me to discuss in this matter. This is also brought to the notice of the Chief Secretary that no legal opinion officially or unofficially was obtained from me from any corner of the Government nor did I discuss the matter with any of the reporters or any one else. Deep concern is expressed

by the undersigned in such news having no basis whatsoever এর ডিবেট কি করবো? এর উপরে ভিত্তি করে বাজে বাজে কথা বলছেন। আর একটা দেখুন রাজ্যপাল এখন দার্জিলিং। সেখান থেকে তাঁর এ্যাসিসটেন্ট সেক্রেটারী লিখছেন যেটা আমরা আজকে পেয়েছি The news has come to the notice of the Governor. I am desired to say that the Governor has not asked for any report on the alleged swindling from the South 24-Parganas District Collectorate as reported therein and he desires that the arrangement for early publication of the suitable denial is made from your end". I am making the denial on the floor of the Assembly.

[5-35—5-45 P.M.]

এই হচ্ছে টেলিগ্রাফ যাদের কাছ থেকে ওরা ব্রিফ নেয়, নিয়ে এখানে এসে বলেন। আপনারা নির্বাচিত হয়েছেন ভুল করে হোক, ঠিক করে হোক, মানুষ আপনাদের নির্বাচিত করেছেন, আপনারা এম. এল. এ. ঐ ধরণের ব্রিফ নিয়ে এসে এখানে বলে এ্যাসেম্বলীর মান মর্যাদা কোথায় নিয়ে এসেছেন? এই হচ্ছে আপনাদের চরিত্র কাগজে যেটা বেরোয় সেটাই এখানে এসে বলেন নিজেরা খোঁজ খবর না নিয়ে। তারপর যা ঘটেছে আমি তা বলে দিচ্ছি। তার আগে আমি আপনার কাছে বলে এসেছিলাম ৫টা ডি. সি. আর. বই যা টেলিগ্রাফে বেরিয়েছিল আপনাকে দিচ্ছি, আপনি ওদের হাতে দেবেন না।

( হট্টগোল )

টেলিগ্রাফে বেরিয়েছে যার থেকে ওরা বলেছেন সেটা হচ্ছে স্পেশাল অডিট রিপোর্ট, এ. জি., পেজ ৩৬, তার থেকে পড়ছি—The following D. C. R. book were found to have been issued to Shri Asok Bose, political Secretary to Chief Minister, Government of West Bengal, as per order of D. M., 24-Parganas, dated 23-10-82 বলে ঐ নম্বরগুলি আছে ৫টা ডি. সি. আর.-এ বলছেন The above books were not received back till the date of audit এটা আমি আপনার কাছে হ্যাণ্ড ওভার করছি। (এই সময় মুখ্যমন্ত্রী মিঃ স্পীকারকে কিছু কাগজপত্র দেন) (ভয়েস: হাউ ক্যান হি?) একটা জিনিস আমরা পরিষ্কার করে দিচ্ছি, এর আগেও বলেছি, আবার বলছি যে আমার প্রাক্তন রাজনৈতিক সচিব-এর কাছে যখন পূজার ছুটিতে আমরা কেউ

নেই। অফিস খোলা নেই তখন কিছু ভদ্রলোক এলেন মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে টাকা দেবার জন্য। তখন সেখানে উপস্থিত ছিলেন আমাদের হোম সেক্রেটারী। তিনি বললেন অন্য কোন কাগজে নেবেন না. আপনাকে নজরত থেকে ডি. সি. আর. বই আনিয়ে দিচ্ছি।

( তুমুল গোলমাল )

আমি যেটা বলছিলাম সেটা হচ্ছে তিনি পরামর্শ চাইলে হোম সেক্রেটারী বললেন অন্য কোন চোঁথা কাগজে নেবেন না, আমি কাগজ আনিয়ে দিচ্ছি। তিনি ডি. এম.-কে বলেছিলেন কতকগুলি বই পাঠিয়ে দেবার জন্য। তখন ডি. এম. কতকগুলি ডি. সি. আর. বই পাঠিয়েছিলেন, তিনি সই করে তারপর টাকা জমা দিয়েছিলেন সেটা অডিট বইএ আছে। কাজেই আমার রাজনৈতিক সচিবের নাম কেন বারে বারে আসছে আমি জানি না। এই বইগুলি কারা হ্যাণ্ডেল করে, না, পিয়নরা হ্যাণ্ডেল করেন, তলশীলদাররা হ্যাণ্ডেল করেন যাঁরা এখন সরকারী কর্মচারী হয়ে গেছেন। আগে তাঁরা সরকারী কর্মচারী ছিলেন না, পার্ট টাইমার ছিলেন। এই বইগুলি ফুড ডিপার্টমেণ্টে হ্যাণ্ডেল্ড হচ্ছে, কর্পোরেশনে হ্যাণ্ডেল্ড হচ্ছে, যখন দরকার হচ্ছে হ্যাণ্ডেল্ড হচ্ছে।

আমাদের পলিটিক্যাল সেক্রেটারী, ডি. এম. এবং আমার পলিটিক্যাল সেক্রেটারী—সেও সরকারী মাইনে পান—এঁদের মাধ্যমে এই সমস্ত রিসিট বইগুলি এখানে এসেছে। সত্য কথা জানাতে হলে এগুলি লিখতে হোত। সারা ভারতে ওঁদের তো প্রচার হয় না সেইজন্য এই ধরনের একটা অসত্য, অর্ধসত্য কথা ছাপিয়ে দিল। সংবাদপত্র এগুলি খুঁজে বার করেনি। এই ডিপার্টমেণ্টে, ওই ডিপার্টমেণ্টে ওঁদের কিছু লোক আছে যাদের কিছু পয়সা দিয়ে বা অন্যভাবে ওঁরা সংবাদ সংগ্রহ করে। এ. জি.-র স্পেশাল অডিট রিপোর্ট তারা পেয়েছে এবং সেইভাবে লিখেছে। ফাইন্যাল করে যেটা টাইপ করে বার করা হোল সেটা হাতে লেখা রয়েছে। কিন্তু আমরা যেটা পেয়েছি সেটা টাইপ করে দিয়েছি। তারপর, সিকোয়েন্সটা কি? আমি আপনাদের বলছি কি করে জিনিসটা আবিষ্কার হোল। ১৯৮৬ সালের ২১শে মার্চ জেলা শাসক প্রথমে আমাদের খবর দিলেন এবং সেই খবরকে ভিত্তি করে একজনকে সাসপেণ্ড করা হল। অর্থাৎ অ্যাকসন আরম্ভ হয়ে গেল। সেই খবর টেলিগ্রাফ এবং আনন্দবাজারের কাছে গেল ২৩-৬-৮৬ তারিখ। এফ. আই. আর. লজ্‌ড হল। ৬-৭ জনের বিরুদ্ধে অভিযোগ এল এবং তার মধ্যে ৩-৪ জনকে সাসপেণ্ড করা হল। এফ. আই. আর.. অ্যারেস্ট ইত্যাদির পর কেস প্রসিড করা

হল। স্পেশাল অডিট রিপোর্টের কথা আগেই বলেছি। আমরা ফাইন্যান্স ডিপার্টমেন্ট থেকে এ. জি.-কে বললাম একটা রিপোর্ট দিন। তাঁরা ১৯৮৭ সালের এপ্রিল মাসের শেষে রিপোর্ট দেবার পূর্বে আরও কিছু ডিটেলস্ পাওয়া গেল এবং সেই অনুযায়ী আরও ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। ১ বছর আগে আমরা শোনা মাত্র এই যে এ্যাকসন নিলাম এর কি কোন ক্রেডিট নেই ? কাকে বাঁচাব ? এরা কংগ্রেসের লোক, না অন্য কিছু কিছুই তো জানিনা। এ জি.-র রিপোর্ট এল অনেক পরে। তবে এই ব্যাপারে আরও তথ্য বেরুল এবং আমরা আইনতঃ ব্যবস্থা অবলম্বন করছি। এই প্রসঙ্গে আর একটা কথা বলি। সমস্যাটা বিচার করবার জন্য অডিট রিপোর্ট আসার আগে আমরা ফাইনান্স ডিপার্টমেন্ট থেকে ৩ জনকে পাঠিয়ে একটা তদন্ত করলাম এবং তাঁরাও বললেন যে, এরকম ঘটনা ঘটেছে এবং তারপর যখন অডিট রিপোর্ট এল তাতে তাঁরাও বললেন ঘটনা ঘটেছে। এখন এঁরা বলছেন এ. জি.-কে দিয়ে তদন্ত করলে হবে না, সি. বি. আই. -কে দিয়ে অর্থাৎ কেন্দ্রের পুলিশ দিয়ে এনকোয়ারী করাতে হবে। এ. জি. তো ইণ্ডিয়া গভর্ণমেন্টের অফিসার, আমাদের পার্টির লোক নয়। সৌগতবাবু তো দিল্লীর মন্ত্রীমণ্ডলীতে ছিলেন ৩ মাসের মত, উনি এসব জানেন না ? যা হোক, এখন আমরা সমস্ত জিনিসটা দেখার জন্য ফাইনান্স ডিপার্টমেন্ট থেকে আমরা একটা কমিটি করেছি। এটা তো ঠিক কথা কাগজে যখন বেরিয়েছে তখন আমাদের আরও সাবধানতা অবলম্বন করতে হবে। আমাদের আরও নাজারাত আছে সেদিকেও লক্ষ্য রাখতে হবে। আমরা গভর্ণরের অনুমোদন নিয়ে যে হাই পাওয়ার কমিটি করেছি তাতে রয়েছেন, শ্রী বি. সি. মুখার্জী, মেম্বার বোর্ড অব রেভিনিউ—চেয়ারম্যান, শ্রী এস. গোস্বামী, জয়েন্ট সেক্রেটারী ফাইনান্স ডিপার্টমেন্ট এ্যাণ্ড সেক্রেটারী, বোর্ড অব রেভিনিউ—মেম্বার সেক্রেটারী। টার্মস্ অব রেফারেন্স হল—(এ) টু একজামিন স্পেশাল অডিট রিপোর্ট অব দি এ. জি. ওয়েস্ট বেঙ্গল, (বি) টু একজামিন দি সারকামস-ট্যান্সেস্ ইনটু দি এ্যালেজ্‌ড্ ইরেগুলারিটিস্ কুড টেক প্লেস, এ্যাণ্ড (সি) টু মেক স্যুটেবেল রেকমেণ্ডেসন্স সো ছাট ডিসিপ্লিন্যারি এ্যাক্‌সন এ্যাণ্ড প্রিভেন্টিভ মেজার্স, এ্যাস মে বি নেসেসারি, ক্যান বি টেকেন।

[5-45—5-55 P.M.]

এটা আমরা করেছি। কারণ এ্যাকাউন্টেন্ট জেনারেল বলেছিলেন যে আপনারা এ্যাকসন নিন এ সম্বন্ধে। ওঁকে আমরা জানিয়ে দিয়েছি যে আমরা এ্যাকসন

নিয়েছি। এ. জি. আমাদের লোক নন। ওঁরা হাইকোর্টের জজের কথা বলছেন না। ওঁরা বলছেন কেন্দ্রীয় সরকারের পুলিশ দিয়ে ইনভেষ্টিগেসন করুন। ওরা স্বর্গের দেবদূত ওদের নিয়ে এনকোয়ারী করান। ঐসব সেন্ট্রাল গভর্ণমেন্টের অফিসার এ. জি. ওঁদের ওঁরা বিশ্বাস করেন না। আমি বলছি, না, এটা হয় না—এবং সেইজন্য আমরা এটা করেছি। এছাড়া সবচেয়ে বড় কথা হচ্ছে কোন এনকোয়ারী করতে ১০ বছর আমরা কাটাতে পারি না। যেটা চুরি হয়েছে বলে বলা হচ্ছে, অভিযোগ হয়েছে সেখানে তদন্ত করে তাদের সাজা দিতে হবে, তাদের বিরুদ্ধে চার্জসিট দিতে হবে। জুডিসিয়াল এনকোয়ারী করতে গেলে এ ক্ষেত্রে সেটা হবে না। এবং আমরা তো সেই জজদের কাছেই নিয়ে যাবো। কেস করলে কোথায় যাবে? আপনাদের যারা ব্রিফ করেন We will wel—come মামলা হলে সেই জজের কাছেই তো যেতে হবে। মামলা কোথায় হয়? মামলা পার্টি অফিসে হয় না, জজের কাছে হয়। আমি আর বেশী দীর্ঘ করতে চাই না। আমি যেটা বলছি সেটা হচ্ছে যে এ নিয়ে অনেক জল ঘোলা করা হয়েছে, ইচ্ছাকৃতভাবে। আমরা দুটাই এনকোয়ারী করছি এবং এটা যথেষ্ট, আমরা মামলা করছি, সাসপেণ্ড করেছি আমরা ধরেছি, এবং আরও ব্যবস্থা অবলম্বন করবো। এমনভাবে সব লেখা হয়েছে। আমি বম্বে গিয়েছিলাম সম্প্রতি। সেখানে একটা লোক সংবাদপত্রের এসে বললো যে এ.জি.-র রিপোর্ট নাকি লিখেছে যে আপনারা পলেটিক্যাল সেক্রেটারী তিনি নাকি অনেক টাকা মেরে দিয়ে চলে গেছে। আমি বললাম না এ জিনিস তো হয় নি। তিনি অবাক হয়ে গেলেন The following D. C. R. books were found to be ordered to send them to Shri A. K. Bose, political Secretary to C. M., Govt. of West Bengal. As per order D. C. R. books were sent to him dt. 23-10-87, such as 12, 13, 45. তারপর মস্ত বড় পয়েন্ট উঠেছে—এ. জি.-র কথা, কিছুই কমেন্ট করি নি। সেটা আনন্দবাজার কাগজে বেরিয়েছে।

( এ ভয়েস ফ্রম কংগ্রেস সাইড :—এ. জি. কি রিপোর্ট দিয়েছে ? )

আমি তো পড়ে দিলাম। স্পীকার মহাশয় আবার কি আমায় পড়ে দিতে হবে।

**মিঃ স্পীকার :** না, বইখানি এখানে আছে—আপনারা পড়ে নেবেন।

**শ্রীজ্যোতি বসু :** মস্ত বড় কথা উঠেছে। অডিট হয়ে গেল ফেরত দিলেন না কেন? তো এতো বুদ্ধিহীন হলে কি করে চলবে? নলেজ কম থাকলে কি করবো? আমি কি করে ফেরত দেবো? এগুলি কি ফেরত দিতে পারি? অডিট হয়েছে

আমার অফিসে। জানি না চীফ মিনিষ্টারের রিলিফ ফাণ্ড ভারতবর্ষের কোথাও অডিট হয় কিনা। অডিট হয়েছে, আমার কাছে সেটা থাকবে আর নিয়মানুযায়ী ১২ বছর থাকবে। কেবল ওদের দিতে হবে রিসিট বুক। যে তার এতগুলি ব্যবহার হয়েছে। আর এতগুলি ব্যবহার হয় নি। হয়ে গেল, আমরা দিয়েছি। চীৎকার করুন, আর কিছু বলার আছে ? আর কিছু নেই, চুপ হয়ে গেছে ঠিক। আমি আর সময় নিতে চাই না, আমার শেষ কথা হচ্ছে এই যে, স্পীকারকে ধন্যবাদ জানাচ্ছি, অমল রায় যে কথাগুলি বললেন সব ঠিক। এটা যদি বাতিল করতেন তাহলে আলোচনা করা মুসকিল হত। আমরা বলতাম আলোচনা করতে। অমলবাবুকে বলেছেন আলোচনা হোক। তবে টেকনিক্যালি এটা হতে পারে না, সেটা ঠিকই বলেছেন। যাই হোক, আমি আর একবার বলি—এই হচ্ছে দুর্নীতি। জ্যোতিবাবুর দারুন নাম হচ্ছে! আপনারা প্রশংসা করলে আমার সর্বনাশ হয়ে যাবে, নেভার প্রেইজ মি। আমি বলে দিচ্ছি, আমি যা আছি, আমি'ই আছি। সেইজন্য আমি এটা বলছি, কংগ্রেস হচ্ছে দুর্নীতির কেন্দ্রস্থল, কংগ্রেস সরকার এবং কংগ্রেস দল। তাদের থেকে এই সমস্ত অবান্তর কথা শুনে আর একটা কথা না বলে পারছি না। আমি ভুলেই গিয়েছিলাম—বললেন ক্যালকাটা কালেকটোরেট থেকে নিলেন না কেন ? সেখানেও আপনাদের লোক আছে। অনেকে জানেন না, সেদিন বন্ধ ছিল। আরো সুবিধা ছিল ওখান থেকে নিতে পারলে। সেইজন্য আলিপুর থেকে নিতে হল। খোঁজ নিলে পাবেন যে, সেটা বন্ধ ছিল কিনা। যাইহোক, আমি বলছি হঠাৎ সুপারিশ এসেছে কংগ্রেসী লোকদের দিয়ে অডিট করবার। তাহলে যে ক'টা টাকা আছে সে ক'টা টাকা'ও মার যাবে। কাজেই দুট প্রস্তাবই বলছি বাতিল করে দিন, এছাড়া কোন উপায় নেই।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমাকে একটু বলতে দিন।

**Mr. Speaker :** No point of order.

Five D C.R.s. have been deposited to me. Any member who is desirous of seeing them can see the same in the Chamber of the Secretary with prior permission.

**শ্রীসুব্রত মুখার্জী :** [* * * * * * *
* * * * * * * * *
* * * * * * * * *]

Note : *Expunged as ordered by the chair.

( গোলমাল )

**Mr. Speaker :** Nothing will be recorded of Shri Subrata Mukherjee's statement.

**শ্রীসৌগত রায় :** স্যার, আমি নিজেকে সৌভাগ্যবান মনে করছি যে, মুখ্যমন্ত্রী জবাব দেবার পরে এই যে মোসানটা আমি হাউসে রেখেছি তার জবাব দেবার সুযোগ পেয়ে। আমার মনে হচ্ছে এই হাউসে বামফ্রন্ট মন্ত্রীসভার আমলে দুর্নীতি নিয়ে আলোচনা এই প্রথম হচ্ছে তা নয়। এর আগেই কোন একটি তরুণ যুবকের বিস্কুট কারখানা, সরকারী গ্যাস টারবাইন কেনা, সি. এম. ডি. এ.-র মাটি কাটা কেলেঙ্কারি নিয়ে এই বামফ্রন্ট সরকারের মন্ত্রীসভার সময়ে আলোচনা হয়েছে। কিন্তু এবারে যে আলোচনা হচ্ছিল তার ব্যাপকতা আরো গভীর ছিল। আমি ভেবেছিলাম যে, মুখ্যমন্ত্রী তাঁর স্বভাবসিদ্ধ এটা ওটা থেকে বাক্য ব্যবহার না করে এবারে পুরোপুরি ভাবে যে অভিযোগ তাঁর বিরুদ্ধে এসেছে সেই অভিযোগের জবাব দেবেন। কিন্তু আমি দুঃখিত যে, আমাদের মুখ্যমন্ত্রী মূল অভিযোগের মধ্যে না গিয়ে কিছু ভাসাভাসা কথা বলে এবং শেষের দিকে চীৎকার করে কিছু কংগ্রেসের বিরুদ্ধে অভিযোগ করে এর থেকে পার পেয়ে যাবার চেষ্টা করলেন। মাননীয় স্পীকার, স্যার, আমি অন্তত নিজে মনে করি না যে, আমার আই. কিউ. মুখ্যমন্ত্রীর থেকে কম। লেখাপড়ায় এককালে ভালই ছিলাম। মুখ্যমন্ত্রীর চেয়ে পড়াশুনায় কোনদিন খারাপ ছিলাম না। ওঁর কাছ থেকে আই. কিউ. ট্রেনিং আমাদের নিতে হবে না। কিন্তু মুখ্যমন্ত্রী সম্বন্ধে এই অভিযোগ আছে যে, উনি বই-টই বিশেষ পড়েন না। আমি ওঁকে অনুরোধ করব এইসব গুরুতর ডিবেটের উত্তর দিতে আসার আগে কিছু সরকারী বই-টই পড়ে আসা উচিত। ওঁদের সরকারেরই বই, গভর্ণমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গল, এতে কি বলছে ? স্যার, বেঙ্গল প্রাকটিস এ্যাণ্ড প্রসিডিওর ম্যানুয়্যাল, ১৯৪০, এর ৭৭ পাতার ২৫৯ থেকে যে আইনগুলি শুরু হল তাতে ডি. সি. আর. বই কি রকম ভাবে রাখতে হয় সেটা রয়েছে ২৭৭ পর্যন্ত।

[5-55—6-05 P.M.]

২৭৭-টাই পড়া যাক। "The procedure to be followed by the nazir and his peons as regards receipt books, is prescribed in the rules below : (i) Whenever a nazir makes over processes to a peon for the realization of money,

he shall take the receipt of the peon for each process in Register 43A. (ii) Each peon entrusted with the duty of realizing money shall be given by the nazir a duplicate carbon receipt book bearing a distinguishing number, containing a number of receipts and their duplicate carbon copies serially numbered, the total number being certified on the cover by a gazetted officer in the usual form."—Sir, this is the operative part. माननीय मुख्यमन्त्री महाशय जवाब दिते गिये आजके येटा बललेन।

**Mr. Speaker :** Mr. Roy, can these be transferred ?

**শ্রীসৌগত রায় ঃ** Yes, Sir. মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজকে যেটা করলেন তাতে আই এ্যাম শকৃড। মুখ্যমন্ত্রী যেটা করলেন তাকে বলে কম্পাউণ্ডিং ফেলোনি। এটা একটা আইনের কথা এটা স্যার, আপনি বুঝবেন, সবাই বুঝবেন না। সেখানে একটা দোষকে চাপা দিতে গিয়ে আরো দোষ করলেন। কি দোষ করলেন ? প্রথম ভুল কোথায় শুরু হল ? সেটা হল, অনেকদিন আগে ২৩শে অক্টোবর, ১৯৮২ সালে যখন প্রথম মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সচিব মহাশয় *রাণু *ঘোষের কাছ থেকে একখানা বই নিয়ে এলেন।

**মিঃ স্পীকার ঃ** ডি. এম. ২৪ পরগণা বলুন, রাণু ঘোষ নয়, রাণু ঘোষ বাদ যাবে।

**শ্রীসৌগত রায় ঃ** তখনকার মহিলা ডি. এম.-এর কাছ থেকে বই নিয়ে এলেন। দ্বিতীয় ভুল হল, ১৪শে অক্টোবর, ১৯৮২ সালে আরো ৪ খানা ডি. সি. আর. বই সেই মহিলা ডি. এম.-এর অফিস থেকে সেই একই রাজনৈতিক সচিবকে দেওয়া হ'ল। তৃতীয় ভুলটা হ'ল, ৫ বছর ধরে সেই বইগুলি যা ফেরত দেবার একটা পবিত্র দায়িত্ব আছে এবং সেজন্য যে সরকারী আইন আছে ও নিয়ম আছে—আইনটা পার্টি অফিসের নিয়মে চলে না—সেটা ওরা বেমালুম ভুলে মেরে দিলেন। ততদিন পর্যন্ত অশোকবাবুই রাজনৈতিক সচিব ছিলেন স্যার, সেখানে কোন অসুবিধা ছিল না। আমি স্যার, ওর নাম বেশী করতে চাই না, লজ্জার ব্যাপার। উনি আমার কাছে হেরে গিয়েছেন সেজন্য যদি ভাবেন একে তো ওকে হারিয়েছি তার উপর তার নামে এত বদনাম করছি, ব্যাপারটা কিন্তু তা নয় স্যার। সেখানে তৃতীয় ভুল হ'ল, ৫ বছর ধরে সেই বইগুলি ফেরত দেওয়া হ'ল না। 'এখানে একটা প্রশ্ন উঠতে পারে যে ডি. সি. আর. বই দিয়ে মুখ্যমন্ত্রীর রিলিফ ফাণ্ডের টাকা তোলা যায় কিনা ? এর

Note-X Expunged by the ordered by the chair.

উত্তর হচ্ছে—ক্লিন "না"। কাজটা বেআইনী কাজ হয়েছে। কি সেই কাজ যার জন্য দেশ রসাতলে যাচ্ছিল, ডি. সি. আর. বই না হ'লে চলছিল না? সেটা হচ্ছে, পূজার সময় নাকি মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে কয়েকজন টাকা দিতে এসেছিলেন, ভীষণ জরুরী ব্যাপার, এর জন্য সব আইন ভেঙ্গে ডি. সি. আর. বই নিয়ে আসা হ'ল। কত টাকা উঠলো? কয়েক লক্ষ টাকা নাকি? উঠলো ৩৬ হাজার ২৪ টাকা। এই টাকাটা মুখ্যমন্ত্রীকে দান করার জন্য ঐসব ব্যস্ত মানুষরা কয়েকটা দিন অপেক্ষা করতে পারলেন না। সেখানে আইন ভেঙ্গে মুখ্যমন্ত্রীকে দান করতে হ'ল। এর উত্তর কিন্তু মুখ্যমন্ত্রী মহাশয় দিলেন না। তারপরে শোনা গেল যে ৬৬টা রসিদ বই নাকি ব্যবহৃত হয়েছে ঐ অত্যন্ত গুরুত্বপূর্ণ জরুরী ডোনেশান আদায় করতে। বিনয়বাবুর স্টেটমেন্ট আমার কাছে আছে, আমি দেখেছি, এটা অত্যন্ত নাকি গুরুত্বপূর্ণ ডোনেশান—এই ৩৬ হাজার টাকাটা। সেখানে ৬৬টা রিসিট লেগেছে। ১২৫টা রিসিট বই আছে ডি. সি. আর.-এ। তাহলে রিসিট বইগুলি গেল কোথায়? ৫ বছর ধরে তার কিন্তু কোন খবর পাওয়া যায় নি। মুখ্যমন্ত্রী মহাশয়কে দেখলাম মাননীয় স্পীকার মহাশয়ের হাতে সেগুলি দিলেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি, আপনি কোন্ অধিকারে ঐ রিসিট বইগুলি ধরেছেন? আপনি কি সরকারের পিওন, না, আমলা? মুখ্যমন্ত্রীর কাজ নয় ডি. সি. আর. বই নিয়ে যাওয়া। এটার জন্য পার্টিকুলার অফিসার আছেন। মুখ্যমন্ত্রী হাতে করে এনে স্পীকারকে বই দেবেন, এটা হয় না।

**Mr. Speaker :** Mr. Roy, inside the House, who will handover the books to me ?

**শ্রীসৌগত রায়ঃ** ইনসাইড দি হাউস আপনার মার্শালকে মুখ্যমন্ত্রীর অফিসার দেবেন, উনি আপনাকে দেবেন। মুখ্যমন্ত্রী দেবেন না। উনি দিতে পারেন না।

**Mr. Speaker :** Any person relying on a document has to handover the same to Speaker. The Chief Minister is relying on DCR books and he has handed over these to me.

**শ্রীসৌগত রায়ঃ** দ্বিতীয়তঃ মুখ্যমন্ত্রীর এত সদিচ্ছা হল যে ১৯৮২ সাল থেকে পড়ে রইল আর ১৯৮৭ সালের ২৭শে মে ওঁর বইটা দেবার এত গরজ হল কেন? এটা নিয়ে অডিট হচ্ছে, স্পেশাল অডিট টীম চলছে। উনি একটা কমিটি এ্যাপয়েন্ট

করেছেন। সেই কমিটির মেম্বার বোর্ড অব রেভিনিউয়ের অধীন। সেই কমিটি নিরপেক্ষভাবে কাজ করতে পারবে কিনা যথেষ্ট সন্দেহ আছে। তার উপরে এই রিপোর্ট বেরিয়েছে। অডিট রিপোর্ট বেরিয়েছে যে তারা যাতে ঠিকভাবে ইনভেষ্টিগেশান না করতে পারে তার জন্য আলিপুর নাজারাত থেকে পদে পদে বাধা দেওয়া হচ্ছে। শুধু তাই নয়, এই হাউসে এর আগে একজন সদস্য মেনশান করেছেন। স্যার, আজকাল একটা কথা শোনা যায় যে জাল ব্যালট পেপার। ঐ ডি. সি. আর. বইগুলি যে জাল নয় তার প্রমাণ কি? এই কয়দিনে যে তৈরী করা হয়নি তার প্রমাণ কি? ৫ বছর ধরে বইগুলি পড়ে রইল। আর আজকে মুখ বাঁচাবার জন্য ডি. সি. আর. বইগুলি এনে আর যাকে প্রতারণা করা যাক পশ্চিমবাংলার মানুষকে প্রতারণা করা যাবে না। স্যার, আজকে এ্যাডমিনিষ্ট্রেশান কোন্ জায়গায় এসেছে? গত পরশুদিন আমরা জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশানে অংশ গ্রহণ করিনি, ওয়াক আউট করেছিলাম। অংশ গ্রহণ করলে সেদিনও বলতাম যে এ্যাডমিনিষ্ট্রেশানে পলিটিসাইজেশান কোন্ জায়গায় হচ্ছে, কোন্ লেভেলে এসেছে। একজন মহিলা ডি. এম. সমস্ত আইনভঙ্গ করে একজন পলিটিক্যাল এ্যাপয়েটিকে ডি. সি. আর. সরকারী বই তুলে দিচ্ছেন এবং সেই সরকারী বই তুলে দিচ্ছেন কার নির্দেশে? রাজ্যের মুখ্য সচিবের নির্দেশে। আর মুখ্য সচীব কার কাছ থেকে নির্দেশ পেয়েছেন? মুখ্যমন্ত্রীর কাছ থেকে। কাজেই এই রাজ্যে যা দুর্নীতি হচ্ছে মুখ্যমন্ত্রীর থেকে শুরু হচ্ছে। স্যার, আমি অন্যদের মত গলা মিলিয়ে বলতে পারছি না যে আমাদের মুখ্যমন্ত্রী পরিষ্কার। এর সঙ্গে তারও যোগ আছে সে দায়িত্ব তিনি এড়াতে পারেন না। স্যার, প্রবীণ মন্ত্রী বিনয়বাবু একটা সত্য কথা বলে ফেলেছেন। তিনি সৎ লোক। তিনি স্বীকার করেছেন যে ২৪.৪৫ লক্ষ ডিফল্টকেশান হয়েছে। তারপর ৭ লক্ষ ৭৩ হাজার বেআইনীভাবে উইথড্র করা হয়েছে। তিনি এটাও বলেছেন এবং স্বীকার করেছেন যে অশোক বোস, প্রাক্তন রাজনৈতিক সচীব, তিনি টাকা তুলে নিয়ে গেছেন। স্যার, এ্যাডমিনিষ্ট্রেশান এমন একটা পর্যায়ে এসে গেছে।

**মিঃ স্পীকার ঃ** মিঃ রায়, কি বললেন, স্বীকার করেছেন রাজনৈতিক টাকা?

**শ্রীসৌগত রায় ঃ** আমি বলেছি রাজনৈতিক সচীব ডি. সি. আর. এনেছেন।

**মিঃ স্পীকার :** আপনি রাজনৈতিক টাকা—কি বলছেন?

**শ্রীসৌগত রায় ঃ** আমি তা বলিনি। তারপরে স্যার আজকে আমার প্রশ্ন—এর আগে যখন এসেনসিয়াল কমোডিটিজ কর্পোরেশনের দুর্নীতির কথা আমার বন্ধু

সুব্রতবাবু বলছিলেন তখন আপনি বলেছিলেন যে এটা পাঠিয়ে দেওয়া হয়েছেন পাবলিক এ্যাকাউন্টস কমিটিতে। সেখানেও সরকার ব্যবস্থা নেয়নি। আলিপুর নাজারার দুর্নীতির কথা ১৯৮১ সাল থেকে খবর পাওয়া যাচ্ছে।

**মিঃ স্পীকার :** মিঃ রায়, মোশানটা ট্রেজারী সম্পর্কে, নাজারাত, নয়।

**শ্রীসৌগত রায় :** স্যার, ট্রেজারী এবং নাজারা, দুটোই কমপোজিট। আপনি এত টেকনিক্যাল পয়েন্ট নেবেন না। দুর্নীতির ব্যাপার পুরোটায় ছড়িয়ে আছে।

[ 6-05—6-45 P. M. including adjournment ]

১৯৮১ সাল থেকে এই দুর্নীতি শুধু হয়েছে, অডিট বার বার করে ইন্সট্রাকসন্স দিয়েছে, আর মুখ্যমন্ত্রী একটি করে তদন্তের অর্ডার দিয়েছেন। ৭ই মে মুখ্যমন্ত্রী তদন্তের অর্ডার দিয়েছেন, পাঁচ বছর ধরে তাঁর টনক নড়েনি। মুখ্যমন্ত্রী টেলিগ্রাফ কাগজের বিরুদ্ধে বলছেন, তার আগের দিন পূর্তমন্ত্রী সব কাগজওয়ালাদের বিরুদ্ধে বললেন, এটাই ওঁদের লাইন, কেউ ওঁদের বিরুদ্ধে সত্য কথা বলতে পারবেন না। উনি বক্তৃতা দিয়ে ভয় দেখাচ্ছেন। কিন্তু ঐ কাগজে বেরোল বলেই মুখ্যমন্ত্রী দুর্নীতির তদন্ত করতে অনুরোধ করেছেন এবং আমরা এই হাউসে দিনের পর দিন চেষ্টা করেছি, আলোচনা করেছি, ১৫ দিন একাদিক্রমে চেষ্টা করার পর সেই আলোচনা এসেছে। আমি সেইজন্য মনে করি না যে কমিটি এ্যাপয়েন্টেড হয়েছে, আলিপুর নজরৎখানার মোট চুরির পরিমাণ ১০ কোটি টাকা ছাড়িয়ে যাবে— আমরা মনে করি না যে তদন্ত কমিটি এ্যাপয়েন্টেড হয়েছে, সেই তদন্ত কমিটির দ্বারা সত্য অনুসন্ধান করে বার করা যাবে। তার কারণ রাজ্য সরকারের একজন কর্মচারী এই তদন্ত কমিটির প্রধান, আমরা মনে করি না যে আজকে যে ডি. সি. আর. এর বইগুলো মুখ্যমন্ত্রী সব আইনকে ভঙ্গ করে আপনার হাতে জমা দিয়েছেন, সেইগুলো অরিজিন্যাল কি না—আমার অভিযোগ সেইগুলো জাল এবং বানিয়ে এখানে আপনার সামনে রাখা হয়েছে।

( গোলমাল )

আমি তাই এই পুরো ব্যাপারটায়, মুখ্যমন্ত্রীর যদি সাহস থাকে—

( গোলমাল )

**Mr. Speaker :** *Mr. Saugata Roy, I want a confirmation from you.* You have just said that the DCRs given by the Chief Minister to me are forged and fraudulent. Do you insist this to be a statement on record ? Please clarify it.

**শ্রীসৌগত রায় :** আমাকে বলতে দিন, আমি ডি. সি. আর. বইগুলো দেখিনি, কিন্তু আমার গভীর সন্দেহ, এইসব ডি. সি. আর. বইগুলো জাল। I have every right to have a suspicion.

**Mr. Speaker :** So now I take it that you are modifying your earlier stand that these books are forged to a position that you suspect them to be forged. Is it correct ?

**Shri Saugata Roy :** Yes, Sir.

**Mr. Speaker :** Very well. Now proceed on please.

**শ্রীসৌগত রায় :** শুধু সন্দেহ নয়, গভীর সন্দেহ, I have deep and grave doubt that these are forged এই কথা কাগজে বেরিয়েছে হাশ আপ করার চেষ্টা করা হচ্ছে। আজকে যেখানে ঘটনা সবচেয়ে গুরুতর, তা হচ্ছে এই আলিপুর নজরতের কেলেঙ্কারী পুরো আমাদের সামনে খুলে দিয়েছে যে এ্যাডমিনিস্ট্রেশন কোন্ জায়গায় গিয়ে পৌঁছে গেছে। স্কুলের টাকা তুলে নিয়ে যাচ্ছে, বি. ডি. ও. 'র টাকা তুলে নিয়ে যাচ্ছে, রামকৃষ্ণ মিশনের টাকা তুলে নিয়ে যাচ্ছে, জেলা পরিষদের টাকা তুলে নিয়ে যাচ্ছে, খাজনা তোলার টাকা তুলে নিয়ে যাচ্ছে। ডি. সি. আর. বই তুলে নিয়ে যাচ্ছে। এই সরকারের সততা সম্পর্কে কেউ বিশ্বাস করবে না। এবার স্যার জাল গুটিয়ে এসেছে, মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচীব পর্য্যন্ত এসেছে, মুখ্য সচীব পর্য্যন্ত এসেছে। স্যার আমি দাবী করছি, এই কেসটা হয় সেন্ট্রাল ব্যুরো অব ইনভেষ্টিগেশন এর কাছে দেওয়া হোক। কেন্দ্রের বিরুদ্ধে যদি এত অভিযোগ থাকে, কেন্দ্রীয় সংস্থায় না দিতে চান, যদি সাহস থাকে, মুখ্যমন্ত্রীকে চ্যালেঞ্জ করছি, হাইকোর্টের সিটিং জাজকে দিয়ে এই কেলেঙ্কারীর ব্যাপারে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক। এই আমার সাবমিশন।

**শ্রীকৃষ্ণ চন্দ্র হালদার :** Mr. Speaker, Sir, on a point of order আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, আমি বলছি, সৌগত রায়কে চ্যালেঞ্জ করছি, যে উনি বলেছেন প্রথমে যে এইগুলো জাল, তারপর বললেন এইগুলো—

**মিঃ স্পীকার :** মিঃ হালদার, উনি মডিফাই করেছেন। উনি সন্দেহ করছেন যে ঐগুলো জাল হতে পারে।

**( At this stage the House was adjourned till 6.45 p.m. )**

**After Adjournment**

**[6-45—6-55 P.M.]**

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি যে প্রস্তাব এখানে উত্থাপন করেছিলাম, আমার সে প্রস্তাবের ওপর রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য শুনলাম। আমি আশা করেছিলাম প্রস্তাবকরা যখন রিপ্লাই দেবেন তখন তিনিও শুনবেন। এটা শোনা উচিত, কিন্তু তিনি নেই। যাই হোক, আমি বুঝলাম না, তিনি হঠাৎ এতটা চটে গেলেন কেন? তিনি সংবাদপত্রের ওপর খুবই ক্ষুব্ধ হয়েছেন। সংবাদপত্র বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে দুর্নীতির কথা লিখেছে এবং আমরাও সংবাদপত্রের রিপোর্টের ওপর গুরুত্ব দিচ্ছি বলেই বোধ হয় তিনি চটে গেলেন। ভাবটা এই রকম, ওঁরা যেন কখনও প্রয়োজনে সংবাদপত্র থেকে রেফার করেন না! স্যার আমি ব্যাপারটা ঠিক বুঝলাম না, ক্ষুব্ধ হবার অতটা কারণ কি? তাহলে কি দুর্নীতি কিছুই হয় নি? ডিফালকেসন কিছুই হয়নি? ডিফালকেসন যে হয়েছে তা তো তিনিই এ্যাডমিট্ করেছেন, কমই হোক আর বেশীই হোক ২৪ লক্ষ টাকার ডিফালকেসন হয়েছে এবং তা যদি হয়ে থাকে এবং সংবাদপত্র যদি তা তুলে ধরে থাকে, তাহলে তারা কোথায় অপরাধ করেছে? সংবাদপত্রের ভূমিকা কি? আমরা তো উল্টো ভেবেছিলাম। একটা প্রতিক্রিয়াশীল সরকারের ক্ষেত্রে সমালোচনা করলে, দুর্নীতির কথা বললে সংবাদপত্রের ওপর ক্ষুব্ধ হয়ে যাওয়ার কথা, সংবাদপত্রের ওপর রক্ত চক্ষু হওয়ার কথা। কিন্তু একটা যথার্থ গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে যে বামপন্থী সরকার পরিচালিত হয় বা যাঁরা নিজেদের বামপন্থী সরকার বলে পরিচয় দেন তাঁদের ক্ষেত্রে যদি সংবাদপত্র তার ভূমিকা পালন করে পাবলিক এক্স চেকারের পাবলিক মানি অপচয়ের কথা তুলে ধরে—ত্রুটি-বিচ্যুতি যাই থাকুক—তাহলে ক্ষুব্ধ হওয়ার কারণ কি? ত্রুটি-বিচ্যুতি নিশ্চয়ই বলবেন, কিন্তু ক্ষুব্ধ কেন? কোন কংগ্রেসী সরকারের কাছ থেকে এই আচরণ আশা করা যায়, কিন্তু যাঁরা সংবাদপত্রের স্বাধীনতা কথা বলেন তাঁরাই এই জিনিস করছেন! মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যখন আলিপুর ট্রেজারিতে, কালেকটরেটে ডিফালকেসন হয়েছে তখন

**Mr. Speaker :** *Mr. Saugata Roy, I want a confirmation from you.* You have just said that the DCRs given by the Chief Minister to me are forged and fraudulent. Do you insist this to be a statement on record ? Please clarify it.

**শ্রীসৌগত রায় ঃ** আমাকে বলতে দিন, আমি ডি. সি. আর. বইগুলো দেখিনি, কিন্তু আমার গভীর সন্দেহ, এইসব ডি. সি. আর. বইগুলো জাল। I have every right to have a suspicion.

**Mr. Speaker :** So now I take it that you are modifying your earlier stand that these books are forged to a position that you suspect them to be forged. Is it correct ?

**Shri Saugata Roy :** Yes, Sir.

**Mr. Speaker :** Very well. Now proceed on please.

**শ্রীসৌগত রায় :** শুধু সন্দেহ নয়, গভীর সন্দেহ, I have deep and grave doubt that these are forged এই কথা কাগজে বেরিয়েছে হাশ আপ করার চেষ্টা করা হচ্ছে। আজকে যেখানে ঘটনা সবচেয়ে গুরুতর, তা হচ্ছে এই আলিপুর নজরতের কেলেঙ্কারী পুরো আমাদের সামনে খুলে দিয়েছে যে এ্যাডমিনিষ্ট্রেশন কোন্ জায়গায় গিয়ে পোঁছে গেছে। স্কুলের টাকা তুলে নিয়ে যাচ্ছে, বি. ডি. ও. 'র টাকা তুলে নিয়ে যাচ্ছে, রামকৃষ্ণ মিশনের টাকা তুলে নিয়ে যাচ্ছে, জেলা পরিষদের টাকা তুলে নিয়ে যাচ্ছে, খাজনা তোলার টাকা তুলে নিয়ে যাচ্ছে। ডি. সি. আর. বই তুলে নিয়ে যাচ্ছে। এই সরকারের সততা সম্পর্কে কেউ বিশ্বাস করবে না। এবার স্যার জাল গুটিয়ে এসেছে, মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচীব পর্য্যন্ত এসেছে, মুখ্য সচীব পর্য্যন্ত এসেছে। স্যার আমি দাবী করছি, এই কেসটা হয় সেন্ট্রাল ব্যুরো অব ইনভেষ্টিগেশন এর কাছে দেওয়া হোক। কেন্দ্রের বিরুদ্ধে যদি এত অভিযোগ থাকে, কেন্দ্রীয় সংস্থায় না দিতে চান, যদি সাহস থাকে, মুখ্যমন্ত্রীকে চ্যালেঞ্জ করছি, হাইকোর্টের সিটিং জাজকে দিয়ে এই কেলেঙ্কারীর ব্যাপারে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক। এই আমার সাবমিশন।

**শ্রীকৃষ্ণ চন্দ্র হালদার :** Mr. Speaker, Sir, on a point of order আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, আমি বলছি, সৌগত রায়কে চ্যালেঞ্জ করছি, যে উনি বলেছেন প্রথমে যে এইগুলো জাল, তারপর বললেন এইগুলো—

**Mr. Speaker :** Calcutta is a district, 24-Parganas is a district. The Chief Minister's Secretari at is situated in Calcutta. From 24-Parganas district some books are brought in Calcutta district to the Chief Minister's Secretariat. You show me, according to the rules, whether this is a highly irregular practice and if it is done it becomes illegal and it becomes an offence. Show me the provision that if it is done he can be sent to the Jail.

( Noise )

**শ্রীদেবপ্রসাদ সরকার** : স্যার, আমি এখানে ইরিগুলার প্রাকটিসের থেকে সব চেয়ে যেটা বড় সেই কনভেনসনের কথা বলছি। চীফ্‌ মিনিষ্টারের কাছে·····

( নয়েজ )

শুনুন, গোলমাল করবেন না। স্যার, আপনি প্রশ্ন করলেন অথচ আপনি শুনছেন না। স্যার, আমি টেকনিক্যাল বা লিগালিটিং প্রশ্নে যাচ্ছি না। ২৭৭ থাকতে পারে, আমি সেটা বলছি না। আমার কাছে সবচেয়ে বড় প্রশ্ন হল, বিগত ১০ বছর ধরে মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলের জন্য ডি· সি. আরের মাধ্যমে টাকা কালেকসন করেছেন কি ? করেন নি। কেন করলেন ? আমি রুলসের মধ্যে যাচ্ছি না।

কিন্তু এই যে ক্যুয়ার আচরণ এটাই মানুষের মনের মধ্যে প্রশ্ন জাগে। আমি ইলিগ্যাল যদি নাও বলি তাহলেও মানুষের মনের মধ্যে প্রশ্ন জাগে কিনা সেটাই আমার প্রশ্ন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাছাড়া আজকে দেখতে পাচ্ছি—দুর্ভাগ্য বামফ্রন্ট সরকারের আজকে যেখানে কেন্দ্রীয় সরকারের সততার প্রশ্নে, যেখানে প্রশ্ন উঠেছে কেন্দ্রে আজ দুর্নীতিতে ভরে গেছে—যে প্রস্তাব আজকে এখানে সমর্থিত হয়েছে—যেখানে কেন্দ্রীয় সরকারের দুর্নীতির বিরুদ্ধে সারা ভারতবর্ষ ব্যাপী আন্দোলন করবার মানসিকতা জাগছে সেখানে আমি বলবো, বামফ্রন্ট সরকার আজকে নৈতিক দিক থেকে দুর্বল। কেন্দ্রীয় সরকারের এতবড় দুর্নীতির বিরুদ্ধে বামফ্রন্ট সরকার সেই দৃঢ়তার সঙ্গে আন্দোলনের পথে নামতে পারছেন না কারণ এই বামফ্রন্ট সরকারও দুর্নীতি গ্রস্ত।

[6-55—7-05 P.M.]

আজকে সর্বভারতীয় ভিত্তিতে যখন মুখ্যমন্ত্রী সম্মেলন হয়ে গেল, সেখা যখন প্রস্তাব এল যে, কেন্দ্রীয় সরকারের দুর্নীতির বিরুদ্ধে আজকে গণআন্দো গড়ে তোলা হোক, কর্মসূচী নেওয়া হোক তখন সি. পি. আই. এমের পক্ষ থে বাধা দেওয়া হল। শুধুমাত্র বিধানসভা এবং পার্লামেন্টের মধ্যে বিরোধি করে তাঁরা ক্ষান্ত থাকতে চাইলেন। এটাকে ভিত্তি করে গণ আন্দোলনে যে পারলেন না। তাঁদের সেই গার্টস নেই তা ফেস করবার। একটি পলি ক্যাল কনসিডারেসন আছে। পরিষদীয় রাজনীতিতে প্রতিপক্ষ থাকলে রাজনৈতিক দিক থেকে তাদের মধ্যে একটা সামঞ্জস্য রয়েছে, সেটা আছে তা ছাড়াও এমনভাবে দুর্নীতিগ্রস্ত যে তাঁদের নৈতিক চেতনা থেকে কেন্দ্রী সরকারের দুর্নিতির বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলবার ভিত তাঁদের নেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা প্রশ্ন এসেছে, এই বিধানসভায়, হল বামফ্রন্ট সরকারের আলিপুর কালেক্টরেট সম্পর্কে। মাননীয় মুখ্যমন্ত্রী পলিটিক্যাল সেক্রেটারীর ডি. সি. আরের প্রশ্ন এসেছে। মুখ্যমন্ত্রী মহাশয় আ তো এ্যাসেম্বলীতে ফেস করেন নি, এত দিন পরে কেন ফেস করছেন আজ মানুষের মধ্যে এই প্রশ্ন এসেছে যে, কেন দেরী হল? শুধু সংবাদপত্রে তিরস্কার করলে হবে না। যদি সত্যই তাঁরা আজকে সরকারী টাকার অপচয়ে ব্যাপারে একটা ভূমিকা তাহলে আগামী দিনে সেই ভূমিকা পালন কর প্রশাসনকে যাতে দুর্নীতিমুক্ত করা যায় সেজন্য সর্বদলীয় কমিটি গঠন করবা যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করবেন, এই কথা বলে আমি আমা বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now I put the main motion of Shri Saugata Roy to vot

The motion of **Shri SAUGATA ROY :**

Whereas the people of West Bengal are greatly exercised over the report appearing in a section of the Press regarding defalcation of huge sums o money from the Alipore Treasury during the last five years ;

And whereas the people are further perturbed to learn that the forme political secretary to the Chief minister had collected some DCR book

from the Alipore Treasury for collection to the Chief minister's Relief Fund violating the financial rules of the Government in this regard and that the said DCR books have not been returned as yet ;

And whereas several senior Government officers and other high-ups are alleged to have been involved in the aforesaid transaction as a result of which there is a strong feeling among the members of the public that the enquiry instituted by the Government will not bring the facts to light ;

This Assembly, therefore, urges upon the Government to entrust the enquiry into the affairs to the Central Bureau of Investigation.

Was then put and a division taken with the following results :

**Ayes**

Abdus Sattar, Shri
Adhikary, Shri Tarun
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Ambika
Bapuli, Shri Satya Ranjan
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Chattopadhyay, Shri Debi Prasad
Gyan Singh Sohanpal, Shri
Khaitan, Shri Rajesh
Laha, Shri Prabuddha
Majumdar, Shri Apurbalal
Mannan Hossain, Shri
Mukhopadhyay, Shri Subrata
Naskar, Shri Gobinda Chandra
Roy, Dr. Sudipta
Roy, Saugat
Samanta, Shri Tuhin
Sha, Shri Ganga Prosad

**Noes**

Abdul Bari, Shri Md.
Abul Basar, Shri
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bal, Shri Shakti Prasad
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Subhas
Bauri, Shri Madan
Bera, Shri Bishnupada
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Buddhadeb
Bhattacharya, Shri Nani
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Chakraborty, Shri Surya
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shrimati Sandhya
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das Gupta, Shrimati Arati
Das Gupta, Shri Asim
Das Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Gautam
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Narenda Nath
Dey, Shri Partha
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouripada
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Goppi, Shrimati, Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Kisku, Shri Laksmi Ram
Konar, Shrimati Maharani
Kumar, Shri Pandab
Kunar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra

Let, Shri Dhirendra
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Malakar, Shri Nani Gopal
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mirza, Shri Syed Nawab Jani
Mitra, Shri Ranjit
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B.
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathi, Shri Abani Bhusan
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal

*Sen Gupta, Shri Prabir*
Seth, Shri Lakshman Chandra
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
*Sk. Jahangir Karim, Shri*
Soren, Shri Khara
Touob Ali, Shri
Tudu, Shri Durga

**Abstentions**

Purkait, Shri Probodh
Sarker, Shri Deba Prasad

The Ayes being 19 ; and the Noes 132, the motion was lost.

I also put the main motion of Shri Deba Prasad Sarker to vote.

The motion of **Shri DEBA PRASAD SARKAR** :

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, অর্থাভাবের জন্য যখন রাজ্যের উন্নয়নমূলক ও জনসেবামূলক কাজকর্ম ঠিকমত রূপায়িত করা যাচ্ছে না এমন এক মূহুর্তে বিভিন্ন সরকারী দপ্তরে কোটি কোটি টাকা তছরূপ এবং নানা দুর্নীতির সংবাদ পাওয়া যাচ্ছে। সম্প্রতি আলিপুর ট্রেজারী থেকে বিপুল পরিমাণ রাজস্ব তছরূপের ঘটনাটি তার একটি জ্বলন্ত নজির। এর সাথে মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচিব কর্তৃক আলিপুর কালেক্টরেট থেকে রসিদ বই নেওয়ার ঘটনাটিকে কেন্দ্র করেও জনমনে নানা প্রশ্ন ও সন্দেহ দেখা দিয়েছে ;

তাই এই সভা দাবি করছে যে, সরকার সম্পর্কে জনসাধারণের মধ্য থেকে সমস্ত রকমের সন্দেহ নিরসনের জন্য এবং আলিপুর কালেক্টরেট থেকে মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচিব কর্তৃক ডি. সি. আর বই গ্রহণ সংক্রান্ত সমগ্র ঘটনার পূর্ণাঙ্গ তদন্তের জন্যে এই সভা থেকে এক সর্বদলীয় কমিটি গঠন করা হোক।

Was then put and a division taken with the following results :

**Ayes**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

**Noes**

Abdul Bari, Shri Md.
Abul Basar, Shri
Abdul Sobhan Gazi, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Lakhan
Bal, Shri Shakti Prasad
Bandyopadhyay, Shri Debabrata
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Subhas
Bauri, Shri Madan
Bera, Shri Bishnupada
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Buddhadeb
Bhattacharya, Shri Nani
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Surya
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shrimati Sandhya
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das Gupta, Shrimati Arati
Das Gupta, Shri Asim
Das Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Sunil
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Narendra Nath
Dey, Shri Partha
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouripada
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shrimati Minati

*Ghosh, Shri Susanta*
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Kisku, Shri Laksmi Ram
Kumar, Shri Pandab
Kunar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra nath
Mandal, Shri Sukumar
Mirza, Shri Syed Nawab Jani
Mitra. Shri Ranjit
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Omar Ali, Dr.
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B.
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish

Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathi, Shri Abani Bhusan
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Sk. Jahangir Karim, Shri
Soren, Shri Khara
Touob Ali, Shri
Tudu, Shri Durga

The Ayes being 2, and the Noes 134, the motion was lost.

**Motion under rule 185**

**Mr. Speaker :** Now Shri Manabendra Mukherjee please move your motion.

**শ্রীমানবেন্দ্র মুখার্জী :** মিঃ স্পীকার স্যার, আপনার অনুমতি নিয়ে আণ্ডার রুল ১৮৫ আমি প্রস্তাবটি উত্থাপন করছি :

"যেহেতু আকাশবাণী এবং দূরদর্শন ক্রমাগতভাবে সংবাদ ও অন্যান্য অনুষ্ঠানের ক্ষেত্রে পক্ষপাতমূলক আচরণ করে চলেছে ;

যেহেতু স্বয়ংশাসিত প্রতিষ্ঠান হিসাবে এই প্রচার সংস্থা দুটির দেশের জনমানসের বিভিন্ন চিন্তা ও ভাবনাকে নিরপেক্ষভাবে প্রতিফলিত করা উচিত ;

যেহেতু পশ্চিমবঙ্গ, কেরালা এবং জম্মু ও কাশ্মীর বিধানসভার সদ্য অনুষ্ঠিত নির্বাচনে এই প্রচার সংস্থা দুটিই সমস্ত রাজনৈতিক মূল্যবোধ এবং সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার প্রতি বিন্দুমাত্র মর্যাদা না দিয়ে কেবলমাত্র কেন্দ্রে ক্ষমতায় অধিষ্ঠিত শাসকদলের পক্ষে প্রচার করেছে ;

যেহেতু সংবাদ প্রচার ও অনুষ্ঠানসূচী স্থিরীকরণের প্রশ্নে এই দুটি সংস্থা রাজ্য সরকারগুলির সাথে কোনরূপ পরামর্শ করতে অস্বীকার করে চলেছে ;

যেহেতু দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল চালু করার ক্ষেত্রে রাজ্য সরকারের উপর কোন দায়িত্ব অর্পণ করা হয়নি ;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারে নিকট অনুরোধ জানাচ্ছে যে—

(ক) দূরদর্শন এবং আকাশবাণীকে স্বয়ংশাসিত প্রতিষ্ঠান হিসাবে নিরপেক্ষ-ভাবে পরিচালনা করা হোক ; এবং

(খ) দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলের অধিকার রাজ্য সরকারের উপর ন্যস্ত করা হোক।

মিঃ স্পীকার স্যার, আমি প্রস্তাবাকারে এটি এখানে উত্থাপন করলাম। এই প্রস্তাবের সমর্থনে জবাব দেবার সময় যা বলার বলবো।

**Mr. Speaker :** There are 7 amendments to this motion. Amendments No. 2 and 6 are out of order. The rest are taken as moved.

Shri **APURBALAL MAJUMDAR :** Sir, I beg to move that

In para 1, line 2, for the word **"পক্ষপাতমূলক"**, the word **"নিরপেক্ষ"** be substituted.

In para 3, lines 3 and 4, for the words **"বিন্দুমাত্র মর্যাদা না দিয়ে কেবলমাত্র কেন্দ্রে ক্ষমতায় অধিষ্ঠিত শাসকদলের"**, the words **"সম্পূর্ণ আস্থা ও মর্যাদা দিয়ে সকল দলের"** be substituted.

In para 4, lines 1 and 2, for the words **"রাজ্য সরকারগুলির"**, the words **"রাজনৈতিক দল ও প্রতিষ্ঠানের"** be substituted.

In para 5, line 1, for the words **"রাজ্য সরকারের"**, the words **"কোন বেসরকারি প্রতিষ্ঠানের"** be substituted.

In para 6 (খ), line 1, for the words **"অধিকার রাজ্য সরকারের উপর ন্যস্ত"**, the words **"পরিচালনা ও সেইরূপ নিরপেক্ষভাবে"** be substituted.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানববাবু, সুরজিৎবাবু এবং কৃপাসিন্ধু বাবুরা যে এই প্রস্তাবটা আনছেন এটা আমার জানাই ছিল, তাই সরাসরি এর বিরোধিতা করছি। আমার নিজের ধারণা, ওঁরা নিজেরাও জানেন যে এগুলোর বিরোধিতা করা উচিত; নিজেদের ইচ্ছা থাকলেও এটা চাওয়া উচিত নয়। এখানে বুদ্ধদেববাবু আছেন, তাঁর সঙ্গে বিশেষ করে পরামর্শ করলে এই জিনিস আসতোই না। এই দুটি দাবী ওঁদের দীর্ঘ দিনের একটি এ.আই.আর এবং একটি টি. ভি. কেন্দ্র চাই এবং একটি নোট ছাপাবার কারখানা চাই।

[7-05—7-15 P.M.]

এই দুটো দাবি বামফ্রন্ট সরকারের দীর্ঘ দিনের দাবি। এই আবদার কোন সরকারের পক্ষে রাখা সম্ভব নয়। কোন সময় এই আবদার করা হচ্ছে? যেখানে ১২০০ কিলোমিটার শুধু মাত্র বর্ডার রয়েছে, এখানে ওখানে বহু জায়গায়। এই পশ্চিম বাংলায় গ্রামে এমন এমন বহু মানুষ আছে যারা এরসাদের ছবি দেখে আমাদের প্রধান মন্ত্রী রাজীব গান্ধীর ছবি মনে করে। এই রকম অনেক গ্রাম রয়েছে যেখানে বর্ডার নিয়ে এখনও বিভিন্ন দেশের সংগে বৈশম্য রয়েছে এবং প্রতিটি মুহুর্ত্তে আমরা একটা চ্যালেঞ্জের সম্মুখীন হয়ে রয়েছি। পৃথিবীর মধ্যে ভারতবর্ষ হচ্ছে বৃহত্তম গণতন্ত্রের মন্দির। চ্যালেঞ্জটা কোথায়? এটা একটা মামুলী দলের কথা নয়, প্রচারের কথা নয়। এর সংগে বিরাট গভীর অন্য ইংগিত রয়েছে। পৃথিবীর ম্যাপটা যদি একবার ভাল করে দেখবার চেষ্টা করেন তাহলে তার মধ্যে কোন একটা দেশ দেখাতে পারবেন যে যেখানে এই ধরনের গণতন্ত্র রক্ষা করা সম্ভব হয়েছে বিগত কয়েক বছর ধরে। মার্কিন সাম্রাজবাদকে দেখুন, পাকিস্তানকে দেখুন, বাংলাদেশ, ইথিওপিয়া, থাইল্যাণ্ড, ফিলিপিন্স এবং চিলিকে দেখুন। কেবলমাত্র ছোট্ট একটা দেশে গণতন্ত্র নামে মাত্র আছে আলট্রা হাডকোর রাইটিস্ট শ্রীলঙ্কা ছাড়া কোন দেশ দেখাতে পারবেন যেখানে গণতন্ত্র রক্ষা করা

সম্ভব হয়েছে? এখনও ভারত মহাসাগরের উপর সপ্তম নৌবহর দাঁড় করিয়ে রাখা হয়েছে। এখন পাকিস্তানকে পূর্বের সমস্ত রেকর্ডকে ম্লান করে দিয়ে অস্ত্র সরবরাহ করা হচ্ছে। সেই সময় মিডিয়াকে—যেটা সবচেয়ে গুরুত্বপূর্ণ জিনিস, মিডিয়াকে দিয়ে ক্যু হয়, যা দিয়ে একটা সরকারের সামরিক অভ্যুত্থান ঘটানো যেতে পারে—একটা রাজ্য সরকার দাবি করছে! টি. ভি.-র একটা চ্যানেলকে রাজ্য সরকারকে দিয়ে দিতে হবে! অথবা আমাদের ফিরে যেতে হবে সেই অল ইণ্ডিয়া রেডিও-র একটা কুকুর মুখ নিয়ে বসে থাকা মাইক্রোফেনের যুগে। আপনারা তো সাম্যবাদের কথা বলেন, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে কথা বলেন। এখানে মুখ্যমন্ত্রী বসে আছেন, এক সময় ছাত্র জীবনে আমরা দেখেছি আমাদের রক্ত ভিয়েতনাম সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যারা লড়াই করছিল তাদের জন্য পাঠিয়েছি। আমরা তখন তাঁদের দল করতাম না, তবুও পাঠিয়েছি। আমরা মনে করেছি সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়ায়ে এতো বড় সমর্থন পশ্চিমবাংলায় সম্ভবপর হতে পারে। আজকে দেশের পরিস্থিতি উদ্বেগজনক না বললেও আজকে দেশে একটা সংকটময় পরিস্থিতি চলছে। সেখানে দাবি করা হচ্ছে এই সমস্ত মিডিয়াগুলোকে স্বয়ংশাসিত হাতে, ব্যক্তিগত বা করপোরেসানের হাতে পৌঁছে দেওয়া হোক। আজকে বুঝতে পারছেন না—মাননীয় মুখ্যমন্ত্রী এবং বুদ্ধদেববাবু আছেন—সমস্ত মিডিয়াগুলিকে মোনোপলি বা আধামোনোপলি হাউসের হাতে থাকার ফলে আজকে কি মন্ত্রনা পাবলিকরা ভোগ করছে? আজকে উদ্বেগের বিষয় হ'ল বেশীর ভাগ মাধ্যম নয় টাটা, নয় বিড়লা, নয় গোয়েংকা সব বড় বড় ব্যবসাদারদের কায়দা হয়েছে সংবাদপত্র হাতে ধরে রাখা। এইগুলি দেখে আজকে করপোরেসান করে আমলাতন্ত্রের হাতে পৌঁছে দেবার সরাসরি আবেদন আপনারা করছেন? এই আবেদন আপনাদের পক্ষ থেকে কি করে আসে? যাঁরা সাম্যবাদের কথা বলেন, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যাঁরা লড়াই করার কথা বলেন, যাঁরা বার বার বলেন আরো বেশী করে জাতীয়করণ করার কথা তাঁদের কাছ থেকে কি ভাবে এই দাবি আসে সেটা আমি বুঝতে পারছি না। আপনারা যদি বৈষম্যের কথা বলেন, আজকে যদি সত্যিকারের বৈষম্য হয়ে থাকে তাহলে নিশ্চই আপনাদে সঙ্গে একমত হতাম, আমি বলতাম বৈষম্য হলে নিশ্চই দেখা দরকার। বৈষম্য হলে তাতে শুধু আপনাদের ক্ষতি নয়, যদি সত্যিকারের বৈষম্য হয় তাহলে আমাদের যে বেসিক স্ট্রাকচার সেই স্ট্রাকচারের মধ্যে ইমব্যালেন্স এসে যায়, ভারসাম্য হারিয়ে

ফেলে এবং তাতে সকলেরই ক্ষতি হয়। স্বাভাবিক ভাবেই সেই ব্যাপারে আপনাদের সঙ্গে আমরাও আপত্তি জানাবো। আমাদের তথ্য কি বলে? সম্প্রতি আমাদের ইনফরমেসান মিনিষ্টার শ্রী পাঁজা যে তথ্য দিয়েছেন আপনারা তো তার কাউণ্টার উত্তর দিতে পারেননি।

আপনাদের মুখ্যমন্ত্রী, মন্ত্রীমণ্ডলীর সদস্যবৃন্দ এবং অন্যান্য সদস্য যাঁরা আছেন, একটু হিসাব করে দেখুন তো, গত ছয় মাসে কত লাইন গেছে; আর ঐ সময়ের মধ্যে আমাদের প্রধানমন্ত্রী সমেত আমাদের কতগুলো লাইন গেছে? আমাদের সবাইকে মিলে মাত্র দু'হাজার লাইন গেছে। এগুলোর ব্যাপারে তথ্য দিয়ে আপনাদের প্রমাণ করতে হবে, তা না করে কেবলমাত্র বারবার করে দাবী করার যে প্রবণতা, বাঙালীর সেন্টিমেণ্টে সুড়সুড়ি দিয়ে রাজনীতি করার এই সমস্ত যে খেলা আপনারা শুরু করেছেন, এই খেলার পরিণতি কিন্তু ভয়ংকর। এখানে মানববাবু নতুন এসেছেন, পুরনো হলে উনি হয়ত এই ধরণের প্রস্তাব এখানে আনতেন না। উনি এখানে বলেছেন যে, তাঁরা কোন কাজ পাচ্ছেন না, কোন দায়িত্ব পাচ্ছেন না। কাজ পাচ্ছেন না বা দায়িত্ব পাচ্ছেন না, এতো ঠিক নয়। কেননা, আমরা যখন এখানে ক্ষমতায় ছিলাম, আপনারা নিশ্চয়ই এটা জানেন রাধা স্টুডিওতে প্রথমে টি· ভি· সেণ্টার খোলা হয়েছিল। আমরা যখন সরকারে ছিলাম তখন এটা করেছিলাম। সুতরাং কাজ করতে তো কোন অসুবিধা নেই? মানববাবু হয়ত এটা জানেন না, এখানে বুদ্ধদেববাবু আছেন, তিনি নিশ্চয়ই এ কথা জানেন যে, সত্যি সত্যিই যদি আপনারা দায়িত্ব নিয়ে কাজ করতে চান, দূরদর্শন বা অল ইণ্ডিয়া রেডিওতে কোন পরিকল্পনা, কোন পজিটিভ এ্যাডভাইস দিতে চান, তাহলে তা কেন্দ্রীয় সরকারের এই সংস্থা তো কখনও আউটরাইট রিজেক্ট করে দেন না? আমরা বহু জায়গায় বহু ব্যাপারে জানি, এম. এল· এ·-রা, আপনাদের দলের এম. পি. রাও পর্যন্ত কেন্দ্রীয় এ্যাডভাইজারী কমিটিতে আছেন। সেই এ্যাড-ভাইজারী কমিটি যে কোন গঠন মূলক প্রস্তাব নিয়ে আসতে পারেন। লোক-সভায় যে কনসালটেটিভ কমিটি আছে তাঁরা, প্রতিটি কমিটিতে তো আপনাদের দলের লোকেরা আছেন এবং সরকার পক্ষের লোকেরাও আছেন, ইচ্ছা করলে কোন গঠন মূলক প্রস্তাব নিয়ে আসতে পারেন। এই ব্যাপারে বহুদিন যাবৎ কেন্দ্রীয় সরকারের আইন আছে। কেন্দ্রীয় সরকারের সেই আইন অনুযায়ী

রাজ্য সরকারগুলো তাঁদের গঠন মূলক প্রস্তাবগুলো ইমপ্লিমেণ্ট করতে পারেন। আমি উদাহরণ দিয়ে বলতে পারি যে, ইচ্ছা থাকলে কত কাজ করতে পারা যায়। আপনি বলেছেন যে, দ্বিতীয় চ্যানেল চালু করার জন্য রাজ্য সরকারকে কোন দায়িত্ব দেওয়া হয়নি। আমরা তো রাধা স্টুডিওতে এটাকে (টি.ভি.কে) নিয়ে এসেছিলাম, যেখানে আমাদের কাছে এটা হবার কোন পরিকল্পনাই আগে ছিল না। আমরা এখানে সরকারে থাকা কালে আমাদের ৪৫ লক্ষ টাকার বিনিময়ে, একমাত্র বিনিয়োগের মাধ্যমে কলকাতাতে টি. ভি. সেণ্টার করেছিলাম। এটা হয়েছিল কংগ্রেস সরকারের আমলে। সুতরাং আজকের টি. ভি. এখানে হয়েছে, তা প্রথমে রাধা স্টুডিওতে রাজ্য সরকারকে দায়িত্ব নিয়েই করতে হয়েছিল। সুতরাং দায়িত্ব নিয়ে যদি সত্যিই কিছু করতে চান, তাহলে তা অবশ্যই করতে পারেন। আপনারা জানেন, আমরা মাঝে মাঝে আক্রমণ করি, অভিযোগ করি কেন্দ্রীয় মন্ত্রীদের কাছে যে, আপনাদের দলের যে সমস্ত মিটিং হয়, সেগুলোও পর্যন্ত দেখাতে হয়। টি. ভি.'র ডিরেক্টরের কাছেও আমরা অভিযোগ করি—সাধারণ ভাবে যেগুলো টি. ভি.'র নিয়মের বাইরে, আমরা এই সমস্ত নিয়ে বারবার করে বলেছি—কোন ঘটনা হয়ে যাওয়ার পর তা দেখানো যেতে পারে, কিন্তু তাঁরা আগে থেকে কি করে প্রচার করেন? আমরা তো বারবার করে লক্ষ্য করছি যে, আপনাদের সরোজ মুখার্জী মহাশয় এই প্রচার মাধ্যমের বিরুদ্ধে হুমকি দেন, এখন আবার মাঝে মাঝে ধর্ণা দিতে শুরু করেছেন। আমরা তো বারবার করেই দেখতে পাই যে, কোন কর্মসূচীর প্রোগ্রাম হওয়ার আগেই দূরদর্শন কর্তৃপক্ষ তা প্রচার করেন। সুতরাং এগুলো শুধু বললেই হয় না। আপনাদের কাছে আমি আবার উল্লেখ করছি—আশাকরি, মানববাবু এগুলো নেবেন, তিনি তো ভালই বলেন—জনতা সরকারের আমলে ভার্গিস কমিটি তৈরী হয়েছিল, তখন আমরা এই দাবী করেছিলাম সেই কমিটির কাছে। কিন্তু আপনারা কিছু করেন নি, আপনারা কিছু বলেন নি। তখন তো জনতা সরকারের কাছে ক্যাটিগোরি-ক্যালি আমরা বলেছিলাম। আপনারা আজকে যে ভঙ্গীমায় বলছেন, তখন কিন্তু কোন কথাই বলেন নি।

[7-15—7-25 P.M.]

আজকে আপনারা কেন বলছেন রাজনৈতিক কারণে? সুতরাং জেনে

রাখুন রাজনৈতিক কারণে কোন বড় কাজ করা যাবে না সংকীর্ণতা এবং ক্ষুদ্রতার দোষে দুষ্ট হয়ে যাবে। আমি আপনাদের কাছে বারেবারে স্মরণ করিয়ে দিতে চাই যে ভারতবর্ষে একটা অর্থনৈতিক সঙ্কট শুধু নয় একটা সাংঘাতিক রাজনৈতিক সংকটের মধ্যে দিয়ে চলেছে। এই উপমহাদেশের অস্তিত্ব নির্ভর করছে এই সংকীর্ণতা কাটিয়ে ওঠার উপরে এবং না উপরে। আপনাদের কাছ থেকে বহু সময়ে শুনেছি বা কাগজে পড়েছি যে রাজনৈতিক কারণে জাতীয় পর্য্যায়ে কেন্দ্রীয় সরকারকে সমর্থন করতে হয়। কিন্তু তাই বলে গণ মাধ্যমে যেগুলি সেগুলিকে নিয়ে নেওয়া একটা ডেনজারাস ব্যাপার। অল ইণ্ডিয়া রেডিও বা টি. ভি. সেন্টারের সামনে যদি একটা ট্যাংকে বসিয়ে দেওয়া যায় তাহলে গোটা দেশটা ক্যু হয়ে যাবে। এই হল ডেভেলাপিং এবং আণ্ডার ডেভেলাপিং কানট্রির ইতিহাস। একটা এর বড় উদাহরণ দেবো সম্প্রতি ফিজিতে ৫টি ট্যাঙ্ক নিয়ে একটা 'ক্যু' হয়ে চলে গেল, ১১ জন সোলজার পার্লামেন্টের মধ্যে ঢুকে যায় এবং ক্যু হয়ে গেল। আর সেই সময়ে আপনারা বলছেন কিনা গণ মাধ্যমগুলির অধিকার করপোরেশান অথবা ব্যক্তির হাতে তুলে দিতে হবে। সরকারের কোন এক্তিয়ার থাকবে না, সেখানে কোন বৈষম্য থাকবে না আমি ক্যাটিগরিক্যালি বলতে চাই বৈষম্য নিয়ে আলোচনা তর্ক-বিতর্ক হতে পারে। জম্মু-কাশ্মীরের কোন পার্টি কোনদিন কোন সময়ে তো সরকারের বিরুদ্ধে আপত্তি করেননি। আপনারা কোন সংবাদপত্র দেখেছেন কিংবা কোন বইতে পড়েছেন? কই জম্মু-কাশ্মীরের সরকার আমাদের প্রতি বৈষম্য হচ্ছে বলে জানাননি। আপনাদের তো ৮টি পার্টি বক্তৃতা করছেন, আর আমরা সেখানে একটা পার্টি ১৫ মিঃ ধরে আলোচনা করছি। আপনাদের ৮টি পার্টি আমাদের গালাগালি দেবার সুযোগ পাচ্ছেন এতোক্ষণ ধরে আর আমরা সেখানে কত টাইম পাচ্ছি। মাননীয় শিক্ষা মন্ত্রীকে বলতে দেওয়া হয় নি বলে সবকিছু অন্যায় হয়ে গেল। শিক্ষা মন্ত্রীকে নির্বাচনের আগে বলতে দেওয়া হয়নি তার কারণ হচ্ছে ওইরকম একটা সাংঘাতিক অভিযোগ, যে অভিযোগ একটা নির্বাচনে প্রতিফলিত হতে পারে ডাইরেক্টলি অর ইনডাইরেক্টলি সেক্ষেত্রেও কি বলতে দেওয়া হবে? এরফলে তাঁদের পার্টি সমস্ত কিছু বয়কট করলেন। সেখানে বয়কট করে বলা হল গণমাধ্যমগুলি করপোরেশান বা ব্যক্তি মালিকানার কাছে দিয়ে দেওয়া হোক। আমি বারে বারে আপনাদের কাছে অনুরোধ করছি এর গভীরতা, ব্যপ্তি এবং মূল্যায়ণ বোঝার চেষ্টা করুন তাহলে

এই রেজিলিউশান উইথড্র করবেন। এটা শুধু পার্টির স্বার্থে নয়, কংগ্রেসীকে বারেবারে গালাগালি দিন তাতে কোন আপত্তি নেই। কারণ আমরা জন্মায়নি সরকারে থাকবো বলে কিংবা চিরকাল সরকারে থাকবো বলে আসিনি এবং মরবোও না সরকারে থাকবো বলে। গণতন্ত্রের এটাই নিয়ম, দেশের মানুষ থাকবে, গণতন্ত্র থাকবে। সুতরাং পার্টি যদি এইরকম প্রস্তাব করে থাকে, এইরকম বিপদজনক প্রস্তাব সেক্ষেত্রে আমার মনে হয় এই রেজলিউশান থেকে বিরত থাকা দরকার আছে। সবচেয়ে নিন্দনীয় যে বেশ কিছু ছাত্র যুবক বৃষ্টিতে ভিজে গিয়ে হামলা এবং হট্টগোল লাগিয়ে দিল আর আজকে আমরা যদি রাইটার্স বিল্ডিংসে ১৪৪ ধারা থাকা সত্ত্বেও হামলা করি তাহলে কি দাঁড়াবে। এইভাবে দেশ চলে না, যদি শক্তি থাকে তাহলে ইতিবাচক জায়গায় লাগান কোন আপত্তি নেই। আর যদি শক্তি না থাকে তাহলে ওইভাবে বিভ্রান্ত করার জন্য, অপপ্রচার করার জন্য এবং দেশকে ক্ষতিগ্রস্ত না করে নিজেদের দর্শনকে নিজেরা আঘাত করা থেকে বিরত থাকবেন বলে মনে করি। সুতরাং এই কারণে এই প্রস্তাবের বিরোধীতা করছি।

শ্রীমতী অপরাজিতা গোপ্পী: মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রীমানবেন্দ্র মুখার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন করছি। এতোক্ষণ মাননীয় সদস্য শ্রীসুব্রতবাবুর বক্তৃতা শুনলাম। একটি কথা উনি বললেন এই প্রস্তাব সম্পর্কে বলতে গিয়ে যে এর মধ্যে ভারতবর্ষের ভবিষ্যৎ রাজনৈতিক পরিস্থিতির ইঙ্গিত রয়েছে। আমি বলি এই প্রস্তাব আনা হয়েছে একটা রাজনৈতিক উদ্দেশ্যে আনা হয়েছে। আজকে তো গোটা দেশটাতে রাজনীতির উপরে চলছে। আজকে আপনারা জানেন যে আমাদের সঙ্গে আপনাদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গীর মৌলিক পাথক্য তো রয়েছেই এবং এই কারণেই প্রস্তাবটি আনা হয়েছে। তার কারণ আজকে গোটা ভারতবর্ষের সমস্ত রাজ্য কংগ্রেস শাসিত নয়, একটা দল দ্বারাই শাসিত হচ্ছে না এবং আজকে প্রায় ভারতবর্ষের ১০টি রাজ্যে অকংগ্রেসী সরকার আছেন। এই অকংগ্রেসী সরকার থাকার দরুণ আজকে যদি রেডিও এবং টি. ভি. শুধু কংগ্রেসীদের কুক্ষিগত থাকে এবং তাতে তাঁদেরই রাজনৈতিক উদ্দেশ্য প্রচার করার যন্ত্র হিসাবে ব্যবহার করা হয় তাহলে স্বাভাবিকভাবেই আমাদের কাছে এই প্রশ্ন আসবেই।

আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করি আপনি তো জানেন না আমাদের দেশের প্রাইম মিনিস্টার জওহরলাল নেহেরু যখন জীবিত ছিলেন তখন পার্লামেণ্টে এই প্রস্তাবটা এসেছিল এবং বিতর্কিত প্রশ্ন নিয়ে অনেক আলোচনা পার্লামেণ্টে হয়েছে। জওহরলাল নেহেরু স্বীকার করেছিলেন যে রেডিয়ো স্বয়ংশাসিত হওয়া উচিৎ। তিনি এই কথা স্বীকার করার পরেও দেখা যায় অশোক চন্দ্র কমিটি ষাটের দশকে এই প্রস্তাব নিয়ে সুপারিশ করেছিলেন আপনি ভার্গব কমিটির সম্পর্কে বললেন, এই ভার্গব কমিটির সম্পর্কে তিনি আলোচনার জন্য সুপারিশ করেছিলেন। আমার কথা হচ্ছে মাননীয় স্পীকার মহাশয় আজকে রেডিয়ো এবং টি. ভি সম্পর্কে আমরা মনে করি এটা একটা জনশিক্ষার মাধ্যম। এই টি. ভি. কে ব্যবহার করা হবে একটি স্বাধীন গণতান্ত্রিক রাষ্ট্রে। আজকে রেডিয়োর মাধ্যমে সাধারণ মানুষের মধ্যে শিক্ষার প্রসারতা বাড়ে, সংস্কৃতির প্রসারতা বাড়ে এটাই তো উদ্দেশ্য। সেই শিক্ষার কি হবে ? আজকে টি. ভি.র কথায় আমি আসছি। দূরদর্শন আজকে কি অবস্থায় গিয়ে পৌঁছেছে ? দূরদর্শন-র সম্পর্কে বলা হয়েছিল যে দূরদর্শন নাকি জনশিক্ষার জন্য। আজতে স্বাধীন ভারতবর্ষের মানুষের সামনে একটা ঐতিহ্য স্থাপন করবেন যার মধ্যে দিয়ে আমাদের দেশের ৪০ বছর পরে শতকরা ৭০ ভাগ মানুষ যারা নিরক্ষর আছে তাদের মধ্যে শিক্ষিত পাওয়া যাবে কতজনকে ? স্যার, আজকে দূরদর্শনে যা দেখা যায় তাতে দূরদর্শনের প্রচার বন্ধ রাখা উচিৎ। টি· ভি. র প্রচারে যে বিজ্ঞাপন দেখা যায় সেই বিজ্ঞাপনে উলঙ্গ নারীর ছবি ছাড়া আর কিছু নেই। একটা সাবানের বিজ্ঞাপন দিচ্ছে সেখানে নারীদের দেহ নিয়ে। একটা কলগেটের বিজ্ঞাপন দিচ্ছে সেখানে নারীর দেহ। আমাদের দূরদর্শন ও রেডিয়োর এই প্রচার-পন্থায় আমাদের আপত্তি আছে। আপনাদের সঙ্গে আমাদের একট মৌলিক পার্থক্য আছে। আজকে দূরদর্শন ও রেডিয়োর জন্য আমাদের বামফ্রন্ট সরকারের যে চিন্তা-ধারা সেটায় তার বক্তব্যকে তুলে ধরতে চায়। সেইজন্য আজকে যে দ্বিতীয় চ্যানেল খোলা হচ্ছে এটা রাজ্য সরকারের হাতে থাকা উচিৎ। ভারতবর্ষের বুকে রাজনীতি চলছে। আজকে কংগ্রেস যেভাবে তাদের দলকে সারা ভারতবর্ষে থেকে সরকারে এনেছে তার ফলে আজকে এই প্রশ্ন এসেছে— রেডিয়ো, টি. ভি· নিয়ে রাজীব গান্ধী কি করছেন আপনারা আপনাদের দলের হয়ে প্রচার করছেন। কিন্তু অন্যান্য রাজ্য সরকার কি ভাবে তাদের পরিকল্পনাগুলিকে পরিচালনা করতে চায়, কি তাদের দৃষ্টিভঙ্গী, সেটা তো প্রচার করার দরকার আছে। সেটার জন্য যদি সুযোগ পাই তাহলে প্রতিবাদ করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও বলতে চাই আজকে পার্লামেণ্টে প্রশ্ন উঠেছে এই ব্যাপার নিয়ে, অজিত

পাঁজা মহাশয় সেটা প্রত্যাখান করেছেন। এই ব্যাপারে একটা বিতর্ক হয়েছে পার্লামেন্টে—সেখানে সদস্যরা দূরদর্শনকে নিয়ে যুক্তিপূর্ণভাবে বলেছেন এটা স্বয়ংশাসিত সংস্থা হওয়া উচিত। এটা আজকের প্রশ্ন নয়, এগুলি সেই স্বাধীনতার পর থেকে এই প্রস্তাবগুলি এসেছে স্বয়ংশাসিত সংস্থা হিসাবে এটাকে মনে করা হোক। কারণ এই গণতান্ত্রিক রাষ্ট্র এর মধ্যে দিয়েই দেখা যাচ্ছে-জনশিক্ষার ব্যাপারে আজকে সরকারে যারাই থাকুন সেই দলের আজকে কি নীতি কি তাদের পরিকল্পনা সেটা নিশ্চয় দেখবার দরকার আছে। শুধু তাই নয় আজকে দূরদর্শনে রাত্রিবেলায় সাড়ে এগারটার সময় কি করে সিনেমা দেখান হয়? যদিও আমি দেখিনা, বুঝতেও পারি না এটা কোন রুচিসম্মত ব্যাপার-রাত্রি সাড়ে ১১টা থেকে ২টা পর্যন্ত চলছে?

[ 7-25—7-35 P.M. ]

এবং মাঝে মাঝে সিনেমা হয়। যাঁরা দেখেন তাঁরা বলেন পরিবারের সমস্ত মানুষজন নিয়ে দুরদর্শনের সেই ছবি দেখা যায় না। এমন কি শিক্ষার মাধ্যম হচ্ছে যে বাড়ির সব লোক নিয়ে সে জিনিষ দেখা যায় না। তাহলে এটা কোন শিক্ষা প্রসারের জন্য ব্যবহার করছেন? ভারতবর্ষের পুঁজিবাদী সমাজ ব্যবস্থার ক্ষেত্রে দুরদর্শনকে কুক্ষিগত করে যে ধরণের কালচার বিস্তার করতে চাইছেন তা যে কি তা জানিনা। যে দেশে অশিক্ষিত লোক বেশি সে দেশের লোকেদের কাছে যদি শিক্ষাকে পৌঁছে দিতে হয় তাহলে সে সম্বন্ধে বিবেকানন্দ বলেছিলেন ম্যাজিক লণ্ঠনের দ্বারা তা হবে না। সুতরাং দুরদর্শনকে কুক্ষিগত করে রেখে যেসব ছবি দেখান হচ্ছে তার দ্বারা আমাদের কৃষ্টি, চিন্তাধারা সব নষ্ট হয়ে যাচ্ছে। আর একটি কথা হল মহাপুরুষদের জীবনী দেখান হচ্ছে। এসব দেখানোর পূর্বে যারা প্রাজ্ঞ তাদের এই ছবি দেখান উচিৎ। বা এ সম্বন্ধে কোন পরিক্ষাও করা হয় না। তার প্রমাণ আমরা দেখেছি নেতাজীকে টিভিতে অন্যভাবে দেখান হয়েছে। এ যদি হয় তাহলে আমাদের আগামী প্রজন্মরা ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলন বা মহাপুরুদের জীবনী দেখে কি শিক্ষা গ্রহণ করবে? তাই আমরা দেখি স্বাধীনতা আন্দোলনের অন্যতম শ্রেষ্ঠ বিপ্লবীকে দেখান হচ্ছে তিনি মত্তপ। সেজন্য আজ যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে বলি অবিলম্বে রেডিও টিভিকে স্বয়ংশাষিত সংস্থা হিসেবে গড়ে তোলার জন্য আমাদের প্রবলভাবে আন্দোলন করা উচিত এবং তা শুধু বিধানসভায় নয়, বাহিরেও এই আন্দোলন আরো জোরদার করা উচিত। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রীসুদীপ বন্দোপাধ্যায় :** স্যার, আকাশবানী, দুরদর্শন কেন্দ্র সংক্রান্ত যে মোশান এখানে আনা হয়েছে আমি তার বিরোধিতা করে কতকগুলি বিষয় উত্থাপন করছি। আমি নিজে কোলকাতা দুরদর্শনের য়্যাডভাইসারী কমিটিতে আছি। সেই পরিচালন কমিটিতে তথ্য দপ্তরের ডাইরেক্টার আছেন যিনি এখানে উপস্থিত আছেন। আমরা একটা অনুসন্ধান করে একটা রিপোর্ট সংগ্রহ করেছি। একটা রাজ্যের বামফ্রন্ট সরকার বা বামফ্রন্ট সত্যি সত্যি একটা কেন্দ্রীয় সরকারের পরিচালিত একটি সংস্থার প্রতি এই রকম দোষারোপ করেন তখন সত্যি সেই দোষারোপের সত্যতা কতখানি তা তদন্ত করে জানতে চেয়েছিলাম যে মার্চ মাসের নির্ব্বাচন পর্য্যন্ত ১৯৮৬ সালের জুলাই থেকে দুরদর্শনের, রেডিও লাইনের হিসেবে কতখানি কভারেজ শাসকদল, বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্টকে দেয়া হয়েছিল। এ সম্পর্কে আমি একটা রিপোর্ট আপনার অবগতির জন্য দিতে চাই। এই রিপোর্টের ভিত্তিতে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা তদন্তের দাবীতে ঐক্যবদ্ধভাবে সামিল হতে পারি যদি সেই প্রস্তাব নেয়া যায়। আপনার অবগতির জন্য জানাই যে দুরদর্শন গত বছর জুলাই মাস থেকে এ বছরের নির্ব্বাচনের আগে পর্যন্ত কেন্দ্রীয় মন্ত্রীদের সময় দেয়া হয়েছে ৬২ মিনিট, কংগ্রেস দলকে দেয়া হয়েছে সাড়ে ৭৬ মিঃ—অর্থাৎ মোট ১৩৮ মিঃ ৩০ সেকেণ্ড।

আর রাজ্যের ফ্রন্ট মন্ত্রীরা পেয়েছেন ১০৩ মিনিট ৩০ সেকেণ্ড এবং বামফ্রন্ট পেয়েছে ৬১ মিনিট ৩০ সেকেণ্ড অর্থাৎ মোট ১৬৫ মিনিট। উপরোক্ত চিত্র থেকে বোঝা যায় যে দুরদর্শনে যেখানে কেন্দ্রীয় মন্ত্রী ও কংগ্রেস দল মোট সময় পেয়েছে ১৩৮ মিনিট ৩০ সেকেণ্ড সেখানে বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্ট দল পেয়েছে ১৬৫ মিনিট। এরপর বামফ্রন্ট মন্ত্রী সভ্য শপথ গ্রহণের সময় ১৩ মিনিট করে অতিরিক্ত ২ বার কভারেজ পেয়েছেন। আকাশবানী কলকাতার গত বছর জুলাই থেকে ডিসেম্বর পর্যন্ত এই ৬ মাসের হিসাব আপনাদের কাছে জানান দরকার। রাজ্যের ক্ষমতাশীল বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা মোট পেয়েছেন ১১ হাজার ১৮১ লাইন, বামফ্রন্ট পেয়েছে ৩ হাজার ৩৮৮ লাইন অর্থাৎ মোট ১৪ হাজার ৫৫৯ লাইন, আর কেন্দ্রীয় মন্ত্রীদের খবর পড়া হয়েছে ৭ হাজার ৩৫৯ লাইন, কংগ্রেস দলের খবর পড়া হয়েছে ৫ হাজার ৬৫৮ লাইন, অর্থাৎ মোট ১৩ হাজার ১৭ লাইন, আর অন্যান্য দল পেয়েছে ১ হাজার ৩৫৫ লাইন। স্যার, দুরদর্শন এবং কলকাতা আকাশবানী দপ্তরে গিয়ে কারা কত কভারেজ পেয়েছে এই নিয়ে ৬ মাসের হিসাব-নিকাশ করার জন্য আপনি যদি একটা সর্বদলীয় তদন্ত কমিটি করেন তাহলে আমি কলকাতা দুরদর্শন তথা সর্বভারতীয় দুরদর্শনের পরিচালন কমিটির একজন সদস্য হিসাবে এই প্রস্তাবকে স্বাগত জানানোর জন্য প্রস্তুত আছি। আমি এরপরে

আপনাদের কাছে বলতে চাই আমাদের যখন এই অভিযোগে অভিযুক্ত করা হচ্ছে যে কেন্দ্র রেডিও এবং দূরদর্শনকে ব্যবহার করছেন অন্যরকমভাবে তখন আপনাদের নিশ্চয়ই মনে আছে কিছুদিন আগে দূরদর্শনের সামনে যুব-ছাত্রদের একটা বিরাট মিছিল বিক্ষোভের নামে গিয়েছিল, সেই বিক্ষোভ মিছিলের একটা সংবাদ প্রকাশিত হয়েছে রাজ্য সরকারেরই প্রকাশিত এক পত্রিকা যুব মানসে যেটা আপনাদের যুবকল্যান দপ্তর থেকে প্রকাশিত হয়। আপনারা বলুন রাজ্যসরকার কর্তৃক প্রকাশিত একটা সরকারী পুস্তিকার মধ্যে সি. পি. এম-এর রাজ্য সম্পাদক মণ্ডলীর সদস্যের ছবি ছাপিয়ে এতবড় বক্তৃতা বার করা এটা গণতন্ত্রের পক্ষে শোভনীয় কিনা? এটা আমার বই নয়, এটা একটা রাজ্যসরকার কর্তৃক প্রকাশিত পুস্তিকা। এই পুস্তিকায় মুখ্যমন্ত্রীর ছবি থাকতে পারে, আমরা তাকে স্বাগত জানাই, কিন্তু বিরাট যুব-ছাত্র বিক্ষোভের নামে বিমান বসু, রাজ্য সম্পাদকমণ্ডলীর সি. পি. এম. সদস্য, তাঁর ছবি কি হিসাবে একটা সরকারী পুস্তিকায় থাকতে পারে সেটা আজকে আমাদের ভেবে দেখতে হবে না ?

**মিঃ স্পীকার ঃ** ইট ইজ দি কনভেনশান অব দি হাউস দ্যাট নো রেফারেন্স সুড বি মেড ফ্রম এনি ম্যাগাজিন অর জার্নাল। এটা করতে হলে আগে আমাকে নোটিশ দিতে হবে।

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** এটা স্যার, একটা সরকারী পত্রিকা।

**মিঃ স্পীকার ঃ** মিঃ বন্দোপাধ্যায়, আমি একটা ক্লারিফিকেশান চাচ্ছি। আপনি যে কত হাজার লাইন বললেন এর মধ্যে আপনার কাছে কি কোন রেকর্ড আছে যে কোন লাইনটা পলিটিকাল স্পীচ নিয়ে আর কোন লাইনটা উদ্বোধনী ভাষণ নিয়ে ?

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** কোন লাইনটা পলিটিক্যাল আর কোন লাইনটা সরকারী এই রকম কোন ব্যাপার নেই, প্রত্যেকের নামে কতখানি নিউজ পড়া হয়েছে তা আছে। আপনার কাছে স্যার, এই ব্যাপারে একটা সর্বদলীয় তদন্ত কমিটি ওয়েলকাম করছি। এছাড়াও আজকে দূরদর্শন এবং রেডিওকে সমালোচনা করে যাঁরা এইকথা বলছেন তাঁদের নিশ্চয়ই মনে আছে। [ আজ থেকে কয়েকদিন আগে গণশক্তিতে বিজ্ঞাপন দেওয়ার বিষয়ে বুদ্ধদেব বাবু একটা বক্তব্য রেখেছিলেন। আমরা সেখানে দেখেছিলাম বর্তমান পত্রিকা ৪ লক্ষ টাকার বিজ্ঞাপন পায়, স্টেটসম্যান পায় ১৪ লক্ষ টাকার, আজকাল পায় ১০ লক্ষ টাকার গণশক্তি পায় ১৬ লক্ষ টাকার। উনি টেবিল

চাপড়ে জোর দিয়ে বলেছিলেন প্রয়োজন হলে রাজ্য সরকারের পক্ষ থেকে গণশক্তিকে আমরা আরো বেশী বিজ্ঞাপন দেব। স্যার, রাজ্য সরকারের এই ১৬ লক্ষ টাকার বিজ্ঞাপন ছাড়াও গণশক্তি আর কি কি বিজ্ঞাপন পায় তার একটা হিসাব নেওয়া দরকার। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড যেটা রাজ্য সরকারের সরাসরি কণ্ট্রোল নয় তার মাধ্যমে কতটা বিজ্ঞাপন আসছে আমাদের খোঁজ নিতে হবে, আমাদের খোঁজ নিতে হবে হাউসিং বোর্ডের মাধ্যমে গণশক্তি পত্রিকায় কত টাকার বিজ্ঞাপন হয়েছে, আমাদের খোঁজ নিতে হবে সি এম ডি এ যা ডাইরেক্টলি সরকারী কণ্ট্রোলে নয় তার মাধ্যমে কত টাকার বিজ্ঞাপন এই গণশক্তি পত্রিকায় গিয়েছে, আমাদের খোঁজ নিতে হবে ক্যালকাটা কর্পোরেশানের কত টাকার বিজ্ঞাপন এই গণশক্তি পত্রিকায় গিয়েছে।

[ 7-35 – 7-45 P.M. ]

আমাকে খোঁজ নিতে হবে সি এস্ টি সি-র কত টাকার বিজ্ঞাপন "গনশক্তি" পেয়েছে।

**মিঃ স্পীকার ঃ** এ তো খুব বিপদ দেখছি। আমরা এখানে একটা মোসন নিয়ে হাউসে ডিস্কাস করছি টি. ভি. এবং টেলিভিসন সম্বন্ধে। কিন্তু সেই আলোচনা করতে গিয়ে আপনি আউট অব কনটেক্সট কাগজের বিজ্ঞাপন নিয়ে বলছেন। আণ্ডার দি রুলস্ ইউ ক্যান্ট গো বিঅণ্ড দি টেক্সট অব দি মোসন। ইউ ক্যান্ট গো বিঅণ্ড দ্যাট। আপনি রুলস্ পড়ুন, নাহলে আপনাদের নিয়ে তো আমাকে ক্লাশ করতে হবে। ইওর সাবজেক্ট ইজ নট রিলেটেড টু দি মোসন। দি ইররেলেভেন্ট পার্ট অব ইওর স্পিচ উইল বি এক্সপাঞ্জড্।

**শ্রীসুদীপ্ত বন্দ্যোপাধ্যায় ঃ** মিডিয়া সম্বন্ধে আলোচনা হচ্ছে কাজেই আপনি আমার এই বক্তব্য এক্সপাঞ্জ করতে পারেন না। একটা অন্যায় কাজ হচ্ছে যার সম্বন্ধে আমি বলছি। একবার চিন্তা করুন ১৬ লক্ষ টাকার বিজ্ঞাপন পেয়েছে।

**Mr. Speaker :** Only the out of context portion of your speech have been expunged. Please don't repeat it again. Please make ether submissions.

**শ্রীসুদীপ্ত বন্দ্যোপাধ্যায় ঃ** এইভাবে কেন্দ্রীয় সরকারের দূরদর্শন এবং রেডিওকে ভয় দেখান হচ্ছে, স্তব্ধ করার চেষ্টা হচ্ছে। ১৯৮৪ সালের ৩১শে অক্টোবর প্রয়াতঃ ইন্দিরা গান্ধীকে বিচ্ছিন্নতাবাদী শক্তি গুলি করে হত্যা করেছিল এবং তখন আমাদের ভারতবর্ষে একজন নূতন নেতার আবির্ভাব হয়। স্বাভাবিকভাবেই ওই পরিস্থিতিতে

নূতন নেতার প্রতিফলনের প্রয়োজন ছিল দূরদর্শনের মাধ্যমে তাঁকে প্রতিষ্ঠিত করবার প্রয়োজন ছিল দেশের প্রয়োজনে। রাজীব গান্ধীকে কেন দূরদর্শনের মাধ্যমে দেখান হচ্ছে এ নিয়ে চীৎকার করা হচ্ছে। একটা দেশ সম্পূর্ণ অনিশ্চয়তার মধ্যে চলে যাচ্ছে, দেশের অস্তিত্ব থাকবে কিনা সেটা যখন প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে তখন যদি রাজীব গান্ধীকে বেশী করে দেখান হয় সেটা নিয়ে নিন্দা করা হচ্ছে কেন আমি বুঝতে পারছি না। আমি মনে প্রাণে বিশ্বাস করি এই দূরদর্শন এবং রেডিও সম্বন্ধে কেন্দ্রীয় সরকার যে ব্যবস্থা এবং উদ্যোগ নিয়েছেন সেটা সম্পূর্ণ গণতান্ত্রিক পদ্ধতি এবং রাজ্য সরকারের প্রতি পূর্ণ মর্যাদাই দেখান হচ্ছে। আমাদের পশ্চিমবাংলাকে যথাযথ সম্মান দিয়েই কেন্দ্রীয় সরকার এই প্রচার চালাচ্ছেন। কেন্দ্রীয় সরকার যেটা তৈরী হয়েছে সেটা একটা নির্বাচিত সরকার। আপনারা এখানে গলার জোরে বিরোধীপক্ষের কণ্ঠ রোধ করতে চাইছেন। কিন্তু আমি মনে করি একটা নির্বাচিত কেন্দ্রীয় সরকার যে গণতান্ত্রিক কায়দায় এবং পদ্ধতিতে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে সুযোগ সুবিধা দিচ্ছে তাতে আপনাদের কেন্দ্রীয় সরকারের ভূমিকা সমর্থন করা উচিত। মাইক্রোস্কোপ দিয়ে দেখুন প্রকৃত অবস্থাটা কি। কাজেই আজকে এরকম একটা জিনিসের কণ্ঠ স্তব্ধ করার জন্য যে মোসন আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে প্রস্তাব উত্থাপন করেছি, আজকে ভারতবর্ষের মত অনুন্নত ধনতান্ত্রিক দেশে গণতান্ত্রিক বিধি ব্যবস্থা গড়ে উঠেছে তাকে সার্থক করে তুলতে গেলে রেডিও এবং টিভিকে স্বয়ং শাসিত প্রতিষ্ঠান হিসাবে তৈরী করতে হবে এটা আমরা দাবী করেছি এ বিষয়ে কোন সন্দেহ নেই। এই বিধানসভায় এর আগে আলোচিত হয়েছে পার্লামেন্টেও বহুল আলোচনা হয়েছে। আমি বলছি যে এই রকম একটা ভারতবর্ষের মত জনবহুল দেশে যেখানে শিক্ষার হার এখনও ব্যাপকভাবে বাড়েনি সেখানে এটা করা দরকার। কৃষি ক্ষেত্রে ধনতান্ত্রিক অর্থনীতি বিকাশের ফলে আমরা দেখছি যে গ্রামের অভ্যন্তরে পর্যন্ত রেডিও পৌঁছে গেছে এবং আমরা দেখছি গ্রামে যে ধনী কৃষক শ্রেণীর উদ্ভব ঘটেছে যার ফলে দেখছি যে সর্বস্তরে টি ভি পৌঁছে গেছে। স্বভাবত এই টি ভি এবং রেডিও প্রচারের ক্ষেত্রে একটা বিরাট ভূমিকা গ্রহণ করেছে এবং শাসক শ্রেণীর পক্ষে একটানা প্রচার তার মাধ্যমে চালানোর ফলে সাধারণ মানুষ প্রায়সই বিভ্রান্ত হয়ে থাকে। স্বভাবত আমাদের দেশে গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গীগতে গণতন্ত্রকে যদি শক্ত ভিত্তিতে দাঁড় করাতে হয় গণতন্ত্রকে যদি পরিস্ফুট করতে হয় তাহলে আমরা যে দাবী উত্থাপন করেছি সেটা মেনে নেওয়া উচিত। পৃথিবীর যেসব উন্নত দেশগুলি আছে সেখানে আমরা দেখেছি ঐ গ্রেটবৃটেন

আমেরিকা বলুন জার্মানী বলুন সর্বত্রতে কর্পোরেসন করা হয়েছে স্বয়ং শাসিত সংস্থার মাধ্যমে এই সব চলছে এবং যার ফলে বি বি সি-র সে সংবাদ সংস্থার সংবাদ বিশ্বাস-যোগ্য। কারণ স্বয়ং শাসিত সংস্থা বলে মানুষেব আস্থা আছে। যুদ্ধ এবং আরও অন্যান্য বিভিন্ন বিপর্যয় চলার ক্ষেত্রে যেসব সংবাদ তা এমনই করুন যে দিল্লীর সংবাদ কলকাতার সংবাদের উপর মানুষ আস্থা রাখতে পারে না। এই সব সংবাদের ক্ষেত্রে সবাই বি বি সি ও অন্যান্য বাইরের সেই সব সংবাদ সংস্থাগুলির উপর আস্থা রাখতে বাধ্য হয়। এইভাবে এর থেকে বোঝা যায় যে আমাদের রেডিও ও দূরদর্শন কিভাবে কুক্ষিগত হয়েছে—সঠিক প্রচার কিভাবে আজকে ব্যাহত হচ্ছে। প্রকৃত প্রচার ঠিক-ভাবে হচ্ছে না। যেসব মিথ্যা আচরণ ঘটছে তা দেশের সাধারণ মানুষের অভিজ্ঞতা থেকে তারা বুঝতে পেরেছে এবং দেশের বিভিন্ন দুর্যোগ মুহূর্তে আমরা দেখেছি এই সব মিথ্যাচরণ ঘটতে। গ্রেটবৃটেনে এবং অন্যান্য বিভিন্ন দেশে যে বিধি অবলম্বন করেছেন এবং দেশের গণতন্ত্রের স্বার্থে আমেরিকায় জার্ম্মানীতে কর্পোরেসন হয়েছে, তাহলে আমাদের দেশে কেন সেই ব্যবস্থা আমরা গ্রহণ করতে পারি না। একতরফা প্রচার কেন চলবে? সেইজন্য আমরা এই দাবী জানিয়েছি যে এগুলি একটা স্বয়ং শাসিত প্রতিষ্ঠানের মাধ্যমে চালানো হোক। আর দ্বিতীয় চ্যানেলের ক্ষেত্রে আমাদের যে প্রস্তাব সেই প্রস্তাবে পরিষ্কার করে বলা হয়েছে যে রাজ্য সরকারের হাতে দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল দিতে হবে। আমরা শুধু এই কথা বলিনি যে শুধু পশ্চিমবাংলাকেই দিতে হবে। আমরা বলেছি ভারতবর্ষের সমস্ত রাজ্যে দ্বিতীয় চ্যানেল রাজ্য সরকারের হাতে ন্যস্ত করতে হবে। কেন এই কথা বলেছি? ভারতবর্ষ একটা বৈচিত্রের মধ্যে ঐক্যের দেশ নানা বর্ণ নানা ভাষা নানা বৈশিষ্ট্য নানা সংস্কৃতি এবং নানা কৃষ্টি ও ঐতিহ্যমণ্ডিত দেশ এই ভারতবর্ষ। বিভিন্ন গোষ্টির মধ্যে পার্থক্য থেকে গিয়েছে। তাই স্বভাবত ভারতবর্ষকে যদি সমৃদ্ধশালী দেশ হিসাবে গড়ে তুলতে হয় তাহলে যে বিভিন্ন অঞ্চলের কৃষ্টি, সংস্কৃতি বৈশিষ্ট থেকে গিয়েছে ভাষাগত যে বিভিন্নতা থেকে গিয়েছে তার জন্য অপরিহার্য ভাবে দ্বিতীয় চ্যানেল রাজ্য সরকারের হাতে পৌঁছে দিতে হবে এবং তার মধ্য দিয়ে ভারতবর্ষকে গড়ে তোলার পথ সুগম হবে। এই দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা এই প্রস্তাব গ্রহণ করেছি। আজকে ওঁরা ধরেই নিয়েছেন যে রাজ্য সরকারের হাতে দ্বিতীয় চ্যানেল আসা মানেই ওঁরা আরও কোন দিন পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার সুযোগ পাবেন না, ক্ষমতায় আসতে পারবেন না। অর্থাৎ ওঁরা মনে করছেন রাজ্য সরকারের হাতে গেলেই তারা আর প্রচার পাবেন না। তারা তো পর্যাপ্ত প্রচার পেয়েই থাকেন। হাসলে, কাঁদলে প্রচার মাধ্যমগুলি আছে, সংবাদপত্র থেকে সুরু করে সর্ব্বত্র প্রচার তো তাঁরা পান।

কিন্তু আসলে কথা হচ্ছে এই বিষয়টি মেনে নেওয়ার ওঁরা ভয় পাচ্ছেন কেন? দেশের কৃষ্টি ঐতিহ্য, সংস্কৃতি এবং পরম্পরা তার উপর ওঁদের আস্থা নেই। আমি জানি না বামফ্রন্টের কোন সদস্য রাত জেগে সিনেমা দেখেন কিনা—ঐ কি বই দেখানো হয়— ভাল মন্দ জানি না। কিন্তু ওঁরা যে সংস্কৃতির ধারক সেই সংস্কৃতির ধারক বলে সৌগতবাবু বললেন যে ওঁরা রাত্রে সিনেমাটা ভালভাবে দেখেন।

[ 7-45—7-55 P.M. ]

রাত্রে যখন স্বভাবতই মানুষ ঘুমায় ওরা তখন দূরদর্শনে ছবি দেখেন। কারণ, ওদের যে সংস্কৃতি, সেই সংস্কৃতি দেশজ নয়। দেশের মাটি থেকে যে সংস্কৃতি গড়ে উঠেছে ওরা তার ধারক বাহক নন। তাই আজকে যদি রেডিও, টি. ভি. স্বয়ংশাসিত হয় তাহলে ওদের অনেক ক্ষতি হয়ে যাবে। সেই জন্যই ওরা এর বিরোধিতা করছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আবার এই উত্থাপিত প্রস্তাবটি অনুমোদনের জন্য সবার কাছে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানবেন্দ্র মুখার্জি এবং অন্যান্য কয়েকজন মাননীয় সদস্য এখানে আকাশবাণী ও দূরদর্শণের উপর যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন আকাশবাণী এবং দূরদর্শন এই দুটি সংস্থাই কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রনাধীন। আজকের দিনে আমাদের দেশের শাসকগোষ্ঠীর প্রচারের মাধ্যম হিসাবে এই দুটি সংস্থা কাজ করে আসছে। আমরা দীর্ঘদিন ধরে লক্ষ্য করেছি যে, এই দুটি সংস্থার গুরুত্ব অপরিসীম। গন শিক্ষার মাধ্যম হিসাবে, গণ মাধ্যম হিসাবে এই দুটি প্রচারযন্ত্র দেশের জনমানসে বিরাট প্রভাব বিস্তার করে। তাই এই দুটি সংস্থা এমন ভাবে পরিচালিত হওয়া দরকার যাতে আমাদের মত দেশ ভারতবর্ষে বিভিন্ন ভাষা, বিভিন্ন বর্ণ, বিভিন্ন সম্প্রদায়, তাদের কৃষ্টি, সংস্কৃতি অভিন্ন এবং এই দুটি সংস্থার মাধ্যমে ভারতবর্ষের প্রতিটি প্রান্তে বিভিন্ন ভাষাভাষি মানুষের জীবন, সংস্কৃতি ও কৃষ্টি তুলে ধরার মধ্য দিয়ে এক জাতি, এক প্রাণ একতা গড়ে উঠতে পারে। কিন্তু এই দূরদর্শন এবং আকাশবানী, আমরা দীর্ঘদিন ধরে দেখছি কেন্দ্রে কংগ্রেস পরিচালিত সরকারের হয়ে, তাদের কাজ কর্ম, তারা যে সমস্ত কর্মকাণ্ড করছে সেগুলি প্রচারে একমাত্র হাতিয়ার হিসাবে এগুলি ব্যবহৃত হচ্ছে। প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর এই দূরদর্শনের চরিত্র আমরা দেখেছি। বিগত পার্লামেন্ট নির্বাচনের সময় বর্তমান প্রধান মন্ত্রী রাজীব গান্ধীর হয়ে কি রকম প্রচার করেছিল সেটা আমরা দেখেছি। ইন্দিরা

গান্ধীকে কি ভাবে হত্যা করা হয়েছিল, সেই সময় থেকে শুরু করে তাঁকে দাহ করা পর্যন্ত সমস্ত কার্যকলাপ এত ব্যাপক ভাবে দেখানো হয়েছিল—অর্থাৎ সন্ত্রাসবাদের হাতে ইন্দিরা গান্ধী কি রকম নির্মম ভাবে নিহত হয়েছিলেন, সেটা প্রচারের মধ্য দিয়ে গোটা ভারতবর্ষের জনমানসকে টেনে নিয়ে যাবার চেষ্টা হয়েছিল কংগ্রেসের পক্ষে এবং নির্বাচনের স্বপক্ষে, রাজীব গান্ধীর স্বপক্ষে—এটা আমরা সকলেই লক্ষ্য করেছি। এই প্রস্তাবের মধ্যে বলা হচ্ছে অনুষ্ঠান সূচীর স্থিরীকরণ-এর প্রশ্নটি খুব'ই গুরুত্বপূর্ণ প্রশ্ন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের দিনের আকাশবানী এবং দূরদর্শনের অনুষ্ঠান সূচী সম্বন্ধে এর আগে মাননীয় সদস্যরা বলেছেন। স্যার, দেখা যাচ্ছে বেশীর ভাগই বিজ্ঞাপন দেওয়া হয় এবং সেই বিজ্ঞাপন কুরুচি সম্পন্ন অশ্লীল চিত্রে ভরা। দূরদর্শনের মাধ্যমে এই সব চিত্র দেখানো হয়। ছোট ছোট ছেলে মেয়েদের যৌন চেতনা, যৌন আকাঙ্খা বৃদ্ধি করবার উদ্দেশ্য নিয়েই এই জিনিসগুলি করা হয়। আমরা জানি দেশের শাসকগোষ্ঠী এদেশের যুবকদের চরিত্র ধ্বংস করে দেবার জন্য একটা চক্রান্ত করে চলেছেন। এই সব যুব সমাজকে বিপথগামী করবার জন্য চক্রান্ত করে চলেছেন। তাহলে আর কোন দিন যুবকরা অন্যায়ের বিরুদ্ধে, অত্যাচারের বিরুদ্ধে, দুর্নীতির বিরুদ্ধে মাথা তুলতে পারবে না।

সেই উদ্দেশ্য নিয়েই এই প্রচার মাধ্যমের মধ্যে দিয়ে ওরা এই সমস্ত অশ্লীল চিত্রগুলি গোটা দেশের মানুষের কাছে তুলে ধরেছেন। স্যার, আজ দূরদর্শন দূর গ্রাম পর্য্যন্ত চলে গিয়েছে এবং সেইসব গ্রামেও এই জিনিষ চলছে। অধিক রাতে আর্ট ফিল্মের নাম করে সমস্ত কুরুচিপূর্ণ ছবিগুলি দেখানো হচ্ছে। সে ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রী, কেন্দ্রীয় নেতা এবং কংগ্রেসী নেতারা বলেছেন, গভীর রাতে ছোট ছোট ছেলেমেয়েরা ঘুমিয়ে পড়ে সেইজন্য ঐ সময় বয়স্কদের ছবি দেখানো হচ্ছে। এইভাবে ওরা খুব সুপরিকল্পিত ভাবে দেশের যুবসমাজকে মারবার জন্য চক্রান্ত করছে। স্যার, কিছুদিন আগে দূরদর্শনের মাধ্যমে দেশবরেণ্য নেতা, উন্নত চরিত্রের স্বাধীনতা সংগ্রামী নেতাজী সুভাষচন্দ্র বসুকে নিয়ে কি করা হ'ল সেটা সকলেই জানেন। স্যার, যে নেতাজীর জন্য দেশের আপামর জনসাধারণ গর্ব অনুভব করেন, যে নেতাজীর আদর্শকে ছাত্র, যুব সম্প্রদায় নিজের জীবনের আদর্শ করে তোলার স্বপ্ন দেখে, সেই নেতাজীকে কেন্দ্রের শাসক কংগ্রেস দল দূরদর্শনের মাধ্যমে মদ্যপ অবস্থায় উপস্থিত করেছেন এবং সেইভাবে তাঁকে দেশের যুব ছাত্রদের কাছে উপস্থিত করেছেন। অথচ ঐ কংগ্রেস দলই নির্বাচনের সময় নেতাজীর ছবির বড় বড় ব্যানার তৈরী করে নির্বাচনী প্রচারে তা ব্যবহার করেছেন। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। অন্য দিকে স্যার, আমি বলব,

বামফ্রন্টের পক্ষ থেকে মাননীয় সদস্যরা, যাঁরা এই প্রস্তাব এনেছেন, এই প্রস্তাব আরো গুরুত্ব পেত যদি ওঁরা নিজেরাও সেটা মানতেন। ওঁদের যে সমস্ত প্রচার মাধ্যম আছে, যেমন, ওয়েষ্টবেঙ্গল পত্রিকা আছে, বসুমতী পত্রিকা ওঁরাই পরিচালনা করেন, তথ্যচিত্র যেগুলি ওঁরা পরিচালনা করেন সেখানেও কিন্তু ওঁরা ঐ কংগ্রেসী শাসকগোষ্ঠীর মত দলীয় দৃষ্টিভঙ্গী নিয়েই এগুলি পরিচালনা করেন। এই ত্রুটিই কিন্তু আমরা পাশাপাশি দেখে আসছি। 'আপনি আচরি ধর্ম অপরে শিখাও।' এটাই কিন্তু করা দরকার। বামফ্রন্টের যে সমস্ত প্রচারযন্ত্র রয়েছে সেখানে যদি ওঁরা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে চলেন তাহলে আজকে ওঁরা যে প্রস্তাব এনেছেন সেটা আরো অর্থবহ হয়ে উঠতে পারে। দূরদর্শন ও আকাশবাণীকে একটি স্বয়ংশাসিত সংস্থা করার জন্য যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রীসুরজিত শরণ বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের নামে যে প্রস্তাব এসেছে তা সমর্থন করে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই হাউসে রাখছি। স্যার, সুব্রতবাবু এবং সুদীপবাবু এই প্রস্তাবকে সমর্থন করতে পারলেন না, কারণ, নির্বাচনের সময়কার যে পক্ষপাতমূলক আচরণ হয়েছিল সেটা তাঁরা দেখতে পাননি। স্যার, যারা জেগে ঘুমায় তাদের কখনও জাগানো যায় না এবং তারা সত্যটাকেও দেখতে পান না। সুদীপবাবু কৌশলে একটা হিসাব দিলেন। তিনি রেডিও'র হিসাবটা দিলেন জুলাই থেকে ডিসেম্বর। ডিসেম্বরের পরের হিসাবটা তিনি দিলেন না। আর দূরদর্শনের ব্যাপারে নির্বাচনের সময়কার হিসাব যেহেতু আমাদের প্রস্তাবের পক্ষে কথা বলবে সেইজন্য জুলাই থেকে মার্চ পর্য্যন্ত সেটা টেনে নিয়ে এসেছেন। পিছনের দিকে মন্ত্রীদের অনেক উদ্বোধন অনুষ্ঠান ইত্যাদি ছিল সেগুলি নিয়ে সুবিধামত একটা হিসাব তৈরী করার জন্য জুলাই থেকে মার্চ দূরদর্শনের ক্ষেত্রে এবং জুলাই থেকে ডিসেম্বর রেডিও'র ক্ষেত্রে হিসাবটা দিয়েছেন। এটা ইচ্ছা করেই তাঁদের সুবিধামত বক্তব্য রাখার জন্যই এই হিসাবটা তাঁরা দিয়েছেন। স্যার, আপনি জানেন কিনা আমি জানি না তবে আমরা জানি নির্বাচনের সময় আমাদের দেশের জনসাধারণের মনে একটা ধারণা হয়েছিল যে দূরদর্শন হয়ে গিয়েছে 'রাজীব-দর্শন।' আমরা দেখেছি, রাজীব গান্ধী যেখানে মিটিং করেছেন সেই মিটিং-এর রিপোর্ট ফলাও করে প্রচার করা হয়েছে পক্ষান্তরে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তার থেকে আরো বড় মিটিং করেছেন—মহিষাদলে আমরা পাশাপাশি দেখেছি—কিন্তু সেই মিটিং আদৌ প্রচার করা হয়নি। তারপর নির্বাচনের ফলাফল প্রকাশের সময় আমরা দেখেছি "জ্যোতিবাবু পিছিয়ে আছেন, জ্যোতিবাবু পিছিয়ে আছেন" বলা হচ্ছে।

[ 7-55—8-05 P. M. ]

যখন জ্যোতিবাবু এগিয়ে গেলেন তখন সেটা রেডিওতে বলা হল না। আমরা ঠিক উল্টো জিনিস লক্ষ্য করেছি। যখন কোন কংগ্রেস প্রার্থী এগিয়ে আছেন তখন সেটা বারে বারে বলা হচ্ছে। যখন তারা পিছিয়ে আছে তখন সেটা চেপে যাবার চেষ্টা করা হয়েছে। এটাই হচ্ছে বাস্তব সত্য। এই জিনিসকে অস্বীকার করার কোন উপায় নেই। তারপরে দূরদর্শনের তৃতীয় স্টুডিও উদ্বোধন করা হল। সেই উদ্বোধনের সময়ে আমরা লক্ষ্য করেছি যে কেন্দ্রীয় মন্ত্রী যে ভাষণ দিয়েছেন তার সেই ভাষণে সুস্পষ্ট ভাবে পক্ষপাতমূলক আচরণ, পক্ষপাতমূলক চিন্তাধারা রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন সেখানে যে এ্যাডভাইসরী কমিটি হয়েছে—সুদীপবাবু বললেন, পরিচালনা সমিতির তিনি মেম্বার। সেটা মোটেই নয়, উপদেষ্টা কমিটির মেম্বার। —সেই এ্যাডভাইসরী কমিটিতে পশ্চিম বাংলার যুবপ্রতিনিধি একমাত্র সুদীপবাবু। পশ্চিম বাংলার সংখ্যালঘু যুবকদের কোন প্রতিনিধি সেখানে নেওয়া হল না। এতে কি পক্ষপাতমূলক আচরণ করা হয়নি, এতে কি বৈসম্যমূলক আচরণ করা হয়নি ? তাছাড়া আমি আর একটা কথা বলতে চাই। ভারতবর্ষের সমস্ত রাজ্যে আজকে কংগ্রেসই এক দলীয় শাসনে আছে, তা নয়। বিভিন্ন রাজ্যে বিভিন্ন দল শাসন করছে। কোথাও উই. এল. এফ আছে, কর্ণাটকে জনতা সরকার আছে, কোথাও তেলেগু দেশম আছে এবং পশ্চিমবঙ্গে লেফট্ ফ্রন্ট সরকার আছে। কাজেই সেই সমস্ত সরকারের কাজকর্ম্মের প্রতিফলন হওয়া দরকার। কাজেই রাজ্য সরকারের হাতে যদি দূরদর্শনের তৃতীয় চ্যানেল দেওয়া হয় তাহলে আমার মনে হয় তাতে গণতন্ত্র প্রসারিত হবে। সেজন্য এই প্রস্তাবকে আমি সমর্থন করার জন্য উপস্থিত সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুরজিৎবাবু, জয়ন্তবাবু, এরা দূরদর্শন সম্পর্কে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, সেই প্রস্তাবকে আমি দৃঢ়তার সঙ্গে সমর্থন করে আমার বক্তব্য এখানে রাখছি। দূরদর্শন এবং আকাশবানী থেকে আমরা এটাই আশা করবো যে মানুষ সুশিক্ষা পাবে, গ্রামের মানুষ সুশিক্ষা পাবে তারা কোথায় কি দুর্ঘটনা ঘটছে, কোথায় কি হচ্ছে এবং আরো অনেক প্রয়োজনীয় তথ্য এর মাধ্যমে তারা জানবে। এটাই হচ্ছে মূল কথা এবং এটাই হওয়া উচিত। সেই পরিপ্রেক্ষিতে আমাদের মাননীয় সদস্যরা যা বলেছেন আমি সে সম্পর্কে আর পুনরায় উল্লেখ করছি না। মাননীয় সদস্য সুব্রতবাবু বর্ডারের কথা বলেছেন। বর্ডারের কথা বলে এটাকে উড়িয়ে দেবার চেষ্টা করেছেন। বর্ডারের কথা বলে দূরদর্শনকে কেন্দ্রের হাতে কুক্ষিগত করে রাখা দরকার এবং পশ্চিমবঙ্গ সরকারের

হাতে যাতে না যেতে পারে সেই সব কথা বলেছেন। তাহলে এই রাজ্য নিশ্চয়ই কেন্দ্রের বিরুদ্ধে। অর্থাৎ বর্ডারে যদি কোন দুর্ঘটনা ঘটে তাহলে রাজ্য তাদের পক্ষ অবলম্বন করবে। এই রকম একটা ইঙ্গিত দিলেন বলে আমি মনে করি। তিনি নির্লজ্জের মত কথা বলেছেন। শুধু তাই নয়, এই দেশের ছেলে * * যখন তথ্য মন্ত্রী ছিলেন তখন নেতাজীর বিরুদ্ধে যে তথ্য পরিবেশন করা হয়েছিল সেটা অত্যন্ত লজ্জাজনক। নেতাজীকে তারা মদ্যপায়ী হিসাবে চিহ্নিত করেছিল। এদের লজ্জা করা উচিত। এদের সেই কংগ্রেস বলে পরিচয় দেওয়া উচিত নয়। নেতাজীর নামে ফেষ্টুন টাঙ্গিয়ে যারা ভোট ভিক্ষা করেছিল, সেই নেতাজীকে তারা আবার মদ্যপায়ী হিসাবে চিহ্নিত করেছিল। সেই * * আজকে কেন্দ্রের তথ্য মন্ত্রী। আজকে এরা গণতন্ত্রের কথা বলছেন। এরা গণতন্ত্র জানেনা, এরা স্বৈরতন্ত্রের কথা জানে। সে জন্য দূরদর্শনকে, বেতারকে কুক্ষিগত করে রাখতে চায়। দেশে দেশে এই যে বন্যা হয়েছে সে সম্পর্কে দূরদর্শনের মাধ্যমে আকাশবানীর মাধ্যমে প্রচার করা হল না। আমি নিজে এম. এল. এ হিসাবে আকাশবানীতে দিয়েছিলাম। আমার এলাকায় যে বন্যা হয়েছে সেটা একদিনও প্রচার করা হয়নি। অথচ মানসবাবুর এলাকায় যে বন্যা হয়েছে সেটা প্রচার করা হয়েছে। মানসবাবু সেখানে বসে থেকে প্রচার করিয়েছেন। মানসবাবুর এলাকা থেকে আমার এলাকায় অনেক বেশী বন্যা হয়েছে, ক্ষতিগ্রস্ত হয়েছে। আমার এলাকার কথা প্রচার হলনা অথচ মানসবাবুর এলাকার কথা প্রচার হয়েছে।

আজকে সেই বন্যার কথা, খরার কথা ঐ বেতার বাণীর মাধ্যমে আসে না। দূরদর্শনের মাধ্যমে আসে না। আসে, ওঁদের নেতারা কি ভাবে চুল ছাঁটছেন তাঁদের পোশাক কি রকম, চুলটা কিরকম নাচ্ছে, কিভাবে ওরা * * সেটাও দেখানে হচ্ছে। তাই আমি মনে করি, নিশ্চিত আজকে যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি বাঙালী বিধায়ক হিসাবে।

**মিঃ স্পীকারঃ** অজিত পাঁজা, বাদ যাবে, মদ খায়, এই কথাটাও বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানবেন্দ্রে মুখার্জী এবং আরও কয়েকজন যে প্রস্তাব এসেছেন, আমি জানি না, মানবেন্দ্রে বাবু, তিনি কম্যুনিষ্ট পার্টির লোক কিনা—টি. ভি. এবং রেডিও, আপনি জানেন, এটা মাস মিডিয়া, এর মাধ্যমে গণ সংযোগ, গণ শিক্ষা, সংস্কৃতি, জাতীয়তা বোধ, এই গুলো মেনলি তুলে ধরা হয়। আমি জানিনা, রাশিয়া বা চীনে এইগুলোকে কিভাবে ব্যবহার করা হয়। এই প্রস্তাবের যদি

---

**Note :—* Expunged as ordered by the chair.**

একটা কপি পাঠানো হয় তাদের কাছে, তাহলে তারাও লজ্জা পাবে। আমি জানি, এরা তো নিজেদের কম্যুনিষ্ট বলেন' রাশিয়া এবং চীনে কিন্তু এটাকে কিভাবে ব্যবহার করে, উনারা যদি এই বিষয়ে জবাবে বলেন, তাহলে আমি খুব খুসী হবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলি, ওঁরা বোধ হয় অনেকে জানেন না, রেডিওতে ২১০টি আইটেম সারাদিনে দেখানো হয় এবং সবচেয়ে বড় কথা, সেখানে কতকগুলো সেল আছে, যেমন Science cell, education cell, health cell, industrial cell, woman cell, children cell, drama cell, এই রকম নানা আইটেম আছে। আজকে স্বাধীনতার পর থেকে এই ভারতবর্ষে রেডিও এবং টি. ভি. অত্যন্ত গৌরবের সঙ্গে তাদের কর্ত্তব্য পালন করে আসছে। তার জন্য আজকে যদি এঁদের সুবুদ্ধি হয় তাহলে বলবো, তাঁরা যেন একটা ধন্যবাদ সূচক প্রস্তাব নেন, যে টি. ভি. এবং রেডিও যে ভাবে চলছে, এই ভাবে চলা উচিৎ এবং এঁদের কর্ত্তব্য নিষ্ঠা সম্বন্ধে ধন্যবাদ দেওয়া উচিৎ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলবো, ওরা দ্বিতীয় চ্যানেল নেবার জন্য খুব পাগল হয়ে গেছেন কেন বুঝতে পারছি না। হঠাৎ দ্বিতীয় চ্যানেলের উপর ঝোঁক হলো কেন? আমরা যদি দ্বিতীয় চ্যানেল ওঁদের দিই, মাননীয় অধ্যক্ষ মহাশয় তাহলে কি হবে? ধরুন আমরা কংগ্রেস যদি সরকারে থাকি, আমরা দ্বিতীয় চ্যানেল ব্যবহার করবো, আপনারা আছেন আপনারা ব্যবহার করবেন। ঠিক কথা, আপনাদের দেওয়া হোক। আপনাদের যদি দেওয়া হয় তাহলে বিপদ আছে। আপনাদের কাছে নিবেদন করছি, আমরা যদি টি. ভি. কংগ্রেস থেকে দেখাই, দ্বিতীয় চ্যানেল যদি পাই, তাহলে আমরা কি দেখাবো? স্বাধীনতা সংগ্রামে কংগ্রেস কি করেছিল তাই দেখাবো। আমাদের যদি টি. ভি. চ্যানেল থাকে আমরা কি দেখাবো? আমরা দেখাবো, মহাত্মা গান্ধী কি করে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সংগ্রাম করেছিলেন, তাই দেখাবো। আমরা দেখাবো সুভাষ বসু, পণ্ডিত জওহরলাল নেহেরু, দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, কিভাবে তাঁরা সংগ্রাম করে-ছিলেন, তাই দেখাবো। আমরা দেখাবো ভারতবর্ষে ইন্দিরা গান্ধী কিভাবে সংগ্রাম করে, এদের চক্রান্তে ধ্বংস হয়ে গেলেন, কি করে আবার মানুষের কাছে এগিয়ে এলেন, আবার কিভাবে তিনি জন সমক্ষে এগিয়ে এলেন, তা দেখাবো এবং আমরা এইগুলো দেখালে নিশ্চয়ই মানুষের মনে একটা ধারণা হবে যে এইগুলো টি. ভি.'র কাজ, যে স্বাধীনতা পেলাম কিভাবে।

[ 8-05—8-15 P.M. ]

দ্বিতীয় চ্যানেলের মাধ্যমে আমরা কি দেখাব? আমরা দেখাব চীন যখন ভারতবর্ষ আক্রমণ করেছিল তখন কি-ভাবে হাজার হাজার ভারতীয় সৈন্যের রক্তে ভারতবর্ষ

লাল হয়ে গিয়েছিল। আমরা কমিউনিষ্ট চীনকে আক্রমণকারী হিসাবেই দেখাব। আমরা আরো দেখাব যেখানে ভারতবর্ষে স্বাধীনতার আগে কিছুই ছিল না, সেখানে স্বাধীনতার পরে ভারতবর্ষে কি-ভাবে শিল্প বিপ্লব হলো, কি-ভাবে কৃষি বিপ্লব হলো। এগুলি দেখিয়ে ভারতবর্ষের মানুষকে আমরা বোঝাতে চেষ্টা করব স্বাধীনতার আগে আমাদের কি ছিল এবং স্বাধীনতার পরে আমাদের কি কি হয়েছে, কি-ভাবে ভারতবর্ষ গড়ে উঠেছে। আর যদি আপনাদের হাতে ঐ দ্বিতীয় চ্যানেল দেওয়া হয় তাহলে আপনারা কি দেখাবেন? আপনারা দেখাবেন চীনের বিপ্লব কি করে হয়েছিল; আপনারা দেখাবেন কোন একটা বছরের ১লা মে' আমেরিকার সিকাগো শহরে কি-ভাবে একটা শ্রমিক গুলি খেয়েছিল। আপনারা কাল' মার্কসের জীবন নিয়ে আলোচনা করবেন; লেনিন'এর কথা বলবেন। আপনারা দেশের কোন সংগ্রামী চরিত্রের কথা বলবেন না। আমরা জালিয়ানওয়ালাবাগের ঘটনার কথা প্রচার করব, আর আপনারা দেখাবেন পশ্চিম বাংলার মানুষের ধান কি-ভাবে লুঠ করা হয়। সুতরাং আপনাদের হাতে দায়িত্ব দেওয়া হলে আপনারা চেষ্টা করবেন কি করে কমিউনিষ্ট নীতি, কমিউনিষ্ট ভাব-ধারা আমাদের দেশে প্রচার করা যায়, সেখানে থাকবে না দেশের সংস্কৃতি, দেশের শিক্ষা। আপনাদের সেই প্রচার ভয়ঙ্কর হবে। কারণ আপনারা শুধু একটা পার্টিকেই প্রজেক্ট করতে জানেন। ভারতবর্ষ আপনাদের কাছে কিছু নয়। আপনারা পশ্চিম বাংলার মাটিতে বসে ভারতবর্ষের কথা একটুও ভাবেন না। আমরা কেন্দ্রীয় সরকারে আছি, সুতরাং আমাদের দায়িত্ব যেমন অনেক তেমন অসুবিধাও অনেক। আপনাদের মাত্র ৬ কোটি মানুষের কথা ভাবতে হয়। আর আমাদের ৬০ থেকে ৭০ কোটি মানুষের ভবিষ্যতের কথা ভাবতে হয়, তাদের অগ্রগতির কথা ভাবতে হয়। আপনারা ভাবছেন পশ্চিম বাংলার ক্ষমতায় থাকতে পারলেই দ্বিতীয় চ্যানেলের দায়িত্ব নিয়ে তার মাধ্যমে জ্যোতিবাবু, বুদ্ধদেববাবুকে দেখিয়ে যাবেন, হোপ্ '৮৬ দেখাবেন, শ্রীদেবী নাচছে দেখিয়ে যাবেন এবং সেখানে জ্যোতিবাবু টুপি পরে বসে আছেন, তা ও দেখিয়ে যাবেন। কিন্তু আমরা চাই যে-ভাবে এই সমস্ত কিছু চলছে সে-ভাবেই চলুক এবং এর মধ্যে দিয়ে দেশের সংস্কৃতির বিকাশ ঘটুক, দেশের মানুষের মধ্যে জাতীয়তাবোধ তৈরী হোক। সুতরাং কলকাতা দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল কেন্দ্রীয় সরকার যেভাবে রাখার কথা চিন্তা করছেন সে ভাবেই রাখার দরকার আছে। আজকে যখন সারা-ভারতবর্ষ বিপন্ন তখন যদি এ রাজ্যের মুখ্যমন্ত্রীর দ্বিতীয় চ্যানেলের মাধ্যমে ভাষণ দিয়ে বলেন—পাঞ্জাবে রক্তক্ষয়ি সংগ্রাম হচ্ছে, অথচ রাজীব গান্ধী কিছু করতে পারছেন না, তাহলে কি দেশের অগ্রগতি হবে,

দেশের সংহতি বজায় থাকবে, ভারতবর্ষের ঐক্য বজায় থাকবে? আমাদের শুধু পশ্চিম বাংলার কথাই ভাবলে হয় না, আমাদের সারা ভারতবর্ষের কথা ভাবতে হয়। আমরা শুধু পশ্চিম বাংলায় নয়, সারা ভারতবর্ষে রয়েছি, সুতরাং আমাদের দায়িত্ব অনেক বেশী। মাননীয় সদস্য সুদীপবাবু এ কথা একটু আগেই বলে গেছেন। তিনি যখন বলছিলেন তখন আপনারা রেগে যাচ্ছিলেন। পশ্চিম বাংলার মানুষের প্রতিও আমাদের একটা বিরাট দায়িত্ব ও কর্তব্য আছে, কারণ আমরা এখনো ৪২% মানুষের ভোট পেয়েছি। আর আপনাদের হাতে এই দায়িত্ব দিলে ঐ দ্বিতীয় চ্যানেলের অনুষ্ঠান পশ্চিম বাংলার ৭০ ভাগ মানুষই দেখবেন না, শুনবেন না। কারণ আপনাদের প্রচারের চেহারা তো আমরা জানি, আপনারা দেশের উন্নয়নের জন্য কোন রকমই প্রচার করবেন না। আপনাদের অনুষ্ঠান প্রচার দেখে অল্প দিনের মধ্যেই মানুষ টায়ার্ড হয়ে পড়বে। এ বিষয়ে আমি আপনাদের বর্তমান প্রচার মাধ্যম গুলির বর্তমান প্রচার পরিসংখ্যানকেই এখানে দৃষ্টান্ত হিসাবে উল্লেখ করছি। আপনারা গণশক্তি পত্রিকা'কে তো এত টাকা পাইয়ে দিচ্ছেন, কিন্তু আপনাদের গণশক্তি কি আনন্দবাজার হতে পেরেছে; গণশক্তি কি টেলিগ্রাফ হতে পেরেছে, গণশক্তি কি যুগান্তর হতে পেরেছে?

গণশক্তি কি অমৃতবাজার হ'তে পেরেছে, স্টেটসম্যান হ'তে পেরেছে, যুগান্তরের কাছে পোঁছাতে পেরেছে? টাকা তো দিচ্ছেন, কিন্তু লোকে পড়ছে না। আপনাদের কাগজ যেমন শুধু মাত্র কমিউনিষ্ট পার্টি'র লোকেরা পড়ে সে রকম দ্বিতীয় চ্যানেল দিয়ে আপনারা যখন প্রচার শুরু করবেন তখন আপনাদের লোকেরা ছাড়া আমরা কেউ তা শুনব না। ফলে কি হবে? প্রচার যদি শুধু মাত্র একটা দলের কিছু দলীয় লোকের কাছে পৌঁছয় তাহলে টি. ভি'র প্রকৃত সার্থকতা সম্পূর্ণ ব্যর্থ হবে। সেই জন্য আমি বলব টি. ভি'র দ্বিতীয় চ্যানেল কখনই রাজ্য সরকারকে দেওয়া যায় না। সর্বভারতীয় ক্ষেত্রে ভারতবর্ষের দায়িত্ব যাঁদের ওপর ন্যস্ত আছে ভারতবাসীর স্বার্থে, দেশের স্বার্থে তাঁদের ওপরই এই দায়িত্ব রেখে দেওয়া উচিত। কখনই যে রাজ্য সরকার নিজেদের দেশের কথা বলে না, কেবল কমিউনিষ্ট পার্টি'র কথা বলে তাদের হাতে কোন মতেই দেওয়া যায় না। তা যদি দেওয়া হয় তাহলে বিচ্ছিন্নতাবাদকেই মদত দেওয়া হবে এবং তাতে দেশের ক্ষতি হবে। তাই আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** : স্যার, মাননীয় সদস্য সত্য বাপুলী অনেক কথা বললেন। দ্বিতীয় চ্যানেল হলে ওঁরা কি কি করবেন, না করবেন তার বিস্তারিত ফিরিস্তি

দিয়েছেন। কিন্তু আমার মনে হয় উনি যদি আর একটা কথা বলতেন যে, ভারতবর্ষকে কিভাবে ভাগ করেছিলেন সেটা'ও যদি দেখান হয় তাহলে ভাল হয়।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পীকার, স্যার, এখানে যে প্রস্তাব তোলা হয়েছে আমি সে প্রস্তাবের পক্ষে দু'একটা কথা বলব। এখানে মাননীয় সদস্য সুব্রতবাবু বললেন—আমাদের সঙ্গে আলোচনা করলে, বোধ হয় এ—প্রস্তাব উঠত না। আমরা খুবই চিন্তা করে এবং আলোচনা করেই এই প্রস্তাব তুলেছি। আমাদের ধারণা শুধু আমাদের রাজ্যেরই নয় সারা দেশের মানুষেরও এটাই ইচ্ছা। আমার যত দূর জানা আছে অন্তত ৬'টি রাজ্যের মুখ্যমন্ত্রীরা এ সম্বন্ধে ইতি মধ্যেই প্রস্তাব নিয়েছেন। কয়েকটি রাজ্যের মুখ্যমন্ত্রী এবং তথ্য মন্ত্রীরা আমাকে চিঠি লিখে বলেছেন—আসুন আমরা দ্বিতীয় চ্যানেলের ব্যাপারে এক সঙ্গে দাঁড়িয়ে কিছু করতে পারি কিনা দেখি। এখানে যা আলোচনা হচ্ছে তার মধ্যে আমি দেখলাম সুব্রতবাবু খুবই উদ্বিগ্ন হয়ে কিছু কথা বলে গেলেন, তিনি বললেন—আমাদের মত তৃতীয় দুনিয়ার দুর্বল দেশগুলিতে সাম্রাজ্যবাদী বিপদ রয়েছে, বিভিন্ন জায়গায় সামরিক শাসনের অভ্যুত্থান ঘটছে, ফলে এ রকম অবস্থায় এ জিনিস করা যায় না। অর্থাৎ ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা যাবে না। উনি এ—কথাই প্রায় বলতে চাইলেন যে, গণতন্ত্রের দরকার নেই। অথবা তিনি কি বলতে চাইলেন ঠিক বুঝলাম না! উনি আরো বলতে চাইলেন যে, কলকাতা রেডিও ষ্টেশন·এবং টি. ভি. সেণ্টার যদি রাজ্য সরকারের হাতে থাকে তাহলে নাকি তাড়াতাড়ি দখল হয়ে যাবে! কে দখল করবে? যদি বাইরে থেকে কেউ এসে দখল করে, তাহলে দিল্লী দখল করতে পারবে না, এটাই শুধু দখল হয়ে যাবে? কি যে দখল হয়ে যাবে তা আদৌ বোঝা গেল না। উনি কি বলতে চান? না—কি শুধু নিজেদেরই দেশপ্রেমীক মনে করেন? এবং মনে করেন বলেই ভাবছেন অন্যের হাতে থাকলে তাড়াতাড়ি দখল হয়ে যাবে! আমার কথা হচ্ছে, আমাদের দেশে বিপদ আছে, কিন্তু বিপদের সমাধান কি? দুটো মত, দুটো নীতি। আমি বলছি বিপদের সমাধানের জন্য গণতন্ত্রকে বাঁচিয়ে রাখতে হবে, তাকে সম্প্রসারিত করতে হবে। একটি দল সেটা বুঝতে পারছে না বলেই নিজেদের দলের গণতন্ত্রকেও শেষ করে দিচ্ছে। গণতন্ত্রকে বাঁচিয়ে না রাখলে দেশ বাঁচবে না। রাজ্যের ক্ষমতা বাড়াতে হবে, রাজ্যের অধিকার বাড়াতে হবে। কেন্দ্রীকতা এবং রাজ্যের অধিকার, এটা বিরোধমূলক নয়। আমাদের দেশ বহু জাতির দেশ, এই সত্যকে এবং বাস্তবতাকে মেনে নিতে হবে। স্বাধীনতার ৪০ বছর পর যে আগুন জ্বলছে সে আগুনের সামনে দাঁড়িয়ে যারা এই বাস্তবতাকে মানবেন না তাঁরা দেয়ালের লিখন পড়তে পারছেন না, এটাই হচ্ছে কথা। শুধু সাম্রাজ্যবাদ ও সাম্প্রদায়িক শক্তিই

আগুন জ্বালাচ্ছে না, কেন্দ্রীয় সরকারের ক্রমান্বয় কেন্দ্রীকরণ নীতির ফলেই গণতন্ত্র শেষ হয়ে যাচ্ছে, রাজ্যের অধিকার শেষ হয়ে যাচ্ছে। এই বাস্তবতার সামনে তাঁরা দেয়ালের লিখন পড়তে পারছেন না, ফলে এই রকম অবস্থায় আমরা এসেছি। কিছুদিন আগে পার্লামেন্টের ডিবেট-এ প্রধান মন্ত্রী বলেছেন যে, এটা নাকি বহুজাতিক দেশ নয়, এক জাতিক দেশ; এই সব তত্ব আমরা নতুন ভাবে শুনছি! এ সব আমরা জানি না। এটা গান্ধীবাদী তত্ব কি না, তাও জানি না! আমি মনে করি এটা বহুজাতিক দেশ, এখানে বহু-জাতি আছে, বহু ভাষা আছে, বিভিন্ন সাংস্কৃতিক জীবন আছে, সাংস্কৃতিক ধারা আছে। আমি মনে করি সারকারিয়া কমিশনের রিপোর্ট বের করে কেন্দ্র রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাসের দাবী ও অধিকারকে মেনে নেওয়া দরকার। এ-সমস্ত পরস্পর সংযুক্ত দাবী, এগুলি কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। কেউ কেউ বলেন, এগুলিকে মানলে নাকি দেশের নিরাপত্তা বিপন্ন হয়ে যাবে! আমি কিন্তু উল্টোটাই মনে করি, এগুলি না মানলে, গণতন্ত্রকে না মানলে সব শেষ হয়ে যাবে। রাজ্যের অধিকার না থাকলে আমাদের দেশের ওপর আরো বড় বিপদ এসে চেপে বসবে।

[8-15—8-25 P.M.]

আমরা বলছি যে অনেকগুলি রাজ্যই বুঝতে পারছে আমাদের এমন পিছিয়ে পড়া দেশে যদি শিক্ষার ধারাকে আর একটু সম্প্রসারিত করতে হয় তাহলে নন-ফরম্যাল এডুকেশন যাকে বলে তার জন্য টেলিভিশণ একটা বিরাট মাধ্যম, কৃষি ব্যবস্থার যদি সম্প্রসারণ করতে হয় তাহলে টেলিভিশণ একটা বিরাট মাধ্যম, সংস্কৃতির ক্ষেত্রে যদি অনেক স্তরের মানুষের অনেক রকম চাহিদা মেটাতে হয় তাহলেও টেলিভিশণ একটা মাধ্যম। এটা দিল্লী থেকে হতে পারে না। এই হচ্ছে আমাদের কথা। এটা দিল্লী থেকে হতে পারে না, হওয়া উচিত নয়। আমরা পশ্চিমবঙ্গে বসে আগে বাংলা সংবাদ শুনব, তারপর ইংরাজী সংবাদ শুনব, তারপর হিন্দী সংবাদ যদি শুনতে হয় তাহলে শুনব। আমরা পশ্চিমবঙ্গে সমস্ত স্তরের সাংস্কৃতিক জীবন, সাংস্কৃতিক ধারাগুলিকে আগে জানব, তারপর আমরা দিল্লীর হিন্দী সিনেমা দেখব কি দেখব না সেটা ঠিক করব। এটা কথা নয় যে, সেখানে কি সিনেমা দেখান হচ্ছে। কথাটা

হচ্ছে এই যে, এই দেশের এত ধরণের জাতি, উপজাতির সমস্ত সংস্কৃতির ধারাগুলি দিল্লী থেকে নিয়ন্ত্রণ করলে সেটা আদৌ নিয়ন্ত্রিত হতে পারে কি না? আমাদের ধারণা পারে না; পারে না এই কারণে যে, স্বাধীনতার পর থেকে আজ পর্য্যন্ত এ সম্পর্কে যতগুলি কমিশনের রিপোর্ট তৈরী হয়েছে—সুব্রতবাবু বলে চলে গেলেন, যে হয় না—আমি দায়িত্ব নিয়ে বলছি, আজ পর্য্যন্ত যতগুলি কেন্দ্রীয় কমিশন হয়েছে, ১৯৬৬ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী নিজে অশোক চন্দ্র কমিটি করেছিলেন, তখন তিনি নিজে আই. বি. মিনিষ্ট্রিতে ছিলেন—সেই কমিশনের রিপোর্ট ছিল, 'এটাকে ছেড়ে দেওয়া হোক কেন্দ্রের হাত থেকে, এটাকে স্বয়ং শাসিত করা হোক' 'রাজ্যের হাতে আরও ক্ষমতা দেওয়া হোক।' সুব্রতবাবু শুধু ভার্গিস কমিটির কথা বলে গেলেন। ১৯৬৪ সালে কমিশনের রিপোর্ট'ও তাই ছিল, ভার্গিস কমিটির রিপোর্ট'ও তাই ছিল, জনতা সরকারও এটা করেছিলেন, কিন্তু রিপোর্টটা গ্রহণ করলেন না, রিপোর্টটা তাঁরা মানলেন না এবং মানলেন না বলেই এই ধরণের সমস্যা আরও বেশী ছড়িয়ে গেল। আমাদের কথা হচ্ছে কেন্দ্রীয় সরকার চলেছেন অন্য ভাবে। এটা অনেকেই বলেছেন, আমিও বলতে চাই যে, আমরা মনে করি না আমেরিকা এবং ইংলণ্ডের গণতন্ত্রই একটা সর্বশ্রেষ্ঠ গণতন্ত্র, কিন্তু ঐ দেশের লোকেরা গণতন্ত্রের একটা উচ্চ স্তরে আছেন, তাঁদের পুঁজিবাদী ব্যবস্থাটা একটু অন্য রকম। আমেরিকাতে বৃটেনে যা হওয়া সম্ভব সেটা আমাদের দেশে হয় না, হচ্ছে না। এটা হচ্ছে না, বুঝতে পারছেন না? রাশিয়ায় কি হয় আমরা জানি! আপনারা জানেন কি না জানি না, রাশিয়ায় গেছেন কি না তাও জানি না। ওখানে একটা অন্য ব্যবস্থা। ওখানে পুঁজিবাদ নেই, শ্রমিকরা ওখানে দেশ চালান, ওখানে বিরোধীদের মাথা তাঁরা গুঁড়িয়ে দিয়েছেন, বিরোধী কথা বলার লোক সেখানে নেই। কি করে জানবেন এসব? গেলে বুঝতে পারতেন। আর এখানে কেন্দ্রীয় সরকার টেলিভিশণের জন্য খরচ করে যাচ্ছেন। আমরা আশ্চর্য্য হয়ে দেখছি, ষষ্ঠ পরিকল্পনায় শিক্ষা খাতে যা খরচ করা হয়েছে এবং সপ্তম পরিকল্পনায় শিক্ষা খাতে যা বাড়ছে তার থেকে বেশী বাড়ছে তথ্য বিভাগে টেলিভিশণের জন্য, কৃষির ক্ষেত্রে যা বাড়ছে তার থেকে বাড়ছে টেলিভিশণের জন্য। এখানে প্রশ্ন এটা কেন বাড়ছে? আমরা বলছি কাদের জন্য এবং কিসের জন্য এটা বাড়ছে? একটা রাজনৈতিক উদ্দেশ্য নিশ্চয়ই আছে! এখানে মাননীয় সদস্য সুদীপবাবু বলছিলেন যে এটা নাকি

আমাদের অভিযোগ। এটা অভিযোগ? আপনি ঐ হাজার আর শ'য়ে যে হিসাবটা দেখিয়েছেন, সেই হিসাব পশ্চিমবঙ্গে বিকৃত মস্তিস্ক ছাড়া কেউ বিশ্বাস করে? বলেছেন, বিরোধীদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের সবার তথ্যটাই সেখানে আছে। কোন কমিটির? সে কমিটির উনিই মেম্বার কি করে হলেন আমি জানি না। এখন কথা হচ্ছে, আমরা বলছি, পক্ষপাতিত্ব আছে, এটা আপনিও জানেন। এটা ভারতবর্ষের এবং পশ্চিমবঙ্গের কেউ বিশ্বাস করে না যে, বিরোধীদলকে এবং সরকারী দলকে কেন্দ্রীয় ভাবে রেডিও এবং টেলিভিশনে একই ভাবে দেখান হচ্ছে। এটা পাগল ছাড়া আর কেউ ভাবে বা বিশ্বাস করে বলে আমার জানা নেই। এর উদাহরণ বেশী দিতে হবে না, যে কারণে আমাদের বামফ্রন্ট সরকারকে নির্বাচনের আগে টেলিভিশণের নির্বাচনী প্রচার বয়কট করতে হয়েছে। আপনারা জানেন এবং মাননীয় স্পীকার স্যার, আপনিও জানেন যে, এ্যাসেমব্লীতে দুদিন ধরে কি হচ্ছে। সেই দুটো ঘটনার পর এ্যাসেমব্লীর মধ্যে যা হয়েছে বা হচ্ছে সেই ঘটনা নিয়ে দিল্লীর নিউজ যাঁরা গত দুদিন ধরে শুনেছেন তাঁরা দেখেছেন যে, পক্ষ পাতিত্ব কাকে বলে। উদাহরণ বাড়িয়ে আমার লাভ নেই। প্রতিদিনই দিল্লীতে সেই ঘটনাকে বিকৃত করা হচ্ছে এটাই আমরা দেখছি। আমরা বলছি যে, প্রশ্ন এটাই। আমরা এটাই মনে করি যে, এটা বাস্তবোচিত একটা প্রস্তাব। যে সেকেণ্ড চ্যানেল বা দ্বিতীয় চ্যানেল হতে যাচ্ছে সেই চ্যানেলের দাবী এখানে আসতেই পারে। আমরা একথা বলছি না যে, রাজ্যের হাতে সব দিয়ে দিন। আমরা এই কথাই বলছি- এটাই হচ্ছে আমাদের দেশের ইতিহাস, এটাই হচ্ছে আমাদের দেশের বাস্তবতা, এটাই হচ্ছে সংবিধানের স্পিরিট যাই বলুন— কেন্দ্রের হাতে ক্ষমতা থাকছে, চ্যানেল থাকছে, একাধিকই থাকছে, রাজ্যের হাতেও একটু ক্ষমতা থাকছে, এটা বিরোধমূলক হবে না। এটা একসঙ্গে থাকলে দেশের বর্তমান পরিস্থিতির যে জটীলতা, যে সংকট, সেটা থেকে মুক্ত হতে পারবে।

শ্রীসত্যরঞ্জন বাপুলী অদ্ভুত একটা কথা বলছিলেন যে, এখানে সেকেণ্ড চ্যানেল পেলে আমরা কি করবো বা তাঁরা কি করবেন। প্রশ্ন কিন্তু এটা নয়। এবারের নির্বাচনের সময় সংশ্লিষ্ট মন্ত্রী এ-সম্পর্কে কিছু বক্তৃতা করেছিলেন। তা এতে এতো ভয় পাচ্ছেন কেন? এখনও তো ওটা দিল্লীতেই আছে।

আর যদি সেটাই প্রশ্ন হয় তাহলে স্বাধীনতা আন্দোলনে আপনারা কি করেছিলেন আপনারা বলবেন, আমরা কি করেছি আমরা বলবো। সেকেণ্ড চ্যানেলে আমরা দেখাব চৌরীচৌরায় কে বিশ্বাসঘাতকতা করেছিলেন, নৌ বিদ্রোহে কে বিশ্বাসঘাতকতা করেছিল, তেলেঙ্গানায় কে বিশ্বাসঘাতকতা করেছিল। সব কিছু আমরা দেখাবো, মানুষ সবকিছু দেখে বিচার করবে। ভয় পাচ্ছেন কেন? সবকিছুর খোলাখুলি বিচার হবে। এটাই বা ভেবে নিচ্ছেন কেন যে, গান্ধীবাদই আমাদের দেশের ৮০ ভাগ মানুষের জীবনাদর্শ? আজকে প্রশ্ন যদি এটাই হয় যে দায়িত্ব পেলে টি. ভি. বা রেডিওতে কি বলা হবে, তাহলে আমাদের কথা হচ্ছে, সবকিছুই বলা হবে। যদি বলা হয় যে, রেডিও এবং টি. ভিতে সকাল-সন্ধ্যা দুই বেলা 'সবকো সুমতি দে ভগবান'—এই ভজনগান শুনতে হবে, তাহলে 'Workers of the world unite'—এটাও শুনতে হবে এবং দেশের মানুষ তা শুনবে। সেটা এখন প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে, আপনাদের গান্ধীবাদ বলার অধিকার থাকলে আমাদের মার্কসবাদ বলার অধিকার আছে কি না? আমরা বলছি আছে; সেই অধিকার পৃথিবীর কেউ কোনদিন আটকাতে পারবে না। সেই অধিকার যদি বাস্তবসম্মতভাবে আপনারা মেনে নেন তাহলেই ভাল। আমরা এটাই চাইছিলাম যে, ঐ মতাদর্শের প্রশ্নে না গিয়ে, গান্ধীবাদের কথা না তুলে, মার্কসবাদের কথা না তুলে, স্বাধীনতা আন্দোলনের দৃষ্টান্ত দেখিয়ে কোনটা অহিংস আন্দোলন, কোনটা বিপ্লবী আন্দোলন—এসব তর্কে না গিয়ে যদি আপনারা রাজ্যের স্বার্থটা একটু দেখতেন, যদি বুঝতে পারতেন যে, দেশের বর্তমান সময়ে কেন্দ্রীয় সরকারের অধিকার এবং রাজ্য সরকারের অধিকার—এই দুই অধিকারের মধ্যে সংহতির জন্য ন্যায়সঙ্গত বন্টন হওয়া উচিত—যদি আপনারা এই প্রশ্নে একমত হতেন তাহলে এই প্রস্তাবকে সমর্থন করতেন। কিন্তু আমরা অভিজ্ঞতার মধ্য দিয়ে দেখেছি যে, আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যে বা অন্যান্য রাজ্যে যখন কোন গণতান্ত্রিক অধিকারের প্রশ্ন আসে, ন্যায়সঙ্গত অধিকারের প্রশ্ন আসে, যখন এই রাজ্য বঞ্চিত হয় তখন ওঁদের খুব আনন্দ হয়। পশ্চিমবঙ্গ বঞ্চিত হচ্ছে বলে ওঁদের খুব ভাল লাগে। আমি আর বেশী সময় নিতে চাইনা। মিঃ স্পীকার স্যার, এই প্রস্তাবের পক্ষে আমার মত আর একবার প্রকাশ করে বক্তব্য শেষ করছি।

**শ্রীমানবেন্দ্র মুখার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি দীর্ঘ বিতর্কভরা দিনের একদম শেষভাগে এসে বিতর্কের জবাব দিতে উঠেছি। স্বভাবতঃই জবাব দেবার দায়িত্ব আমার বিশেষ নেই। তার কারণ, বিরোধীপক্ষ প্রকৃতপক্ষে কোন প্রশ্নই তোলেন নি। সেদিক থেকে আমার দায়িত্ব কম। শুধু সুব্রতবাবু উপস্থিত থাকলে তাঁকে ব্যক্তিগতভাবে একটু অভিনন্দন জানাতাম 'আমি হাউসে প্রথম এসেছি সেই হিসাবে কিছু শিখে নেওয়া উচিত'—এই মূল্যবান পরামর্শ উনি দিয়েছেন বলে। শুধু একটি অনুরোধ করব তাঁকে, এই পরামর্শ আমাকে দেবার আগে সুদীপবাবুকে দিলে ভাল হ'ত। আর সুব্রতবাবুর ক্যু-ডেটার ট্যাঙ্কের প্রশ্নের উত্তর বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ই দিয়েছেন, কাজেই তার উত্তর দেবার আর প্রশ্ন নেই। আমি নতুন সদস্য বলেই হয়ত বুঝতে পারলাম না যে, কেন্দ্রের দখলে থাকলে টি. ভি. সেণ্টারের সামনে ট্যাঙ্ক বসলে কেন ক্যু-ডেটা হবে না, আর রাজ্যের দখলে থাকলে সেখানে ট্যাঙ্ক বসলেই বা কেন ক্যু-ডেটা হবে। নতুন সদস্য হবার কারণেই হয়ত আমি এই জিনিসটা বুঝতে পারি নি। আর দ্বিতীয় কথা যেটা, সেই সম্পর্কে উত্তর দিতে গিয়ে আমি মাননীয় তথ্যমন্ত্রীর একটি মন্তব্য সামনে আনবো। কিছুদিন আগে আমাদের মাননীয় কেন্দ্রীয় তথ্যমন্ত্রী সংবাদ সংস্থাকে বলেছিলেন যে, মাও-সে-তুংকে হিরো বানিয়েছিল বি. বি.সি, আর সুভাষ ঘিসিংকে হিরো বানিয়েছে সি. পি. এম।

[8-25—8-37 P.M.]

আমি দ্বিতীয় বিষয় সম্পর্কে মন্তব্য করতে চাই না, এটা তাঁর ব্যক্তিগত মতামত, কাজেই এটা আমার বিতর্কের বিষয় নয়। আমি এখানে উপস্থিত মাননীয় সদস্য দেবীপ্রসাদ চ্যাটার্জী এবং সেল্‌ফ ডিফেণ্ড হাই আই. কিউ বয় শ্রীসৌগত রায়কে জিজ্ঞাসা করতে চাই যে বি. বি. সি মাও-সে-তুঙ-কে হিরো বানিয়েছে এই কথার সঙ্গে আপনারা একমত কি না? আপনাদের কাছে আমার অনুরোধ আপনারা নিশ্চই এই মূর্খতাপূর্ণ বক্তব্যের হাত থেকে ভবিষ্যতে আমাদের রক্ষা করবেন। বি. বি. সি মাও-সে-তুঙ-কে হিরো বানিয়েছে আমাদের তথ্যমন্ত্রীর কনসেপ্ট হচ্ছে এই। এই মূর্খবুলি এবং সিদ্ধান্তের উপর ভিত্তি করেই আমাদের আকাশবানী এবং দূরদর্শন চলে। বি. বি. সি যদি মাও-সে-তুঙ-কে হিরো বানাতে পারে তাহলে দূরদর্শন কেন রাজীব গান্ধিকে হিরো বানাতে

পারবে না? এই মূর্খামির হাত থেকে দেশকে আপনারা রক্ষা করুন, আপনাদের কংগ্রেসের যাঁরা প্রাজ্ঞ লোক আছেন। আপনাদের অভিনন্দন পাবার কথা, আমাদের কেন্দ্রীয় সরকার টি· ভি এবং রেডিও ভারতবর্ষের অনেক মানুষের কাছে নিয়ে গেছেন। যদি টি. ভি বড় লোকদের ঘরের ড্রয়িং রুমের ইডিয়েট বক্স হয়ে থাকতো তাহলে আমরা এই দাবী তুলতাম না। আপনারা দেশের সত্তর ভাগ মানুষের কাছে টি. ভি. কে নিয়ে গেছেন এবং নিয়ে গেছেন বলেই আজকে দাঁড়িয়ে এই বিতর্ক হচ্ছে। বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয় একটা কথা বলেছেন যে একটা মিডিয়া ব্যবহার করে প্রভাব বাড়ান হচ্ছে আমি জানি, কংগ্রেস বেঞ্চে যাঁরা বসে আছেন তাঁরা অনেকে আমার সাথে একমত হবেন যে সেই দক্ষতা আমরা অর্জন করিনি, সেই বুদ্ধি, সেই বিচার আমাদের তথ্য দপ্তরের হয়নি। যে তথ্যমন্ত্রীর বুদ্ধির দৌড় হচ্ছে মাও-সে-তুঙকে হিরো বানিয়েছে বি. বি. সি., সেই রকম বুদ্ধি নিয়ে কখনও প্রভাব বাড়ান যায় না। এই মূর্খামীর হাত থেকে উদ্ধার করুন, এটা হচ্ছে আমার একমাত্র বিনয়ী বক্তব্য। আর এই তথ্য কোথা থেকে বের করেছেন যে, ভাবমূর্ত্তি হচ্ছে এক ধরণের বেলুন, টি· ভি.-তে ফুঁ দিলেই বড় হয়? ভাবমূর্ত্তি টি. ভি. তে তৈরী হয়? অন্য কিছু বাস্তব কারণ আছে যে জায়গায় দাঁড়িয়ে এই কাজগুলি হয়। বাইরে পশ্চিমী দুনিয়ার দেশগুলো যে প্রভাব বিস্তারের কাজ করে তারজন্য যে যোগ্যতা, তারজন্য যে জ্ঞান বা বুদ্ধির প্রয়োজন আছে সেইগুলোকে বাদ দিয়ে চেষ্টা করবেন। চেষ্টা করলে এই জিনিস হবে। আমি একটা উদাহরণ দিচ্ছি। প্রধানমন্ত্রী আমাদের রাজ্যে এলেন। প্রধানমন্ত্রী আমাদের দেশের ১ নং রাজনৈতিক ব্যক্তিত্ব। তাঁর নিউজ যে কাগজের হেড লাইন পাবে তাতে কারও কোন আপত্তি নেই, তাঁর নিউজ হেড লাইন হবে। আমাদের দেশের প্রধানমন্ত্রী সম্পর্কে টি. ভি. তে বলা হচ্ছে—প্রধানমন্ত্রী আচমকা আমাদের পশ্চিমবাংলার গ্রামে গাড়ি চালিয়ে ঢুকে গেলেন। অভিনন্দন জানাচ্ছি, আমাদের রাজ্যের কথা ভেবে তিনি এখানে এসেছেন। টি. ভি. ক্যামেরা প্রধানমন্ত্রীকে ফলো করছে। সেই আচমকা গ্রামে গিয়ে প্রধানমন্ত্রী যখন তাঁদের দরজার কাছে গিয়ে পৌঁছালেন, সেখানে গ্রামের মহিলারা হাতে মালা নিয়ে প্রধানমন্ত্রীর জন্য অপেক্ষা করছেন, শাঁখ হাতে নিয়ে অপেক্ষা করছেন। দয়া করে কংগ্রেস সদস্যরা বলে দেবেন সেই গ্রামটার নাম, যে গ্রামের মহিলারা হাতে শাঁখ এবং মালা নিয়ে ঘুরে বেড়ায় এবং অভ্যার্থনা জানায়? প্রধানমন্ত্রী

আচমকা গাড়ি নিয়ে ঢুকে পড়লেই শাঁখ আর মালা নিয়ে অভ্যর্থনা জানায়। এই মূর্খামীর হাত থেকে আমাদের রক্ষা করুন, আমার একটা হাম্বল রিকোয়েষ্ট। সেই ব্যাপারে আপনাদের সাথে থেকে আমরাও লড়াই করবো।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জী, অনেক গ্রামে তো মালা তৈরী হয়, সেই রকম কোন গ্রাম হতে পারে।

**শ্রীমানবেন্দ্র মুখার্জী ঃ** সেই রকম কোন গ্রামের নাম বলেদিন যেখানে শাঁখ এবং মালা একসাথে ছুটো তৈরী হয় এবং মহিলারা হাতে নিয়ে ঘুরে বেড়ায় অভ্যর্থনা জানান'র জন্য। ২য় বিষয় হচ্ছে, প্রধানমন্ত্রীকে দেখান হবে এতে আমাদের কোন আপত্তি নেই, কারণ উনি দেশের ১নং রাজনৈতিক ব্যক্তিত্ব। কিন্তু ওঁর পরে দুই-তিন-চার এবং পাঁচ নম্বর তো আছে? একজন ব্যক্তিকে যদি কেবল দেখান হয়, তাহলে একটা বিপজ্জনক প্রবনতার সূচনা করা হয়, ব্যক্তিকেন্দ্রিক একটা ঝোঁক সৃষ্টি হয়। মাননীয় সদস্য সৌগতবাবু নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, এক সময়ে তিনি তাঁর দলের ব্যক্তিকেন্দ্রিক ঝোঁকের বিরুদ্ধে লড়াই করেছিলেন। তিনি নিজে আমার সঙ্গে একমত হবেন যে, এতে ব্যক্তিকেন্দ্রিক ঝোঁক তৈরী হতে পারে, স্বৈরতন্ত্রের একটা প্রবনতা তৈরী হতে পারে। এই জায়গাটা আমাদের একটু বোঝা দরকার। তারপর হ'ল আমি এখানে একটা উদাহরণ দিয়ে বলি, ইলেকসানের সময় যদি আমাদের টি. ভি'র খবরকে বিশ্বাস করতে হয়, টি. ভি'র তথ্যের উপর যদি নির্ভর করতে হয়, তাহলে আমাদের এখানে মাননীয় সদস্য পার্থ দে মহাশয়কে নিশ্চয়ই বিধানসভার বাইরে থাকতে হোত। কারণ টি. ভি. হারিয়ে দিয়েছিল পার্থ দে-কে। যখন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বাইরের খবর অনুযায়ী এগিয়ে আছেন পাঁচ হাজার ভোটে তখন তিন ঘণ্টা ধরে এক হাজার ভোটে দাঁড় করিয়ে রাখা হয়েছিল। কিসের জন্য?

মাননীয় তথ্যমন্ত্রী বলছিলেন যে, 'তাঁর কাছে বিশেষ খবর ছিল যে মুখ্যমন্ত্রী হারছেন।' এই ভাবে ব্যবহার করে লাভটা কী? এরফলে তো বিশ্বাসযোগ্যতা কমছে? টেলিভিশান এবং রেডিওকে আপনারা যে জায়গায় নিয়ে যাচ্ছেন তাতে মানুষের বিশ্বাসযোগ্যতা ক্রমশঃ কমছে। এটা কী আপনাদের

অন্যায় নয়? আমার দ্বিতীয় প্রশ্নটা হচ্ছে এই যে—মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য্য যে প্রশ্নটা তুলেছেন, সেই প্রশ্নটাতে আমি শেষ বারের জন্য আবার ফিরে আসছি—জাতীয় সংহতির প্রশ্ন, এটা খুবই গুরুত্বপূর্ণ। সুব্রতবাবু আমাদের কাছে জাতীয় সংহতির পক্ষে বিপদের কথা তুলেছেন। বিভিন্ন রাজ্যে বিভিন্ন ভাষা-ভাষী মানুষের সংস্কৃতিগুলির প্রতি মর্যাদা না দিলে আমাদের ক্ষতি হবে। আপনারা নিশ্চয়ই আমার সাথে একমত হবেন যে, ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট আমাদের দেশ যখন স্বাধীন হয়েছিল, তখন একজন ভারতীয়ও কেউ ছিলেন না যিনি ভেবেছিলেন যে দেশ থেকে বাইরে গেলে দেশের সমস্যার সমাধান হয়ে যাবে? আজকে শত অপ্রিয় হলেও এটা বাস্তব ঘটনা, ভারতবর্ষের মধ্যে সংখ্যা লঘিষ্ঠ হলেও কয়েকজন মনে করছেন—যেটা ইতিমধ্যেই তৈরী হয়ে গিয়েছে—যে, দেশ ছেড়ে বেরিয়ে গেলে সমস্ত সমস্যার সমাধান হয়ে যাবে। ১৯৪৭ সালের ১৫ আগষ্ট কিন্তু এমন কেউ ছিলেন না, যিনি এই রকম ভাবনা ভেবেছিলেন। কেন ভাবেন নি, এই প্রশ্নের উত্তরটা তো লুকিয়ে আছে ৪০ বছর ধরে। মানুষকে তার সংস্কৃতির প্রতি মর্যাদা দান, তার অর্থ নৈতিক স্বপ্নকে বাস্তবায়িত করা এবং রাজনৈতিক অধিকার দান, এগুলো না করলে যতই জাতীয় সংহতি রক্ষার কথা বলুন না কেন, ফল বিশেষ পাওয়া যাবে না। সবশেষে আমি একটা কথা বলতে চাই, মাননীয় সুদীপবাবু যে তথ্যটা এখানে হাজির করেছেন, সেটা ঠিক কি ভুল সেই বিতর্কে আমি যাচ্ছি না—বামফ্রন্টের মন্ত্রীদের বক্তব্য কি আপনারা দেন না! দেন। কংগ্রেসের ৩ নম্বর গ্রুপের ৬ নম্বর নেতা বামফ্রন্টের অপদার্থতার ব্যাপারে বক্তৃতা দিয়েছেন তিন লাইন দিয়ে, গণতন্ত্র বজায় রাখার জন্য পরের তিন লাইন দেন বামফ্রন্টের কোন মন্ত্রী উচ্চ ফলনশীল মাছ চাষের ব্যাপারে কি বক্তৃতা দিয়েছেন। সংখ্যার হিসাবে সমান। মন্ত্রীর জন্য দিয়েছেন তিন লাইন, আর আপনাদের ৩ নম্বর গ্রুপের ৬ নম্বর নেতা বামফ্রন্টের অপদার্থতার বিরুদ্ধে বক্তৃতা দিয়েছেন তারজন্য তিন লাইন দিয়েছেন। বামফ্রন্টের মন্ত্রীর তথ্য, মাছ চাষের ব্যাপারে কি বক্তৃতা দিয়েছেন তারজন্য তিন লাইন—এই সব সংখ্যার জাগ্‌লারী করে কিছু হবে না। নিউস্ আইটেমের বিষয়টা এরমধ্যে থাকে না, আপনারা বেশী করে দেখেন কোন্ আইটেমের মধ্যে পলিটিক্যাল্ ক্রিডেনশিয়াল বিষয়টা কি এবং পলিটিক্যাল টিন্ট্ কোন দিকে তা দেখেই সব স্থির করেন। কাজেই এই সব সংখ্যাতত্ত্বের হিসাব দিয়ে ছেলে ভোলানো গেলেও পশ্চিমবাংলার বিধান-

সভার মত একটা গুরুত্বপূর্ণ সভাকে কখনও ভোলানো যাবে না বা যায় না। মাননীয় সুব্রতবাবু এখানে যে অভিযোগ করেছেন, তার জবার দিয়েই আমি আমার বক্তব্য শেষ করতে চাই। উনি বলেছেন যে, ছাত্র-যুবরা টি. ভি. সেণ্টারে গিয়ে হামলা করেছেন। আমি বিনয়ের সাথে তাঁকে জানাতে চাই— সুব্রতবাবুর ভাষায় ঐ হামলাকারীদের একজন আমি, ২০ লক্ষ যুব-সদস্যদের প্রতিনিধিত্ব করি এমন যে সংগঠন, সেই সংগঠনের পক্ষ থেকে যে ঘটনা ২৫ তারিখ টেলিভিশান সেণ্টারে সারা রাত ভিজে আমরা শুরু করেছি, তার শুরুটা তিনি দেখেছেন মাত্র, শেষটা এখনও দেখেন নি। সেই আন্দোলনের একজন প্রতিনিধি হিসাবে আমি তাঁকে জানিয়ে দিতে চাই যে, বিধানসভার ভিতরে এই বিতর্ক যে পর্য্যায়েই যাক না কেন, বিধানসভার বাইরে কিন্তু আমরা আমাদের অধিকারটা কেড়ে নেওয়ার রাস্তাটা সঠিক ভাবেই বেছে নেব। কাজেই এ বিষয়ে চিন্তা করে কোন লাভ নেই। সবশেষে, শ্রীঅপূর্ব-লাল মজুমদার মহাশয় যে সংশোধনীগুলো দিয়েছেন এবং অন্য সদস্যরা যে সংশোধনীগুলো দিয়েছেন, সেগুলো গ্রহণ করা আমার পক্ষে সম্ভব নয় এই কথা জানিয়ে এই প্রস্তাবটা সর্বসম্মত ভাবে পাশ করার জন্য সকলকে অনুরোধ জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

The motion of Shri Apurbalal Majumdar that

In para 1, line 2, for the word "পক্ষপাতমূলক", the word "নিরপেক্ষ" be substituted.

In para 3, lines 3 and 4, for the words "বিন্দুমাত্র মর্যাদা না দিয়ে কেবলমাত্র কেন্দ্রের ক্ষমতায় অধিষ্ঠিত শাসকদলের", the words "সম্পূর্ণ আস্থা ও মর্যাদা দিয়ে সকল দলের" be substituted.

In para 4, lines 1 and 2, for the words "রাজ্য সরকারগুলির", the words "রাজনৈতিক দল ও প্রতিষ্ঠানের" be substituted.

In para 5, line 1, for the words "রাজ্য সরকারের", the words "কোন বেসরকারী প্রতিষ্ঠানের" be substituted.

on different dates into the complaints, collected and analysed water samples from the suspected tubewells of the following districts. Actions as stated below were taken :

1. Raninagore Block-II, Murshidabad (on 17.3.87)

| (a) | No. of samples collected | No. of samples analysed | Result of the Analysis |
|---|---|---|---|
| | 42 | 42 | (i) 21 samples contained arsenic in sufficient concentration higher than the permissible limit, i.e. 0.05 mgm per litre of water and appeared unsafe for drinking purpose. |
| | | | (ii) 21 samples appeared safe. |

(b) The following actions have been taken.

(i) Suspected tubewells have been sealed.

(ii) 34 deep tubewells have been sunk. At present there is no scarcity of drinking water in the areas.

2. Duttapukur area, P.S. Barasat, 24-Parganas (North) on 18.4.87

| (a) | No. of sample collected | No. of sample analysed | Result of Analysis |
|---|---|---|---|
| | 61 | 32 | (i) 7 samples contained arsenic in sufficient concentration higher than the permissible limit, i.e. 0.05 mgm per litre of water and appeared unsafe for drinking purpose. |
| | | | (ii) 25 samples appeared safe. |

(b) The following actions were taken :

4 deep pump-fitted wells are being sunk on and from 3.5.87 Sealing of suspected 18 tubewells was not allowed by the people on 30.4.87.

3. Daulatpur (South) Kachua (Binimoypara) Kankul areas under Habra P.S. 24-Parganas (North) on 26.4.87

| (a) No. of sample collected | No. of sample analysed | Result of Analysis |
|---|---|---|
| 49 | 38 | (i) 30 samples contained arsenic in sufficient concentration higher than the permissible limit and appeared unsafe for drinking purpose. |
| | | (ii) 8 samples appeared safe. |

(b) The following actions were taken :

(i) 35 suspected tubewells at Kachua, Binimoypara, Nathpara-Daulatpur in the areas would be sunk very soon.

(ii) 1 (one) deep tubewell was sunk on 2.5.87. 10 (ten) deep tubewells in the areas would be sunk very soon.

(iii) 3 deep wells fitted with pumps are in existence.

## নৈহাটীতে স্টেডিয়াম তৈরীর পরিকল্পনা

*২৮৭। ( অনুমোদিত প্রশ্ন নং *১১৩১। ) **ডাঃ তরুণ অধিকারী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ ( ক্রীড়া ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নৈহাটিতে একটি স্টেডিয়াম তৈরী করার প্রকল্প গ্রহণ করা হইয়াছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, (১) উহার জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে ; এবং (২) ঐ প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হইবে এবং কবে শেষ হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge for the Sports and Youth Services Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৪'৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে।

(২) যথা সম্ভব সত্বর আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

## নারায়নপুর, উদয়পুর ও আয়াষ গ্রামে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মাননীয় মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট ১নং উন্নয়ন ব্লকের নারায়নপুর, উদয়পুর ও আয়াষ গ্রামে প্রাথমিক বা সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ সব স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

Minister-in-Charge for the Health and Family Welfare Deptt. :

(ক) নারায়ণপুরে ও উদয়পুরে সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে। আয়াষ গ্রামে এরূপ কোন প্রস্তাব বিবেচনাধীন নেই।

(খ) যেহেতু প্রস্তাবগুলি বিবেচনার পর্য্যায়ে আছে সেজন্য এখন এ সম্বন্ধে কিছু বলা সম্ভব নয়।

## গোর্খাল্যাণ্ড আন্দোলনে পশ্চিমবাংলায় পর্যটন শিল্পে ক্ষতির পরিমাণ

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫।) **শ্রীকামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** পর্যটন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গোর্খাল্যাণ্ড আন্দোলনজনিত পরিস্থিতির ফলে পশ্চিমবাংলার পর্যটন শিল্পে ক্ষতির পরিমাণ কত ?

Minister-in-charge for the Tourism Deptt :

১৯৮৭ সালের মার্চ মাস পর্য্যন্ত আনুমানিক ৩০ ( ত্রিশ ) কোটি টাকা।

## মুর্শিদাবাদ জেলায় ৫০ শয্যাবিশিষ্ট হাসপাতাল নির্মাণের পরিকল্পনা

*২৯০। ( অনুমোদিত প্রশ্ন নং *৪৬৩। ) **শ্রীতোয়াব আলী**ঃ শ্রম বিভাগের মাননীয় মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার মুর্শিদাবাদ জেলায় বিড়ি শ্রমিকদের জন্য একটি ৫০ শয্যাবিশিষ্ট হাসপাতাল নির্মাণের জন্য পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্য হলে,

(১) এই হাসপাতাল নির্মাণের জন্য স্থান নির্বাচন করিয়াছেন কি ; এবং

(২) হাসপাতালটির নির্মাণকার্য কবে নাগাদ আরম্ভ হইবে ?

Minister-in-charge for the Labour Deptt. :

(ক) ও (খ) (১) কেন্দ্রীয় শ্রমমন্ত্রকের ভারপ্রাপ্য প্রতিমন্ত্রী মহোদয় গত ১৯৮৬ সালের মার্চ মাসে লোকসভার ৪৪৯৯ নং প্রশ্নের উত্তরে জানিয়েছেন যে এই জেলার আওড়সাবাদের কাছে সাজোর মোড় নামে একটি স্থানে ৮-২-৮৬ তারিখে এই হাসপাতালের ভিত্তিপ্রস্তর স্থাপন করা হয় যদিও পূর্বে এজন্য ধুলিয়ানে স্থান পরিদর্শন ও জমি অধিগ্রহণ করা হয়েছিল।

(খ) (২) রাজ্য সরকারের কাছে এবিষয়ে কোন তথ্য নেই।

## কলিকাতায় প্রদর্শনী ফুটবল ম্যাচে আর্জেন্টিনা দল

*২৯১। ( অনুমোদিত প্রশ্ন নং *৫২৬। ) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ**ঃ ক্রীড়া ও যুবকল্যাণ ( ক্রীড়া ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মারাদোনার নেতৃত্বে আর্জেন্টিনার বিশ্বকাপ বিজয়ী খেলোয়াড়রা কলিকাতার প্রদর্শনী ফুটবল ম্যাচে খেলতে আসছেন ;

খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তাহলে, (১) প্রতিপক্ষ কোন্ দল থাকছেন ; এবং (২) আর্জেন্টিনার দলকে মোট কত টাকা দিতে হবে ?

**Minister-in-charge for the Sports and Youth Services Deptt. :**

(ক) চেষ্টা চলছে।

(খ) (১) এখনও স্থির হয় নি।

(২) এখনও সঠিকভাবে নির্ধারিত হয় নাই।

## মুর্শিদাবাদ জেলার মাড়গ্রাম হাসপাতাল সংস্কারে মঞ্জুরীকৃত টাকার পরিমাণ

*২৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬০।) **শ্রীবিশ্বনাথ মণ্ডল :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মাননীয় মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার মাড়গ্রাম হাসপাতাল সংস্কারের জন্য সরকারী অর্থ মঞ্জুর হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, এই সংস্কারের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে ?

**Minister in-Charge for the Health and Family Welfare Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) সংস্কারের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে।

## জয়রামবাটী-বিষ্ণুপুর প্রভৃতি স্থানগুলিকে পর্যটন কমপ্লেক্স করার পরিকল্পনা

*২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) **শ্রীউপেন্দ্র কিস্কু :** পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া-মেদিনীপুর-পুরুলিয়া জেলার জয়রামবাটী, বিষ্ণুপুর, শুশুনিয়া, মুকুটমনিপুর, ঝিলিমিলি, কাঁকড়াঝোর, ঝাড়গ্রাম, বাগমুণ্ডি প্রভৃতি স্থানগুলিতে কোন পর্যটন কমপ্লেক্স করার পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, (১) কি ধরনের পরিকল্পনা নেওয়া হচ্ছে, এবং (২) কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে ?

**Minister-in-Charge for the Tourism Deptt.—**

(ক) বিষ্ণুপুর মুকুটমণিপুর ঝাড়গ্রাম, কাঁকড়াঝোড় ও অযোধ্যা পাহাড়ে পর্যটন আবাস রয়েছে। এইসব স্থানে পর্যটন ব্যবস্থা আরও উন্নত করার পরিকল্পনা আছে। জয়রামবাটী ও শুশুনিয়াতে কোনো পর্যটন কমপ্লেক্সের পরিকল্পনা আপাতত নেই ; তবে ঝিলিমিলিতে একটি প্রকল্প রয়েছে।

(খ) (১) ও (২) বিষ্ণুপুরে কেন্দ্রীয় সহায়তায় জোড় বাংলা, শ্যামরায় রাসমঞ্চ ও ও রাধাশ্যাম এই ৪টি টেরাকোটা মন্দিরকে আলোকিত করার কাজ শুরু হয়েছে। মুকুটমণিপুর ট্যুরিষ্ট লজে ৮ শয্যা বিশিষ্ট একটি আবাস নির্মাণের কাজ চলছে।

কেন্দ্রীয় সরকারের কাছে বাঁকুড়া-মেদিনীপুরের পশ্চিমমাংশে পর্যটন ব্যাবস্থার উন্নয়নের জন্য একটি প্রকল্প পেশ করা হয়েছে, ঝিলিমিলিতে ও কাঁকড়াঝোড়ো ৩৫টি শয্যা ও রেস্তোরাসহ একটি করে ট্যুরিষ্ট সেণ্টার নির্মাণ তার অংশ বিশেষ। কেন্দ্রীয় সরকার এখনো প্রকল্পটি মঞ্জুর করেন নি, কেন্দ্রীয় সরকারের সহায়তায় বাগমুণ্ডি ব্লকের অধীন অযোধ্যা পাহাড়ে ১৬টি শয্যা বিশিষ্ট ৮টি কুটির নির্মাণের প্রকল্প মঞ্জুর হয়েছে, এই প্রকল্পের কাজ চলছে।

## অরবিন্দ স্টেডিয়ামের জমি ট্রান্সফার

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪।) **শ্রীসুখেন্দু মাইতি ঃ** ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি শহরে "অরবিন্দ স্টেডিয়ামের" জন্য যে জমি রাজ্য সরকারের ভূমি রাজস্ব বিভাগ মঞ্জুর করেছেন তা স্টেডিয়াম কর্তৃপক্ষের নামে আইন-সঙ্গত ভাবে ট্রান্সফার করা হয়নি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে তার কারণ কি ?

**Minister-in-Charge for the Sports & Youth Services Deptt.—**

(ক) হ্যাঁ।

(খ) তমলুকের অতিরিক্ত জেলা শাসকের কার্যালয়ে উক্ত জমি হস্তান্তর-এর কাজটি পরীক্ষা করে দেখা হচ্ছে।

**নন্দীগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করার পরিকল্পনা**

*২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫।) **শ্রীশক্তিপ্রসাদ বল:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম ২ নং ব্লকে অবস্থিত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করার জন্য কোন পরিকল্পনা গৃহীত হয়েছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হ'লে (১) উহাতে কতগুলি ইণ্ডোর বেডের ব্যবস্থা ও (২) কি কি প্রকার উন্নত চিকিৎসার ব্যবস্থাদি থাকিবে ?

**Minister-in-Charge for the Health and Family Welfare Deptt.**

(ক) ও (খ) প্রস্তাবটি বিবেচনাধীন।

**সল্ট লেকে যুবভারতী ক্রীড়াঙ্গনের উন্নয়নের জন্য প্রীতি ফুটবল**

*২৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) **শ্রীনটবর বাগদী:** ক্রীড়া ও যুব কল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মে মাসের শেষের দিকে সল্ট লেকের যুবভারতী ক্রীড়াঙ্গনের উন্নয়নের জন্য আর্জেন্টিনা ও সোভিয়েত ইউনিয়নের মধ্যে একটি প্রীতি ফুটবল খেলা অনুষ্ঠিত হচ্ছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হাঁা' হলে (১) উক্ত খেলার প্রবেশমূল্যে কি নির্ধারিত হয়েছে ; (২) হয়ে থাকলে, তাহা কত টাকা মূল্যের ; এবং

(গ) এই অনুষ্ঠান থেকে কত টাকা আয় হতে পারে বলে আশা করা হচ্ছে ?

**Minister-in-charge for the Sports & Youth Services Deptt. :**

(ক) চেষ্টা চলছে।

(খ) (১) এখনও নির্ধারিত হয় নাই।

(২) প্রশ্ন ওঠে না।

(গ) নিশ্চিতভাবে বলা সম্ভব নয়।

## চর্মশিল্পে কো-অপারেটিভ সোসাইটির সংখ্যা

*২৯৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৭৯।) **শ্রীসুমন্তকুমার হীরা :** কো-অপারেশন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে চর্ম শিল্পে কি কোন কো-অপারেটিভ সোসাইটি চালু আছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উহার সংখ্যা কত ; এবং

(গ) এগুলির মধ্যে অ্যাপেক্স নামে কোন সংগঠন আছে কি ?

**Minister-in-charge for the Co-operation Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) কুড়িটি।

(গ) না।

## হাসপাতালে অ্যাড হক্ ভিত্তিতে ডাক্তার নিয়োগ

*২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭।) **শ্রীদেবপ্রসাদ সরকার:** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এই রাজ্যের হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রগুলিতে নিয়মিত পাবলিক সার্ভিস কমিশন মারফত ডাক্তার নিয়োগ না করে অ্যাড হক্ ভিত্তিতে ডাক্তার রিক্রুট করা হচ্ছে;

(খ) সত্য হলে, কারণ কি; এবং

(গ) বামফ্রন্টের বিগত প্রায় ১০ বছরের রাজত্বকালে ডাক্তার নিয়োগের জন্য এই রাজ্যে কতবার পাবলিক সার্ভিস কমিশনের কাছে প্রার্থী চাওয়া হয়েছে?

**Minister-in-Charge for the Health and Family Welfare Deptt.**

(ক) ও (খ) হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নিয়মিত পাবলিক সার্ভিস কমিশন মারফৎ ডাক্তার নিয়োগ না করে এ্যাডহক্ ভিত্তিতে রিক্রুট করা হচ্ছে— ইহা সত্য নয়। তবে জনস্বার্থের প্রয়োজনে কখনও কখনও এ্যাডহক্ ভিত্তিতে ডাক্তার নিয়োগ করা হয়েছে।

(গ) চারবার। ১৯৭৮, ১৯৮১, ১৯৮৪, ১৯৮৭।

## অরবিন্দ স্টেডিয়ামের জমির বে-আইনী দখল

*২৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৫।) **শ্রীসুখেন্দু মাইতি:** ক্রীড়া ও যুব-কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি শহরের "অরবিন্দ স্টেডিয়ামের" জমির ওপর কিছু বে-আইনী দখল আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত স্টেডিয়ামটিকে বে-আইনী দখলমুক্ত করার জন্য কি কোন ব্যবস্থা নেওয়া হয়েছে?

**Minister-in-charge for the Sports & Youth Services Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**তমলুকের ধলহরা গ্রাম পঞ্চায়েতের স্বাস্থ্যকেন্দ্রটি চালু করার প্রস্তাব**

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৫।) **শ্রীসুরজিৎশরণ বাগচী** : স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় তমলুক ২নং ব্লকের ধলহরা গ্রাম পঞ্চায়েতের স্বাস্থ্য-কেন্দ্রটি কবে চালু হবে ; এবং

(খ) চালু হওয়ার বিলম্ব থাকলে তার কারণ কি ?

**Minister-in-charge for the Health and Family welfare Deptt. :**

(ক) এখনই বলা সম্ভব নয়।

(খ) স্বাস্থ্যকেন্দ্রটির নির্মাণ কাজ চলছে। কাজ শেষ হলেই কেন্দ্রটি চালু করা হবে।

**Proposal for arranging flood lighting system in Mohammedan Sporting Club's ground**

*301. (Admitted question No. *599.) **Shri Sultan Ahmed** : Will the Minister-in-charge of the Sports and Youth Service (Sports) Department be pleased to state—

(a) whether the Government has any proposal for arranging flood lighting system in the Mohammedan Sporting Club's Ground in Calcutta Maidan ;

(b) if so, when such steps will be taken to implement the proposal ?

Minister-in-charge for the Sports & Youth Services sports Deptt. :

(a) No.

(b) Does not arise.

## পুরুলিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্রের অন্তর্বিভাগ চালুকরণ

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬১।) **শ্রীবিশ্বনাথ মণ্ডল:** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার পুরুলিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্রের অন্তর্বিভাগ চালু করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, বর্তমানে ঐ অন্তর্বিভাগ এখনও চালু আছে কি ?

Minister-in-charge for the Health and Family Welfare Deptt. :

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## হলদিয়ায় পৃথক ক্রীড়া ও যুব কল্যাণ অফিস চালু করার প্রস্তাব

*৩০৩। অনুমোদিত প্রশ্ন নং *৫২৪।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ:** ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়া নোটিফায়েড এরিয়া অথরিটি এলাকার জন্য পৃথক ক্রীড়া ও যুব কল্যাণ অফিস চালু করার কোন প্রস্তাব রাজ্য সরকার বিবেচনা করেছেন কি ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে কবে নাগাদ উহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge for the Sports and Youth Services Deptt.**

(ক) ক্রীড়া শাখার এইরূপ কোন প্রস্তাব নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কমিউনিটি হেলথ্‌ গাইডদের ভাতা দেওয়ার ব্যবস্থা**

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮।) **শ্রীশিবপ্রসাদ মালিক :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কমিউনিটি হেলথ্‌ গাইডদের কি পরিমাণে ভাতা দেওয়া হয় ;

(খ) উক্ত ভাতা তাহাদিগকে নিয়মিত দেওয়া হয় কিনা ; এবং

(গ) রাজ্য সরকার উক্ত ভাতা বৃদ্ধি করার কথা বিবেচনা করিতেছেন কি ?

**Minister-in-Charge for the Health and Family Welfare Deptt. :**

(ক) কমিউনিটি হেল্‌থ গাইড বা গ্রামীন স্বেচ্ছাসেবী সহায়কদের কেন্দ্রীয় প্রকল্প অনুযায়ী প্রত্যেককে মাসে ৫০ (পঞ্চাশ) টাকা হিসাবে সম্মানীয় ভাতা দেওয়া হয়।

(খ) নিয়মিত দেওয়ার ঐকান্তিক চেষ্টা সত্বেও মাঝে মাঝে সময়মত ভাতা দেওয়া সম্ভবপর হয়ে উঠে না। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সময়মত টাকা না পাওয়ার জন্যই এমন ঘটে থাকে।

(গ) এই ভাতা ৫০'০০ টাকা থেকে বাড়িয়ে ২০০'০০ টাকা করার জন্য কেন্দ্রীয় সরকারকে একাধিক বার অনুরোধ করা হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকারের স্বীকৃতি এখনও পাওয়া যায় নি।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker:** Today I have received two notices of Adjournment Motions. The first is from Shri Saugata Roy on the subject of tension and resentment amongst the people of Syedpur village in Murshidabad district due to failure of police in maintaining peace and the second is from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of alleged assault on the Secretary of Trader's Association at Rabindra Sarani, Calcutta.

The members will get opportunity to raise the matters during discussion on the Police Budget. Moreover, they may attract the attention of the Minister concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the motions. The members may, however, read out the text of their motions as amended.

**Shri Saugata Roy:** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence, namely,—

Tension and deep resentment among the citizens of Syedpur village in Mursidabad district due to failure of the police to take steps to maintain peace and to protect the life and properties of law abiding citizens.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল:—

পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা পরিস্থিতির এতই অবনতি হইয়াছে যে লালবাজারের পুলিশ হেড কোয়ার্টার্সের অনতিদূরে রবীন্দ্র সরণী ট্রেডার্স এ্যাসোসিয়েশনের সম্পাদক সম্প্রতি সমাজবিরোধীদের হাতে মারাত্মকভাবে প্রহৃত হইয়া মাড়োয়ারী রিলিফ হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা কষিতেছেন। যথাসময়ে পুলিশে খবর দেওয়া সত্বেও পুলিশ এখনো দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করিতে পারেন নাই।

**Calling Attention to matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** I have received 8 notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1. | Reported missing of 300 bnaner papers of Physical Science, in Madhyamic Examination on 1.6.87 from Lalgola Passenger Train. | : Shri Suresh Sinha |
| 2. | Reported shifting of the statue of Netaji from Calcutta Corporation. | : Shri Suresh Sinha |
| 3. | Stoppage of maintenance at Houtni Diara Circuit Enquiment under Manikchak P. S. in the districț of Malda. | : Shri Abul Hasnat Khan and Shri Subodh Choudhury |
| 4. | Alleged murder of three Congress (I) workers in Sayadpur village under Bhogabangola P.S. | : Shri Ambica Banerjee |
| 5. | Reported ransecking and looting of 18 houses at Kutubpur village under Murarai P.S. in Birbhum district on 29.5.87. | : Dr. Motahar Hossain |
| 6. | Stoppage of developmental works of Bidyadhari River in North 24-Parganas. | : Shri A.K.M. Hassan Uzzaman |
| 7. | Hysterious ray of light seen at Alipurduar for the last few days. | : Shri Sushil Kujur and Shri Subhas Goswami |
| 8. | Ineressing incidents of traffic accidents in Calcutta. | : Shri Saugata Roy |

I have selected the notice of Shri Ambica Banerjee on the subject of Alleged murder of three Congress (I) workers in Sayedpur village under Bhagabangola P. S.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla** : On the 18th.

**Mr. Speaker** : Now the Minister-in-charge of Home (Police) Deptt. will please make a statement on the subject of seizure of arms and ammunitions in Darjeeling district on 21st May, 1987.

( Attention called by Shri Saugata Roy on 22nd May '87)

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Saugata Roy, M. L. A. regarding the seizure of arms and ammunition from a mini gun factory at Lamagaon in Phulbazar thana area and other houses in Darjeeling district on the 21st May, 1987.

Acting on an information that huge arms and ammunition had been stored at Lama Gaon, the DIG., Darjeeling, with a force, raided the area in the early hours of 21st May, 1987. As the police party approached the village the G.N.L.F. activists being armed with guns, bombs and other weapons started firing and hurling bombs upon them. The police fired two rounds in self-defence and surrounded the village. Upon searching of the houses two S.B.B.L. guns, 53 pipe guns, 4 pistols, 19 bombs and a huge quantity of explosive materials were seized. An improvised factory for manufacturing arms was unearthed. A good number of butts, barrels firing pins etc. were found in the factory. The police arrested 14 persons. According to reports the local villagers have felt a great relief on account of this seizure and arrests as they had suffered continuously in the recent past on account of the depredations caused by these G.N.L.F. activists.

[ 2-10—2-20 P. M. ]

**Mr. Speaker** : Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of alleged clash between the supporters of C.I.T.U. and A.I.T.U.C. at Kharagpur on the 25th May, 1987.

(Attention called by Shri Gyan Singh Sohanpal on the 27th May, 1987).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Gyan Sing Sohanpal regarding clash between the supporters of C.I.T.U. and A.I.T.U.C. at Kharagpur on 25.5.87.

There arose a dispute between the local C.I.T.U. and A.I.T.U.C. units regarding employment of construction workers by Messers Calcutta Cables of Malancha the owner of which is Shri Biswanath Chowdhury. Efforts made by the Local administration to settle the dispute did not yield results. In a meeting held on the 24th May, 1987, the management decided to appoint local people in the construction work from the 25th, while the C.I.T.U. leaders attended the meeting and singed an agreement, the A.I.T.U.C. did not attend.

On the 25th morning, a large number of supporters of A.I.T.U.C. armed with deadly weapons assembled near the factory premises demanding stoppage of work as their men were not recruited. There was a clash between the two groups and when the police picket posted there intervened, some of the police personnel sustained minor injuries. Some supporters of both the groups also sustained minor injuries. Two specific cases were started over these incidents on the basis of complaints and counter-complaints from the two groups. Another case was also started on the complaint of the police. The police picket was re-inforced and there was no further incident in the area.

On the same day around 8-00 A.M., while one Bimal Chowdhury, a Partner of the factory under reference was driving in a car, he was intercepted by one P. Murli and his associates near the C.P.I. office at Malancha. Shri Chowdhury was dragged out from his car and taken inside the C.P.I. party office where he was beaten up severely. His car was heavily damaged. When his father came there, he too was severely assaulted and his scooter was set on fire. On getting information, the police rushed to the spot and dealt with the situation The police had to make lathi charge to bring the situation under control. On the complaint of Shri Biswanath Chowdhury and his father, two specific cases were started against Murli and others.

Prohibitory orders under Section 144 Cr. P. C. were promulgated at Golebazar, Kharida, Malancha and other affected places. 29 persons have been arrested. Murli, the prime accused is still to be arrested. All the arrested persons were produced in Court and were released on bail on the 26th May, 1987. Three of the accused were granted conditional bail.

Police vigilance is continuing in Kharagpur town. There was no fresh incident since 26th May, 1987.

**Mr. Speaker** : Now, Governor's Reply to the Message of Thanks.

Honourable Members, in accordance with rule 23 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I am to report that the following reply to the Address of Thanks has been received from the Governor :—

RAJ BHAVAN
DARJEELING
June 1, 1987.

Dear Mr. Speaker,

I thank you for your letter of 15th May, 1987. Kindly convey to the members of the Legislative Assembly that I have received with satisfaction

their message of thanks for the speech with which I opened the current Session of the West Bengal Legislative Assembly.

Yours Sincerely,
Sd/- S. Nurul Hasan
Governor of West Bengal

## LAYING OF REPORT

The Annual Report on the working and affairs of the State Fisheries Development Corporation Limited for the year 1983-84

**Shri Kiranmoy Nanda** : Sir, I beg to lay the Annual Report on the working and affairs of the State Fisheries Development Corporation Limited for the year 1983-84.

**Mr. Speaker** : I would like to inform this House that I have received three letters from Shri Sadhan Pande, the honourable member who has been suspended by this House.

The first letter reads as follows :—

May 27, 1987

Dear Hon'ble Speaker,

Even a person who is charged with murder or a crime is given an opportunity to explain his case before a judgement is passed either in his favour or against. But on 20th May, 1987 on a matter ( which was no issue at all ) you without giving me an opportunity to explain and clarify the position thought fit and proper to suspend me from the rest of the session. Thus you passed a judgment, if I may be permitted to say so, against the principal of natural justice.

Perhaps your above action was guided by your sub-concious because time and again in the House you have admitted that you are a "political being and still in politics". Therefore one would not be wrong to conclude that your above action was politically motivated. Be that as it may, I ask of you as to what the members of the House should expect from a Minister and a senior member of the House ? I expect to learn from them the manner in which junior members like me should conduct themselves in the House. When a senior members and a sitting Minister like Sri Jatin Chakraborty made derrogatory remarks to the effect that some journalists are worse than prostitutes ( Dehabikraykarini ). Neither apology was sought for nor any action was taken against him. Even the Hon'ble Chief Minister or other Ministers concerned did not express any apology to the House. The brute majority of the rulling party in the House perhaps gives protection to the senior members and Ministers from behaving and acting in any manner they like.

It is true that you upon finding that the public opinion was totally against the aforesaid 'remarks' and 'statements' of the Hon'ble Minister Sri Jatin Chakraborty, you on your own, despite notice of privilege being given by member of our party, expunged the aforesaid remarks. You also did not seem it fit enough to call upon the leader of the House Sri Jyoti Basu nor the Hon'ble Minister to apologize and according to your own rulling the above unfortunate remarks/statements of the Hon'ble Minister were not unparliamentary.

For your kind perusal and ready reference I enclose a true copy of my letter of date addressed to my sister and colleague Smt. Maharani Konar, MLA which will speak for itself. It was of course not necessary for me to write a letter to her but I find that she personally mis-understood me and I owe her an explanation as one brother should do to his sister.

On the 20th May, 1987 when you called upon me to tender unqualified apology, without giving me an opportunity to explain the position and matter, I in deference to your desire stood up and before the entire House

stated and submitted that if any of my uttereance has hurt sentiments and feelings of any member of the House then in that event I tender my unqualified apology.

Yet and despite my making the aforesaid statements/submissions, you on your own put resolutions before the House for suspending me. I ask of you with utmost humility whether this is democracy ? or proper justice expected from the Hon'ble Speaker of this House ?

It is strange that you expect a junior member of the House to apologize before the Entire House on an elleged utterance whereas you don't deem fit and proper to ask the leader of the House to apologize before the House for the conduct of one of his own Minister Surely my objective of this letter is not to teach or preach you, yet I am feeling much hurt by your action. I feel humiliated insulted and reducled by the utterances which are being made inside and outside the House. Is it not your duty to protect a member of your House ? Your recent statement appearing in the press refering to Late Smt. Indira Gandhi goes to show and speaks volume about the political motivation behind your motion. Let me tell you categorically that I belong to a National Party with a rich heritage and culture and there would not have been any occasion for you to write on the subject to any of the National Leaders let alone Smt. Indira Gandhi. If you were so kind to write, then why do you not write to Shri Jyoti Basu the Hon'ble Chief Minister of West Bengal and ask him as to why he should not apologize before the House for the conduct of his Ministers. At least I have expressed my sorrow and deepest regret to my sister and colleaque Smt. Maharani Konar keeping the tradition, culture and heritage of Indian National Congress although I had not said anything against her personally. There was and is no question of my tendering any apology before the House when a senior member and a sitting Minister, and the Chief Minister does not think fit to apologize before the House for making the aforesaid statement which is far more serious and grave than any of my utterances or action which were neither meant the way they have been interpreted or meant to be taken by the Treasury Bench with political motivation.

The second letter reads as follows.

The Hon'ble Speaker,
West Bengal Legislative Assembly May 3, 1987
Calcutta

Sir,

This has reference to my letter dated 27th May, 1987 and your interview to the telegraph dated 31st May, 1987. In your interview, you are reported to have stated to quote "Mr. Pandey's words were abusive and unparliamentary. What the PWD Minister has said that related to a profession but Mr. Pandey's remark hurt the honour of a Member of the House." Unquote.

I had already clearly an unequivocally stated both in the House and outside and also in my letter that my remarks were not even remotely directed against any Member. This shall be borne out by the proceedings of the House. I had also offered my apologies in case my remarks had unintentionally hurt the feelings of any Member.

Admitedly, you are the unquestioned master of the House and your ruling in the House if final, it is unfortunate that you have chosen to ventilate your views on this very delicate matter to the Press even before I have had a chance to explain my position. This has immensely lowered my political prestige and might have prejudiced the public mind against me and my party. While an elected member may be put on trial in the House for a remark made there, the appearance of having made a trial by the Press is unfortunate, unjustified and unprecedented. As an elected representative of the people, I have to humbly and firmly submit that I am morally and politically obliged to defend the honour of my constituents, my party and myself as a member of the Legislative Assembly and to uphold the dignity of the same before the August House and public. I believe that the issues involved here are larger and deeper than my humble self, since they concern freedom and dignity of the Press and the elected opposition as well as the honour of the House as a whole.

It appears from news reports that from the Chair of the Speaker my well intended earlier communication dated 27th May, 1987 to you may be placed before the House and that my issue may be raised and discussed. My humble prayer to you is that for the sake of equity and justice I may please be allowed to put across my views before my honourable colleagues in the House, and through the House to my constituents and the people of Bengal. Please do not proceed expartee and allow me a personal hearing in the House. This is a question of honour.

Thanking you,

Yours faithfully,

Sd/—

(Sadhan Pande)

The last letter reads as follows :

The Hon'ble Speaker
West Bengal Legislative Assembly 4th June, 1987,
West Bengal.

Respected Sir,

Reference to my letter dated 3rd May, 1987 delivered to you yesterday, I would like to request you to treat the letter as dated 3rd June, 1987 in lieu of 3rd May, 1987.

The mistake in date was made inadvertently.

Thanking you,

Yours faithfully,

Sd/—

(Sadhan Pande)

**Mr. Speaker :** I have drawn the attention of the members of this House to these letters because I feel they should be made aware of the correspondences that have been made by the suspended member addressed to me.

[2-20—2-30 P.M.]

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। স্যার, আমি ঐ চিঠির ম্যাটার, মেটিরিয়াল বা মেরিটের মধ্যে যাচ্ছি না বা সেকথা বলছি না, পরে সে নিয়ে যদি আলোচনা হয় আলোচনা হবে। আমি স্যার, আপনার কাছে একটা ছোট্ট ক্লারিফিকেসান চাইছি। স্যার, হাউসের কমন প্রাকটিস এবং রুলস হচ্ছে যে যদি কোন মেম্বার সাসপেনডেড হয়ে যান তাহলে সেই মেম্বার সম্পর্কে আলোচনা করা যায় না। তার মেন কারণ হ'ল in the absence of any member আপনি কোন মেম্বার সম্পর্কে আলোচনা করতে পারেন না। This is the common and very initial rules.

**মিঃ স্পীকার :** এটা কোন রুলে আছে দেখান।

**শ্রীসুব্রত মুখার্জী :** আপনি স্যার, দেখুন যেখানে আপনি সাসপেণ্ড করলেন ৩৪৭-এ। সেই সাসপেনডেড মেম্বার যদি হাউসে চলে আসেন তাহলে আপনাকে হাউস এ্যাডজর্ন করতে হবে। রুলসেও আছে যে সাসপেনডেড কোন মেম্বার হাউসে ঢুকে পড়লে হাউস চলতে পারে না। ৩৪৭/৩৪৮ যে রুলস তাতে সাসপেনডেড এবং এ্যাবসেণ্ট মেম্বারের চিঠি নিয়ে বা লেটার নিয়ে সেটাকে ইস্যু করছেন কি করে বা সেটাকে প্রপার্টি অব দি হাউস করছেন কি করে বা সেটাকে সাবজেক্ট করছেন কি করে এটা যদি বুঝিয়ে বলেন ভালো হয়। I am not going to the merit of the matter.

**Mr. Speaker :** How do you withdraw the suspension order of a mamber ?

**Shri Subrata Mukherjee :** In such cases the normal practice is that the matter be referred to the Committees. There are so many Committees here to deal with such cases.

**Mr. Speaker :** Even if we want to send it to the committee we will have to place it here.

**Shri Subrata Mukherjee :** When you are sending it to the Committee then how do you allow discussion here.

**Mr. Speaker :** Even if it is sent to the privilege committee I have to read it here.

**Shri Subrata Mukherjee :** Sir, if you allow this it will creat a bad precedence.

**Shri Saugata Ray :** Sir, I am referring to A. R. Mukherjee's Parliamentary Procedure in India-page 371-It mentions that the decision of the British House of Commons in the Strauss case-where the House, disagreeing with the report of its Privileges Committee, decided though by a slender majority that such communications between a Member of Parliament and a Minister were not proceedings in Parliament.

This question was debated at length in 1959 when a private bill was brought in Lok Sabha on the question of parliamentary privileges. However, the Bill was rejected by the Lok Sabha.

Normally any such correspondence which takes place privately between a Member and the Presiding Officer or between a Member and the Minister does not become part of the proceedings and it does not become property of the House. If you want, Sir suo muto you can refer it to the Committee on privileges.

**Mr. Speaker :** Minister and Presiding Officer are two different things.

**Shri Saugata Roy :** I agree with you, Sir. You have that right within the Rules and Procedure. Sir, 230 says—

"Notwithstanding anything contained in these rules the Speaker may refer any Question of privilege to the Committee of Privileges for examination, investigation or report."

As a Chairman of the House you can refer any matter which you think proper, which affects the privileges of the House or contempt of the House. But let us not set a precedent by bringing a private correspondence between you and the suspended Member who has not been allowed entry into the precincts of the House and thus create a precedent which has not been created anywhere in the world.

**Mr. Speaker :** Mr. Roy, if I send it to the Committee of Privileges, I think, I should first bring the matter here and place the same before the House. I call upon Mr. Bapuli.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কালকে চিঠি দুটো আমাকে পড়িয়েছেন। আজকে আবার চিঠিটা হাউসে রেখেছেন। আমি একটা কথা এখানে আপনার কাছে রাখছি। আপনি এখানে বহু রুলিং দিয়েছেন যে সভ্য তার কোন কথা এখানে বলতে পারবেন না সেই কারণে তার বিরুদ্ধে কোন কথা বলা যাবে না। আপনি যার বিরুদ্ধে চিঠিটা হাউসে রাখলেন সেই সভ্য হাউসে আপনার রুলিং মত কোন জবাব দিতে পারবে না। কারণ সে এখানে আসতে পারবে না, কোন কথা বলতে পারবে না। এর আগে বহু নজির আছে যে আপনি রুলিং দিয়ে এগুলি বাদ দিয়ে দিয়েছেন, আলোচনা করতে দেন নি। কিন্তু আজকে সেই সাসপেণ্ডেড এম. এল. এ-এর বিষয়ে যদি এখানে আলোচনা করেন তাহলে কি দাঁড়াচ্ছে ? দুটো জিনিস দাঁড়াচ্ছে। একটা হচ্ছে, সৌগত রায় যেটা বলেছেন। আপনার সংগে একটা করেসপনডেন্স হয়েছে, সেটা আপনি হাউসে এনেছেন। সেটা কার ? যে Member has already been suspended by you. What so ever, he has been suspended. সেই ব্যাপারে আপনার সংগে চিঠি লেখালেখি হয়েছে। আমি তার মেরিটে যাচ্ছি না। সেটা ভাল, কি খারাপ, বা মন্দ, আমি সেদিকে যাচ্ছি না। কিন্তু সেই সভ্যের আত্মপক্ষ সমর্থনের অধিকার, নিজের কথা বলার অধিকার নেই, সেটা সে হারিয়ে ফেলেছেন। কারণ সে এখানে আসতে পারবে না। এখন এর পরেও আপনি যদি

একটা ডেড ইস্যু নিয়ে এই হাউসে আলোচনা করেন তাহলে কি দাঁড়াচ্ছে? যে কোন অবস্থায় যে কোন লোকের বিষয় আলোচনা আপনি হাউসের প্রসিডিংসের মধ্যে ইনক্লুড করতে পারেন, সেই ক্ষমতা আপনার আছে। রুলস অব প্রসিডিওর এ্যাণ্ড কণ্ডাক্ট অব বিজনেসে আপনি যে কোন ব্যাপার যদি মনে করেন সেটা প্রিভিলেজ কমিটিতে পাঠাতে পারেন, এই হাউসে আলোচনা করার দরকার হয় না। কারণ ইউ আর দি সুপ্রীম অথরিটি। আমরা চাই যে আপনার এবং এই চেয়ারের মর্যাদা অক্ষুন্ন থাক। এটা আমরা কেউ অস্বীকার করছি না। কিন্তু একটা ছোট্ট ব্যাপার নিয়ে আমার মনে হয় এই হাউসের ঐতিহ্য নষ্ট করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই হাউসে আসার পরে বহু নুতন নুতন প্রিসিডেন্ট ক্রিয়েট করেছেন। আমরা জানি, এই হাউসে বহু কঠিন বিষয় নিয়ে, বড় বিষয় নিয়ে আমরা আলোচনা করেছি। আপনি সেই আলোচনা করার সুযোগ করে দিয়েছেন। আমরা আলোচনা করে এই হাউসের সম্মান রক্ষা করেছি। কিন্তু আজকে একটা সাসপেণ্ডেড এম. এল. এ. তাকে আপনি এই সেসান থেকে বহিষ্কার করেছেন। সে একদিন এই চত্তরে এসেছিল। আপনি সেকথা আমাকে বলেছিলেন, আমি তাকে চলে যেতে বলেছিলাম। সে জানতো না যে ভিতরে ঢুকলে অপরাধ হয়। সে আপনাকে চিঠি লিখেছে। সেই চিঠির দুটো ভাষা নিয়ে আপনি একজন এই হাউসের দয়াপরায়ন লোক, আপনি অকারণে আমাদের এই হাউসের গুরুত্বপূর্ণ বাজেট আলোচনার মধ্যে আনছেন কেন?

[2-30—2-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় শুধু শুধু এই আলোচনা অবতারণা করে কোন লাভ হবে না। সাসপেণ্ডেড এম. এল. এ.-কে টেনে এনে আলোচনা করে নতুন করে কিছু করে আমার মনে হয় না হাউসের সম্মান বাড়বে। এটাই আমার বক্তব্য।

**মিঃ স্পীকার:** মিঃ বাপুলী, আমি শুধু এই টুকু জানতে চাই, যদি ওঁকে নিজেকে ডিফেণ্ড করবার সুযোগ করে দেওয়া হয় তাহলে আপনারা কি এ ব্যাপারে আলোচনা করতে চান?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী:** স্যার, আমি একটু ক্লারিফাই করি। I could not make you understand fully. Yon could not follow me properly, Sir, you are a clever follow no doubt. You are also a lawyer.

মিঃ স্পীকার ঃ মিঃ বাপুলী, আপনি আমাকে ভেরি ক্লেভার বলে আমার সমালোচনা করলেন, না আমার প্রশংসা করলেন, কোন্‌টা করলেন ?

শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ স্যার, আপনি যে খুব বুদ্ধিমান, বিচক্ষণ লোক, তা আমি বুঝতে পারছি। কিন্তু আমি বলতে চাইছি ঐ সদস্যর বিষয়ে এখানে আলোচনা করার কোন ক্ষেত্র নেই, সে জন্য আলোচনা না করাই ভাল হবে। আলোচনা না করা'টা মহত্ব হবে, অনেক বড় মনের পরিচয় হবে।

মিঃ স্পীকার ঃ মিঃ বাপুলী, আপনি কি বলতে চাইছেন যে, উনি চিঠিতে যা লিখেছেন তা লেখার ফলে হাউসের সম্মান বাড়ছে ?

শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ স্যার, না, আমি তা বলি নি। আমি মেরিটে যাই নি। আপনি মেরিট সম্বন্ধে জিজ্ঞাসা করলে, আমি অন্য কথা বলতাম। আমি মেরিটে বলছি না। স্পীকারের চেয়ারের সম্মান কোথাও কেউ ক্ষুন্ন করুক তা নিশ্চয়ই আমি চাই না। সেটা চাওয়া উচিত নয়। যদি কেউ তা করে তাহলে আমরা তার বিরোধিতা করব, নিশ্চয়ই বলব ওটা ঠিক হয় নি। সুতরাং আমি ঐ বিষয়ে যাচ্ছি না।

মিঃ স্পীকার ঃ মিঃ বাপুলী, আপনি বললেন—উনি হাউসে নেই, উনি সাসপেণ্ডেড, সুতরাং ওঁর বিষয়ে কি করে আলোচনা করা যায় ?

শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ স্যার, আমরা আলোচনা করতে চাই না। আমি বলছি, এটা উচিত হবে না, শুধু শুধু সাসপেণ্ডেড এম. এল. এ-কে নিয়ে আলোচনা করা। তাঁর চিঠি পড়ারও কোন দরকার ছিল না। আমার মনে হয় আপনার নিশ্চয়ই মনে আছে, কালকে কর্ণাটকের স্পীকার এসেছিলেন, তিনি এ বিষয়ে বলেছিলেন, "আমাদের ওখানে যখন এ রকম হয় তখন আমরা মিটিয়ে ফেলি।" আই লাইক I like to Quote the speaker karnatake. "এ রকম হয়, আমরা মিটিয়ে ফেলি।"

মিঃ স্পীকার ঃ এই চিঠি আনকল্ড ফর ছিল, ওঁর লেখার কোন দরকার ছিল না। উনি লিখলেন কেন ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** স্যার, ওটা ভুল হয়েছে। অন্যায়, নিশ্চয়ই অন্যায় হয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা পরিষ্কার করে বলছি—যেহেতু চিঠিটি আপনি পড়েছেন, সেহেতু আমি বলছি—চিঠির ঐ ম্যাটারের সঙ্গে আমি একমত নই। আমার মনে হয় গণতন্ত্রের এই প্রতিষ্ঠানকে, এই বিগ্রহকে কলুষিত করা যায় না। আজ আপনি যেখানে আছেন সেখানে চিরকাল থাকবেন না, এক সময়ে সেখানে আমাদের লোক ছিল। ইন এনি ওয়ে কেউ চিঠি দিয়ে বা মুখে যদি ঐ চেয়ারকে কলুষিত করে—সে আমাদের লোক হলেও—তাকে আমি সমর্থন করি না। এটা সিরিয়াস ব্যাপার, এটাকে আমি কণ্ডেম করছি। তবে এটা নিয়ে যদি ডিবেট হয় তাহলে তা অন্য জায়গায় অন্য ফোরামে হবে, সেটা আপনি দেখবেন। কারণ ঐভাবে আপনার চেয়ারকে কলুষিত করা যায় না, ঐভাবে একটা শব্দও ব্যবহার করা যায় না। সুতরাং ঐ ব্যাপারে আমি ক্যাটাগরিক্যালি এক মত নই। সুতরাং আমি সেকেণ্ড পার্টে যাচ্ছি না। বেসিক্ পয়েন্ট হচ্ছে, একজন সাসপেণ্ডেড এম. এল. এ সম্বন্ধে আমরা আলোচনা করব কিনা? যদি আপনার রুলিং হয় আলোচনার পক্ষে তাহলে অন্য জায়গায় যেতে হবে। কিন্তু বেসিক পয়েণ্টে বা ফার্ষ্ট পয়েণ্টে সৌগত রায়, সত্য বাপুলী এবং আমি বলছি, আমরা কেউ সেকেণ্ড পয়েণ্টে বলছি না। আমাদের বক্তব্য হচ্ছে, সাসপেণ্ডেড এম. এল· এ'র বিষয়ে ডিসকাসন করা যায় না।

**Mr. Speaker :** Mr. Mukherjee, can you take the responsibility for the future conduct of this Member ?

(Shri Satya Ranjan Bapuli rose to speak)

**Mr. Speaker :** I am asking Mr. Subrata Mukherjee. I have not got your reply as yet, Mr. Subrata Mukherjee. Are you willing to take responsibility for the future conduct of that honourable member ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** স্যার, এ্যাজ এ ডেপুটি লীডার আমি বলছি, আমি দ্ব্যর্থহীনভাবে বলছি, আমি এ্যাসিওর্ড করছি, আমি নিজে দায়িত্ব নেব।

**শ্রীসুব্রত মুখার্জী :** ইনডিভিজুয়্যাল মেম্বার যখন হয়—যে কোন পার্টির হয়, আমাদের পার্টির বা অন্য পার্টির, যে কোন পার্টির হোক, ভেরী ফ্রাংকলি, হাউসে আসার পর একটা ইনডিভিজুয়্যাল মেম্বারশিপ্ থাকে। কোন কোন দায়-দায়িত্ব এলে পার্টি অনেক সময় নিতে পারে না। ইন ছাট কেস, যদি সিরিয়াস ম্যাটার হয় তাহলে পার্টি নেয়। বহু জায়গায় হয়েছে, আমি নাম করতে চাই না, আমাদের এই হাউসে রয়েছে। সামগ্রিকভাবে আমরা ইনডিভিজুয়্যালের দায়িত্ব নিই। এক্ষেত্রে ডেপুটি লিডার মেনশন করেছেন যে, যদি ফারদার ঐ ধরণের ঘটনা ঘটে—ছাট দি ভেরী ম্যান—আমি নাম করছি না, বিকৃজ আমি নাম করার বিরুদ্ধে—ডেফিনেট্লি আমরা তার বিরুদ্ধে ব্যবস্থা নেব।

**Mr. Speaker :** My next question, can you get any letter from that member tendering his [this] unqualified apologies for these letters ?

**শ্রীসুব্রত মুখার্জী :** সরি স্যার, আমি মনে করি যদি কোন সদস্য এই-রকমভাবে লিখতো তাহলে এ্যপলজি চাইলে ব্যাপারটা থাকতো না। যদি না লেখে তাহলে হাউসে ডিসকাসন করার কোন অর্থ হয় না।

**শ্রীজ্যোতি বসু :** ওদের পার্টির কোন ঐক্য আছে ? একজন আর একজনকে কনট্রোল করতে পারে ? কে কার কথা শোনে ? কাদের সঙ্গে ডিসকাসন করছেন ?

( গোলমাল )

**শ্রীকৃষ্ণ চন্দ্র হালদার :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা যে সমস্ত যুক্তি উপস্থাপিত করেছেন সেই সম্পর্কে আমি বলতে চাই। ওনারা বলেছেন মেরিটের মধ্যে যেতে চান না সেইজন্য আমিও মেরিটের মধ্যে যেতে চাচ্ছি না। সাসপেনডেট একজন সদস্য স্পীকারকে যে চিঠি লিখেছেন সেই চিঠিটা বিধানসভার অভ্যন্তরে উপস্থাপিত করার ব্যাপারে ওনারা প্রশ্ন তুলেছেন। আমি বলতে চাই, ও'রা যে সমস্ত কথা উল্লেখ করেছেন সেইসব কথা লাইক করছে না। মেম্বার সাসপেনডেট হয়েছে, স্পীকার

এই হাউসে তিনি আমাদের দ্বারা নির্বাচিত হয়েছেন। স্পীকার সাসপেনডেট হননি, তাঁর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব গৃহীত হয়নি, তিনি হাউসের স্পীকার সুতরাং তাঁর এভ্‌রী রাইট আছে সেই পত্র উপস্থাপিত করার। তিনি এই চিঠিটি উপস্থাপিত করে সঠিক কাজই করেছেন। হি ইজ উইদিন হিজ রাইটস। যদি ঐ চিঠির ব্যাপারে, যদি মেরিটের ব্যাপারে আলোচনা করার সুযোগ থাকে তাহলে পরে আমি সেই ব্যাপারে বলতে পারি। সুতরাং আজকে যখন সেই মেরিটের প্রশ্ন আসেনি তখন এটাই বলতে হলে বলা যায় স্পীকারের বিরুদ্ধে এ্যাসপারসন হয়েছে ঐ চিঠির ব্যাপারে। আই Want to discass here. ঐ বিষয়ে আলোচনার সূত্রপাত হলে আমি নিশ্চয়ই বলবো কিন্তু তার আগে একটি কথা বলবো, স্পীকারের বিরুদ্ধে এ্যাসপারসন হয়েছে। তিনি হচ্ছেন আমাদের হাউসের স্পীকার। তাঁর উপর সমস্ত কিছু নির্ভর করছে আমাদের হাউসের মান-সম্মান, পার্লামেণ্টারী ডেমোক্রাসি সমস্ত কিছু। সেইদিক থেকে স্পীকার মহাশয় উপস্থাপিত করেছেন বিফোর দি হাউস। It is not being discussed in any other place. তিনি উপস্থাপিত করে ঠিকই করেছেন, It is within his rights. এ ব্যাপারে প্রশ্ন তোলা ঠিক হচ্ছে না।

**Mr. Speaker:** Yes, Mr. Satya Ranjan Bapuli, what is your clarification ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবং আমাদের সুব্রত মুখার্জী, সৌগত রায় যখন বলছিলাম তখন মাননীয় মুখ্যমন্ত্রী যিনি এই হাউসের লিডার তিনি হঠাৎ উঠে আগুনে ঘৃতাহুতি দিলেন। তিনি কি চাইছেন তা আমি জানি না। মুখ্যমন্ত্রী হিসাবে এই হাউসের ডিগনিটি মেইনটেন যাতে হয় সেটা তো চাওয়া উচিৎ। হঠাৎ উঠে একটা ভারতীয় পার্টি সম্পর্কে কেন এইরকম উক্তি করলেন আমি বুঝতে পারলাম না। মুখ্যমন্ত্রী তাঁর চেয়ারে বসে বরং সাহায্য করা উচিৎ। হাউসের সম্মান যাতে বজায় থাকে, যাতে অন্যান্য বিষয় নিয়ে আমরা আলোচনা করতে পারি তারজন্য সাহায্য করা উচিৎ। ওনার বয়স হয়েছে, উনি এই হাউসে বহুদিন আছেন, সুতরাং এত অধৈর্য্য হলে চলবে কেন? ওনার কাছ থেকে ভদ্রতার আশা আমরা করি। একটা সর্বভারতীয় পার্টি—সেই পার্টি সম্পর্কে উনি বললেন ওদের কিছু আছে কি? এটা ঠিক নয়।

[2-40—2-50 P.M.]

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের পক্ষ থেকে এখানে যে আলোচনা হচ্ছে সেটা ঠিক নয়। আমার মনে হয় ওঁরা জিনিষটা ঠিক বুঝতে পারছেন না। ওখানে বলা হচ্ছে যে, সাসপেণ্ড মেম্বারের সম্বন্ধে আলোচনা করা যেতে পারে না। আবার দ্বিতীয় কথা বলা হচ্ছে, আপনার একটা রুলিং আছে, সেই রুলিংয়ে কোন সাসপেণ্ড মেম্বারের সম্বন্ধে আলোচনা করা যেতে পারে না। আপনি যে রুলিংটা দিয়েছেন তার সম্পর্কে কি বলা হবে সেটা সেই মেম্বার জানে না। এখানে তিনি আপনাকে চিঠি দিয়েছেন, তাতে তাঁর কি বক্তব্য সেই চিঠির মধ্যে পরিষ্কার করে বলা আছে। কাজে কাজেই এই আলোচনা করা যেতে পারে এবং হাউস মতামত দিতে পারে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাধন পাণ্ডে আপনাকে চিঠি লিখেছেন—স্পীকার হিসাবে লিখেছেন। এ চিঠি ব্যক্তিগত চিঠি নয়। আপনাকে চিঠি লেখা হয়েছে, স্পীকার মহাশয়কে চিঠি লেখা মানেই সেটা হাউসের প্রপার্টি। সেজন্য এখানে আলোচনা হতে পারে। বিশেষ করে আপনার সম্বন্ধে এতে এ্যাজ পার্সন করা হয়েছে বলে বিষয়টি হাউসের মর্য্যাদার সঙ্গে যুক্ত হয়ে পড়েছে। আমরা অতীতে দেখেছি কাঠগড়া তৈরী করে সংশিলিষ্ট ব্যক্তিকে ডেকে এনে বিচার করা হয়েছে, সেই রকম বিচার করতে হবে। অতীতে নজির আছে কাঠগড়া তৈরী করে তাকে এনে তার উপর দাঁড় করিয়ে বিচার করা হয়, সমস্ত সদস্যরা থাকবেন। বিধানসভার সম্মান রক্ষার জন্য সেটা করতে হবে। আর ৩ নম্বর হচ্ছে যে, দয়া দেখান যাবে না। মাননীয় সদস্য শ্রীসত্য রঞ্জন বাপুলী মহাশয় দয়া দেখানোর জন্য বলছেন, কিন্তু দয়া দেখালে জনসাধারণ আপনার উপর নির্দয় হয়ে পড়বেন। এই হচ্ছে আমার সাবমিশন।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I share the views of my colleagues, Mr. Subrata Mukherjee and Shri Saugata Roy. I just want to appeal to you-it is the responsibility of each Member, it is our responsility, as we have taken the oath under the Constitution to uphold the dignity of this House. Sir, the Leader of the House is here and you are also here. I

appeal to both of you that let the matter rest here. If any member has shown any disrespect to any other Member and if it appears that a resolution is taken to that effect, even then I want to say that when it is felt from you as to whether any Member from the opposition Party would take the responsibility that in future such thing may not repeat, then I was asking myself, my consciousness, wheter to uphold the House—the dignity of the House—I would take the responsibility, the burden. The only answer I got, because I have taken the oath under the Constitution to uphold the dignity of this House and to fulfil that, that I can take the responsibility that in future the Member concerned, under suspension should not and would not a shall not behave in this manner. I appeal your consciousness and the Leader of the House to reconsider this.

**Mr. Speaker** : When you are taking the responsibility, can you procure any letter from that member tendering his unqualfied apology for his past behaviour ?

**Shri Rajesh Khaitan** : Sir, if you look upon me to take the responsibility for the conduct of another member under suspension, in this instance, that I on behalf of himself, can tender the unqualified apology.

**Mr. Speaker** : You on his behalf will tender unqualified apology. Very well.

**শ্রীনিরঞ্জন মুখার্জী** : মিঃ স্পীকার স্যার, এখানে হাউসে যে সদস্য সাসপেণ্ডেড হয়েছেন তার সম্পর্কে আলোচনা অনুচিত—কংগ্রেস বেঞ্চ থেকে সেইভাবেই বলা হয়েছে। কিন্তু তিনি এখনও সভার সদস্যই আছেন, যদিও থাকা উচিত নয়, সভার সুযোগ-সুবিধাও ভোগ করছেন। এই অবস্থায় তিনি ময়দানে মিটিং করে মিঃ স্পীকারের রুলিংকে চ্যালেঞ্জ করেছেন। কিন্তু এই অধিকার তাঁর আছে কিনা সেই সম্পর্কে আমি ব্যাখ্যা চাইছি। দুই দিন আগে শ্যাম বাজার পাঁচমাথার মোড়ে তিনি বক্তৃতা করে স্পীকারের রুলিং সম্বন্ধে বলছিলেন এবং হাউসের মর্যাদাকে নষ্ট করে হাউসের সদস্য হিসাবে চ্যালেঞ্জ করেছিলেন ঐ রুলিংকে। আজকে যদি কোন সদস্য হাউসে থেকে সাসপেণ্ড হন, কিন্তু

তাঁর সদস্যপদ যদি থেকে যায়, তখন সেই অধিকার বলে ময়দানে দাঁড়িয়ে তিনি এখানকার কোন রুলিংকে চ্যালেঞ্জ করতে পারেন কিনা এবং যদি তা করেন তাহলে সে ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া উচিত—এই সম্পর্কে আমি সুস্পষ্টভাবে জানতে চাই।

**শ্রীসুমন্ত কুমার হীরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সদস্য সম্পর্কে আজকে এখানে আলোচনা হচ্ছে সেই সাধন পাণ্ডে এখান থেকে সাসপেণ্ডেড হয়েছেন। হাউসের মধ্যে তাঁর যে আচরণ ছিল, সেই আচরণের জন্য আমরা হাউস থেকে আপনার নেতৃত্বে সিদ্ধান্ত নিয়েছিলাম এখান থেকে তাঁকে সাসপেণ্ড করার। এবং এই হাউসের বাইরে গিয়ে তিনি যে আচরণ, যে বিহেবিয়ার করছেন তাতে হাউসের উইসডম ইজ চ্যালেঞ্জড্। হাউসের উইসডমকে চ্যালেঞ্জ করেছেন তিনি। কাজেই স্যার, তাঁর বিষয় নিয়ে এখানে আলোচনা করা যায় না বলার কোন সঙ্গত কারণ নেই। আজকে হাউসের উইসডমকে তিনি যেভাবে হাউসের বাইরে চ্যালেঞ্জ করেছেন, তাতে সেটা নিয়ে হাউসে আলোচনা করা যায় না—এটা হতে পারে না। সেইজন্যই বলছি, তাঁর বিষয় নিয়ে এখানে আলোচনা করা যায়। যে পত্রগুলি এখানে উপস্থাপিত হয়েছে তার যে ভাষা এবং বক্তব্য, তাতে হাউসের মর্যাদাকে দারুণভাবে নামিয়ে দিয়েছেন তিনি। তাই তাঁর বিষয়টি এখানে আলোচিত হোক এটাই আমার বক্তব্য।

**শ্রীঅমলেন্দ্র রায়:** মাননীয় স্পীকার মহাশয়, এখানে যা আলোচনা হচ্ছে তার দুটি দিক আছে। একটি হচ্ছে প্রিন্সিপাল ডিবেট, আর একটি হচ্ছে সাবসিডিয়ারী ডিবেট। এখন যে প্রসিডিউরাল ব্যাপারটা নিয়ে আলোচনা হচ্ছে, সেটা প্রিন্সিপাল ডিবেট নয়। যখন মেরিট নিয়ে আলোচনা হবে তখন প্রিন্সিপাল ডিবেটের মধ্যে যাবো। সাবসিডিয়ারী যে ডিবেট হচ্ছে সেটা প্রসিডিউরাল ম্যাটার। সুতরাং আমি মেরিটের মধ্যে যেতে চাই না। প্রসিডিউরাল যে প্রশ্ন তুলেছেন, সে সম্বন্ধে দুই-একটি কথা তুলতে চাই।

প্রথমতঃ সাধনবাবু যে চিঠি লিখেছেন, সেই চিঠি হাউসে প্লেস করা সঙ্গত হয়েছে কি হয়নি সেই প্রশ্ন আদৌ এখানে ওঠে না কারণ স্পীকার মনে করেছেন যে, হাউসের ডিসিশনকে এর দ্বারা চ্যালেঞ্জ করা হয়েছে। তিনি

এখনও হাউসের এম. এল. এ আছেন, হাউসের সার্ভিস থেকে সাসপেণ্ডেড হয়েছেন মাত্র। তার মানে হল, তিনি এখনও এম. এল. এ-ই আছেন। এই অবস্থায় তিনি স্পীকারের ডিসিশনকে, হাউসের ডিসিশনকে চ্যালেঞ্জ করেছেন।

[2-50—3-00 P.M.]

সুতরাং স্পিকার কি করতে পারেন—স্পিকার প্রাইভেট কন্‌ট্রোভার্সির মধ্যে যেতে পারেন না, প্রাইভেটলি আলোচনাও করতে পারেন না। তাঁর এবং হাউসের ডিসিসানকে যেহেতু চ্যালেঞ্জ করা হয়েছে, সেইহেতু এটা হাউসের কাছে লেখাটাই সবচেয়ে সঙ্গত প্রস্তাব; সেই ভাবেই তিনি এটা রেখেছেন। এখানে তো কোন আলোচনা করা হচ্ছে না—আলোচনা যেটা করা হচ্ছে সেটা সাবসিডিয়ারী ব্যাপারে, প্রিন্সিপ্যাল ডিবেটে আমরা এখনো যাইনি, যাবো কি যাবো না সেটাই হচ্ছে প্রশ্ন। সেই প্রশ্নে আমরা যদি যাই, তাহলে তাঁকে হাউসে হাজির করা হবে কি হবে না—নিশ্চয়ই হাজির হবেন এবং সেখানে কোন প্রশ্ন নেই—তা নিয়ে তাঁর অবর্তমানে আলোচনা হবে। আলোচনা হতে পারে না, এটা বলার দরকার করে না। আমরা চাইলে তাঁকে অবশ্যই হাজির হতে হবে। এখন প্রশ্ন হচ্ছে এই যে, সাসপেণ্ডেড মেম্বারের বিরুদ্ধে এখানে এই ভাবে একটা চিঠি পেশ করা হ'ল, চিঠিটা আবার তিনিই লিখেছেন। অতএব এখানে এটা আলোচনা হবে। ওঁরা এখানে যে কথাগুলো বলছেন তা ঠিকমত বলছেন না। সাসপেণ্ডেড মেম্বারকে আমরা এখানে সমন করে হাজির করাতে পারি, তখন অবশ্য তিনি এখানে মেম্বার হিসাবে আসবেন না, তিনি আসবেন একজন আউটসাইডার হিসাবে। আমরা যে কোন কন-টেম্পট্‌কারী বা যে কোন আউটসাইডারকে সমন করে হাজির করাতে পারি না? নিশ্চয়ই পারি। কোথায় বার? সুতরাং সাধনবাবু যদিও হাউসের সার্ভিস থেকে সাসপেণ্ড হয়েছেন, তার মানে এই নয় যে তাঁকে আমরা সমন করে হাজির করাতে পারবো না। সেটা বার অফ দি হাউস হোক আর প্রিভিলেজ কমিটিতে হোক, যে কোন জায়গাতেই—ইভেন হি ইজ দি আউট-সাইডার—তাঁকে আমরা হাজির করাতে পারি। সেই পাওয়ার আমাদের আছে। এটা জেনারেল পাওয়ার, এবং এটা ডিস্ক্রিশানারী পাওয়ার, এই পাওয়ারের কোন সীমা পরিসীমা নেই। সো ফার এ্যাজ দি প্রিভিলেজ অফ দি হাউস ইজ কনসার্ণড উই আর সুপ্রিম, সেটাই হচ্ছে আজকের এখানে প্রসিডিওরাল

ব্যাপার এবং সবচেয়ে বড় প্রশ্ন। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখানে ঠিক করছি। এই চিঠিটা আপনি এখানে পেশ করেছেন। এবারে প্রসিডিওরটা কি হবে, এই চিঠিটা এখানে পেশ করার সঙ্গে সঙ্গে ২২৯ ধারা অনুযায়ী প্রিভিলেজের ব্যাপার হিসাবে আমরা এখানে মোশান আনতে পারি। এরপর প্রশ্ন আসবে যে, প্রিভিলেজ মোশান আমরা এখানে আনবার পর হাউস আলোচনা করবে, না, আপনি প্রিভিলেজ কমিটিতে রেফার করবেন। এখন এটা হাউসের প্রপার্টি। অতএব "এটা আলোচনা করে কোন লাভ নেই, এটা নিয়ে আলোচনা করে কি হবে, দয়া দেখান" ইত্যাদি অমুক তমুক প্রশ্ন তোলার কোন যুক্তি নেই। ইট ইজ দি প্রপার্টি অফ দি হাউস নাউ। এখানে আপনাকে দু'টোর একটা সিদ্ধান্ত নিতে হবে—.নং হচ্ছে, হয় আপনাকে ঠিক করতে হবে হাউস ডিসিসান নেবে, কারণ হাউসের ডিসিসানকে ভায়োলেট করা হয়েছে—আপনি দেখবেন যে, এ ব্যাপারে প্রিসিডেন্ট আছে, আমিও আপনি চাইলে সেই প্রিসিডেন্ট দেখাতে পারি, লোকসভাতেও এই ব্যাপারে প্রিসিডেন্ট আছে। সেখানে যখন প্রিভিলেজ কমিটিতে ডিফারেন্স অফ ওপিনিয়ন হয়, কনটেম্পট্ অফ দি হাউসের প্রশ্নে ডিফারেন্স অফ ওপিনিয়ন হয়, তখন সেখানে হাউস ডিসাইড করে—যেখানে এ্যাপোলজি চাওয়া হয়, সেখানে হাউস ডিসাইড করে। সুতরাং আমরা পরিস্কার দেখতে পাচ্ছি যে, এটা নিয়ে ডিফারেন্স অফ ওপিনিয়ন আছে। সেজন্য আজকে ঠিক করে নিতে হবে যে, এটা হাউস বিচার করবে, না, প্রিভিলেজ কমিটি বিচার করবে। এই প্রসিডিওর্যাল ব্যাপারে আপনি যা করেছেন তা সঙ্গত কাজই করেছেন। এর পরে কি করা হবে, সেটা হচ্ছে আমাদের বিচার্য্য বিষয়। এটা প্রিভিলেজ কমিটি বিচার করবে না হাউস বিচার করবে, এই প্রশ্ন নিয়ে সম্পূর্ণ বিধিসঙ্গত ভাবে বিচার করার অধিকার আমাদের আছে।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মিঃ স্পিকার স্যার, আমাদের তরফ থেকে কয়েকজন মাননীয় সদস্য তাঁদের বক্তব্য রেখেছেন, আমিও এই প্রসিডিওর্যাল ম্যাটারের ব্যাপারে দু' একটি কথার মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রেখে কিছু বলতে চাই।

আমি দু' একটি কথা বলবো, সুব্রতবাবু যে এই প্রিভিলেজ মোশানটা তুলেছেন সেটা আইনের দিক আমি বলবো ঠিকই বলেছেন। কোন মেম্বার

অনুপস্থিত থাকলে তার বিষয়ে কোন আলোচনা করা চলে না মে'স পার্লামেণ্টারী রিপোর্টে সেইকথাই বলেছে যদি কোন মেম্বার অনুপস্থিত থাকেন তার বিষয়ে কোন আলোচনা করা চলে না। এটাই হচ্ছে প্রসিডিউরাল ম্যাটার।

**Mr. Speaker :** Mr. Majumder, here he is a suspended member how do you make his presence possible in the House during his suspension ? How do you intend to make his presence in the House ?

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** স্যার, আমাকে বলতে দিন, আমি শুধু এইটুকুই বলবো অতিরিক্ত বলতে চাই না যে যদি কোন রিফ্লেকশান আনতে চান তাহলে দি বেস্ট পানিশমেণ্ট ইজ টু ইগনোর ইট। পার্লামেণ্টে দুবার ইগনোর করা হয়েছে। ইগনোরেন্স ইজ দি বেস্ট পানিশমেণ্ট এবং আমি মনে করি ছাট ইজ দি বেস্ট ফর দি হাউস। আমি মনে করি এই এক্সহলটেড চেয়ারের সম্মান তাতে সবচেয়ে বেশী থাকবে। আমি আর বিস্তারিত না বলে যেকথা উত্থাপন করা হয়েছে তাকে পরিপূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Majumder, so, according to you, we may take it that you want to say that the letter that has been written in his defence, the behaviour and the conduct—these should bo ignored.

**Shri Apurbalal Majumder :** Sir, ignorance is one of the best punishments. In 1964 in Lok Sabha........

**Mr. Speaker :** Now my next question is if he continues to write such letters every day and every week, then also we keep on going ignoring it.

**Shri Apurbalal Majumder :** There is no such example I find anywhere Sir. But I can give the very examples of this House. I do not like to mention all these things that had been ignored. While I was in the Chair I ignored it. So, I would request you that will all humility to please ignore it.

Ignorance is the best punishment. If a discussion is held on this matter, I can bring all these facts before the honourable House, and that will not enhance the prestige of the House. So, it is better not to discuss it. I think the Hon'ble Speaker, if he can ignore it ignorance would be the best punishment and that has also been held by the Lok Sabha Speaker. So, before your honour with folded hand I request you to drop the matter and ignore it.

That is the best way—it is my request to you.

**Mr. Speaker :** Mr. Majumder, I would like to know from you two or three such examples or instances of ignoring in my Chamber later to help me in coming to a decision.

**শ্রীজ্যোতি বসু :** স্পীকার স্যার, উনি তো এক্স স্পীকার হয়ে কেমনটা আরো ওঁদের খারাপ করে দিলেন। যে চিঠি আপনার কাছে রাখা আছে তাতে দেখা যাচ্ছে উনি দুবার হাউসকে অবমাননা করলেন এবং আপনাকেও অপমান করেছেন। যে ভাষায় লিখেছেন সেটা আপনি সার্কুলেট করুন সবাই ভালো করে পড়ে নেবেন যে এটা ক্ষমার যোগ্য কিনা এবং গ্রহণ করা যাবে কিনা আপনি একথাটি শুনেছেন কি শোনেন নি জানিনা তবে মুখ দিয়ে কথাটি বার করলেন কি করে বুঝতে পারলাম না। সুতরাং আমার কথা হচ্ছে আপনার তো এখানে রাখতেই হবে, না রাখলে অন্যায় হোত। আমি সিদ্ধান্ত নিয়েছি তো ওনাকে সামগ্রিক ভাবে হাউস থেকে বহিষ্কার করার জন্য এবং মাননীয় সদস্য তিনি যে একবারও রিপেনটেড নয়, কোন অনুশোচনা নেই এটা পরিষ্কার হয়ে গেছে দিবালোকের মত। উনি কি করে বেড়াচ্ছেন, মিটিং করছেন কি না করছেন, কি বলছেন কাগজে তো বেরিয়েছে। দিল্লীতে গিয়ে প্রেস কনফারেন্স করবেন, রাজীব গান্ধীকে বলবেন, এটা করবেন সেটা করবেন এইভাবে কত কথা বলে যাচ্ছেন। তবে ওঁদের অসুবিধা হচ্ছে ওঁরা কেউ ওকে কনট্রোল করতে পারছেন না। কেউ কেউ চাইছেন ওঁকে কনট্রোল করতে কিন্তু করতে পারছেন না। এমন কি উনি মহিলাদের নিয়ে পর্যন্ত মিটিং করছেন। এটা তো এমন একটা বিষয় যেটা প্রিভিলেজ কমিটিতে যেতে পারে। আপনি যদি চিঠি আমাদের কাছে না দেন তাহলে অসুবিধা হবে। সংবাদে অন্যায়ভাবে আইনের বিরুদ্ধে, রুলসের বিরুদ্ধে বলছেন সেক্ষেত্রে তো বলতেই হবে। আমরা প্রিভিলেজ কমিটিতে পাঠাচ্ছি বলতে হলে সেখানেই আলোচনা হবে সুতরাং আপনি বিষয়টি প্রিভিলেজ কমিটিতে পাঠান।

[ 3-00—3-10 P.M. ]

আমি নিশ্চয় বলতে পারি কি বিষয়টা প্রিভিলেজ কমিটিতে যাচ্ছে, প্রাইমা ফেসি কেস না হলে কখনই প্রিভিলেজ কমিটিতে যেতে পারে না এবং সেটা যখন হয় তখনই প্রিভিলেজ কমিটিতে পাঠান হয়। প্রাইমা ফেসি কেস এতে আছে কিনা সেটা তো আমাদের দেখতে হবে। স্পীকার তো দেখবেন সেটা এবং স্পীকার একবার দেখবেন কেন এই অবমাননা সবারই। ওর অবমাননা, আমাদের হাউসের অবমাননা, সদস্যরা যাদের মানসম্মান আছে তাদেরও অবমাননা। যাদের মনসম্মান নেই তাদের অবমাননা হয়নি। কিন্তু আমাদের মান-সম্মান আছে এবং সেইজন্য আমরা এটা মনে করি। এখন আমি মনে করি, আপনি সেইজন্য এটা আলোচনা করুন। আমি এখানে সিদ্ধান্ত নিতে বলছি না, যেটা মাননীয় সদস্য অমল রায় বলেছেন—প্রথমেই প্রসিডিউরাল ব্যাপারে একটা প্রশ্ন ওরা তুলেছিলেন সুযোগ যদি আপনি দিতেন তাহলে একটা কথা বোঝা যেত। তাহলে এটা যেটা বলছেন ওকে আমরা সামন করতাম। প্রিভিলেজ কমিটিতে সামন করতে পারি, আমরাও এখানে করতে পারি, করব কিনা সেটা আলদা কথা। কিন্তু আমি বলছি আপনি যে চিঠিগুলো রাখলেন আমাদের কাছে এটা অত্যন্ত আপনারও কর্তব্য ছিল বলে আমি মনে করি—যা রেখে আপনি ঠিকই করেছেন। আমরা সবাই শুনেছি যে সদস্যকে সাসপেণ্ড করা হয়েছে তার কোন অনুশোচনা নেই, এটা আমরা দেখেছি। এটা বললে তো চলবে না সব ইগনোর করুন। কি হচ্ছে না হচ্ছে বাইরে কাকে কি বলছেন না বলছেন স্পীকারকে গালাগালি দিচ্ছেন বা আমাদের হাউসকে গালাগালি দিচ্ছেন—এইগুলি জানার দরকার নেই আমাদের, জানার দরকার আছে। এটা অন্যায় নাও হতে পারে যাদের মান-সম্মান নেই। আমাদের নিশ্চয়ই সেখানে এটা আছে। আমি বলব যে আপনি এটা বিচার করে আমাদেরকে বলতে পারেন বা আমরা আপনার সঙ্গে আলোচনা করতে পারি। আসল কথা হচ্ছে যে এটা প্রিভিলেজ কমিটিতে যাবে না এখানে আলোচনা করব। আমার নিজের মনে হচ্ছে—আমি কারুর সঙ্গে আলোচনা করিনি—কোন লাভ হবে না এখানে আলোচনা করে। যদি এটা পাঠাতে হয় প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দেওয়া উচিৎ। তবে চিঠি লেখার পরে ওকে দ্বিতীয়বার সাসপেণ্ড করা উচিৎ। এক সেশন থেকে সাসপেণ্ড করেছেন, আর একটি সেশন থেকেও সাসপেণ্ড করা উচিৎ। কিন্তু আমি সেটা বলছি না, এটা আমার মনের কথা তাই বলে দিলাম। এটা প্রিভিলেজ কমিটিতে যেতে পারে যদি ওকে বোঝান যায়, উনি যদি আসেন, উনি তো এম. এল. এ. আছেন বুঝতে পারলে বোধ হয় উনি হয়ত ওনার দোষ-ত্রুটি স্বীকার করতে পারেন। না করেন তাহলে তো বিষয়টা

আমাদের কাছে আসবেই। তখন এটা আ... করতে পারা যেতে পারে। তখন তো আমরা তাকে ডেকে আনতে পারি বার অফ দি হাউস, এখানে আপনি যেটা রেখেছেন সেটা আমি সঠিক কাজ বলে মনে করি।

**মিঃ ডেপুটি স্পীকার :** মিঃ স্পীকার স্যার, আমি একটা রুলিংসে ইন ১৯৩৮ এই হাউসে যেটা হয়েছিল সেটা আমি মেম্বারসের কাছে এ্যাটেনসন ড্র করতে চাই। কারণ প্রশ্নটা উঠেছে সাসপেণ্ডেড মেম্বারের বিষয়ে—কিছু আলোচনা করা যায় কিনা। আপনি কোন বিষয়ে—এটা একটা বিষয়—এটা একটা লেটার, এটা একটা ম্যাটার, যে কোন ম্যাটার নিয়ে স্পীকারের আলোচনা করার পাওয়ার আছে। রুল ৩৬৪-য়ে রেসিডুয়ারি পাওয়ারস ছাড়াও আদার পাওয়ারস নিয়ে এখানে রুলিং হয়েছে। এই হাউসে সেটা আমি পড়ছি দি প্রসিডিংস অফ ফিফ্থ (৫ই) আগষ্ট, ১৯৩৮ থেকে। আমাদের লীডার অফ দি হাউস এবং অমলবাবু যে কথা বলেছেন তাতে এখানে হাউসের ডিসিসানের জন্য স্পীকারের কোন বিষয়ে যদি সন্দেহ থাকে তাহলে হাউসের কাছে তিনি দিতে পারেন। হাউসের এই ডিসিসন হয়েছে, এই রুলিং কনভার্ট হয়নি। আর কোন রুলিং দিয়ে তা কনভার্ট হয়নি। আমি ৫ই আগষ্টের, ১৯৩৮ 5th August, 1938, Vol. L31, page 245—I quote—"When the Speaker is in doubt, he would allow the matter to discuss in the House and leavo the matter to its decision." আমি সেই ডিসিসান পড়ছি। এখানে স্পীকারের ডিসিসানের যে বই আছে তা থেকে পড়ছি। 5th August, 1938, Vol. L31, Page 245—"When the Speaker is in doubt, he would allow the matter to discuss in the House and leave the matter to its decision."…. সুতরাং এইভাবে প্রোসিডিওরাল ম্যাটার দিয়ে এই ম্যাটার ডিসকাস করতে পারি।

**Mr. Speaker :** Mr. Mukherjee, I want a clarification. If we want to hear a suspended Member—I do not know whether the House will hear him or not suppose the House decide to hear him—how can he be heard ? In what form ?

**Shri Anil Mukherjee :** সাসপেণ্ড বা যে কোন মেম্বারকে ডাকতে পারেন বাই ওয়ারেন্ট। ইউ হ্যাভ দ্যাট পাওয়ার।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, that is one of the procedures. The other one is that the House can withdraw the suspension order and then he can be heard.

*Mr. Speaker* : Do you want that if a Member who is suspended for his misbehaviour and who continues to violate the norms then his suspension order be withdrawn ?

**Shri Gyan Singh Sohanpal** : I am not saying that. Since you wanted to know the ways in which a suspended member can be heard, I am mentioning the ways. Sir, apart from that I would like to make a few submissions. There appears to be some confusion, misunderstandig, misgigings about our respect and regard for the Hon'ble Speaker. We wish to make it very clear, without any reservation, that as far as the respect and regard of the Speaker are concerned, we are second to none. Let this be made clear to everybody. Let there be no misgigings about this. Sir, we are all aware that the Hon'ble Speaker is also a human being. He may also make mistakes, he may also commit errors of judgment, still the rulings of the Speaker, as I have said, on the floor of the House on an earlier occasion, cannot be questioned here or else where. Any Member who protests against the ruling of the Speaker, it is contempt of the House and of the Speaker. A Member cannot criticise the Speaker in this House or elsewhere and if he does that, he himself will be liable for punishment by the House. There is no confusion in this. Let it be made clear to everybody. Now, the letters you have referred to in this House which Mr. Sadhan Pande has written to you, Mr. Sadhan Pande in these letters has said that he has been punished for certain utterances which he still maintains that he has not made to any particular Member. The second grievance is that he has not given any hearing. I am not going into any controversy. I would only request you to kindly reconsider this matter in the context that the Member who has written these letters has been suspended from the service of the House. He is greatly upset and in that situation of mind he has written these letters. Sir, he has already been punished. Let us not drag the issue. I would only appeal to the magnanimity to ignore this matter and as the Hon'ble Member, the Deputy Leader of the Party, has said, that he will take care that in future the concerned Member would make no such mistake. Thank you, Sir.

[ 3-10—3-20 P.M. ]

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সাসপেণ্ডেড মেম্বারের যে ৫টি চিঠি হাউসের মেম্বারদের এ্যাটেনসান ড্র করে এখানে রেখেছেন ইট ইজ অলরেডি এ্যাডমিটেড উইদিন দি পার্টি কন্সার্ণড, সাসপেণ্ডেড মেম্বার যে দলভুক্ত তাদের সদস্যরা আপনরা কোয়েশ্চেনের উত্তর দিতে গিয়ে বলেছেন যেটা করা হয়েছে সেটা সঠিক নয়, অন্যায়। ফলে প্রাইমাফেসী কেস আছে ফর প্রিভিলেজ এবং আপনি এটা প্রিভিলেজে পাঠিয়ে দিন। আমি এই কথা বলছি দি লেস উই ডিসকাস ইট ইজ বেটার। কারণ, অলরেডি এই হাউসের ইমেজ যেভাবে টার্নিসড হয়েছে যে অবাঞ্ছনীয় ঘটনাকে নিয়ে তাতে যত দ্রুত এটা সাবসিডিয়ারী বিষয় হলেও প্রিন্সিপ্যাল ম্যাটার প্রসঙ্গগত চলে আসবে আলোচনায় যেটা মোটেই বাঞ্ছনীয় নয়, যখন এটার জন্য প্রাইমাফেসী কেস রয়েছে তখন আপনি এটা প্রিভিলেজে পাঠিয়ে দিন যাতে এই আলোচনার সমাপ্তি ঘটে। এই ব্যাপারে আমরা সবাই কন্সার্নড, এই ব্যাপারে সবাই একমত যে ভ্যালুজ, নর্মস যেভাবে দিনের পর দিন নিচের দিকে নেমে আসছে তাতে এই সর্বগ্রাসী সঙ্কট জন-প্রতিনিধিদের পক্ষে, সমাজ জীবনে মারাত্মকভাবে ক্ষতি সাধন করবে। ফলে এই জিনিস সকলের কাছে গভীর উদ্বেগের বিষয়। সেই দিক থেকে আমি বলি এই বিষয় নিয়ে যত আলোচনা কম হয় তত ভাল। অলরেডি হাউসের ইমেজ টার্নিসড হয়েছে, এটার প্রাইমাফেসী কেস রয়েছে, আপনি প্রিভিলেজ কমিটিতে এটা পাঠিয়ে দিন এই আমার সাবমিসান।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি ডেপুটি স্পীকার মহাশয়কে দিয়ে যে কমেন্ট করালেন তাতে তো ভয়ানক একটা সমস্যার সৃষ্টি হয়। আমাদের ডেপুটি স্পীকার মহাশয় হচ্ছে প্রিভিলেজ কমিটির চেয়ারম্যান, কাজেই আপনি তাঁকে দিয়ে যে কমেন্ট করালেন সেটা তো রেকর্ডেড হয়ে রইল এবং তিনি তাঁর সেই ভার্সন আর বদলাতে পারবেন না। অর্থাৎ ওই সদস্য পানিস্ড হয়ে গেল। আমি মনে করি দিস্ ম্যাটার মে বি ড্রপ্ড হিয়ার।

What is the use of sending it to the Privilege Committee? The question is about rule 229 which has been raised by Shri Amalendry Roy and rule 229 is absolutely a matter concerning the Deputy Speaker. By virtue of the rule, he is the Chairman of the Privillege Commitee and that has already been recorded. What is his opinion? What is the use of sending it further? Therefore you drop the matter.

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, while I was making my submission you asked me whether I was taking responsibility for an apology. I did so in right earnest hoping that you will withdraw the suspension and undo what has happened.

**Mr. Speaker :** I asked you whether you could procure a letter of unqualified apology from Mr. Sadhan Pandey. Will yon be able to do it ?

**Shri Rajesh Khaitan :** Sir, another clarification.

**Mr. Speaker :** No Please take your seat.

**Shri Rajesh Khaitan :** Sir, in your first letter you have referred to a letter regarding Maharani Konar. The letter of Moharani Konar has not been read.

**Mr. Speaker :** Please take your seat.

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাময়িকভাবে বহিস্কৃত সদস্য শ্রীসাধন পাণ্ডে সেদিন যে অপরাধ এখানে করেছেন এবং তারপর ওই ঘটনাকে কেন্দ্র করে তিনি আপনাকে আবার যে চিঠি লিখেছেন এবং যেভাবে লিখেছেন তাতে আমি মনে করি তাঁর অপরাধ আরও বেড়ে গেল। তাঁর ওই চিঠির মধ্যে কোন অনুশোচনা নেই এবং বাইরে তিনি যা করে বেড়াচ্ছেন তাতে তিনি আপনার রুলিং-কে চ্যালেঞ্জ করছেন। কাজেই এই পরিস্থিতিতে আপনি যেটা সঙ্গত মনে করেন সেটাই করবেন। তবে আমার মনে হয় আপনি এটা নিয়ে এখানেও আলোচনা করতে দিতে পারেন অথবা প্রিভিলেজ কমিটিতেও পাঠাতে পারেন। তবে এই ব্যাপারে হাউসের মহিলা সদস্যারা যে দাবী করেছিলেন সেটা আপনাকে স্মরণে রাখতে বলছি। ( বিরোধীপক্ষের জনৈক সদস্য : আপনাদের কি দাবী ছিল ? ) আমাদের দাবী ছিল পরিপূর্ণভাবে তাঁর সদস্য পদ খারিজ করা হোক।

**Mr. Speaker :** There are several issues which have been raised in the letters addressed to me which require to be gone into in greater detail. As such, I will study the matter and I will request the House for its decision at a later date. Now Zero hour Mention.

## Zero Hour

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা হাউস চলাকালীন দেখছি মুর্শিদাবাদে ৩ জন কংগ্রেস কর্মীকে সি পি এম-এর গুণ্ডারা নৃশংসভাবে হত্যা করেছে। এই ৩ জন কংগ্রেস কর্মীর মধ্যে একজন গত বিধানসভার নির্বাচনে প্রার্থী ছিলেন। মুজিবর রহমানের বাড়ী আক্রমণ করে ঘরে আগুন দিয়েছে এবং বাড়ীঘর সব তছনছ করেছে। স্যার, আপনি শুনলে আঁতকে উঠবেন এই ৩ জন কংগ্রেস কর্মীকে খুচিয়ে খুচিয়ে, টুকরো টুকরো করে কাটা হয়েছে। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় এবং মুর্শিদাবাদে এই যে খুন হল এটা সি পি এম-এর লোকেরাই করেছে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি সেখানে যান এবং পশ্চিমবাংলার মানুষ যাতে সি পি এম—এর গুণ্ডাদের হাত থেকে রক্ষা পায় তার ব্যবস্থা করুন। আজকে বিভিন্ন জায়গায় কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার হচ্ছে এবং মুর্শিদাবাদে ইতিমধ্যেই ৩২ টি খুন হয়েছে।

[ 3-20—4-00 P.M. ]
Including adjournment.

মুখ্যমন্ত্রী এখানে ছিলেন, আমি তাঁকে বলতাম, তিনিই পুলিশ মন্ত্রী। তাঁর উচিত সমস্ত ক্ষমতা দিয়ে বিষয়টি দেখা যে, একটি জেলাতে ২ মাসের মধ্যে ৩২টি খুন হল কেন। আমি আপনাকে বলব, আপনি মুখ্যমন্ত্রীকে বলুন যে, তিনি যেন সেখানে যান এবং সেখানে গিয়ে এই সমস্ত অপরাধীদের যাতে অবিলম্বে গ্রেপ্তার করা যায় তার জন্য ব্যবস্থা করেন।

**শ্রীআতাহার রহমান :** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি দুর্ভাগ্যজনক ঘটনার প্রতি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০ তারিখে ভগবানগোলা থানায় পর পর সকাল বেলায় ৩টি সাইকেল কেড়ে নেওয়া হয়। এই ঘটনা নিয়ে পুলিশের কাছে ডাইরি করে এবং একজনকে ছুরি মারে। পুলিশ সেখানে আসে। পুলিশ সেখানে এসে যে উদ্যোগ গ্রহণ করা উচিত, সেই উদ্যোগ গ্রহণ না করে ফিরে যায়। এর ফলে সাধারণ মানুষের মনে উত্তেজনা সৃষ্টি হয়। এই উত্তেজনা সৃষ্টি হওয়ার পরিপ্রেক্ষিতে পরের দিন বিকালে যখন শান্তি মিছিল করে তখন ৩ জন দুস্কৃতকারী লালু মহম্মদের নেতৃত্বে সেই শান্তি মিছিলের উপর পর পর গুলি করে। যার ফলে ১২ থেকে ১৪ জন লোক আহত হয় এবং তারা হাসপাতালে মৃত্যুর সঙ্গে

লড়াই করছে। তারা যখন ঐ মিছিলকে আক্রমন করে তখন মানুষ বিক্ষুব্ধ হয়ে যায়। তার পরিপ্রেক্ষিতে খণ্ড যুদ্ধ হয়, লড়াই হয়। ফলে ওরা মৃত্যু বরণ করে। স্যার, এদের চরিত্র হচ্ছে এরা বাংলাদেশের স্মাগলার। এরা চুরি, ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণ ইত্যাদি করে বেড়ায় এবং খুন, ডাকাতি করাই হচ্ছে এদের চরিত্র।

( গোলমাল )

**শ্রীমানবেন্দ্র মুখার্জি :** মাননীয় স্পীকার, স্যার. আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষ করতে চাই। এই বিষয়টি একান্ত ভাবে পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের মানুষের স্বার্থ বিরোধী। স্যার, গত ২৫শে মে শিলিগুড়িতে আমাদের কেন্দ্রীয় সরকারের বানিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী এবং প্রদেশ কংগ্রেস কমিটির সভাপতি তিনি একটি বিবৃতি দিয়েছেন। সেই বিবৃতিতে তিনি দার্জিলিং থেকে নির্বাচিত ৩ জন প্রার্থীর পদত্যাগ দাবী করেছেন। প্রাথমিক ভাবে তাঁর এই বিবৃতি থেকে সংসদীয় গণতন্ত্র সম্পর্কে তাঁর এবং তাঁর দলের শ্রদ্ধা কতটুকু এটা বোঝা যায়। দ্বিতীয়ত ইতিহাস থেকে ঐ দলটা কোন শিক্ষা নেয়নি, এটা প্রমাণিত হয়। ওরা ভুলে গেছেন যে আসামের হিতেশ্বর সৈকিয়া সরকার কত পারসেন্ট ভোট পেয়ে নির্বাচিত হয়েছিল। সেই কথা ভুলে গেছেন বলেই আজকে আবার সেই প্রসঙ্গটা তুলছেন। আর সবচেয়ে বিপজ্জনক ঘটনা হচ্ছে এই, জি এন. এল. এফ একটি বিপজ্জনক সংগঠন, যারা পশ্চিমবাংলা থেকে একটি অংশকে আলাদা করে নিতে চায়, তাদের নেতার সাথে আমাদের একজন কেন্দ্রীয় সরকারের মন্ত্রীর কণ্ঠস্বর হুবহু মিলে যাচ্ছে। এটা পরিষ্কার হয়ে যাচ্ছে যে, জি. এন. এল. এফ. এর সাথে আমাদের প্রদেশ কংগ্রেসের কিছু নেতার সমঝোতা হয়েছে। যার ফলে ওদের যিনি সভাপতি তিনি দাঁড়িয়ে যে বিবৃতি দিচ্ছেন সেই বিবৃতি, সুভাষ ঘিসিং এক মাস আগে যে বিবৃতি দিয়েছেন তার সাথে আইডেন্টি-ক্যালি এক হয়ে যাচ্ছে। আমি বলছি ওনারা যদি শিক্ষা পেতেন—একবার শিক্ষা পেয়েছেন, ৪০ নেমে এসেছেন। এতে'ও যদি শিক্ষা না হয় তাহলে দ্বিতীয় শিক্ষায় তারা ৪ নেমে আসবেন। সাহস থাকে দার্জিলিং যান। আমি দু সপ্তাহ আগে দার্জিলিং গিয়েছিলাম। সেখানে তেরঙ্গা পতাকা ওড়ে না, লাল পতাকা ছাড়া দার্জিলিং-এ কোন পতাকা নেই। পশ্চিমবাংলার মানুষ ভীরু, কাপুরুষদের কোন মর্য্যাদা দেয় না।

**শ্রীদেওকি নন্দন পোদ্দার :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্য-মন্ত্রীর কাছে একটি বিষয় জানাতে চাই। স্যার, গত কিছু বছর যাবৎ কলুটোলা, রবীন্দ্র সরণী, ক্যানিং ষ্ট্রীট, ব্রাবোর্ন রোড এলাকায় একদল এ্যান্টি সোসাল তারা গুণ্ডা

ট্যাক্স আদায় করে আসছে। সেই পরিপ্রেক্ষিতে রবীন্দ্র সরণীর ট্রেডার্স এ্যাসোসিয়েসন-এর সেক্রেটারি ইউসুফ ইরাকি এই কাজে বাধা দিয়েছিলেন। তার ফলে গত ৩১ তারিখে রাত্রি ১০ টা নাগাদ ওকে কলুটোলা মসজিদের কাছ থেকে তুলে নিয়ে গিয়ে রবীন্দ্র সরণীর উপর একটা বাড়ীর ভিতরে নৃশংসভাবে মারা হয়েছে।

মিঃ ইরাকি এখন মারোয়াড়ি রিলিফ সোসাইটি হসপিট্যালে আছেন। তাকে লোহার রড এবং লাঠি দিয়ে ঐ গুণ্ডারা বা এলিমেন্টসরা মেরেছে। যেহেতু তিনি ঐ গুণ্ডা ট্যাক্স আদায়ের ব্যাপারে এবং চাঁদা উশুল করার ব্যাপারে বাধা দিয়েছিলেন সেই হেতু তাকে মারা হয়েছে। কিন্তু স্যার, কোলকাতার পুলিশ আজ পর্য্যন্ত সেই সমস্ত নোন এ্যান্টি—সোশ্যাল এবং ক্রিমিন্যালসদের গ্রেপ্তার করতে পারে নি। ঐ এলাকার থানা এবং লালবাজার সবাই জানেন কিন্তু কোন ব্যবস্থা হয়নি। গোলকুঠী—রবীন্দ্র সরণীর উপর যা আছে সেখানে ব্যবসায়ী এবং সাধারণ মানুষের উপর সমাজবিরোধীরা দিনের পর দিন অত্যাচার চালাচ্ছে এবং সেটা সমাজবিরোধীদের একটা আড্ডাখানায় পরিণত হয়েছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে তদন্ত করে দোষীদের গ্রেপ্তার করার ব্যবস্থা করা হোক।

**শ্রীসুহৃদ বসু মল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বার্ন-পুরের শান্তিনগরে ২৩শে মে রাত্রিবেলায় কিছু দুস্কৃতকারী সুপরিকল্পিতভাবে হিন্দীভাষী এলাকার মানুষদের উপর ঝাপিয়ে পড়ে এবং তাদের ঘরদোর ভেঙ্গে দেয় ও তাদের পরিবারের লোকজনদের মারধোর করে। তাদের অপরাধ, নির্বাচনে তারা কংগ্রেসকে ভোট দিয়েছিল। এইভাবে স্যার, সেখানে একটা সাম্প্রদায়িক দাঙ্গা বাঁধাবার চেষ্টা চলছে। এই দুস্কৃতকারীরা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সমর্থনপুষ্ট। সেখানে বৈশাখী ক্লাব এবং কল্যাণ সংঘ ও রয়েছে। এরা হিন্দীভাষী এবং উর্দ্দুভাষী এলাকায় গিয়ে গিয়ে সেখানকার লোকজনদের এই বলে ভয় দেখাচ্ছে যে, নির্বাচনে তোমরা কংগ্রেসকে ভোট দিয়েছো অতএব তোমাদের পশ্চিমবঙ্গ থেকে চলে যেতে হবে। এর ফলে স্যার, আগামী দিনে বার্নপুরে একটা সাম্প্রদায়িক দাঙ্গা বেঁধে যেতে পারে। এ ব্যাপারে আগাম সতর্কবাণী উচ্চারণ করে আমি সরকারকে বলতে চাই যে অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীসৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি হাউসে সি. পি. এম. দলের আর একটি নৃশংস হত্যাকাণ্ডের ঘটনার কথা আপনার মাধ্যমে উল্লেখ

করছি এবং এ ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যদিও মুখ্যমন্ত্রী মহাশয় হঠাৎ উঠে চলে গিয়েছেন তবুও স্যার, আপনার মাধ্যমে আমি বিষয়টি সভায় উপস্থিত করছি। স্যার, ভগবানগোলা থানার সৈয়দপুর গ্রামে যে হত্যাকাণ্ডের ঘটনা ঘটেছে তা সাঁইবাড়ীর ঘটনাকেও ছাড়িয়ে গিয়েছে। শুধুমাত্র সি. পি. এম. ছেড়ে কংগ্রেসে যোগ দেবার জন্য সৈয়দপুরে এই ঘটনা ঘটেছে। সেখানে তিনজন কংগ্রেস কর্মী—লাল মহম্মদ কাইমুদ্দিন, আজিরুলকে নৃসংশভাবে কুচি করে কেটে হত্যা করা হয়েছে। ওখানে নির্বাচনে কংগ্রেসের যিনি প্রার্থী ছিলেন সেই মুজিবর রহমানের বাড়ী থেকে তুলে নিয়ে গিয়ে তাদের হত্যা করা হয়েছে। বাড়ীতে আগুন জ্বালিয়ে দেওয়া হয়েছে এবং ১।। বছরের শিশুকে হত্যা করার ভয় দেখানো হয়েছে। আমার দাবী, অবিলম্বে মুখ্যমন্ত্রী সেই অঞ্চলে যান এবং তদন্ত করে দোষীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন।

**Mr. Speaker :** Now, as regards the suspension of the member Shri Sadhan Pande, today notification has been issued for the Rajya Sabha Elections for six seats from this Assembly. As such, I suggest to this House that the suspension order be modified to the extent that the member Shri Sadhan Pande—will be entitled to enter the Assembly premises, not the Assembly Hall, for the purposes of filing nomination papers, acquiring nomination papers, proposing nomination, attending scrutinies, depositing elections fees, if any and casting his vote for the RajyaSabha Elcetions and campaigning for the same. I hope this modification will continue till the date of the elections, i. e., the 23rd June, 1987. I hope I have the consensus of the House.

( Voices : Yes, yes )

The motion is adopted. The suspension order is modified to the extent that the member—Shri Sadhan pande—will be entitled to enter the Assembly premises for the purposes of Rajya Sabha Elections.

( At this stage the House was adjourned till 4.00 p. m. )

**After Adjournment**

[ 4-00—4-10 P.M. ]

**শ্রীমানস ভূঁঞ্যা :** ... ... ... ... ... ... ...

... ... ... ... ... ... ... ... ... ....

Note :—*Expunged as ordered by the chair.

**মিঃ স্পীকার ঃ** মিঃ ভূঁইঞ্যা, আপনি এটা কালকে আমার চেম্বারে বলতে পারতেন। এই ভাবে বলা নিয়ম নয়। এটা করবেন না। Don't do it in this way. Don't reduce the House into a farce. The whole thing will be expunged.

**শ্রীপ্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩২, ৩৩, এবং ৩৪ এই তিনটি আমি এক সঙ্গে করতে চাচ্ছি, আপনি যদি অনুমতী দেন।

**মিঃ স্পীকার ঃ** করুন।

**শ্রীপ্রাশন্ত কুমার শূর ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩২ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য ( জনস্বাস্থ্য ব্যতিরেক )" এবং "৪২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য ( জনস্বাস্থ্য ব্যতিরেক ) সম্পর্কে মূলধন বিনিয়োগ" বাবদ ব্যয়-নির্বাহের জন্য ১৭৪ কোটি ১৫ লক্ষ ১০ হাজার টাকা ( এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ৫৮ কোটি ৩১ লক্ষ ৭১ হাজার টাকা সমেত ) মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব করছি যে, ৩৩ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য ( জনস্বাস্থ্য)" বাবদ ব্যয়নির্বাহের জন্য ১৭ কোটি ৫৯ লক্ষ ২৬ হাজার টাকা ( এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতি-মধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ৯ কোটি ১৯ লক্ষ ৭৬ হাজার টাকা সমেত ) মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৩৪ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১১-পরিবার-কল্যাণ" বাবদ ব্যয়নির্বাহের জন্য ৩৪ কোটি ৯২ লক্ষ ৭৮ হাজার টাকা ( এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ১১ কোটি ৬৪ লক্ষ ২৬ হাজার টাকা সমেত ) মঞ্জুর করা হোক।

১৯৮৭-৮৮ সালের বিভিন্ন ব্যয়-বরাদ্দ পেশ করার প্রাক্কালে আমি এই নিবেদন দিয়ে শুরু করতে চাই যে, স্বাস্থ্যব্যবস্থা প্রকৃতপক্ষে দেশের আর্থসামাজিক এবং রাজনৈতিক পরিস্থিতিরই বহিঃপ্রকাশ। জনসাধারণের বিভিন্ন শ্রেণীর প্রতি সামাজিক ন্যায়বিচারের একটি প্রতিবিম্ব এটি। সুস্বাস্থ্যের জন্য মৌল পূর্ব শর্তগুলি যেমন—খাদ্য,

বাসস্থান, পানীয় জল এবং মনুষ্য ও মনুষ্যেতর প্রাণীর জল-নিষ্কাশন ব্যবস্থা পরিপূরিত না হলে কোন জাতিই সুস্বাস্থ্যের অধিকারী হতে পারে না। দীর্ঘকাল ধরে আর্থিক সঙ্গতিসম্পন্ন মানুষের জন্যই সরকার স্বাস্থ্যের ব্যবস্থা করে এসেছেন। জনসাধারণের বৃহত্তম অংশ যেখানে স্বাস্থ্য সম্পর্কিত সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত সেখানে কেবলমাত্র নিরাময়কেন্দ্রিক ব্যবস্থার উপর নির্ভরশীল হওয়া উচিত নয়।

স্বাস্থ্য বিষয়টি রাজ্যের এক্তিয়ারভুক্ত হলেও জাতীয় স্বাস্থ্যনীতি কেন্দ্রীয় সরকারই নির্ধারিত করেন। এই নীতি এ যাবতকাল নিবারণমূলক স্বাস্থ্যব্যবস্থা সম্পর্কে কেবলমাত্রই তত্ত্বকথাই বলে এসেছে। স্বাস্থ্যনীতি আবর্তিত হয়েছে নিরাময়মূলক ব্যবস্থাকে কেন্দ্র করে যা শুধুমাত্র প্রতিষ্ঠান কিংবা নির্দিষ্ট চিকিৎসা কেন্দ্রের মাধ্যমেই সম্ভব। স্বাধীনতার সুদীর্ঘ ৪০ বছর পরে আজ এই নীতির পুনর্মূল্যায়ন প্রয়োজন—প্রয়োজন নিরাময়কেন্দ্রিক বিপুল চিকিৎসা ব্যবস্থায় অর্থবিনিয়োগ এবং ফলশ্রুতির সামাজিক দিকগুলির পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণ।

কেন্দ্রীয় সরকারের একমুখী প্রকল্পগুলির মধ্যে পারস্পরিক যোগসূত্রের একান্ত অভাব। আমলাতান্ত্রিক দীর্ঘসূত্রতা এবং বিধি-নিষেধের কড়াকড়িও কর্মসূচিগুলির সার্থক রূপায়ণের অন্যতম অন্তরায়। ভাল হত যদি প্রতিটি প্রকল্পের প্রারম্ভে তার অনুদান এবং সাধ্যসীমা রাজ্যকে জানিয়ে দেওয়া হত এবং রাজ্যও তার নিজস্ব ব্যবস্থাপনায় অধিকতর যোগ্যতার সঙ্গে এগুলি রূপায়ণে অগ্রসর হতে পারতেন। পরিবার-কল্যাণ কর্মসূচি সম্পর্কেও একই কথা চলে। কেন্দ্রীয় সরকার তার অপরিণামদর্শিতা সম্পর্কে সম্পূর্ণ সচেতন হয়েও নিজের শ্রেণীস্বার্থ বিবেচনা করে এবং স্বাস্থ্য ও সামাজিক ন্যায়বিচারের দাবি সম্পূর্ণ অগ্রাহ্য করে কেবলমাত্র নিরাময়মূলক চিকিৎসা ব্যবস্থার উপরেই যাবতীয় শক্তি কেন্দ্রীভূত করেছেন। এর পেছনে একটিমাত্র চিন্তাই ক্রিয়াশীল ছিল যে. জনসাধারণ তাঁদের আদিব্যাধির মূল কারণগুলি সম্পর্কে সচেতন হয়ে উঠলে সেই কারণগুলির জন্য দায়ী সামাজিক ব্যবস্থার বিরুদ্ধে সঙ্ঘবদ্ধ হবেন এবং এর পরিবর্তনের জন্য তাঁরা আন্দোলনে সামিল হবেন।

উল্লিখিত সীমাবদ্ধতার পরিপ্রেক্ষিতেই আমি ব্যয়বরাদ্দের বিভিন্ন দাবিগুলি আপনার অবগতির জন্য পেশ করছি : আপনি অবশ্যই একমত হবেন যে, এই পরিস্থিতিতে সাধারণ মানুষের আর্থসামাজিক অবস্থার আমূল পরিবর্তন ঘটাতে স্বাস্থ্য দপ্তর তার প্রত্যাশিত ভূমিকা খণ্ডিতভাবেই পালন করতে সক্ষম ; তবুও বামফ্রন্ট সরকারের একজন সভ্য হিসাবে আমি গর্ব অনুভব করি, যখন দেখি, বিগত ১০ বছরে বর্গা নথিভুক্তকরণ, কৃষি-মজুরদের ন্যূনতম বেতন নির্ধারণ, ভাগচাষীদের জন্য অধিকতর ফসলের

ভাগ-বণ্টনের ব্যবস্থা, সেচ ব্যবস্থার উন্নয়ন—যার ফলে কৃষিযোগ্য ভূমির আয়তন এবং উৎপাদিত ফসলের হারবৃদ্ধি ঘটানো, অবৈতনিক প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষাব্যবস্থার প্রবর্তন ইত্যাদি কর্মসূচির মাধ্যমে বঞ্চিত মানুষের দুঃখ-দুর্দশা অনেকাংশে লাঘব করা সম্ভব হয়েছে। অতএব আমার নিবেদন, আমার দপ্তরের ব্যয়বরাদ্দকে পৃথকভাবে বিবেচনা না করে রাজ্যের সামগ্রিক বাজেটের পরিপ্রেক্ষিতেই বিবেচনা করা উচিত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন আমি বিগত আর্থিক বছর আমার দপ্তরের কর্মসূচি এবং তার মুখ্য বিষয়গুলি আপনার কাছে পেশ করছি। বর্তমান আর্থিক বছরে যে কর্মসূচি নির্ধারিত হয়েছে, সে সম্পর্কেও এই মাননীয় সভাকে আমি অবহিত করছি।

মাননীয় সদস্যগণ সকলেই অবগত আছেন যে, আমাদের সংবিধান-প্রণেতাগণ দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করেছিলেন যে পুষ্টি, জীবনধারণের মান এবং স্বাস্থ্যের উন্নতি—এই বিষয়গুলির প্রতিটি রাজ্য তার প্রাথমিক কর্তব্যের অন্তর্ভুক্ত বলে বিবেচনা করবে। ব্রিটিশ সরকারের উত্তরসূরী কেন্দ্রীয় সরকার অবশ্য সংবিধান-রচয়িতাদের প্রত্যাশা ব্যর্থই করে দিয়েছেন। চিকিৎসা ব্যবস্থা এখন পর্যন্ত শহরাঞ্চলেই কেন্দ্রীভূত এবং সমাজের উচ্চবিত্ত শ্রেণীর মানুষের কাছেই লভ্য। সমস্ত পৃথিবী জুড়ে বিজ্ঞান, শিল্প, কৃষি, ভেষজ এবং প্রযুক্তিবিদ্যায় লক্ষণীয় অগ্রগতি সত্ত্বেও আমাদের অতি অল্পসংখ্যক গ্রামবাংলার মানুষের কাছেই আজ পর্যন্ত চিকিৎসা ব্যবস্থা পেঁাছে দেওয়া সম্ভব হয়েছে। সাম্প্রতিক এক সমীক্ষায় প্রকাশ যে, শতকরা ১৫ থেকে ২০ জন মানুষ সরকারী চিকিৎসা ব্যবস্থার সুযোগ গ্রহণ করতে পারেন এবং শতকরা মাত্র ২০ থেকে ১৫ জন মানুষ বিশুদ্ধ পানীয় জল পান। কেন্দ্রে দীর্ঘ ৪০ বছরের কংগ্রেসী শাসনের ফলশ্রুতি এই অবস্থায় এসে পৌছেছে। কেন্দ্রের উপেক্ষিতা পশ্চিমবঙ্গেও এই একই চিত্র বর্তমান।

রাজ্যের দূরতম প্রান্তে দরিদ্রতম মানুষের গৃহে নিরোধক এবং নিরাময়মূলক চিকিৎসা ব্যবস্থা পেঁাছে দিতে ১৯৭৭ সালে ক্ষমতাসীন হয়ে বামফ্রন্ট সরকারই সর্বপ্রথম উদ্যোগী হন। নানা ধরণের কর্মসূচি গ্রহণ করা হয়েছে, যার মধ্যে রাজ্য সরকারের সুপারিশ অনুযায়ী কেন্দ্রীয় সরকার অনুমোদিত প্রকল্প যেমন আছে—গ্রামবাংলায় দরিদ্র জনসাধরণের সুচিকিৎসার জন্য নিজস্ব আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও রাজ্য সরকার কর্তৃক গৃহীত পরিকল্পনাগুলিও তেমনি কাজ করছে।

**বহুমুখী স্বাস্থ্য পরিকল্পনা**

বহুমুখী স্বাস্থ্য পরিকল্পনার মূল উদ্দেশ্য হল গ্রামীণ মানুষের কাছে চিকিৎসার সুযোগ পৌছে দেওয়া। গ্রামীণ মানুষের সহায়তায় গ্রামীণ মানুষের জন্যই এই

পরিকল্পনার সৃষ্টি। এতকাল যাবৎ বিশেষ রোগের জন্যই নির্দিষ্ট চিকিৎসক এবং চিকিৎসা কেন্দ্রের মাধ্যমে চিকিৎসার ব্যবস্থা করা হত। কিন্তু আমাদের স্বল্পসংখ্যক চিকিৎসকদের কর্মক্ষমতা: সদ্ব্যবহারের জন্য এবং গ্রামীণ মানুষকে তাঁদের চিকিৎসাধীনে আনার জন্য একমুখী পরিকল্পনাগুলিকে ভেঙ্গে এই বহুমুখী পরিকল্পনার সূচনা করা হয়েছে। ১৯৮৫ সালের মধ্যভাগ থেকে রাজ্যের সমগ্র গ্রামীণ এলাকায় এই কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এতকাল যে সমস্ত চিকিৎসক এবং স্বাস্থ্যকর্মিগণ বিশেষ বিশেষ চিকিৎসায় রত ছিলেন তাঁদের সকলকেই প্রয়োজনীয় প্রশিক্ষণ দেওয়া হয়েছে। একজন পুরুষ এবং একজন মহিলা—এই দুজন স্বাস্থ্যকর্মীকে প্রতি পাঁচ হাজার জনসংখ্যা অধ্যুষিত এলাকার জন্য নিয়োগ করা হয়েছে। আদিবাসী, পার্বত্য এবং অনগ্রসর এলাকায় এই জনসংখ্যা নির্দিষ্ট হয়েছে তিন হাজার। এলাকাগুলি নির্দিষ্ট করে একটি করে উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। এই কেন্দ্রগুলি এলাকায় প্রাথমিক স্বাস্থ্যের তদারকি করে। এই পরিকল্পনাধীন স্বাস্থ্যকর্মীরা তাঁদের এলাকার প্রতিটি গৃহ পরিদর্শন করে রোগ-প্রতিষেধক, মাতা এবং শিশুর স্বাস্থ্য, পরিবার পরিকল্পনা, স্বাস্থ্যশিক্ষা, সুষম খাদ্য, এবং পরিবেশ পরিচ্ছন্ন রাখার প্রয়োজনীয়তা প্রভৃতি বিষয়ে সাধারণ মানুষকে শিক্ষিত করে তোলেন। প্রাথমিক চিকিৎসা ছাড়াও এঁরা মানুষের সাধারণ অসুখ-বিসুখেরও চিকিৎসা করেন। প্রতিটি উপ-স্বাস্থ্যকেন্দ্রই সপ্তাহের একটি নির্দিষ্ট দিনে একজন চিকিৎসক উপস্থিত থাকেন এবং সেখানে প্রাথমিক চিকিৎসা, মাতা ও শিশুর স্বাস্থ্য পরীক্ষা এবং সাধারণ চিকিৎসার ব্যবস্থা করেন।

এই কর্মসূচির মূল লক্ষ্য গ্রামের মানুষকে এর অধীনে আনা। তাঁদের কাছ থেকে আশানুরূপ সাড়া পাওয়ায় গ্রামবাংলায় এই কর্মসূচি খুবই জনপ্রিয় হয়েছে। গ্রামীণ সংগঠনগুলিকে এই পরিকল্পনার অঙ্গীভূত করার বিষয়ও বর্তমানে চিন্তা করা হচ্ছে। এই কর্ম্মসূচিতে পঞ্চায়েত সমিতিগুলির অংশগ্রহণও খুবই প্রশংসনীয়। প্রতিটি এলাকায় পঞ্চায়েত সমিতির সদস্যগণ উপ-স্বাস্থ্যকেন্দ্রের স্থান নির্ব্বাচন করে দেন, স্বাস্থ্যকর্মীদের বাসস্থানের বন্দোবস্ত করেন। স্বাস্থ্যকর্মীদের গ্রামের প্রতি ঘরে পরিচয় করিয়ে দেন, চিকিৎসাগ্রহণে অনিচ্ছুক মানুষকে চিকিৎসার প্রয়োজনীয়তার কথা বুঝিয়ে বলেন এবং কেন্দ্রগুলির রক্ষণাবেক্ষণেও সহায়তা করেন।

এই পরিকল্পনার লক্ষ্যমাত্রা এবং সাফল্য নিম্নে বর্ণিত হল :

| | বিষয় | লক্ষ্যমাত্রা | | সাফল্য | |
|---|---|---|---|---|---|
| ১। | উপ-স্বাস্থ্যকেন্দ্রের | ১৯৮৫-৮৬ | ১৯৮৬-৮৭ | ১৯৮৫-৮৬ | ১৯৮৬-৮৭ |
| | সংখ্যা | ২০০ | ১৫০০ | ১৮০ | ১১৩২ |
| ২। | বহুমুখী স্বাস্থ্যকর্মী | ২০০ | ২৫০ | ২০০ | × |
| | প্রশিক্ষণ (পুরুষ) | (ওরিয়েন্টেশন ট্রেনিং) | (বেসিক ট্রেনিং) | | |
| ৩। | বহুমুখী স্বাস্থ্যকর্মী | ২০০ | ১৫০০ | ১৮০ | ১১৩২ |
| | প্রশিক্ষণ (স্ত্রী) | | | | |
| ৪। | প্রশিক্ষণ | ১০০ | ৬৪ | ৯৯ | ৬৫ |
| | সুপারভাইজার (স্ত্রী) | | | | |

**আর্থিক লক্ষ্যমাত্রা এবং সাফল্য**

| বিষয় | ব্যয়বরাদ্দ | | খরচ | |
|---|---|---|---|---|
| স্বাস্থ্যকর্মী | ১৯৮৫-৮৬ | ১৯৮৬-৮৭ | ১৯৮৫-৮৬ | ১৯৮৬-৮৭ |
| প্রশিক্ষণ (পুরুষ) | ২.২৮ লক্ষ | ১.৫২ লক্ষ | ৩.৩৭ লক্ষ | ১.৯৪৫ লক্ষ |

**১৯৮৭-৮৮ সালের লক্ষ্যমাত্রা**

১। উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপন ... ২৫০

বহুমুখী কর্মী প্রশিক্ষণ (পুরুষ) ... ৬০

ঐ (স্ত্রী) ... ২৫০

ঐ সুপারভাইজার (স্ত্রী) ... ৪০০

২। আর্থিক লক্ষ্যমাত্রা ... ৫.২৫ লক্ষ

**কলিকাতা নগর উন্নয়ন প্রকল্প-৩**

কলিকাতা নগর উন্নয়ন প্রকল্প-৩, ১৯৮৫ সালের অক্টোবর মাসে শুরু করা হয়েছে। উদ্দেশ্য ছিল শহরের বস্তি বা ঘিঞ্জি এলাকায় প্রতিরোধমূলকচি কিৎসা ব্যবস্থা পৌঁছে দেওয়া। অর্থনৈতিকভাবে দুর্বল সি এম ডি এ এলাকার বিশ লক্ষ মানুষের কাছে এক্সটেনডেড স্পেশালাইজড্ আউট পেশেন্ট ডিপার্টমেন্টগুলির মাধ্যমে এই চিকিৎসা ব্যবস্থা পেঁাছে দেওয়া হচ্ছে। সি ইউ ডি পি-১ এবং সি ইউ ডি পি-২-তে যে এলাকা এবং যে জনসংখ্যা অন্তর্ভুক্ত করা হয়েছিল সেগুলিকেও বর্তমান পরিকল্পনার অধীনে আনা হয়েছে।

এই কর্মসূচির প্রাথমিক স্তরে রয়েছেন অবৈতনিক স্ত্রী স্বাস্থ্যকর্মিগণ। তাঁরা বাড়ি বাড়ি গিয়ে স্বাস্থ্যশিক্ষা বিতরণ, রোগ-নিরোধক সম্বন্ধীয় জ্ঞান এবং মাতা ও শিশুস্বাস্থ্য সম্বন্ধে প্রাথমিক জ্ঞান সম্পর্কে মানুষকে অবহিত করেন।

এই পরিকল্পনার সর্বস্তরেই রয়েছে এলাকার সাধারণ মানুষের সক্রিয় সহযোগিতা এবং অংশগ্রহণ। এলাকায় জনপ্রতিনিধিদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। তাঁরা জনগণকে স্বাস্থ্যরক্ষার জন্য উপদেশ এবং সহায়তা দান করেন। প্রতি ৩০ থেকে ৫০ হাজার জনবসতি এলাকায় একটি করে কেন্দ্র স্থাপন করা হয়েছে। স্থির হয়েছে যে, সি এম ডি এ অন্তর্ভুক্ত প্রতিটি পৌরসভা এবং নোটিফায়েড এলাকায় অবশ্যই একটি করে কেন্দ্র স্থাপন করতে হবে। এই উদ্দেশ্যে ৬০টি স্বাস্থ্যকেন্দ্র, ১৭টি অতিরিক্ত এক্সটেনডেড স্পেশালাইজড আউট পেশেন্ট ডিপার্টমেন্ট ও ৩টি আঞ্চলিক ঔষধালয় স্থাপন করা হয়েছে। একই সঙ্গে প্রয়োজনীয় এবং অন্যান্য কর্মচারী নিয়োগের জন্যও সরকারী আদেশ দেওয়া হয়েছে। ১৯৮৮ সালের মধ্যে এই কর্মসূচি শেষ হবে বলে আশা করা যায়।

**কমিউনিটি হেলথ্ গাইড পরিকল্পনা**

১৯৭৭ সালের অক্টোবর মাস থেকে এই কর্মসূচিটি গ্রহণ করা হয়েছে। প্রথম পর্যায়ে প্রতি জেলায় একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হিসাবে রাজ্যে ১৫টি স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। দ্বিতীয় পর্যায়ে মুর্শিদাবাদ, বীরভুম, নদীয়া হাওড়া এবং হুগলী এই ৫টি বহুমুখী পরিকল্পনার অন্তর্গত জেলায় আরও ৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। ফলে প্রথম পর্যায়ে ১৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সমেত দ্বিতীয় পর্যায়ে মোট ৯৭টি স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। তৃতীয় পর্যায়ে বর্ধমান, জলপাইগুড়ি, মালদা, পুরুলিয়া এবং পশ্চিম-দিনাজপুর এই ৫টি জেলায় আরও ৮৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। অতএব তৃতীয় পর্যায়ের শেষে রাজ্যে ১৯৭টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। চতুর্থ এবং শেষ পর্যায়ে ১৩৮টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। ফলে এই পরিকল্পনাধীন স্বাস্থ্যকেন্দ্রের বর্তমান সংখ্যা দাঁড়িয়েছে ৩৩৫টি।

এই কর্মসূচির মূল লক্ষ্য হল গ্রামীণ স্বাস্থ্যরক্ষায় জনসাধারণের সক্রিয় অংশগ্রহণ। এই পরিকল্পনায় নিযুক্ত স্বাস্থ্যকর্মী, কমিউনিটি হেলথ্ গাইড, এলাকারই লোক। এলাকার লোকের কাছেই তাকে কাজের হিসাব দিতে হয় এবং এলাকার লোকেরাই তাঁর কাজ পরিদর্শন করেন। প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং নিজস্ব এলাকার উপ-স্বাস্থ্যকেন্দ্রের সঙ্গে এই হেলথ্ গাইডরাই যোগাযোগ রক্ষা করেন। প্রাথমিক

স্বাস্থ্যকেন্দ্রের স্বাস্থ্যরক্ষার মৌলিক বিষয়ে ৩ মাসের একটি প্রশিক্ষণ গ্রহণ করে তাঁরা তাঁদের নিজস্ব এলাকায় স্বাস্থ্যসেবায় নিযুক্ত হন। মূলতঃ তিনি এলাকায় প্রতিরোধমূলক এবং নিরাময়মূলক উভয়বিধ বিষয়েই সেবাকার্য নির্বাহ করেন। হেলথ্ গাইড সরকারী কর্মচারী নন। গ্রামীণ স্বাস্থ্যরক্ষায় তিনি দৈনিক ২-৩ ঘণ্টা স্বেচ্ছাশ্রম দান করেন। শুধুমাত্র গ্রামীণ মানুষের কাছে চিকিৎসার প্রাথমিক সুযোগ-সুবিধা পৌঁছে দেওয়াই নয়, জনসাধারণের সাগ্রহ ও সক্রিয় অংশগ্রহণই এই কর্মসূচির লক্ষ্যণীয় বিষয়।

কমিউনিটি হেলথ্ গাইডরা মাসিক ৫০ টাকা ভাতা পান। টাকার মূল্যে এই অঙ্ক খুবই সামান্য। অধিকতর মানুষকে এই পরিকল্পনার অধীনে আনতে স্বাস্থ্যকর্মীরা যাতে প্রকৃতই উদ্বুদ্ধ হয়ে ওঠেন তারই জন্য তাঁদের মাসিক ভাতা ৫০ টাকা থেকে বাড়িয়ে ২০০ টাকা করার বিষয় চিন্তা করা হচ্ছে। তাঁদের জন্য আরও কিছু প্রশিক্ষণের ব্যবস্থা করা প্রয়োজন। কিছুদিন পূর্বে দিল্লীতে আয়োজিত রাজ্যের স্বাস্থ্যমন্ত্রীদের একটি সভায় আমি এই প্রশ্নটি তুলেছিলাম এবং এই উদ্দেশ্যে প্রয়োজনীয় অতিরিক্ত ব্যয়ভার বহন করার জন্য ব্যক্তিগতভাবে আমি কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানিয়েছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের দূরতম প্রান্তে দরিদ্রতম মানুষের গৃহে স্বাস্থ্যরক্ষার সুযোগ-সুবিধা পৌঁছে দেবার যে প্রচেষ্টা রাজ্য সরকার নিয়েছেন, সে সম্বন্ধে আমি সংক্ষেপে আমার বক্তব্য রাখলাম। গ্রামবাংলার জনসাধারণ এতকাল চিকিৎসার সমস্ত সুযোগ থেকে বঞ্চিত ছিল। এলাকার হাতুড়ে চিকিৎসকরাই ছিলেন তাঁদের একমাত্র অবলম্বন। রোগীর মৃত্যুতে নিজেদের অদৃষ্টকেই তাঁরা দায়ী করতেন। সরকারের বহুমুখী কর্মধারার ফলে গ্রামের মানুষ আজ বৈজ্ঞানিক চিকিৎসায় সচেতন হয়ে উঠেছেন এবং চিকিৎসাকেন্দ্রে তাঁদের উপস্থিতির হার ক্রমশঃই বাড়ছে। গত কয়েক বছরের প্রচেষ্টায় সরকার রাজ্যের পল্লী এলাকায় জনসাধারণের কাছে চিকিৎসার ন্যূনতম সুযোগ পৌঁছে দিতে পেরেছেন। সরকারের পক্ষে এ এক গৌরবময় সাফল্য বলেই আমি দাবি করি।

**পরিবার-কল্যাণ পরিকল্পনা**

রাজ্যে পরিবার-কল্যাণ পরিকল্পনা রূপায়ণে সরকার দৃঢ়সংকল্প। এই পরিকল্পনার মূল উদ্দেশ্য হল বিবাহিত দম্পতিদের ছোট পরিবারে আদর্শ গ্রহণ করা, জন্ম-নিয়ন্ত্রণের বিবিধ পদ্ধতির প্রয়োগ সম্বন্ধে জ্ঞানলাভ ও তা গ্রহণ করা এবং সেই সঙ্গে মাতা এবং শিশুর স্বাস্থ্য সম্বন্ধে প্রাথমিক জ্ঞানলাভ এবং সচেতন হয়ে ওঠা। মাননীয় সদস্যগণ অবশ্যই অবগত আছেন যে, পৃথিবীর ২·৫ শতাংশ স্থলভাগের অধিকারী হলেও ভারতবর্ষের জনসংখ্যা পৃথিবীর জনসংখ্যার ১৫ শতাংশেরও বেশি। গত আদমসুমারী অনুযায়ী ভারতবর্ষের জনসংখ্যা ৬৮ কোটিরও বেশি এবং প্রতিমাসে এই সংখ্যা ১০ লক্ষ

করে বাড়ছে। স্বাধীনতার পরে ভারতবর্ষে ৩০ কোটি লোকসংখ্যা বৃদ্ধি পেয়েছে। এই জনসংখ্যা সোভিয়েত রাশিয়ার সমগ্র জনসংখ্যার চেয়ে বেশি, যদিও আয়তনে ঐ দেশ ভারতবর্ষ অপেক্ষা ৬ গুণ বড়।

প্রতি বছর ভারতে যে জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে তা অষ্ট্রেলিয়ার মোট জনসংখ্যার চেয়ে বেশি, যদিও ঐ দেশ আয়তনে ভারতবর্ষের অপেক্ষা আড়াই গুণেরও বড়। ভারতবর্ষের জনসংখ্যা যদি এই হারে বাড়তে থাকে তাহলে বর্তমান শতাব্দীর শেষভাগেই জনসংখ্যা দাঁড়াবে ১০০ কোটি। এই হারে জনসংখ্যা বৃদ্ধির ফলে দেশের অর্থনীতি বিপন্ন হয়ে পড়ছে। ভবিষ্যৎ সামাজিক ও অর্থনৈতিক স্থিতিশীলতা নিরাপদ করার জন্য এই জনসংখ্যা কমানো অত্যন্ত প্রয়োজন এবং জন্মহার প্রতি হাজারে ৩২ থেকে নামিয়ে ২০-তে আনা প্রয়োজন। গত কয়েক বছরের সরকারী উদ্যোগের ফলে দেশের প্রত্যন্ত এলাকার জনসাধারণ এই জন্মহার হ্রাসের বিষয়ে সচেতন হয়েছেন এবং জন্ম-নিরোধের বিবিধ পদ্ধতি গ্রহণ করতে আগ্রহী হয়ে উঠছেন। গ্রাম এলাকাতেও ল্যাপরোস্কোপ এবং স্টেরিলাইজেশন পদ্ধতি চালু করা হয়েছে এবং ক্রমেই সাধারণের কাছে পদ্ধতি দুটি জনপ্রিয় ও গ্রহণযোগ্য হয়ে উঠছে।

এই কর্মসূচিটি সার্থক করে তোলার জন্য নিম্নলিখিত পদ্ধতিগুলি অবলম্বন করা হয়েছে :

(১) ডিভিশনাল কমিশনার এবং জেলা-শাসকগণকে নির্দেশ দেওয়া হয়েছে তাঁরা যেন এটি তদারকি করেন। স্বাস্থ্যকর্মিগণকেও নির্দেশ দেওয়া হয়েছে তাঁরা যেন এই দুইজন অফিসারের সঙ্গে সর্বদা সংযোগ রক্ষা করেন এবং অগ্রগতি বিষয়ে অবহিত করেন।

(২) জেলা পরিষদের সভাধিপতি এবং পঞ্চায়েতের সদস্যগণকে অনুরোধ করা হয়েছে তাঁরা যেন ব্যক্তিগতভাবে এই পরিকল্পনাটির তদারকি করেন এবং কর্মসূচি রূপায়ণের জন্য প্রয়োজনীয় সাহায্য করেন।

(৩) শিল্পপতি এবং ট্রেড ইউনিয়নের নেতাদের অনুরোধ করা হয়েছে তাঁরা যেন তাঁদের কর্মচারী অথবা সদস্যদের এই পরিকল্পনার অন্তর্ভুক্ত হতে উদ্বুদ্ধ করেন।

(৪) স্থানীয় শাসন সংস্থাগুলিকে অনুরোধ করা হয়েছে তাঁরা যেন নিজ নিজ এলাকায় এই প্রকল্পটিকে সাফল্যমণ্ডিত করতে সচেষ্ট হন।

(৫) সরকার স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে অংশগ্রহণে অনুরোধ করছেন এবং তাঁরা যাতে এই প্রকল্পে সহায়তা করেন তার জন্য প্রয়োজনীয় সাহায্য দেওয়া হচ্ছে।

(৬) উত্তরবঙ্গে চা-বাগিচাগুলির কর্তৃপক্ষকে অনুরোধ করা হচ্ছে তাঁরা যেন তাঁদের কর্মচারীদের এই প্রকল্পে অন্তর্ভুক্ত হতে উদ্বুদ্ধ করেন।

(৭) এই পরিকল্পনাধীন এলাকা উত্তরোত্তর বৃদ্ধি করে মাতা ও শিশুস্বাস্থ্য এবং রোগপ্রতিরোধ ব্যবস্থা ক্রমাগত বর্ধিত করার জন্য প্রয়োজনীয় সর্ববিধ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

এই কর্মসূচির মূল লক্ষ্য হল প্রসূতি এবং প্রসবের পরে মা এবং শিশুর স্বাস্থ্যের ব্যবস্থা করা, মায়ের এবং শিশুর স্বাস্থ্যরক্ষার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া এবং বিশেষ করে শিশুর অন্ধত্বনিবারণের জন্য প্রয়োজনীয় প্রতিরোধ-মূলক ব্যবস্থা করা।

নদীয়া এবং বর্ধমান এই দুটি জেলাকে ইতিমধ্যেই ইউনিভার্সাল ইমিউনাইজেশন প্রকল্পের অধীনে আনা হয়েছে। মূল লক্ষ্য হল প্রসূতি এবং শতকরা অন্ততঃ ৮৫ ভাগ শিশুর জন্য রোগ-প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করা। ১৯৮৭-৮৮ সালে আরও ৩টি জেলাকে এই পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হবে।

(৮) এক হাজার জনসংখ্যাবিশিষ্ট গ্রামে একজন দাইকে প্রশিক্ষণ দেবার কর্মসূচি গ্রহণ করা হয়েছে। উদ্দেশ্য, প্রতি এলাকায় প্রশিক্ষণপ্রাপ্ত ধাত্রী তৈরি করা যাতে তাঁরা গৃহে সন্তান প্রসবের ব্যাপারে প্রসূতিকে সাহায্য করেন।

(৯) রাজ্যের সর্বত্রই নির্বীজকরণ, বন্ধ্যাকরণ এবং কপার টিউব গ্রহণের জন্য ছোট ছোট শিবির স্থাপন করা হচ্ছে। নির্বীজকরণ এবং বন্ধ্যাকরণের জন্য বড় হাসপাতাল এবং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে মধ্যে মধ্যে শিবির স্থাপন করা হয়। জেলা হাসপাতাল এবং মহকুমা হাসপাতাল থেকে অভিজ্ঞ চিকিৎসকদের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে পাঠানো হচ্ছে, তাঁরা সেখানে বন্ধ্যাত্ব-করণ নির্বীজকরণ এবং অন্যবিধ চিকিৎসার ব্যবস্থা করেন।

(১০) গ্রামীণ এলাকায় দম্পতি এবং শিশুস্বাস্থ্যরক্ষার রোগ-প্রতিষেধক ব্যবস্থার সম্পূর্ণ হিসাব রাখার জন্য একটি নতুন ধরনের কর্মসূচি নেওয়া হয়েছে চিকিৎসাপ্রার্থী এবং চিকিৎসাপ্রাপ্ত সমস্ত রোগীর নথিভুক্তকরণ এবং তাঁরা

যাতে নিয়মিতভাবে বৈজ্ঞানিক চিকিৎসার সুব্যবস্থা লাভ করেন তার প্রতি দৃষ্টি দেওয়া হচ্ছে। সারা রাজ্যে ৩৩ শতাংশ দম্পতিকে এই কর্মসূচির আওতায় আনা সম্ভব হয়েছে। গত বছর এ রাজ্যের জনসংখ্যা বৃদ্ধির হার ছিল প্রতি এক হাজারে ২৮·৫ জন। সারা দেশে প্রতি ১০০০ জনসংখ্যায় ৩২·৫ জন জন্মহারের চেয়ে আমাদের জন্মসংখ্যা অনেক কম। সারা দেশে প্রতি এক হাজারে শিশুমৃত্যুর হার যেখানে ৯৪·৬ এ রাজ্যে সে সংখ্যা ৭৬·৫। এ সংখ্যাও অন্যান্য রাজ্যের তুলনায় কম। পরিবার-কল্যাণ পরিকল্পনার সার্থক রূপায়ণের জন্যই এ রাজ্যে জন্ম ও মৃত্যু উভয় হারই হ্রাসপ্রাপ্ত হয়েছে। আগামী ২০০০ খ্রীষ্টাব্দের মধ্যেই জন্ম এবং মৃত্যুর সংখ্যা প্রতি হাজারে যথাক্রমে ২১ এবং ৬০-এ নামিয়ে আনতে সরকার দৃঢ়সঙ্কল্প।

## মাতৃ ও শিশুস্বাস্থ্য

স্বাস্থ্যবান শিশু এবং গর্বিতা মাতা সমাজের উন্নতির পরিচায়ক। চিলির নোবেল পুরস্কারপ্রাপ্ত কবি গ্যাব্রিয়েলা মিস্ত্রাল যথার্থই বলেছিলেন—"আমরা অনেক ভুল করি, পাপও করি অনেক। কিন্তু আমাদের সবচেয়ে বড় পাপ হল শিশুকে অবহেলা করা। কারণ, এর অর্থ হল জীবনের উৎসকে অবজ্ঞা করা। জীবনে অনেক কিছুর জন্যই আমরা অপেক্ষা করতে পারি কিন্তু শিশু তা পারে না। সবকিছু তার এখনই চাই। তার বুদ্ধিবৃত্তিও গড়ে উঠেছে। আমারা তাকে কিছুতেই বলতে পারি না, তুমি আগামী দিনের জন্য অপেক্ষা কর। শিশুর নামই হচ্ছে বর্তমান।" মাতা এবং শিশুর স্বাস্থ্য-রক্ষায় গভীর নিষ্ঠার প্রয়োজন এবং রাজ্যে এই কর্মসূচির সফলতার জন্য সরকার সর্ববিধ ব্যবস্থা গ্রহণ করছেন। এই কর্মসূচির মূল লক্ষ্য হল মাতা এবং সন্তানকে ব্যাধি এবং মৃত্যুর কবল থেকে মুক্ত রাখা। মাতা এবং শিশু-মৃত্যুহার কমিয়ে আনার জন্য যথাসাধ্য চেষ্টা হচ্ছে। পল্লী এলাকায়, বিশেষ করে আদিবাসী অধ্যুষিত এবং অনগ্রসর এলাকায় এই কর্মসূচি সফল করার জন্য অত্যধিক গুরুত্ব দেওয়া হচ্ছে। স্বাস্থ্যকর্মীদের বিশেষ ভাবে নির্দেশ দেওয়া হয়েছে, তাঁরা যেন প্রসূতি মায়েদের এই কর্মসূচি অনুযায়ী চিকিৎসা গ্রহণে আগ্রহী করে তোলেন। ধনুষ্টঙ্কার রোগে মা এবং শিশুর যাতে মৃত্যু না হয় তার জন্য তাদের দুই মাত্রা টিটেনাস টক্সয়েড দেওয়া হয়। লৌহ এবং ফলিক এসিড মিশ্রিত ফলিকার-বটিকা রক্তাল্পতা রোগের আক্রমণ থেকে তাদের মুক্ত করার জন্য ব্যবহার করতে দেওয়া হয়। স্বাস্থ্যকর্মীরা গ্রামে রোগ-প্রতিবেধক ব্যবস্থা, ব্যক্তিগত স্বাস্থ্যরক্ষা পরিবেশ পরিচ্ছন্ন রাখা এবং ছোট পরিবারের উপযোগিতা সম্বন্ধে প্রচার করেন। স্থানীয়

স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলিকেও এই কর্ম্মসূচিতে অংশগ্রহণের জন্য আহ্বান জানানো হচ্ছে। এই কর্ম্মসূচি ছাড়াও রাজ্যে ইনটিগ্রেটেড চাইল্ড ডেভেল-পমেন্ট সার্ভিসেস ( আই সি ডি এস ) পরিকল্পনা চলছে।

**জাতীয় অন্ধত্ব নিয়ন্ত্রণ কর্মসূচি**

জাতীয় অন্ধত্ব নিয়ন্ত্রণ কর্ম্মসূচি বিগত ১৯৭৬ সালে এই রাজ্যে চালু হয়। কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্যে পরিকল্পনাটি গ্রহণ করা হয়েছে। এই কর্ম্মসূচির মূল লক্ষ্য চক্ষু চিকিৎসার জন্য শিবির স্থাপন এবং কমপ্রিহেনসিভ আই হেলথ কেয়ার প্রজেক্টের মাধ্যমে জনসাধারণকে যথাসম্ভব স্বল্প সময়ে চক্ষুরোগের চিকিৎসার ব্যবস্থা করা। এই উদ্দেশ্যে সমগ্র রাজ্যে চক্ষুরোগের জন্য বিভিন্ন সময়ে চক্ষু-শিবির স্থাপন করা হয়েছে। এ ছাড়া চিকিৎসার উদ্দেশ্যে বিভিন্ন স্থায়ী চিকিৎসাকেন্দ্র এবং পরিকাঠামো গঠন করা হয়েছে। গণপ্রচারের মাধ্যমে প্রাক্-বিদ্যালয় এবং বিদ্যালয়ে অধ্যয়নরত শিশুদের চক্ষু চিকিৎসার জন্য গ্রাম এবং বিশেষ করে অনগ্রসর এলাকায় চক্ষু স্বাস্থ্যরক্ষার প্রয়োজনীয়তা এবং চিকিৎসা পদ্ধতির সম্বন্ধে প্রচার চালানো হচ্ছে। অপুষ্টি, সুষম আহার এবং চক্ষুরোগের কারণ সম্পর্কেও নিয়মিত প্রচার চালানো হয় দৃষ্টিহীনতার বিরুদ্ধে প্রতিরোধমূলক ব্যবস্থা জোরদার করা এবং চিকিৎসার জন্য যন্ত্রপাতি এবং আনুষঙ্গিক পরিকাঠামো গড়ে তোলা হচ্ছে।

এই কর্ম্মসূচির লক্ষ্যমাত্রা ও সাফল্য নিম্নরূপ :

| | লক্ষ্যমাত্রা | | সাফল্য | |
|---|---|---|---|---|
| | ১৯৮৫-৮৫ | ১৯৮৬-৮৭ | ১৯৮৫-৮৬ | ১৯৮৬-৮৭ |
| ১। ছানি অপারেশন | ১,১০,০০০ | ১,০০,০০০ | ৭১,০৯৫ | ৮০,৫২৪ |

**উন্নয়ন পরিকল্পনা**

| | | | | |
|---|---|---|---|---|
| ক) প্রাঃ স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন | ১০০ | ৩৫ | ১০০ | ৩৫ |
| খ) জেলা ভ্রাম্যমাণ সংখ্যা | ২ | ২ | × | ২ |
| গ) হাসপাতালের উন্নয়ন | ২ | × | ২ | × |

এই পরিকল্পনা বাবদ খরচ—

১৯৮৫-৮৬ .... ৪৩.৪৪ লক্ষ টাকা

১৯৮৬-৮৭ .... ৪৭.৯৬ লক্ষ টাকা

১৯৮৭-৮৮ সালের লক্ষ্যমাত্রা—

| | | |
|---|---|---|
| ছানি অপারেশন | .... | ৯০,০০০ |
| প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন | .... | ১৫ |
| চক্ষু ব্যাঙ্ক স্থাপন | ... | ১ |
| জেলা ভ্রাম্যমান সংস্থা | .... | ১ |

বর্তমান আর্থিক বছরে ব্যয়বরাদ্দের পরিমাণ—৩৩ লক্ষ টাকা।

**ম্যালেরিয়া**

জাতীয় ম্যালেরিয়া নির্মূলীকরণ কর্মসূচি ১৯৫৮ সালে এই রাজ্যে চালু করা হলেও ১৯৭৭ সাল পর্যন্ত সারা দেশে এই কর্মসূচির সাফল্য সামান্যই হয়েছে। ঐ বছরই কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ মন্ত্রক এই কর্মসূচির পর্যালোচনা করেন এবং কর্মসূচি রূপায়ণের ব্যাপক পরিবর্তন সাধন করেন। সেই থেকে নিম্নোক্ত উদ্দেশ্য সাধনের লক্ষ্যে রাজ্যে এই পরিকল্পনাটা চালু আছে—

(১) ম্যালেরিয়া নিয়ন্ত্রণ।

(২) ম্যালেরিয়া রোগে মৃত্যু রোধ।

(৩) অর্জিত সাফল্যের সুরক্ষা।

এই কর্ম্মসূচিটি রূপায়ণের ক্ষেত্রে রাজ্য সরকারের আন্তরিক প্রচেষ্টা সত্ত্বেও অত্যন্ত পরিতাপের বিষয় এই যে, আজও রাজ্য থেকে এই রোগ নির্মূল করা যায় নি।

**কুষ্ঠ**

সারা রাজ্যে স্থাপিত বিভিন্ন নিয়ন্ত্রণকেন্দ্রের অধীনে রাজ্যের প্রায় ৭০ শতাংশ মানুষকে আনা সম্ভব হয়েছে। বাঁকুড়া, পুরুলিয়া এবং বীরভূম জেলার অধিবাসীদের সকলকেই এই কেন্দ্রগুলির আওতাভুক্ত করা হয়েছে। দার্জীলিং, জলপাইগুড়ি ও মালদহ জেলাগুলিকে সামগ্রিকভাবে এবং বাকি জেলাগুলিকে আংশিকভাবে কুষ্ঠকেন্দ্রগুলির নিয়ন্ত্রণে আনা সম্ভব হয়েছে।

কেন্দ্রীয় সরকার, বিশ্ব স্বাস্থ্য সংস্থা এবং সুইডিশ ইণ্টারন্যাশনাল ডেভলাপমেণ্ট অথরিটির সহযোগিতায় পুরুলিয়া জেলায় মাল্টি-ড্রাক রেজিমেন প্রজেক্ট ইতিমধ্যেই চালু করা হয়েছে। এই কর্মসূচিটি বাঁকুড়া এবং বীরভূম জেলাতেও বর্তমান আর্থিক বৎসরে চালু হবে বলে আশা করা যায়।

বর্তমান আর্থীক বৎসরে কুষ্ঠ নিয়ন্ত্রণ কর্ম্মসূচি পরিকল্পনায় ৮৮ লক্ষ টাকা বরাদ্দ ধার্য করা হয়েছে।

**ফাইলেরিয়া**

জাতীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কর্ম্মসূচি রূপায়ণের জন্য বর্তমান বছরের বাজেটে ৮'৫০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। অনুরূপভাবে কেন্দ্রীয় পরিকল্পনা খাতে একই পরিমাণ টাকা বর্তমান বাজেটে বরাদ্দ করা হয়েছে। ফাইলেরিয়া চিকিৎসাকেন্দ্রগুলি সুষ্ঠভাবে পরিচালীনা এবং নতুন ফাইলেরিয়া চিকিৎসাকেন্দ্র স্থাপনের উদ্দেশ্য এই টাকা বরাদ্দ করা হয়েছে।

**যক্ষ্মা**

জাতীয় যক্ষা নিয়ন্ত্রণ কর্মসূচি এ রাজ্যে চালু আছে। বর্তমান আর্থিক বৎসরে রাজ্য যোজনা খাতে ৮৪ লক্ষ টাকা এবং কেন্দ্রীয় খাতে ৫৯'৫০ লক্ষ টাকা কর্মসূচি রূপায়ণের জন্য বরাদ্দ করা হয়েছে। একটি কথা এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে যক্ষা রোগের সমস্ত ওষুধই এই রাজ্যে রোগীদের বিনামুল্যে সরবরাহ করা হয়।

**ইণ্ডিয়া পপুলেশন প্রজেক্ট-৪**

১০৭ কোটি টাকা ব্যয় বরাদ্দের লক্ষ্যমাত্রা নিয়ে রাজ্যের ৪টি জেলায়, যথা, বর্ধমান, বাঁকুড়া, বীরভূম এবং পুরুলিয়া—এই পরিকল্পনার কর্মসূচি রূপায়িত হচ্ছে। উক্ত প্রকল্পটির আর্থিক দায়ভার বিশ্বব্যাঙ্ক, ভারত সরকার এবং রাজ্য সরকার যৌথভাবে বহন করবে। ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাসে এই কর্মসূচি রূপায়ণের কাজ শুরু হয়েছে। আশা করা যায় আগামী আর্থিক বছরে এর কাজ শেষ হবে। এই প্রকল্পটির মূল লক্ষ্য ঃ

(১) বিশেষ কর্মসূচির মাধ্যমে প্রজনন ক্ষমতা এবং শিশু, বালক ও মাতার মৃত্যুহার হ্রাসকরণ।

(২) সুষ্ঠু পরিচালন ব্যবস্থার প্রবর্তন, প্রশিক্ষণ, যথার্থ মূল্যায়ন এবং পর্যবেক্ষণের মাধ্যমে কর্মসূচি রূপায়ণে বাধা-বিঘ্ন দূরীকরণ।

(৩) পূর্বে অর্জিত অভিজ্ঞতার ভিত্তিতে জাতীয় পরিবার-কল্যাণ কর্মসূচির সহায়ক হিসাবে এই প্রকল্পের কার্যসূচি পরিচালিত হবে এবং জন্মহার হ্রাসের ক্ষেত্রে এই প্রকল্পটি পরিপূরক হিসাবে কাজ করবে।

এই কর্মসূচি রূপায়ণের জন্য বর্তমান বাজেটে ১০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধার্য করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য বিভাগের অধীনে যে কর্মসূচিগুলি তৎপর তারই একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করলাম। এবার আমি আপনার সম্মুখে ১৯৮৭-৮৮ সালের বাজেটের বিভিন্ন খাতে ব্যয়-বরাদ্দের দাবী উপস্থাপন করছি। প্রথমেই একটা কথা বলে রাখা ভাল যে আগামী বছরের কর্মসূচিতে নিরোধমূলক ব্যবস্থাদি রূপায়ণের ক্ষেত্রেই অত্যধিক গুরুত্ব দেওয়া হয়েছে যাতে "২০০০ সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য" —এই লক্ষ্যে পৌঁছানো যায়।

**প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার উন্নয়ন**

আমি এই সভার মাননীয় সভ্যদের অবগতির জন্য জানাচ্ছি যে প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি বিধানের ক্ষেত্রে এই রাজ্যে সমধিক গুরুত্ব আরোপ করা হয়েছে। বর্তমান কাঠামোকে সুসংহত করে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সুষ্ঠু পরিচালন ব্যবস্থা নেওয়া হয়েছে। এই হিসাব রাজ্যের গ্রামীণ জনসংখ্যার ৪৫০ লক্ষ মানুষের জন্য ১৯৮৭ সালের মধ্যে মোট ১০,৭০০টি উপকেন্দ্রের প্রয়োজন। সর্বসমেত ১,৬৬০টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের প্রয়োজন নিরুপিত হয়েছে। গত বছরের শেষে আমরা এই রাজ্যে ৭,৬৬৫টি উপকেন্দ্র, ১,১৮১টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ৪৪টি সমষ্টি স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করেছি। গত বছর আরও ১০০টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নীতকরণ করা হয়েছে এবং ২টি গ্রামীণ হাসপাতাল খোলা হয়েছে। এই বছর ৫০০টি উপকেন্দ্র স্থাপন, ১০০টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নীতকরণ এবং ৩০টি গ্রামীণ হাসপাতাল স্থাপনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে।

রাজ্যের প্রাথমিক এবং উপস্বাস্থ্যকেন্দ্রের আনুষঙ্গিক ( কন্টিনজেন্সি ) অর্থ-বরাদ্দ বৃদ্ধির কথা সরকার চিন্তা করছেন।

**জেলা ও মহকুমা হাসপাতালসমূহ**

পুরানো ২৪-পরগণা জেলা বিভক্ত হওয়ার ফলে উত্তর ২৪-পরগণা নামে একটি নতুন জেলার সৃষ্টি হয়েছে। বারাসতের বর্তমান মহকুমা হাসপাতালটিকে জেলাস্তরের হাসপাতালে উন্নীত করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। বিগত বছর কুচবিহারের তপসিলভুক্ত জাতি / উপজাতি অধ্যুষিত এলাকাগুলিতে বিশেষ নজর দেওয়া হয়েছে এবং মাথাভাঙ্গায় একটি ১২০-শয্যাবিশিষ্ট মহকুমা হাসপাতাল এবং তুফানগঞ্জে একটি ৬৮-শয্যাবিশিষ্ট মহকুমা হাসপাতাল চালু করার জন্য প্রয়োজনীয় আদেশ দেওয়া হয়েছে। সামান্য অবশিষ্ট কিছু কাজ শেষ হলেই এই হাসপাতাল দুইটি শীঘ্রই চালু হবে।

আমাদের আর্থিক বাধাসমূহ সত্ত্বেও হলদিয়াতে ১টি সরকারী জেনারেল হাসপাতাল চালু করার ব্যাপারে কিছুটা অগ্রগতি ঘটেছে। আশা করা যায় অবশিষ্ট নির্মাণকার্য সমাপ্ত হলেই বর্তমান আর্থিক বছরে এই হাসপাতালটি পুরোপুরি চালু করা যাবে। সল্ট লেক হাসপাতালের অন্তর্বিভাগ চালুকরণ এবং ভাতিবাড়ী সরকারি জেনারেল হাসপাতালের বহির্বিভাগ এবং বেলুড়ে ১০-শয্যাবিশিষ্ট হাসপাতাল চালু করার ব্যাপারে ব্যবস্থাদি নেওয়া হয়েছে। বর্তমান আর্থিক বছরে পানিহাটি সরকারি জেনারেল হাসপাতালে ৫৩টি নতুন শয্যা চালু করার কাজ এগোচ্ছে।

**ক্যান্সার হাসপাতাল**

মারাত্মক ক্যান্সার রোগের চিকিৎসার জন্য একটি ব্যাপক গবেষণা তথা হাসপাতাল প্রতিষ্ঠান গড়ে তোলার উদ্দেশ্যে রাজ্য সরকারের অধীন চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালের সঙ্গে কেন্দ্রীয় সরকারের অধীন স্বয়ংশাসিত প্রতিষ্ঠান চিত্তরঞ্জন ন্যাশন্যাল ক্যান্সার রিসার্চ সেন্টারের সংযুক্তিকরণ করতে গত কয়েক বছরে বিশেষ প্রচেষ্টা চালানো হয়েছে। বিগত আর্থিক বছরে উভয় সরকার কর্তৃক এই সংযুক্তিকরণ মঞ্জুর হয়েছে। ফলে বর্তমান বছরের ৭ই জানুয়ারী থেকে চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার ইনষ্টিটিউট নামে একটি নতুন রেজিষ্ট্রিকৃত প্রতিষ্ঠানের জন্ম হয়েছে। বিগত আর্থিক বছরে রাজ্য সরকার এই প্রতিষ্ঠানটিকে ৩০ লক্ষ টাকা অনুদান দিয়েছেন। চালু হলে আশা করা যায় ক্যান্সার রোগাক্রান্ত মানুষের কষ্ট লাঘবের ব্যাপারে এই প্রতিষ্ঠান শুধুমাত্র এই রাজ্যেরই নয় দেশের সমগ্র পূর্বাঞ্চলের চাহিদা মেটাতে সক্ষম হবে।

**অন্যান্য প্রকল্প**

১৯৮৬-৮৭ সালে ৬টি নতুন ব্লাড ব্যাঙ্ক চালু হয়েছে এবং তমলুক ও উলুবেড়িয়াতে আরও ২টি ব্লাড ব্যাঙ্ক চালু করার আদেশ দেওয়া হয়েছে।

১৯৮৭-৮৮ সালে বারাসাতে একটি জেলাস্তরের ব্লাড ব্যাঙ্ক স্থাপনের বিষয় বিবেচনাধীন আছে। জেলা ও মহকুমা সদরগুলি ছাড়াও অন্যান্য শহর এলাকায় ব্লাড ব্যাঙ্কের কর্মধারা প্রসারিত করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

১৯৮৬-৮৭ সালে তপসিলী জাতি / উপজাতি অধ্যুষিত এলাকাগুলিতে ৯টি নতুন দন্ত চিকিৎসাকেন্দ্র চালু করার আদেশ দেওয়া হয়েছে।

মোমিনপুরে বর্তমান মর্গটির অবস্থার উন্নতিকরণের উদ্দেশ্যে এই মর্গটির নবীকরণ ও তাপনিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করার আদেশ দেওয়া হয়েছে।

গ্রামীণ স্বাস্থ্য প্রকল্পের উন্নতিকরণের অংশ হিসাবে ১৯৮৫-৮৬ সালে ১৩৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ১৯৮৬-৮৭ সালে ৬৭টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র পেশাগত সরঞ্জাম সরবরাহ করা হয়েছে. ঐ একই প্রকল্প অনুযায়ী ১৯৮৫-৮৬ সালে ৪৫টি মেডিক্যাল অফিসারস্ কোয়ার্টার্স-এর নির্মাণকার্য গ্রহণ করা হয়েছে এবং ১৯৮৬-৮৭ সালে রাজ্যের বিভিন্ন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ৭৫টি মেডিক্যাল কোয়ার্টার্স-এর নির্মাণকার্যের আদেশ দেওয়া হয়েছে। ১৯৮৭-৮৮ সালে এই জাতীয় আরও ১২৫টি কোয়ার্টার্স চালু করার বিষয় বর্তমানে বিবেচনাধীন আছে।

বিগত বছরে পুরানো এবং বাতিল অ্যাম্বুলেন্সের পরিবর্তে ১৬টি নতুন অ্যাম্বুলেন্স ক্রয় করার আদেশ দেওয়া হয়েছে। এই বছর আরও নতুন অ্যাম্বুলেন্স ক্রয় করার প্রস্তাব আছে।

বীরভূমে গিরিডাঙ্গায় নিরাময় টি বি স্যানাটোরিয়াম, কোলকাতার গড়িয়াহাট রোডে নিরাময় পলিক্লিনিক অ্যাণ্ড রিসার্চ ফাউণ্ডেশন, ৭০নং গণেশচন্দ্র অ্যাভিনিউস্থিত এবং আশুতোষ মুখার্জী রোডস্থিত নিরাময় চেস্ট-ক্লিনিক—এই প্রতিষ্ঠানগুলি নিয়ে যে নিরাময় গ্রুপ অব ইনস্টিটিউশনস্—তার অধিগ্রহণ রাজ্য সরকার ১৯৮২ সালে করেছিলেন। সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, কলকাতার গড়িয়াহাটস্থিত নিরাময় পলিক্লিনিক অ্যাণ্ড রিসার্চ ফাউণ্ডেশনটি একটি স্টেট পলিক্লিনিক-কাম-হিলিং হোমরূপে চালু থাকবে। এখানে চিকিৎসার সমস্ত ব্যয়ভার রোগীকেই বহন করতে হবে। আন্তর্বিভাগ এবং বহির্বিভাগ উভয়েরই চিকিৎসার ব্যবস্থা থাকবে। পলিক্লিনিক-কাম-হিলিং হোম-এর অন্তর্বিভাগটি ইতিমধ্যেই চালু করা হয়েছে। বহির্বিভাগও চালু হচ্ছে।

১৯৮৭-৮৮ আর্থিক বছরে কয়েকটি বেসরকারী প্রতিষ্ঠান অধিগ্রহণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

চন্দননগরের রূপলাল নন্দী মেমোরিয়াল ক্যান্সার রিসার্চ সেণ্টারটি চেত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার রিচার্চ সেণ্টারের অংশ হিসাবেই কার্যতঃ চালু ছিল। সিদ্ধান্ত হয়েছে যে, ঐ রিসার্চ সেণ্টারটি রাজ্য সরকার অধিগ্রহণ করবেন। এই প্রতিষ্ঠানটি বর্তমানে পুরোপুরি একটি ক্যান্সার কেমোথেরাপি কেন্দ্র হিসাবে চালু আছে। এই প্রতিষ্ঠানের ৩০টি শয্যা চালু রাখতে রাজ্য সরকার প্রতি বছর ২.১০ লক্ষ টাকা অনুদান দিচ্ছেন।

কলকাতার প্রিন্স আনোয়ার শা রোডে অবস্থিত ইনষ্টিটিউট অব ফিজিওলজিক্যাল অ্যাণ্ড এডুকেশনাল রিসার্চ প্রতিষ্ঠানটিও অধিগ্রহণের সিদ্ধান্ত সরকার নিয়েছেন।

**নির্মাণকার্যসমূহ**

রাজ্যের বিভিন্ন আণ্ডার-গ্রাজুয়েট ও পোস্ট-গ্রাজুয়েট প্রতিষ্ঠানগুলি এবং তাদের সঙ্গে সংযুক্ত হাসপাতালগুলিতে নির্মাণ / নবীকরণ কার্যের জন্য প্রায় ৯ কোটি টাকার হিসাবকৃত ব্যয়ের প্রশাসনিক আদেশ মঞ্জুর করা হয়েছে। এই ব্যাপারে গুরুত্বপূর্ণ লক্ষ্যগুলি হল—(১) আর জি কর হাসপাতালে অ্যাকাডেমিক গৃহ নির্মাণ, (২) ক্যালকাটা মেডিক্যাল কলেজ হাসপাতালে বহুতল-হাসপাতাল-গৃহ নির্মাণ এবং বিভিন্ন টিচিং প্রতিষ্ঠান এবং হাসপাতালগুলির পুরানো গৃহগুলি পুনর্নির্মাণ / মেরামত / নবীকরণ।

**ভারতীয় চিকিৎসা পদ্ধতি**

বিগত কয়েক বৎসর ধরে রাজ্য সরকার ভারতীয় চিকিৎসা পদ্ধতির এবং হোমিওপ্যাথি চিকিৎসার উপর অধিকতর গুরুত্ব আরোপ করছেন। আয়ুর্বেদ ভারতীয় চিকিৎসা পদ্ধতির অন্তর্ভুক্ত এবং এই পদ্ধতির উন্নতির জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই শিক্ষাকেন্দ্র এবং হাসপাতাল স্থাপন করেছেন। রাজ্য আয়ুর্বেদিক ডিসপেনসারিগুলির চাহিদামত ঔষধ সরবরাহের জন্য যে সব কেন্দ্র আছে সেগুলিরও গুণগত পরিবর্তন সাধনের উদ্দেশ্যে বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছেন। আয়ুর্বেদে স্নাতক এবং স্নাতকোত্তর শিক্ষার জন্য এবং শিক্ষা-প্রতিষ্ঠান সংলগ্ন হাসপাতালগুলিতে রোগীদের উন্নততর চিকিৎসার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ইতিমধ্যেই রাজ্যে ১৬৬টি রাজ্য আয়ুর্বেদিক ডিসপেনসারি স্থাপনের প্রাথমিক কাজ শেষ হয়েছে। যে ডিসপেনসারিগুলি নানাবিধ কারণের জন্য এখনও চালু করা সম্ভব হয় নি সেগুলি চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

কার্যরত আয়ুর্বেদিক ডিসপেনসারিগুলিতে প্রয়োজনীয় ঔষধ সরবরাহের জন্য কল্যাণীতে অবস্থিত রাজ্য আয়ুর্বেদিক ফার্মেসী ঔষধ প্রস্তুত করছে। এই ঔষধ প্রস্তুত প্রতিষ্ঠানটির উন্নয়নের জন্য যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে।

রাজ্যের ৪টি হোমিওপ্যাথি মহাবিদ্যালয়ের পরিচালন-ভার সরকার গ্রহণ করেছেন। এখানে কর্মরত কর্মচারীদের চাকুরিগত অবস্থার বৈষম্য দূরীকরণের জন্য সক্রিয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই মহাবিদ্যালয়গুলির আনুষঙ্গিক পরিকাঠামোর উন্নতির জন্য সরকার ব্যবস্থা নিচ্ছেন। সল্ট লেকে অবস্থিত ন্যাশনাল ইনষ্টিটিউট অব হোমিওপ্যাথির নির্মাণকার্য প্রায় শেষ হয়ে এসেছে। এই প্রতিষ্ঠানটির জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে বিনামূল্যে ৩৬ একর জমি দান করেছেন। এর নির্মাণকার্যের দায়িত্ব রাজ্য সরকারের হাতে অর্পিত হয়েছে।

এ পর্যন্ত ৪৪৫টি সরকারি হোমিওপ্যাথিক চিকিৎসালয় এবং ৪২১টি গ্রামপঞ্চায়েত হোমিওপ্যাথিক চিকিৎসালয় স্থাপনের অনুমোদন ইতিমধ্যেই দেওয়া হয়েছে। হোমিওপ্যাথিক ঔষধ প্রস্তুত করার উদ্দেশ্যে কল্যাণীতে একটি সংযুক্ত ঔষধ নির্মাণ প্রকল্প চালু করা হয়েছে। উৎপন্ন ঔষধগুলি প্রধানতঃ রাজ্য হোমিওপ্যাথিক ডিসপেনসারিগুলিতে সরবরাহ করা হবে। বর্তমান আর্থিক বছরেই এই প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়।

রাজ্য সরকারের প্রতিষ্ঠিত ইউনানী কাউন্সিল অব মেডিসিন রাজ্যের প্রায় সকল ইউনানী চিকিৎসকদেরই নথিভুক্ত করার কাজ শেষ করে ফেলেছেন। ইউনানী ডাইরেক্টরেট, স্টেট ইউনানী ডিসপেনসারি এবং ইউনানী ইউনিভারসিটি স্থাপন সম্বন্ধীয় প্রস্তাব সরকার অত্যন্ত সক্রিয়ভাবে বিবেচনা করছেন।

### ড্রাগ কণ্ট্রোল

রাজ্যের সমস্ত স্বাস্থ্যকেন্দ্র এবং হাসপাতালগুলিতে অবিচ্ছিন্নভাবে ঔষধ সরবরাহ এবং একটি প্রয়োজনীয় তালিকা প্রস্তুত করার জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি তৈরী করেছেন। সম্প্রতি এই কমিটি তাদের রিপোর্ট দাখিল করেছেন এবং এতে ১১২টি ঔষধের নাম তালিকাভুক্ত করেছেন। হাসপাতালগুলিতে এই ঔষধ সর্বদা মজুত রাখা এবং বিনামূল্যে সরবরাহ করার জন্য নির্দেশ জারি করা হয়েছে।

ঔষধ সংগ্রহের বর্তমান পদ্ধতি পুনর্বিবেচনা করা হচ্ছে এবং আশা করা হচ্ছে যে, শীঘ্রই একটি নতুন পদ্ধতি চালু করা সম্ভব হবে। ড্রাগস কণ্ট্রোল প্রতিষ্ঠানে সুষ্ঠু পরিচালনার জন্য ইতিমধ্যেই একটি লিগ্যাল-কাম-ইণ্টেলিজেন্স ড্রাগ কণ্ট্রোল ডাইরেক্টরেট, সেণ্ট্রাল পাবলিক হেলথ ড্রাগ ডাইরেক্টরেট এবং ড্রাগ কণ্ট্রোল ডাইরেক্টরেট স্থাপন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে বর্তমান বাজেটেই অর্থ ব্যবস্থা করা হয়েছে।

### খাদ্য

প্রধান খাদ্যদ্রব্যের ক্রমাগত মূল্যবৃদ্ধির জন্য রোগীদের উপযুক্ত মানের খাদ্য সরবরাহ করা সম্ভব হয় না। বিষয়টি সরকার গভীরভাবে বিবেচনা করছেন এবং যত শীঘ্র সম্ভব খাদ্যের জন্য রোগীপ্রতি ব্যয়-বরাদ্দ বৃদ্ধির প্রশ্ন বিবেচনা করছেন। প্রচলিত আর্থিক সীমার মধ্যে রোগীদের যাতে সবচেয়ে ভাল খাদ্য সরবরাহ করা যায় তা নিশ্চিত করার

জন্য অধিকতর তত্ত্বাবধানের প্রয়োজন এবং এ বিষয়ে হাসপাতালগুলির ম্যানেজমেন্ট বোর্ডকে সতর্ক করে দেওয়া হয়েছে।

**শিক্ষা**

বর্তমান নিয়ম অনুযায়ী মেডিক্যাল এবং দন্তবিজ্ঞানে স্নাতক স্নাতকোত্তর পাঠক্রমে ছাত্রদের ভর্তি করা হচ্ছে। স্নাতকোত্তর ছাত্রদের ইনডিউসমেণ্ট অ্যালাউন্সের হার বর্ধিত করা হয়েছে। রাজ্য হেল্‌থ সারভিসের স্নাতকোত্তর ছাত্রদের প্রশিক্ষণের জন্য যে সমস্ত সুবিধা দেওয়া হয় এই ভাতা তার অতিরিক্ত। ভর্তির ব্যাপারে সুপ্রিম কোর্টের আদেশ অনুযায়ী মেডিক্যাল এবং ডেণ্টালে নির্দিষ্ট সংখ্যক আসন জাতীয় সংহতির উদ্দেশ্যে সর্বভারতীয় ভিত্তিতে পূরণ করা হয়। গত বছর থেকে স্নাতকোত্তর দন্তবিজ্ঞানের শিক্ষাক্রমে আরো তিনটি বিশেষ পাঠক্রমের ব্যবস্থা করা হয়েছে। আগামী বছর থেকে এই বিশেষজ্ঞ পাঠক্রমের আরো কয়েকটি বিষয় বর্ধিত করার পরিকল্পনা করা হচ্ছে।

**চিকিৎসা ব্যবস্থার প্রসার**

কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের ইমার্জেন্সি বিভাগে চিকিৎসার উন্নতি এবং প্রসারের জন্য ৬০টি অতিরিক্ত শয্যা ও যন্ত্রপাতির ব্যবস্থা করা হয়েছে শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালেও ১০০টি শয্যা বাড়িয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। কলকাতার অন্যান্য হাসপাতালেও অনুরূপ শয্যা বৃদ্ধির প্রস্তাব বিবেচনাধীন। যে হাসপাতালগুলিতে শিক্ষাদানের ব্যবস্থা রয়েছে সেগুলিতে ইমার্জেন্সি সার্ভিসসহ এক্সরে, প্যাথলজি, ই সি জি প্রভৃতি দিবারাত্র চালু রাখার ব্যবস্থা অনুমোদিত হয়েছে। অন্যান্য হাসপাতালেও অনুরূপ ব্যবস্থা বর্তমান আর্থিক বছরেই চালু করা হবে বলে প্রস্তাব করা হয়েছে। উপরন্তু কলকাতার যে হাসপাতালগুলিতে স্নাতক এবং স্নাতকোত্তর শিক্ষা-ব্যবস্থার প্রচলন আছে সেখানে উন্নতমানের যন্ত্রপাতির ব্যবস্থা করা হয়েছে। ইতিমধ্যেই এস এস কে এম হাসপাতালে একটি পরিপূর্ণ নেফ্রোলজি এবং ক্রিটিক্যাল কেয়ার ইউনিট চালু করা হয়েছে। এ ছাড়াও একটি গ্যাসট্রো-অ্যাণ্ট্রোলজি ইউনিট অনুমোদিত হয়েছে। এই হাসপাতালের অ্যাণ্ড্রোক্রিনলজি বিভাগও ইতিমধ্যেই সম্প্রসারিত হয়েছে। কলকাতার বাঙ্গুর ইনষ্টিটিউট অব নিউরোলজিকে বাঙ্গুর ইনষ্টিটিউট অব নিউরোসায়েন্স-এ উন্নীত করার প্রস্তাব করা হয়েছে। এ হাসপাতালকে অনেক উন্নত ধরনের যন্ত্রপাতি দ্বারা সজ্জিত করা হয়েছে। কলিকাতা মেডিক্যাল

কলেজ হাসপাতালে ইতিমধ্যেই একটি ডায়ালিসিস ইউনিট অনুমোদনের জন্য প্রস্তাব করা হয়েছে।

**সাফাই অভিযান**

হাসপাতাল এবং তার পরিবেশ পরিচ্ছন্ন রাখার জন্য সাফাই অভিযান শুরু করা হয়েছে। হাসপাতাল চত্বরে অবস্থিত বে-আইনী দখল এবং ঝুপড়ি তুলে দেবার জন্য নির্দেশ জারি করা হয়েছে। হাসপাতালে আগত রোগীদের চিকিৎসার মান উন্নয়নের জন্য সকল কর্মচারীর নিয়মিত উপস্থিতি এবং তাদের কর্তব্যপরায়ণ হতে আহ্বান জানানো হয়েছে। হাসপাতালগুলির সুষ্ঠু পরিচালনার উদ্দেশ্যে নিম্নলিখিত দশ দফা কর্মসূচি গ্রহণ করা হয়েছে—

(১) মেডিক্যাল অফিসার এবং সর্বস্তরের কর্মচারীদের নিয়মিত এবং সময়মত উপস্থিতি ;

(২) কর্মচারীদের মধ্যে নিয়মানুবর্তিতার প্রচলন ;

(৩) ব্লাড ব্যাঙ্কের সুষ্ঠু পরিচালনা ;

(৪) চিকিৎসায় ব্যবহৃত যন্ত্রপাতির যথাযথ রক্ষণাবেক্ষণ ;

(৫) হাসপাতালের বহির্বিভাগ ও জরুরী বিভাগের সুষ্ঠু পরিচালন ;

(৬) অ্যাম্বুল্যান্স এবং অন্যান্য গাড়ির যথাযথ রক্ষণাবেক্ষণ ;

(৭) ব্যবহৃত ঔষধের যথাযথ হিসাব সংরক্ষণ ;

(৮) হাসপাতালে পরিচ্ছন্ন পরিবেশ বজায় রাখা ,

(৯) বে-আইনী দখলকারীদের উচ্ছেদ ;

(১০) অনুমোদিত প্রকল্পগুলির দ্রুত রূপায়ণ।

**আপৎকালীন ব্যবস্থাসমূহ**

আন্ত্রিক জ্বর, কালাজ্বর ও জাপানী এন্‌কেফেলাইটিস-এর সংক্রমণ প্রতিরোধ করার জন্য বাজেট অর্থ-বরাদ্দ করা হয়েছে এবং সেই সঙ্গে মহামারী মোকাবিলাকল্পে আপৎকালীন স্কোয়াড্ প্রস্তুত করা হয়েছে।

**প্রশিক্ষণ কর্মসূচি**

১৯৮৪-৮৫ আর্থিক বছরে ৩০টি করে আসনবিশিষ্ট ৫টি নতুন সাধারণ পরিসেবিকা ও ধাত্রী-প্রশিক্ষণ বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয়েছিল। ১৯৮৬-৮৭ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলার বহরমপুরে ১টি বিদ্যালয় শুরু হয়েছে। নানাবিধ প্রশাসনিক কারণে বাকী ৪টি বিদ্যালয় চালু করা যায় নি। অসুবিধাগুলি দূর করে যত শীঘ্র সম্ভব ঐ বিদ্যালয়গুলি চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

১৯৮৪-৮৫ আর্থিক বছরে কলকাতায় আরও ৫টি সাধারণ পরিসেবিকা ও ধাত্রী-প্রশিক্ষণ বিদ্যালয়ে প্রতিটিতে ৩০টি করে আসন বৃদ্ধি অনুমোদন করা হয়েছিল। তবে কেবলমাত্র আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতাল এবং নীলরতন মেডিক্যাল কলেজ হাসপাতালের শিক্ষণকেন্দ্রেই এই অতিরিক্ত আসন বৃদ্ধি করা সম্ভব হয়েছে। বাকি ৩টি বিদ্যালয়ে অতিরিক্ত আসন যুক্ত করার ব্যবস্থা করা হচ্ছে।

হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে পরিসেবিকার অভাব পূরণ করার জন্য সরকার অনাবাসিক পরিসেবিকাদেরও প্রশিক্ষণ দেবার বিষয়টি গভীরভাবে বিবেচনা করছেন।

স্বল্পমেয়াদি ওরিয়েন্টেশন শিক্ষাক্রমের বদলে 'জনস্বাস্থ্য' বিষয়ক একটি পূর্ণ ডিপ্লোমা শিক্ষাক্রম প্রচলন করার কথা চিন্তা করা হচ্ছে। এর দ্বারা রাজ্যে জনস্বাস্থ্য পরিসেবিকার প্রয়োজন মেটানো যাবে।

**রেফারেল পদ্ধতি—স্বাস্থ্যসেবায় একটি নতুন ভাবনা**

এই প্রসঙ্গে আমি আর একটি মাত্র বিষয়ের উল্লেখ করতে চাই। গত কয়েক বছর ধরে রাজ্যে নিরোধমূলক চিকিৎসার উপরেই বিশেষ গুরুত্ব আরোপ করা হচ্ছে। প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিকে মূল কেন্দ্র হিসেবে গ্রহণ করে তার মাধ্যমে সরকার রাজ্যের দূরতম প্রান্তে অনগ্রসর ও দুর্বলতর মানুষের কাছে স্বাস্থ্যসেবা পৌঁছে দিচ্ছেন। এই ব্যবস্থার ফলে গ্রামীণ মানুষ আজ অন্ততঃ স্বাস্থ্যরক্ষার সামান্যতম সুযোগ পাচ্ছেন। গ্রামীণ হাসপাল থেকে চিকিৎসার জন্য রেফারেল পদ্ধতির মাধ্যমে তাঁরা উপস্বাস্থ্যকেন্দ্র থেকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সেখান থেকে মহকুমা হাসপাতাল, জিলা হাসপাতাল এবং প্রয়োজনবোধে টিচিং হাসপাতালগুলিতে চিকিৎসার জন্য যেতে পারেন। ১৯৮০ সালে একটি কর্মসূচি গ্রহণ করা হয়েছিল। স্থির হয়েছিল, রাজ্যের ৭টি টিচিং হাসপাতালের প্রত্যেকটির সঙ্গে তিনটি করে প্রাথমিক হাসপাতালকে যুক্ত করা হবে। হাসপাতালের বিশেষজ্ঞ চিকিৎসকগণ, ছাত্র এবং ইনটার্নি সমভিব্যাহারে নিয়মিতভাবে স্বাস্থ্যকেন্দ্রগুলি

পরিদর্শন করবেন এবং বিশেষজ্ঞ চিকিৎসার বন্দোবস্ত করবেন। কিন্তু নানা কারণে এই কর্মসূচি রূপায়ণ করা সম্ভব হয় নি।

স্বাস্থ্যসেবার এই পদ্ধতিটি নিয়ে আমরা গভীরভাবে চিন্তা করছি। টিচিং হাসপাতাল বা বড় হাসপাতালগুলি থেকে বিশেষজ্ঞ চিকিৎসকদের যদি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে পাঠিয়ে চিকিৎসার ব্যবস্থা করা যায় তাহলে একদিকে যেমন পল্লীবাংলার রোগীদের শহরের বড় বা টিচিং হাসপাতালে যাতায়াতের কষ্ট লাঘব এবং অর্থের সাশ্রয় হয়, অন্যদিকে তেমনি গ্রামের মানুষ তার নিজস্ব এলাকাতেই বিশেষজ্ঞ চিকিৎসার সুযোগ পেতে পারেন। বিষয়টি নিয়ে গভীরভাবে চিন্তা করা হচ্ছে এবং আশা করা যায় বর্তমান আর্থিক বছরেই এই কর্মসূচির অগ্রগতি সম্ভবপর হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিভাগের চলমান প্রকল্পগুলির একটি সংক্ষিপ্ত বিবরণ আপনার সমক্ষে উপস্থিত করেছি এবং বর্তমান আর্থিক বছরে কোন্ কোন্ কর্মসূচি রূপায়ণ করতে চাই তার একটা ধারণাও দিয়েছি। পূর্বেই বলেছি, আমাদের প্রধান প্রচেষ্টা হবে স্বাস্থ্যসেবার প্রতিষেধক ও আরোগ্যমূলক সুযোগগুলিকে রাজ্যের প্রত্যন্ত কোণে দরিদ্রতম মানুষের দরজায় পৌঁছে দেওয়া। সকলেই অবগত আছেন যে, আমাদের আর্থিক সামর্থ্য সীমাবদ্ধ এবং কেন্দ্রীয় সরকারও এ ব্যাপারে বিশেষ সহায়তাদান করবেন না। আপনারা জানেন, কেন্দ্রে সরকার প্রায় একটা ঔপনিবেশিক শাসন পরিচালনা করছেন। দেশের সমগ্র সম্পদ সেখানে জমা হচ্ছে এবং তা দিয়ে সম্ভাব্য সকল উপায়ে দিল্লি নিজেকে সজ্জিত করছে। রাজ্যের সমস্ত সম্পদ কেড়ে নেওয়া হচ্ছে এবং রাজ্যগুলি যত দরিদ্র হচ্ছে দিল্লী ততই সম্পদশালী হচ্ছে। কাজেই, স্বাস্থ্যসেবার সর্বাধুনিক সকল সুযোগ-সুবিধাই রাজ্যের সকল মানুষকে আমরা পৌঁছে দেব এ দাবি আমি করছি না। আর্থিক দিক থেকে দুর্বলতর শ্রেণীর মানুষের কাছে ন্যূনতম সুযোগ-সুবিধা পৌঁছে দেওয়াই আমাদের মূল লক্ষ্য। আরও অধিক সংখ্যক এলাকা আমরা স্বাস্থ্যকেন্দ্রের আওতায় নিয়ে আসতে চাই যাতে মালটিপারপাস হেলথ অ্যাসিস্ট্যান্ট এবং কম্যুনিটি হেলথ গাইডরা সাধারণ মানুষের ন্যূনতম প্রয়োজন মেটাতে পারেন।

রাজ্যের হাসপাতালগুলির অবস্থা সমস্ত দিক দিয়ে সন্তোষজনক নয়। এক সময়ে এই রাজ্য বিশেষ করে কলকাতা নগরী, চিকিৎসা, গবেষণা এবং চিকিৎসা সংক্রান্ত সুযোগ-সুবিধার ক্ষেত্রে অগ্রণী ভূমিকায় ছিল। নানা কারণে সেই ভাবমূর্তি আজ হারিয়ে গিয়েছে। আমরা সেই মর্যাদাময় ভাবমূর্তি আবার ফিরিয়ে আনতে চাই।

আমি ইতিমধ্যে হাসপাতাল কর্তৃপক্ষকে হাসপাতালের সাধারণ অবস্থার, বিশেষ করে পরিষ্কার-পরিচ্ছন্নতার, উন্নতি বিধান করার নির্দেশ দিয়েছি। যে সমস্ত রোগী হাসপাতালে যান তাঁদের বসার জন্য সুষ্ঠু ব্যবস্থা এবং পাখা ও পানীয় জলের সুব্যবস্থা থাকা উচিত। হাসপাতালের চিকিৎসক ও অন্যান্য কর্মচারীগণ যাতে তাঁদের কর্তব্য সঠিকভাবে পালন করেন তার জন্য ইতিমধ্যেই নির্দেশ দেওয়া হয়েছে। আমি আমাদের স্বাস্থ্যকৃত্যকের চিকিৎসকদের অনুরোধ করেছি যে, তাঁরা যেন নিজেদের প্রকৃত অর্থে জনগণের সেবক বলে মনে করেন। স্বাস্থ্যব্যবস্থার সঙ্গে যাঁরা যুক্ত তাঁদের মনে রাখতে হবে যে, রোগীর শারীরিক চিকিৎসা যেমন প্রয়োজন, তাঁর প্রতি মানবিক আচরণেরও তেমনি প্রয়োজন। বর্তমান ব্যবস্থার সম্পূর্ণ সদব্যবহার করে রোগীদের রোগ নিরাময় এবং প্রতিষেধক ব্যবস্থার উন্নতিবিধান করা এবং রাজ্যের জনসাধারণের স্বাস্থ্যরক্ষার উদ্দেশ্যে স্বাস্থ্য দপ্তরের অফিসার থেকে শুরু করে চতুর্থ শ্রেণীর কর্মচারী পর্যন্ত যৌথ দায়িত্ব পালন করার প্রচেষ্টা চালানো রাজ্য সরকারের প্রধান লক্ষ্য।

আমরা জানি, আমাদের ডাক্তারদের ক্ষোভ ও সমস্যা আছে। আমরা ইতিমধ্যেই ডাঃ এম কে ছেত্রীর সভাপতিত্বে একটি কমিটি গঠন করেছি। এই কমিটি অন্যান্য বিষয়ের সঙ্গে 'হাউস স্টাফ' ও 'ইণ্টার্নি'দের ভাতা বৃদ্ধির প্রশ্নটিও বিবেচনা করবেন। সেই সঙ্গে কমিটিকে আবাসিক ব্যবস্থা এবং কর্মকালীন প্রশিক্ষণের প্রশ্নটিও বিবেচনা করতে বলা হয়েছে। কমিটি তাঁদের রিপোর্ট এখনও পেশ করেন নি। রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে, কমিটির রিপোর্ট দাখিল সাপেক্ষে জুনিয়র ডাক্তারদের ভাতা মাসিক পঞ্চাশ টাকা বাড়িয়ে দেওয়া হবে।

মহাশয়, সম্প্রতি আমরা নতুন করে রাজ্যের জনগণের রায় পেয়েছি। তাঁরা আমাদের সঙ্গে আছেন। তাঁদের সক্রিয় সমর্থন ও সহযোগিতায়, আমি নিশ্চিত যে, বর্তমান আর্থিক বছরে আমাদের যে লক্ষ্যমাত্রা, তা আমরা পূরণ করতে পারব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি এই বিভাগের ব্যয়-বরাদ্দ মঞ্জুরীর জন্য সভার সমক্ষে উপস্থাপিত করছি। ৩২ নং দাবীর অধীন মুখ্য

খাতগুলি—"২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে)" ও "৪২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে মূলধন বিনিয়োগ (জনস্বাস্থ্য ব্যতিরেকে)", ৩৩ নং দাবির মুখ্যখাত "২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য)" এবং ৩৪ নং দাবির মুখ্যখাত "২২১১-পরিবার কল্যাণ।"

**শ্রীপ্রবীর সেন গুপ্ত :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৫ নং দাবীর অন্তর্ভুক্ত মুখ্যখাত "২২১৫-জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ ব্যয়নির্বাহের জন্য ৫৪ কোটি ৯৪ লক্ষ্য ১৮ হাজার টাকা মঞ্জুর করা হউক। ইতিমধ্যে যে ১৮ কোটি ৩১ লক্ষ ৪০ হাজার টাকা অন্তর্বর্তীকালীন ব্যয় মঞ্জুর (ভোট-অন-অ্যাকাউণ্ট) করা হয়েছে তা-ও উক্ত টাকার অন্তর্গত।

২। রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাবও করছি যে, একই দাবী নং ৩৫-এর অন্তর্ভুক্ত মুখ্যখাত "৬২১৫-জল সরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ ৭ লক্ষ টাকা মঞ্জুর করা হউক। ইতিমধ্যে যে ২ লক্ষ ৩৪ হাজার টাকা অন্তর্বর্তীকালীম ব্যয় মঞ্জুর (ভোট-অন-অ্যাকাউণ্ট) করা হয়েছে তা-ও উক্ত টাকার অন্তর্ভুক্ত।

৩। আমি এই সুযোগে আপনার মাধ্যমে রাজ্য সরকার কর্তৃক জল সরবরাহ ও অনাময় ব্যবস্থা সম্পর্কে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং ১৯৮৭-৮৮ সালে যা করা হবে তার সম্পর্কে কিছু তথ্য মাননীয় সদস্যদের গোচরীভূত করতে চাই।

**গ্রামীণ জল সরবরাহ**

৪। গ্রামীণ জনসাধারণের জন্য পানীয় জল সরবরাহের ব্যবস্থা প্রধানতঃ রাজ্য সরকারের "ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প" এবং কেন্দ্রীয় সরকারের "ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প"-এর মাধ্যমে করা হয়।

ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প বাবদ ১৯৮৬-৮৭ সালে বাজেটের ব্যয়-বরাদ্দ ছিল ১১.৯৫ কোটি টাকা। এই কর্মসূচীর আওতায় সরকার 'নলবাহিত জল সরবরাহ প্রকল্প' এবং স্থানীয় পানীয় জলের উৎসের ব্যবস্থা করে থাকেন। বিগত বছরে সরকার বিভিন্ন ব্লকে মোট ৩,৫০০টি স্থানীয় পানীয় জলের উৎসের ব্যবস্থা করেছেন। এই কাজটি পঞ্চায়েৎসমূহের মাধ্যমে রূপায়িত হয়। এ ছাড়াও এই কর্মসূচীর আওতায় কুচবিহার জেলায় 'জামালদাহাট জল সরবরাহ প্রকল্প' এবং পশ্চিম দিনাজপুর জেলায় 'ডালখোলা জল সরবরাহ প্রকল্প' নামক দুটি নলবাহিত জল সরবরাহ প্রকল্পের কাজ সম্পন্ন হয়। এগুলির দ্বারা এবং পাথুরে ও মিশ্র এলাকায় রিগযন্ত্রের সাহায্যে প্রোথিত নলকূপগুলির দ্বারা ১৯৮৬-৮৭ সালে ১,৩৭৫টি সমস্যাসঙ্কুল গ্রামে কমপক্ষে একটি বিশুদ্ধ পানীয় জলের উৎসের ব্যবস্থা করে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। ১৯৮০ সালের এপ্রিল মাসে চিহ্নিত ২৫,২৪৩টি সমস্যাসংকুল গ্রামের মধ্যে ২,৯৬৮টি গ্রামে এবং নূতনভাবে চিহ্নিত ১,১৫০টি সমস্যাসংকুল গ্রামে জল সরবরাহের ব্যবস্থা এখনও করতে হবে।

১৯৮৭-৮৮ সালে ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীনে পরিকল্পনা খাতে সরকার ৯.২২ কোটি টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুরীর দাবী রেখেছেন। এই অর্থের দ্বারা ২৯টি নলবাহিত জল সরবরাহ প্রকল্প সম্পূর্ণ করতে সক্ষম হবেন বলে সরকার আশা করছেন এবং ঐ প্রকল্পগুলির দ্বারা ৯০টি সমস্যাসংকুল গ্রাম সম্পূর্ণরূপে উপকৃত হবে। এছাড়া সরকারের ইচ্ছা ৫,০০০টি স্থানীয় পানীয় জলের উৎস সৃষ্টি করা যার দ্বারা ৮৩৫টি সম্পূর্ণ সমস্যাসংকুল গ্রাম উপকৃত হবে। অনুরূপভাবে, ত্বরান্বিত জল সরবরাহ প্রকল্পেও বর্তমান বছরের বাজেটে মোট ৯.২২ কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এটা দুর্ভাগ্যজনক যে ত্বরান্বিত জল সরবরাহ প্রকল্পের জন্য যেখানে বিগত বছরে কেন্দ্রীয় সরকারের ১১.৯৫ কোটি টাকা বরাদ্দ করার কথা ছিল, বাস্তবে বরাদ্দকৃত অর্থের পরিমাণ সেখানে ছিল ৮.৯৭ কোটি টাকা মাত্র। বর্তমান বছরে যদি সম্পূর্ণ টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায় তবে ১,৫০০টি রিগযন্ত্রদ্বারা প্রোথিত নলকূপের মাধ্যমে ৪৫০টি সম্পূর্ণভাবে সমস্যাসংকুল গ্রামে এবং ৪৯টি নলবাহিত জল সরবরাহ প্রকল্প সম্পূর্ণ করে তার মাধ্যমে ৩০২টি সমস্যাসংকুল গ্রামে সম্পূর্ণভাবে জল সরবরাহ করা সম্ভব হবে।

কেন্দ্রীয় সরকারের আংশিক সাহায্য নিয়ে রানীগঞ্জ কয়লাখনি এলাকা (২য় পর্যায়) জল সরবরাহ প্রকল্প নামক ২৮.০০ কোটি টাকা ব্যয়ের একটি বড় প্রকল্পের কাজ বর্তমানে চলছে। ১৯৮৭-৮৮ সালে এই প্রকল্পের জন্য ৯০ লক্ষ টাকা রাজ্যের অংশ বাবদ ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে ও সরকারের অন্যান্য বিভিন্ন কর্মসূচীর মাধ্যমে যেসব সমস্যাসংকুল গ্রাম উপকৃত হবে সেগুলি ধরে বর্তমান বৎসরে আমাদের লক্ষ্যমাত্রা হল ১,৮০৭টি সমস্যাসংকুল গ্রামের উপকারসাধন—যাতে সেগুলির প্রত্যেকটিতে কমপক্ষে একটি পানীয় জলের উৎসের ব্যবস্থা থাকে।

পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রামাঞ্চলে ২৭০টি নলবাহিত জল সরবরাহ প্রকল্পের কাজ চলছে। কোর্ট কেস্, প্রয়োজনীয় অর্থ সরবরাহের অভাব, ঠিকাদারদের গাফিলতি/উদ্যোগের অভাব, প্রশাসনিক জটিলতা প্রভৃতির জন্য নির্দিষ্ট সময়ের মধ্যে প্রকল্পগুলি শেষ হয় নি। ফলে একদিকে যেমন প্রকল্পগুলির ব্যয়বৃদ্ধি ঘটেছে, অপরদিকে এই প্রকল্পগুলি থেকে জনসাধারণের সুফল পাওয়া বিলম্বিত হয়েছে। এই অবস্থায়, যে সমস্ত প্রকল্পগুলির কাজ চলছে সেগুলিকে আংশিক-ভাবে বা সম্পূর্ণভাবে চালু করার উপর বিশেষ জোর দেওয়া হবে। এই কারণে, প্রধানতঃ নতুন কোনও প্রকল্প রূপায়ণের জন্য এখনই উদ্যোগ নেওয়া হবে না।

এ প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, কেন্দ্রীয় সরকারের জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য নির্দিষ্ট রূপরেখাগুলি আমরা আমাদের রাজ্যে ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প এবং ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প রূপায়ণে অনুসরণ করে থাকি। আমাদের কিছু কিছু পৌরশহর আছে যেগুলিকে কার্যতঃ গ্রামীণ এলাকা (অনগ্রসর এলাকা) বলেই ধরা যেতে পারে। অথচ, এই দুটি প্রকল্পের সুযোগ-সুবিধা থেকে ঐ অঞ্চলগুলির জনসাধারণ বঞ্চিত হচ্ছেন। ঐ এলাকাগুলিকে এই দুটি প্রকল্পের আওতার মধ্যে আনার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের সাথে আলাপ-আলোচনা করার সিদ্ধান্ত নিয়েছি।

প্রকল্পগুলির কাজ সুষ্ঠুভাবে এবং দ্রুত সম্পন্ন করার জন্য প্রধানতঃ জেলা স্তরে পঞ্চায়েত প্রতিনিধিসহ জন-প্রতিনিধিদের পরামর্শ ও সহায়তা নেওয়ার উপর অধিকতর গুরুত্ব দেওয়া হবে।

**খরা ও বন্যাত্রাণ**

৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, প্রায় প্রতি বছরই এ রাজ্যের অনেক জেলা সময়মত বৃষ্টিপাতের অভাবে খরার প্রকোপে পড়ে এবং সংশ্লিষ্ট জেলাগুলিতে পানীয় জলের অভাব দেখা দেয়। আবার বিশেষ বিশেষ ঋতুতে অনেক জেলায় বন্যা বা ঘুর্ণিঝড়ের জন্য পানীয় জলের উৎসগুলি প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়। এই সব পরিস্থিতির মোকাবিলা করার জন্যও সরকার আপৎকালীন ভিত্তিতে ব্যবস্থাদি নিয়ে থাকেন। বিগত বছরে খরা ও বন্যাজনিত পরিস্থিতি সামাল দেবার জন্য সরকার যথাক্রমে ৫৭,৭৪,০০০ টাকা ও ১,৪০,০০,০০০ টাকা মঞ্জুর করেছেন।

**গ্রামীণ অনাময় ব্যবস্থা**

৬। সরকারের চেষ্টা হল রাজ্যের গ্রামাঞ্চলে অল্প খরচে অনাময় ব্যবস্থা প্রসারিত করা। বিগত ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালে যে ৯৭.৩১ লক্ষ টাকা খাটা পায়খানাগুলিকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করার জন্য মঞ্জুর করা হয়েছিল তার বকেয়া খরচ মেটাবার জন্য ১৬.৪৩ লক্ষ টাকা ১৯৮৬-৮৭ সালে মঞ্জুর করা হয়েছে।

বর্তমান বছরে অল্প খরচে গ্রামীণ অনাময় ব্যবস্থার জন্য ২৬.৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই অর্থে পূর্বের কিছু দায় মেটানো হবে এবং অল্প খরচের ৫০০টি পায়খানা স্থাপন করা যাবে।

**শহরাঞ্চলের জল সরবরাহ ব্যবস্থা**

৭। কলকাতা মেট্রোপলিট্যান ডেভেলপমেণ্ট এলাকার বাইরে ৭৫টি পৌরশহর আছে। এর মধ্যে এখনও পর্যন্ত ৪৯টি শহরে নলবাহিত পানীয় জল সরবরাহের ব্যবস্থা সম্পূর্ণভাবে করা গেছে। আরও ২০টি পৌরশহরে নলবাহিত জল সরবরাহ প্রকল্পের কাজ চলছে এবং এর মধ্যে ১১টি প্রকল্প আংশিকভাবে চালু হয়েছে। যে ৬টি পৌরশহরে নলবাহিত পানীয় জলের কোনও ব্যবস্থা এখনও করা যায় নি সেগুলি হল উত্তর ২৪ পরগনা জেলার টাকি ও বাদুড়িয়া, মেদিনীপুর জেলার খরার, খিরপাই ও রামজীবনপুর এবং

পুরুলিয়া জেলার রঘুনাথপুর। এই ৬টি শহরের জন্যই প্রকল্প রচনা করা হয়েছে ও সেগুলি পরীক্ষার বিভিন্ন স্তরে আছে। রঘুনাথপুর ও তৎসংলগ্ন গ্রামাঞ্চলের জন্য একটি প্রকল্প ইউরোপীয়ান ইকনমিক কম্যুইনিটি সহায়তা কার্যসূচীর অন্তর্ভুক্ত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো আছে। এ বিষয়ে কেন্দ্রীয় সরকার এখনও প্রর্যন্ত কোনও সিদ্ধান্ত গ্রহণ করেন নি।

১৩টি পৌরশহরের পরিবর্ধিত জল সরবরাহ প্রকল্পের কাজও সরকার হাতে নিয়েছিলেন এবং এই প্রকল্পের কাজ ৫টি শহরে ইতিমধ্যেই আংশিকভাবে সম্পন্ন হয়েছে। এই শহরগুলি হল—কালিম্পং, জলপাইগুড়ি, বহরমপুর, রানীগঞ্জ, ও ঝাড়গ্রাম।

২০,০০০ বা তদূর্ধ্ব অধিবাসীযুক্ত এবং ২০,০০০-এর কমসংখ্যক অধিবাসী-যুক্ত পৌরশহরগুলির জন্য এই প্রকল্পগুলি ছাড়াও আরও কিছু বিশেষ জল সরবরাহ প্রকল্প এবং অপৌর শহর এলাকার জন্য জল সরবরাহ প্রকল্পের কাজ চলছে। এই সব প্রকল্পের কাজ বর্তমানে বিভিন্ন স্তরে আছে। রূপায়িত হচ্ছে এমন বিশেষ জল সরবরাহ প্রকল্পগুলি হল কুচবিহার ( পরিবর্ধিত ) প্রকল্প, হলদিয়া জল সরবরাহ প্রকল্প, নেওড়াভ্যালি জল সরবরাহ প্রকল্প, আসানসোল ( পরিবর্ধিত ) প্রকল্প, ইংলিশবাজার ( পরিবর্ধিত ) প্রকল্প এবং শিলিগুড়ি ( ইনটেক ওয়েল ) প্রকল্প। অপৌর শহর এলাকার জল সরবরাহ প্রকল্পের মধ্যে গুড়িয়াহাটি, ডালখোলা ও দোমোহনী প্রকল্পগুলি ইতিমধ্যে আংশিকভাবে চালু হয়েছে এবং ঝাড়গ্রাম ( পরিবর্ধিত ) প্রকল্পের কাজও শীঘ্রই সম্পূর্ণ হবে।

১৯৮৬-৮৭ সালের বাজেটে শহরাঞ্চলে জল সরবরাহ বাবদ বরাদ্দ ছিল ৭৯৪.০০ লক্ষ টাকা। ১৯৮৭-৮৮ সালের বাজেটে এই বাবদে ৫৬৩.০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। যে প্রকল্পগুলির কাজ চলছে সেগুলির বিশেষ অগ্রগতির উপর জোর দেওয়া হবে। শহরাঞ্চলে জল সরবরাহ প্রকল্প-গুলির জন্য রাজ্যের আর্থিক সঙ্গতির পরিপূরক হিসেবে আংশিক অর্থ বিনিয়োগের জন্য জীবনবীমা নিগমের কাছ থেকে ঋণ পাবার চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। বর্তমানে রাজ্যের কলকাতা মেট্রোপলিট্যান ডেভেলপমেণ্ট এলাকার বাইরে জীবনবীমা নিগমের সহায়তায় ১৩টি প্রকল্প রয়েছে। এগুলির মধ্যে ৮টি নতুন ও ৫টি পরিবর্ধিত প্রকল্প।

**শহরের অনাময় ব্যবস্থা**

৮। খাটা পায়খানাকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করার জন্য ১৯৮৬-৮৭ সালের বাজেটে ১৪.৫০ লক্ষ টাকা বরাদ্দ ছিল। কলকাতা মেট্রোপলিট্যান ডেভেলপমেণ্ট এলাকার বাইরে কিছু পৌরশহরে ৮০০ খাটা পায়খানাকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করার জন্য এই অর্থ সরকারের স্থানীয় শাসন ও নগর উন্নয়ন দপ্তরের হাতে তুলে দেওয়া হয়। ১৯৮৭-৮৮ সালের বাজেটে এই বাবদে ১১.০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই অর্থে ৫০০ খাটা পায়খানাকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করা যাবে। স্থানীয় শাসন ও নগর উন্নয়ন দপ্তরের অধীনে মিউনিসিপ্যাল ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেটের মাধ্যমে এই কাজ সম্পন্ন হবে।

**শহরাঞ্চলের পয়ঃপ্রণালী**

৯। দার্জিলিং জেলার মিরিকে সরকার একটি ছোট পয়ঃপ্রণালী প্রকল্প মঞ্জুর করেছিলেন। এই প্রকল্পের কাজ ইতিমধ্যে অনেকদূর এগিয়ে গেছে এবং এটি আংশিকভাবে চালুও হয়েছে। এই প্রকল্পের জন্য ১৯৮৭-৮৮ সালের বাজেটে ৪.০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**প্রদর্শনী, মেলা ইত্যাদি**

১০। বড় প্রদর্শনী, মেলা ইত্যাদিতে পানীয় জল সরবরাহ ও অনাময়ের ব্যবস্থা জনস্বাস্থ্য কারিগরী অধিকার করে থাকেন। ১৯৮৭-৮৮ সালে এ বাবদে ১৩.৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১১। মহাশয়, এই বক্তব্য রেখে আমি ৩৫ নং দাবীর অন্তর্ভুক্ত মুখ্যখাত "২২১৫-জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" এবং মুখ্যখাত "৬২১৫-জল সরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ ব্যয়নির্বাহের জন্য মোট ৫৫ কোটি ১ লক্ষ ১৮ হাজার টাকা মঞ্জুরীর প্রস্তাব পেশ করছি, অন্তর্বর্তীকালীন ব্যয় মঞ্জুরীকৃত (ভোটেড অন অ্যাকাউণ্ট) ১৮ কোটি ৩৩ লক্ষ ৭৪ হাজার টাকা যার অন্তর্গত।

1-5

**Shri A. K. M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss,

Failure of the Government to establish a Unani College in West Bengal and the State Government's stepmotherly attitude to the Unani system of medicine ;

the failure of the Government to provide for proportionate reservation for the Muslims in the matter of admission in medical colleges ;

পশ্চিমবঙ্গের হাসপাতালসমূহে জীবনরক্ষাকারী ঔষধ নিয়মিত সরবরাহ করতে ও হাসপাতাল হতে ঔষধ চুরি বন্ধ করতে সরকারী অক্ষমতা ; এবং

কলিকাতার হাসপাতালসমূহে ডাক্তারবাবুদের কর্মবিরতির ফলে রোগীদের হয়রানি—এর প্রতিকার করতে সরকারী ব্যর্থতা ।

5-8

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

১০ বছর পূর্বে উত্তর ২৪-পরগণার বাগদা থানায় একটি ২০ বেডের হাসপাতালের নির্মাণকার্য সম্পূর্ণ হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত সেই হাসপাতালে পরিপূর্ণভাবে চিকিৎসা চালু করতে সরকারী ব্যর্থতা ;

রাজ্যের স্বাস্থ্য দপ্তরে অব্যবস্থা, সরকারের নীতিহীন কার্য্যকলাপ, হাসপাতালে চুরি, দুর্নীতি, ঔষধ সরবরাহে সরকারী ঔদাসীন্য, রাজনীতির খেলা, গ্রামের হাসপাতালগুলির প্রতি সরকারী অবহেলা ইত্যাদি ;

উত্তর ২৪-পরগণা জেলায় বনগাঁ থানার অন্তর্গত সুন্দরপুর অঞ্চলের পাট-শিমুলিয়া-বটতলা সংলগ্ন ৫০ বিঘা জমির উপর একটি ৬৮ বেডের হাসপাতাল গড়ে তোলার পরিকল্পনা গৃহীত হয়েছিল কংগ্রেসী আমলে, সেই হাসপাতাল গড়ে তুলতে বামফ্রন্ট সরকারের চরম ব্যর্থতা ; এবং

উত্তর ২৪-পরগণা জেলার বাগদা থানায় মালিপোতা অঞ্চলের নাটা-বেড়িয়া, ১ নং কনিয়ারা ও সিন্দ্রানী অঞ্চলের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার, নার্স, ঔষধপত্র ও অন্যান্য সরঞ্জামের অভাবে রোগীদের প্রয়োজন মেটাতে সম্পূর্ণ অক্ষম। এ ব্যাপারে কার্যকরী ব্যবস্থা গ্রহণে সরকারী অক্ষমতা।

9

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলির দুরবস্থা দূর করতে রাজ্য সরকারের ব্যর্থতা।

10

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

নৈহাটি হাসপাতালে চিকিৎসা ব্যবস্থার সুযোগ না থাকায় স্থানীয় মানুষদের দুর্দশার সম্মুখীন হতে হচ্ছে—এর প্রতিকারে সরকারী ব্যর্থতা।

11-12

**Shri Mannan Hossain :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

গ্রামের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগে সরকারের চরম গাফিলতি; এবং

মুর্শিদাবাদ জেলার লালবাগ মহকুমা হাসপাতালের শিশুবিভাগটি স্বাস্থ্য দপ্তরের গাফিলতি ও অকর্মণ্যতার জন্য বন্ধ হওয়া।

1-3

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

The failure of the Government in preventing food adulteration ;

The failure of the Government to control Tuberculosis, Malaria, Gastroenteritis, etc.; and

The failure to properly utilize the fund.

1-2

**Shri Apurbalal Majumdar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

Failure of the Government to take proper maternity care to mothers and child health ; and

পরিবার পরিকল্পনা রূপায়ণে সরকারী ব্যর্থতা।

1

**Shri Subrata Mukherjee** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

কলকাতা সহ সারা গ্রাম বাংলায় পানীয় জল সরবরাহ করতে সরকারের ব্যর্থতা।

2,3

**Shri Apurbalal Majumdar** : Sir, I beg to mova that the amount of the Demand be reduced by Rs. 100/- to discuss.

The failure of the Government to supply drinking water in needy rural areas and also in SC and ST areas ; and

The failure of the Government to properly maintain (a) Sanitation, (b) Sewerage Services, and (c) Minimum Needs Programme.

**ডাঃ তরুণ অধিকারী** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই সভায় মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে স্বাস্থ্য বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত ১০ বছর ধরে পশ্চিম বাংলার স্বাস্থ্য সমস্যার সামাধানে বর্তমান সরকারের কোন বলিষ্ঠ পদক্ষেপ আমরা দেখতে পাইনি। গত স্বাস্থ্য বাজেটে মাননীয় মন্ত্রী অম্বরীশ-বাবু যে প্রতিশ্রুতি আমাদের দিয়েছিলেন সে প্রতিশ্রুতি-গুলি বিন্দুমাত্রও পূরণ হয়েছে বলে আমরা দেখতে পাইনি। কলকাতার

টিচিং হাসপাতালগুলি পরিচর্চার অভাবে, দেখাশোনার অভাবে, স্বাস্থ্য দপ্তরের অপদার্থতার জন্য আমরা দেখছি উন্নয়নের বদলে ধ্বংসের দিকে এগিয়ে যাচ্ছে। চিকিৎসা মানে, বা হাসপাতাল মানে শুধু মাত্র বিল্ডিং নয়, হাসপাতাল মানে শুধু মাত্র ডাক্তার নয়, হাসপাতাল মানে শুধু মাত্র নার্স নয়, শুধু মাত্র জি. ডি. এ. নয়, হাসপাতাল মানে শুধু মাত্র ওষুধ নয়, এই সমস্ত কিছুর সুষ্ঠু সমন্বয়ের মাধ্যমে স্বাস্থ্য রক্ষার এবং চিকিৎসার সমস্ত জিনিস মানুষের কাছে পৌঁছে দেওয়ার অর্থই হলো চিকিৎসা ব্যবস্থা বা হাসপাতাল।

[4-10—4-20 P.M.]

কিন্তু আমরা দেখেছি, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী প্রশান্তবাবু স্বাস্থ্য দপ্তর গ্রহণ করার পর বিভিন্ন হাসপাতাল পরিদর্শন করতে গিয়ে মূল সমস্যার দিকে অঙ্গুল দিয়ে দেখানোর চেষ্টা করেছিলেন। সংবাদপত্রে দেখলাম, তিনি ওষুধের অপ্রতুলতা এবং রক্ত পাওয়া যাচ্ছে না একথা উল্লেখ করেছিলেন। তিনি একথাও বলেছিলেন যে চতুর্থ শ্রেণীর একাংশ অসহযোগিতা করছেন। কিন্তু আমি জানি না, কোন অদৃশ্য অঙ্গুলি হেলনে তিনি তারপর হাসপাতালের ডাক্তারদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করলেন। মেডিক্যাল কলেজের বিখ্যাত কার্ডিওলজিষ্ট শ্রীসুনীল সেনকে তিনি অপদস্ত করলেন। ন্যাশনাল মেডিক্যাল কলেজের বিখ্যাত ইউরোলজিষ্ট শ্রীবিজয় বোসকে অপদস্ত করলেন। আর. জি. করের ডাক্তারদের ধমক দিলেন। সঠিক সমাধানের পথ খুঁজে না পেয়ে মাননীয় মন্ত্রী মহাশয় নিজেদের অক্ষমতা, নিজেদের ব্যর্থতা ঢাকবার জন্য সমস্ত দায়-দায়িত্ব ডাক্তারদের উপর চাপিয়ে দিয়ে রেহাই পেতে চাইলেন। আজকে ক্যানসার একটা ভীষণ রোগ, দুরারোগ্য ব্যধি। যে ক্যানসার নিয়ে আজকে সারা পৃথিবীতে চিকিৎসা বিজ্ঞানীরা সংগ্রাম করছে, সেই জায়গায় আমরা দেখছি, মেডিক্যাল কলেজের মতন জায়গায় সি. জি. এম থেরাপী ইউনিট-এর লক্ষ লক্ষ টাকা আমদানী করার মেশিন ঘরের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে, বিকল হয়ে যাচ্ছে, যন্ত্রাংশ চুরি হয়ে যাচ্ছে। চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যানসার ইনষ্টিটিউট বহুদিনের চেষ্টার ফলে স্বপ্ন সফল করতে পেরেছিলাম। কিন্তু বর্তমানে রাজনৈতিক উদ্দেশ্যে, নিজেদের দলীয় স্বার্থ চরিতার্থ করবার জন্য ন্যাশনাল ইনষ্টিটিউট চালু করা সম্বব হয়নি। এরফলে কেন্দ্রীয় সরকারের ৭৫ লক্ষ টাকা ফেরত চলে যাচ্ছে। কলকাতায় যে সমস্ত মেডিক্যাল কলেজগুলি আছে, টিচিং ইনষ্টিটিউশনগুলি আছে সেগুলি সত্যিকারের পর্যালোচনার অভাবে,

বিভিন্ন ডিপার্টমেণ্টের সম্প্রসারণের অভাবে পশ্চিমবাংলার মানুষকে আধুনিক চিকিৎসার অভাবে ব্রেন-সার্জারীর জন্য, কার্ডিওলজির জন্য, এ্যডভান্স অকুলার সার্জারীর জন্য ভেলোরে যেতে হচ্ছে, দিল্লীতে যেতে হচ্ছে। অথচ গত ১০ বছর আগে সারা ভারত-বর্ষের মানুষ কলকাতার দিকে তাকিয়ে থাকত। আধুনিক চিকিৎসার জন্য কলকাতায় এসে হাজির হতো। পশ্চিমবাংলার বিভিন্ন জেলা থেকে হাজার হাজার মানুষ কলকাতায় এসে হাজির হতো আধুনিক চিকিৎসা ব্যবস্থার সুবিধার জন্য। কিন্তু আজকে কলকাতার হাসপাতালগুলোতে কি দেখতে পাচ্ছি? জীবনদায়ী ওষুধের কোন ব্যবস্থা নেই, ২৪ ঘণ্টা এক্সরে মেশিন চালু নেই, ব্লাড ব্যাঙ্ক বন্ধ, ই. সি. জি মেশিন ২৪ ঘণ্টা চালু নেই। ফ্রি বেড আছে কিন্তু স্পেশ্যাল এ্যটেনডাণ্ট না হলে ফ্রি বেডে রোগী ভর্তি হয় না। এইসব স্পেশ্যাল এ্যাটেনডাণ্টরা ৪।৫টি করে এক-সঙ্গে রোগী দেখেন এবং একসঙ্গে টাকা আদায় করে। মাননীয় মন্ত্রী মহাশয় এইসব খুঁটিয়ে দেখেন নি। ফ্রি বেডে টাকা না দিলে বেড প্যান পাওয়া যায় না—এগুলি তিনি দেখেন না। লক্ষ লক্ষ টাকার যন্ত্রাংশ দেখা-শোনার অভাবে হাসপাতালের বিভিন্ন জায়গায় পড়ে নষ্ট হয়ে যাচ্ছে। এইসব দিকে লক্ষ্য রাখেন না। শুধু কলকাতার হাসপাতালগুলো নয়, পশ্চিমবাংলার জেলা হাসপাতালগুলির দিকে তাকিয়ে দেখুন, সাব-ডিভিশন্যাল হাসপাতালগুলো, ষ্টেট জেনারেল হাস-পাতালগুলো অব্যবস্থার জন্য, সত্যিকারের দেখা-শুনার অভাবে, ওষুধের অভাবে, জীবনদায়ী ওষুধের সাপ্লাইয়ের অভাবে হাসপাতালগুলো ধ্বংসের পথে এগিয়ে যাচ্ছে। ফলে সাধারণ মানুষেরা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আমার জেলার ভাটপাড়া ষ্টেট হাসপাতাল, কল্যাণীর জে.এন. এম. হাসপাতালে চিকিৎসার কোন ব্যবস্থা নেই। লক্ষ লক্ষ টাকা ব্যয় করা হচ্ছে। সেখানে ওষুধ রয়েছে, ডাক্তার রয়েছে, সব কিছু রয়েছে কিন্তু হাসপাতালে রাজনৈতিক আখড়া হয়েছে, দুর্নীতির চূড়ান্ত চক্র তৈরী হয়েছে। ঐ নেহেরু হাসপাতালে ১৯৮১ সালে চীফ্ মিনিষ্টার উদ্বোধন করে এসেছিলেন। ১৯৮৪ সালে প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী শ্রীরামনারায়ণ গোস্বামী মহাশয় ১৩১টি বেড চালু করে দিয়ে এসেছিলেন। কিন্তু শুনলে অবাক হয়ে যাবেন, আজ পর্যন্ত সেখানে ৩০।৪০টির বেশী রোগী ভর্তি হয় না। ঐ হাসপাতালে যাওয়ার মতন রাস্তা নেই। এক হাঁটু করে জল জমে থাকে। ডাক্তার নেই, কোয়ার্টার নেই। গত ৩ মাসের জন্য ১০৭টি ওষুধ ইনডেণ্ট করে মাত্র ৫টি আইটেম পাওয়া গেছে।

আজকে শুধু নৈহাটীতেই এই চিত্র নয়; সারা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় যে সমস্ত হাসপাতাল আছে সব হাসপাতালের চিত্রই নৈহাটী হাসপাতালের চিত্রের মত হবে। যে রক্ত মানুষের জীবন বাঁচায় আজকে সেই রক্ত নিয়ে মাননীয় সরকার সঠিক সিদ্ধান্ত নিতে পারবেন না। এই হাউসে মন্ত্রী মহাশয় বলেছেন যে, সরকারী যে সব ব্লাড ব্যাঙ্ক আছে সেখানে স্ক্রিনিংয়ের ব্যবস্থা সরকার থেকে করা হয়েছে, দেখাশোনার ব্যবস্থা হয়েছে। কিন্তু যে রক্ত সরকারী ব্লাড ব্যাঙ্ক থেকে সাপ্লাই করা হয় তা প্রয়োজনের তুলনায় কম বলে শুধু সারা জেলায় নয়, কলকাতার মানুষদেরও প্রাইভেট ব্লাড ব্যাঙ্কের উপর ভরসা করে থাকতে হয়। প্রাইভেট ব্লাড ব্যাক সরকারী নিয়ন্ত্রণে নয়। সেখানে পরীক্ষা হচ্ছে কি না মাননীয় মন্ত্রী জানেন না বলে এই সভায় জানিয়েছেন। আজকে ব্লাড ব্যাঙ্কে পয়সা দিয়ে প্রফেসন্যাল ডোনার্সদের রক্ত নেওয়া হচ্ছে এবং সেই রক্ত সাধারণ মানুষের দেহে প্রয়োগ করা হচ্ছে। যার জন্য দেশে যৌন রোগের প্রসার বাড়ছে। আজকে বিশেষভাবে চিন্তা করা দরকার যে, এইগুলি পরীক্ষা নিরীক্ষার ব্যবস্থা করা যায় কি না, কারণ পরীক্ষা করা হচ্ছে না বলে একটা আশংকা রয়ে গেছে। সাধারণ মানুষ রোগের প্রসার চায় না। আজকে এইডস নিয়ে অনেক কথা হচ্ছে। এইডস নিয়ে একটা বিরাট আলোড়ন সৃষ্টি হয়েছে। আজকে এখানে যদি প্রাইভেট ব্লাড ব্যাঙ্কের রক্ত নিয়ে সরকার থেকে পরীক্ষা নিরীক্ষা ঠিক করে না করা হয় এর স্রোত যে প্রসারিত হবে না এমন সিদ্ধান্ত কেউ নিতে পারে না। তারপর ঔষধের ব্যাপারে বলছি, মাননীয় সরকার বলেছেন যে, সারা পশ্চিমবঙ্গের হাসপাতালগুলিতে পর্য্যাপ্ত পরিমাণে ঔষধের ব্যবস্থা করেছেন। আমরা দেখছি যে, ঔষধের অভাবে হাসপাতালে খেটে খাওয়া মানুষের চিকিৎসা অবহেলিত হচ্ছে। ঔষধের সম্বন্ধে ঐযে নৈহাটীর হাসপাতালের কথা বলছিলাম, ১০৭টা আইটেম ইনডেন্ট করে মাত্র ৫টা আইটেম পাচ্ছে। জীবনদায়ী ঔষধের অভাব দেখা দিয়েছে। আজকে সি. এম. এস. বা সেনট্রাল মেডিকেল ষ্টোরস নিয়ে চূড়ান্ত দুর্নীতি চলছে বলে মনে করছি। ড্রাগ সিলেকসন এবং ড্রাগ কনট্রোল তার এফিসিয়েন্সী কতটা দেখা হচ্ছে সাধারণ মানুষের মনে এ প্রশ্ন দেখা দিয়েছে। এ ব্যাপারও চূড়ান্ত দুর্নীতি পর্য্যায়ে চলে গেছে। আজকে সেখানে ড্রাগ কনট্রোলারের ব্যাপারে যে দুর্নীতি খবরের কাগজে দেখেছি, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় এই হাউসে নিশ্চয় এর একটা জবাব দেবেন যে, ড্রাগ কনট্রোলারের সম্বন্ধে কি

ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। শুধু তাই নয়, আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী সংবাদ-পত্রে দেখেছেন উনি বলেছেন, সরকারের যে সমস্ত ফার্মাসিউটিক্যাল কনসার্ণ আছে তার মধ্যে থেকে ঔষধ নিয়ে হাসপাতালে হাসপাতালে সাপ্লাই করবেন। আজকে বিভিন্ন প্রাইভেট সেকটারকে বিভিন্ন উদ্যোগে পশ্চিমবঙ্গে শিল্প প্রসার করতে, সঙ্গে সঙ্গে উনি বলেছেন শুধুমাত্র গভর্ণমেণ্ট সেকটার থেকে হাসপাতালের জন্য ক্রয় করতে। অদ্ভুত ব্যাপার। শুধু তাই নয়, আমার কাছে সংবাদ আছে সিক ইনডাষ্ট্রির জন্য ফার্মাসিউটিক্যাল কনসার্ণ, আপনাদেরই স্নেহধন্য সিক ইনডাস্ট্রির জন্য ফার্মাসিউটিক্যাল কনসার্ণ থেকে আজকে সমস্ত ওষুধ এ্যাপ্রুভ করান হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে, একটা তদন্ত কমিশন বসান। আপনি নূতন এসেছেন, স্বাস্থ্য দপ্তরে হাসপাতালে ডায়েট নিয়ে কি দুরবস্থা চলছে তা আপনি জানেন না। এখানে মাননীয় সদস্যরা অধিবেশন বসা থেকে—আমি নূতন সদস্য—বিরোধী দল, সরকারী দল, বহু হাসপাতালের সমস্যা তুলে ধরেছেন। ডায়েট নিয়ে একটা কথা বলছি। একটি সরকারের দুটি ডিপার্টমেণ্টের হাসপাতাল আছে, স্বাস্থ্য দপ্তরের হাসপাতাল আর শ্রম দপ্তরের হাসপাতাল। একই সরকারের দুটি ডিপার্টমেণ্টের হাসপাতালে একই কনট্রাকটার সাপ্লাই করছে একই রকমের খাদ্য। সেখানে স্বাস্থ্য দপ্তরের ডায়েটের টাকার পরিমাণ হচ্ছে সাড়ে চার টাকা এবং শ্রম দপ্তরের ডায়েটের টাকার পরিমাণ সাত টাকা পার পেশেণ্ট। অদ্ভুত ব্যাপার। মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দিতে পারবেন কি'না জানিনা, আজকে শুধু মেডিসিন নয়, ইকুইপমেণ্টসের ব্যাপারে দেখি, বিভিন্ন ইনসট্রুমেণ্টসের ব্যাপারে হাসপাতালে হাসপাতালে দিনের পর দিন, বছরের পর বছর আমরা দেখতে পাচ্ছি ঠিকমত কেয়ারের অভাব ইনসট্রুমেণ্ট ধ্বংস হয়ে যাচ্ছে। চিকিৎসার জন্য যে সমস্ত যন্ত্রপাতি মেকার আছে তারা ঠিকমত তৈরী করতে পারে বলে আমি মনে করি না। আমি জানি না হাসপাতালে সাপ্লাই করার জন্য কোন যুক্তিতে সেই মেকার খুঁজে খুঁজে বের করা হয়?

[4-20—4-30 P.M.]

লক্ষ লক্ষ টাকা দামের ই. সি. জি. মেশিন নষ্ট হয়ে যায়, এক্স-রে মেশিন নষ্ট হয়ে পড়ে থাকে। সেইজন্যই হাত-পা ভাঙ্গা পেশেণ্ট তিন মাস বিনা চিকিৎসায় পড়ে থাকে। তিন মাস পরে যখন এক্স-রে হয়ে চিকিৎসা শুরু হতে যায় তখন

অটোমেটিক্যালী তার ভাঙ্গা হাড় ক্যালসিফাইড্ হয়ে যায়, ফলে তার আর চিকিৎসার প্রয়োজন হয় না। এখানে মাননীয় ডাক্তার সদস্য যাঁরা আছেন তাঁরা এটা ভাল বুঝতে পারবেন। সরকার থেকে বলা হচ্ছে যে, গ্রামে গ্রামে চিকিৎসা-ব্যবস্থা পৌঁছে দেবার ব্যবস্থা করেছি। বলা হচ্ছে, হেল্‌থ সেণ্টার দিয়ে নাকি সারা পশ্চিমবঙ্গ ভরিয়ে দেওয়া হয়েছে। সরকারী সিদ্ধান্ত অনুযায়ী দশ হাজার পপুলেশনে একটি করে সাব-সিডিয়ারী হেলথ সেণ্টার থাকার কথা, আশি হাজার থেকে এক লক্ষ পপুলেশনে একটি করে প্রাইমারী হেল্‌থ সেণ্টার থাকবার কথা। আমি জানি না, সেই সরকারী নির্দেশ অনুযায়ী সারা পশ্চিমবঙ্গে কোথায়ও সেই স্বাস্থ্যকেন্দ্র দেখাতে পারবেন কিনা। বিভিন্ন গ্রামে, জেলায় জেলায় যে সাবসিডিয়ারী হেল্‌থ সেণ্টার এবং প্রাইমারী হেল্‌থ সেণ্টারগুলি রয়েছে সেগুলোর আজকে কি অবস্থা সেটা মাননীয় সদস্যদের বলবার অবকাশ রাখে না। আজকে সেই স্বাস্থ্যকেন্দ্রগুলোতে যাবার কোন রাস্তা নেই, ডাক্তারদের থাকবার কোন ব্যবস্থা নেই, ওষুধের কোন সাপ্লাই নেই, সিষ্টারদের সেখানে কোনরকম প্রটেকশন নেই, সেগুলোর বাউণ্ডারী ওয়াল পর্যন্ত নেই। অথচ গর্ব করে বলছেন যে, সাধারণ মানুষের কাছে চিকিৎসার সুযোগ আমরা পৌঁছে দিয়েছি। কিন্তু যখনই বিপদে পড়েন, যখন দেখেন যে স্বাস্থ্য সম্প্রসারণ করতে পারছেন না, তখন প্রথমেই ডাক্তারদের দোষ দিয়ে হাউসে বিবৃতি দিয়ে দেন যে, ডাক্তাররা গ্রামে যেতে চান না। আজকে ডাক্তারদের এ্যাড-হক পোষ্টিং নিয়ে কথা উঠেছে, কিন্তু সেখানে পশ্চিমবঙ্গে চার হাজার ডাক্তার বেকার হয়ে রয়েছেন। আমি দেখেছি, পাবলিক সার্ভিস কমিশনের ২৫০টির মত পোষ্টের জন্য এ্যাপ্লিকেণ্ট ডাক্তারের সংখ্যা ছিল প্রায় চার হাজার, কিন্তু মাননীয় সদস্যগণ নিশ্চয়ই অবাক হয়ে যাবেন যে, সেখানে পাবলিক সার্ভিস কমিশনের সমস্ত সুপারিশকে বাই-পাস্ করে এ্যাড-হক এ্যাপয়েণ্টমেণ্ট দিয়ে নিজেদের রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করতে সেইসব ডাক্তার-দের গ্রামে গ্রামে পাঠান হচ্ছে। যেসব ডাক্তারদের সেখানে এইভাবে পাঠান হচ্ছে তাঁরা কিন্তু গ্রামে থাকছেন না, তাঁদের সার্ভিস ইউটিলাইজ হচ্ছে কোলকাতারই কোন হাসপাতালে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** নাম বলুন হাসপাতালের, দুই-একটি নাম বলুন ডাক্তারের। নাম বলতে পারবেন না।

আমি বহু ডাক্তারের নাম করতে পারি। শুধু তাই নয়, আজকে যেসব ডাক্তাররা গ্রামে যাবেন তাঁরা কবে কলকাতায় ফিরতে পারবেন তার কোন স্থিরতা নেই। তিন

বছর পরে যে ফিরিয়ে আনবেন এমন কোন এ্যাস্যুরেন্স ডাক্তারদের দিতে পারছেন না। আজকে একজন ডাক্তার যদি গ্রামে যান তাহলে তিনি আশা করতেই পারেন যে তাঁকে তিন বছর পর ফিরিয়ে আনা হবে। আজকে ডাক্তারদের কোন ডিউটি আওয়ারস্ নেই ; ২৪ ঘন্টাই তাঁদের ডিউটি দিতে হয়। কিন্তু ডব্লু. এইচ. ও বলেছেন যে, যদি কোন টেকনিক্যাল পারসন্‌কে সার্ভিস কনট্রাক্টে রেখে তাঁকে দিয়ে সপ্তাহে ৪৫ ঘন্টা কাজ করান হয় তাহলে তাঁর এফিকেসী নষ্ট হয়ে যায়। তবে আমাদের দেশে এটা কঠিনভাবে পালন করার সময় এসে গেছে সেটা মনে করছি না কিন্তু আজকে সমস্তটাই শুধুমাত্র চিকিৎসকদের উপর চাপিয়ে দিয়ে রেহাই পাবার চেষ্টা করছেন আপনারা—আমার বক্তব্য এখানেই। সবচেয়ে বড় কথা, আজকে হাসপাতালে হাসপাতালে আপনারা নতুন করে রাজনীতি করবার চেষ্টা করছেন। আজকে মেডিক্যাল এডুকেশন নিয়ে একটা চূড়ান্ত দুর্নীতি চলছে। আজকে কেন চীফ মিনিষ্টার তাঁর 'কোটা, ছেড়ে দিচ্ছেন না, কেন সেখানে ওপেন এ্যাডমিশন হচ্ছে না ? আজকে কেন হায়ার এডুকেশন, পোষ্ট গ্র্যাজুয়েট এডুকেশনে দুর্নীতি চলছে তার জবাব দিন।

( এই সময় লাল বাতি জ্বলে ওঠে )

মিঃ ডেপুটী স্পীকার : ডাঃ অধিকারী, আপনার সময় শেষ হয়ে গেছে, আপনি বসুন। এবারে শ্রীগৌরীপদ দত্ত বলবেন।

ডাঃ গৌরীপদ দত্ত : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কর্তৃক প্রস্তাবিত বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা নিবেদন করতে চাইছি। মাননীয় বিরোধীদলের সদস্য ডাঃ তরুণ অধিকারী মহাশয় যে বক্তব্য রাখছিলেন তা শুনে আমি খুশী হতে পারতাম যদি তিনি বাজেটটা একটু ভাল করে পড়ে স্বাস্থ্যের যে মূল সমস্যা রয়েছে তার উপরে আলোচনা করতেন। আমি প্রথমে যে কথাটা নিবেদন করতে চাইছি তা হচ্ছে এই যে, বর্তমানে সারা ভারতবর্ষে, এমনকি আমাদের পশ্চিমবঙ্গেও এটা আছে, আমাদের যে স্বাস্থ্য ব্যবস্থা আছে, সেই ব্যবস্থার মধ্যে দিয়ে সাধারণ মানুষের আশা-আকাঙ্খা এবং তাদের যা প্রয়োজন তা মেটাতে পারা যাচ্ছে না। এটা মেটাতে না পারার মূল যে কারণ—আমি কোন বিতর্কের মধ্যে না গিয়েও মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের শুধু অনুধাবন করতে অনুরোধ করবো—সেই কারণটা কিন্তু শুধু চিকিৎসা ব্যবস্থার মধ্যেই নিহীত নেই। এটা নিহীত রয়েছে গোটা ভারতবর্ষের আর্থ সামাজিক অবস্থা এবং রাজনৈতিক পরিস্থিতির উপরে। এখানে

আপনারা যদি কেবলমাত্র বাজেটটাকে দেখেন এবং পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে প্রকাশিত যে পুস্তক প্রকাশিত হয়েছে—'হেলথ অন দি মার্চ' -তা যদি দেখেন, তাহলে দেখবেন যে স্বাধীনতার পর থেকে যে নীতি কেন্দ্রীয় সরকার নির্দিষ্ট করে দিয়েছেন, সেই নীতি অনুসরণ করতে গিয়ে শুধুমাত্র পশ্চিমবঙ্গ নয়, সারা ভারতবর্ষের মানুষ স্বাস্থ্যের জন্য নাভিশ্বাসগ্রস্ত হয়ে পড়েছেন। এটা বিশেষভাবে বুঝে নিতে হবে যে, স্বাস্থ্য মানে কিন্তু শুধু চিকিৎসা নয়, স্বাস্থ্য মানে হচ্ছে একজন মানুষের সামাজিক, আর্থিক এবং পরিবেশের সুষম প্রতিফলন। আমরা সেই প্রতিফলনই দেখতে পাচ্ছি। একজন মানুষের রোগ হচ্ছে বা কেন হচ্ছে না তা আমাদের একটু বিশ্লেষণ করে দেখতে হবে। সারা ভারতবর্ষে মানুষের সামাজিক ও অর্থনৈতিক পরিস্থিতিটা কি তা আপনারা সবাই জানেন। আমাদের দেশের শতকরা পঞ্চাশ ভাগ মানুষ দারিদ্র্যসীমার নিচে বসবাস করছেন। মাননীয় বিরোধী সদস্যরা একটু অনুধাবন করলে নিশ্চয়ই বুঝতেন যে, এঁদের আশেপাশে যাঁরা আছেন, তাঁদের মধ্যে শতকরা সত্তর ভাগ লোকেরই দু'বেলা দু'মুঠো খাদ্য জোটে না। সুস্বাস্থ্যের প্রথম শর্তই হচ্ছে খাদ্য এবং নিউট্রিশান। এর সঙ্গে সঙ্গে চাই মানুষের ব্যবহার্য্য উপযুক্ত বাসস্থান, তাদের শিক্ষা—শিক্ষার প্রধান যে অঙ্গ মলমূত্র নিষ্কাষণের যথোপযুক্ত ব্যবস্থা—এই ব্যাপারে আমাদের দেশে যে নীতি এতদিন ধরে চলে আসছে, আমাদের দেশের লোকেরা যে নীতি অনুসরণ করে আসছেন, তাতেই প্রায় শতকরা সত্তর ভাগ থেকে আশি ভাগ মানুষ সামাজিক সুবিচার থেকে বঞ্চিত হয়ে আসছেন। আমাদের দেশে মানুষের যে অসুখ হয়, আমরা যদি তাকে একটু বিশ্লেষণ করে দেখি—আপনারা নিশ্চয়ই হায়দ্রাবাদ ন্যাশানাল নিউট্রিশন্যাল ইনষ্টিটিউটের নাম শুনেছেন, তাঁরা একটা সমীক্ষা করেছিলেন; সেই সমীক্ষাতে দেখা গেছে আমাদের দেশে যে সমস্ত অসুখ হয়, তার শতকরা আশি ভাগ অসুখই হচ্ছে অপুষ্টিজনিত কারণে। সাধারণ মামুলি যে সমস্ত অসুখ হয় তা হচ্ছে শতকরা ৯৫ ভাগ। শতকরা ৫ ভাগ যে অসুখ হয়, সেগুলো নিয়ে একটু পরীক্ষা নিরীক্ষার দরকার আছে। কাজেই স্বাস্থ্যের পূর্বশর্তগুলো পালিত না হলে কিছু হবে না। যেখানে কেন্দ্রীয় সরকারের নীতি যে কোন রাজ্যই পালন করতে বাধ্য, সেই নীতি সম্বন্ধে ওয়াকিবহাল থেকেও, আমাদের মাননীয় বন্ধু তরুণ অধিকারী মহাশয় এখানে যে নীতির কথা বললেন—'এত হেলথ সেন্টার, এত ডাক্তার, এত নার্স' এত স্ট্যাটিক ইউনিট—এসব নেওয়া সত্ত্বেও আমাদের দেশের শতকরা আশি ভাগ মানুষ চিকিৎসার ধারে কাছে যেতে পারছে না।

[4-30—4-40 P. M.]

সেই ভুল নীতি এখানে আমরা পালন করে চলেছি এবং সেই নীতি প্রত্যাখ্যান

স্খলিত হচ্ছে স্বাস্থ্য দপ্তরের মধ্যে। যদিও আমরা জানি স্বাস্থ্য রাজ্যের ব্যাপার কিন্তু তবুও এখানে প্রতিফলিত হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি এবং নির্দেশ। আজকে মাননীয় সদস্য শ্রীদেবীপ্রসাদ বাবু উপস্থিত থাকলে ভালো হোত, তিনি হয়তো স্বীকার করতেন কারণ তিনি যখন কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন তখন তিনি তার ফিফথ্ ফাইভ ইয়ারে যে এপ্রোচ করেছিলেন সেই ফিফথ্ ফাইভ ইয়ার প্ল্যানে তিনি স্বীকার করেছিলেন যে এখানে যে স্বাস্থ্য ব্যবস্থা রয়েছে তাতে স্ট্যাটিক ইউনিট দিয়ে হেল্‌থ সেন্টার, সাবসেন্টার এবং সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারগুলি চলতে পারে না। তাতে মাত্র দেড় কিলোমিটার দূরত্বের লোকেরা এর সাহায্য পাবেন। সুতরাং তিনি যে বিশ্লেষণ দিয়েছিলেন তাতে স্বাস্থ্য দপ্তরে পুরোপুরি প্রতিফলিত হচ্ছে আত্ম সামাজিক কেন্দ্রের উপরে। সেই কথা বলার পরেও তিনি যখন স্কিমটা দিলেন সেই স্কীমের মধ্যে শুধু ডাক্তার বাড়ানোর চেষ্টা করে গেলেন। আজকে একটা মূল সমস্যা হচ্ছে যে কারুর যদি অসুখ হয় চিকিৎসার জন্য স্বাস্থ্যকেন্দ্রে যান সেখানে স্বাস্থ্যকেন্দ্রে অপ্রতুলতার জন্য তার চিকিৎসা হ'ল না। এরজন্য স্বাস্থ্যনীতি দায়ী, তার বীজ এর মধ্যে নিহিত আছে। আজকে সেইজন্য যে স্বাস্থ্য বাজেট এখানে দেওয়া হয়েছে, সেই স্বাস্থ্য দপ্তরের বাজেটটাকে বিচার করে দেখতে হবে। সেখানে বামফ্রন্ট সরকার যে বাজেট দিয়েছেন সেটাতে বিকল্প অর্থনীতির কথা বলা হয়েছে, সামাজিক ব্যবস্থার কথা বলা হয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের নীতি এবং নির্দেশের কাছে অনুগত। এই নীতির কিউরেটিভ ওরিয়েনটেড যে মেডিসিন স্ট্যাটিক ইউনিটের মধ্যে দিয়ে সেই মেডিসিন তৈরীর নীতি আজকে ব্যর্থ হ'ল, বিফল হ'ল। সেখানে মানুষের উপকারে না আসলেও সরকারকে বাধ্য করেছে সেই নীতিকে অনুসরণ করতে। মানুষের যে আকাঙ্খিত জিনিষ স্বাস্থ্য রক্ষা, সেই স্বাস্থ্য রক্ষার জন্য আন্দোলন করার চেষ্টাও ঠিকমত অনুষ্ঠিত হয়নি। মাননীয় সদস্য শ্রীসৌগত রায় মহাশয় আছেন তিনি জানেন যে আমরা বহুদিন ধরে অসুখের কারণে এবং অসুস্থতার কারণে সত্য তথ্যকে অনুসন্ধান করার চেষ্টা করেছিলাম আমার স্মরণে আছে আপনার স্মরণে আছে কিনা জানি না। সেই সময়ে ২৪-পরগণা জেলায় একটা মিটিং ছিল সেখানে এই কথাটি বলা হয়েছিল যে ভারতবর্ষের সংবিধানে স্বাস্থ্য হচ্ছে মৌলিক অধিকার এবং সেই অধিকারকে মৌলিক অধিকার হিসাবে গৃহীত হয়নি। তখন সৌগতবাবু রাজ্যসভার সদস্য ছিলেন। তিনি স্বীকারও করেছিলেন যে এই বিষয়টি যাতে গৃহীত হয় তারজন্য চেষ্টা করবেন। কিন্তু আজ পর্য্যন্ত মৌলিক অধিকার হিসাবে গৃহীত হয়নি। স্বাস্থ্য আজও অবধি একটা দয়ার দান হিসাবে চলে আসছে। এখানে যে স্বাস্থ্য ব্যবস্থা রাখা হয়েছে তাতে মৌলিক অধিকার থেকে স্বাস্থ্যকে বঞ্চিত করে তার সামাজিক সুবিচার

থেকে বঞ্চিত করে রাখা হয়েছে। এটা মাননীয় সদস্যরা অনুধাবন করার চেষ্টা করুন। এটা আপনি আপনি হয়নি, এর পিছনে একটা রাজনৈতিক প্রতিক্রিয়া আছে। এখানে দেবী বাবুর মত লোক বিশ্লেষণ করে দেখলেন এই যে স্বাস্থ্য ব্যবস্থা চলছে, শিক্ষা ব্যবস্থা চলছে তাতে মানুষের উপকারে লাগতে পারে না। কিন্তু তাঁর নিজস্ব রাজনৈতিক সীমাবদ্ধতার জন্যে সত্য কথা বলতে পারলেন না। তিনি বলতে পারলেন না যে এরজন্য স্বাস্থ্য আন্দোলনের দরকার যে আন্দোলনের পরিপূরক হচ্ছে সামাজিক, আর্থিক মুক্তি আন্দোলন। তিনি সেকথা না বলে বললেন যে আমরা এখানে ডাক্তার তৈরী করে দিয়েছি, আমরা অনেক হেল্‌থ সেন্টার তৈরী করে দিয়েছি। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে পশ্চিমবঙ্গের হাসপাতালগুলিতে ৮০০ লোকের পিছু একটি করে বেড। সেখানে আপনি যদি দেখেন ১৯৮৪-৮৫ সালের স্ট্যাটিস্‌টিকস্‌ যে দেওয়া আছে তাতে হিসাব করে দেখান হয়েছে ৮০০ লোক পিছু একটি করে বেড। আরেকটি ধরুন ব্লককে যদি ইউনিট হিসাবে ধরা হয় তাহলে অনেকগুলি প্রাইমারি হেল্‌থ সেন্টার আছে, সেখানে ১০ থেকে ১২টি সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার এবং সাব-সেন্টার আছে। সেখানে যদি এ্যালোপ্যাথিক, হোমিওপ্যাথিক এবং ইউনানি যদি এক হয়ে থাকে তাহলে ডাক্তারের সংখ্যা অনেক বাড়বে। সেখানে পপুলেশান রেসিও হিসাবে যদি সবগুলিকে ধরা হয় তাহলে ডাক্তারের সংখ্যা অনেক বেড়ে যাবে। তবে কেন্দ্রীয় নীতি অনুসারে প্রত্যেকটিকে আলাদা করে ধরতে হবে যথা এ্যালোপ্যাথিককে আলাদা করে দাঁড় করাতে হবে, হোমিওপ্যাথিককে আলাদা করে দাঁড় করাতে হবে আবার ইউনানিকে আলাদা করে দাঁড় করতে হবে। আমরা যদিও জানি সায়েন্স হচ্ছে এক এবং অনিবার্য কিন্তু তা সত্ত্বেও বলবো এই প্যারালাল সিস্টেমের মধ্যে অনেক ভালো জিনিষ আছে, ইউনানির মধ্যেও অনেক ভালো জিনিষ আছে, হোমিওপ্যাথিকের মধ্যেও অনেক ভালো জিনিষ আছে। কিন্তু আজকে বিজ্ঞানের যুগে সেপারেট এক্সজিসটেন্সকে আলাদা করে সিস্টেমটা কতখানি যুক্তি-যুক্ত হবে সেই বিষয়টা বিচার করে দেখা হয়নি।

কাজেই সেখানে আমাদের একটা দিকে অর্থ চলে যাচ্ছে। আমার বন্ধু বলছেন ঔষধের অনেক অভাব, হ্যাঁ ঔষধের অভাব আছে এটা ওকেও বলব বিরোধী সদস্যদেরও বলব তাদের কেন্দ্রীয় সরকারের নির্দেশিত যে হাতি কমিটি ছিল সেই হাতি কমিটির রেকমেণ্ডেশান যদি পড়েন তারা বলছেন আমরা যে ঔষধ এখানে আমদানী করি, তৈরী করি সেই ঔষধ শতকরা মাত্র ২০ জন লোকের প্রয়োজনও মেটাতে পারে না। এই শতকরা ২০ জন সামাজিক অবিচারের শিকার। শতকরা ৮০ জন লোক খাদ্য পায় না, তাদের বাসযোগ্য ব্যবস্থা নেই এবং তাদের স্যানিটারি

সিস্টেমের ব্যবস্থা নেই। এই যদি অবস্থা হয় তার প্রতিফলন তো হাসপাতালে পড়তে বাধ্য। তার প্রতিফলনেই তো মানুষ দলে দলে হাসপাতালে আসবে। কারণ, অস্বাস্থ্য-র যে কারণগুলি রয়েছে সেটা শুধু বর্তমানে নয়, প্রত্যেকদিন মানুষের অভাব বেড়ে যাচ্ছে, দারিদ্র বেড়ে যাচ্ছে এবং সেখানে বিকল্প অর্থনীতি হিসাবে বিকল্প প্রচেষ্টা হিসাবে পশ্চিমবঙ্গে যেটা করা হয়েছে সেটা করা হচ্ছে। শুধু হাসপাতালগুলির উপরই জোর দেওয়া হচ্ছে না বলেই আজকে যে প্রচেষ্টাটা হচ্ছে সেটার জন্য আমরা বিরোধী সদস্যরা অত্যন্ত সহযোগীতা চাইব—মানুষের কাছে এই সত্যি কথা যদি বলার জন্য তারা এগিয়ে আসেন তাহলে মূল লক্ষ্য হবে তাদের অন্য সুবিধাগুলি দেখা। সেখানে যদি আপনারা বর্তমানে পশ্চিমবাংলার সঙ্গে ভারতবর্ষের কল্পনা করেন তাহলে আমাদের সেখানে যে বার্থ রেট—সারা ভারতবর্ষের সঙ্গে সেই বার্থ রেট পশ্চিমবাংলায় অত্যন্ত কম। সারা ভারতবর্ষের যে ইনফ্যান্ট মর্টালিটির রেট সেটা পশ্চিমবাংলায় অত্যন্ত কম। সারা ভারতবর্ষের মধ্যে যে মেটারনিটি মর্টালিটি রেট সেটা পশ্চিমবাংলায় সবচেয়ে কম। পশ্চিমবাংলায় ১০ বছরের মধ্যে মানুষের পার কাপিটা ইনকাম অনেক বেড়েছে। আজকে আমরা ক্ষেত-মজুরদের একটা ব্যবস্থা করে দিচ্ছি যাতে তারা ন্যূনতম মজুরি অন্ততঃ পায়। আজকে বর্গাদাররা পায়ের তলার মাটি পাচ্ছে, তারা দুইবেলা দুইমুঠো খেতে পায়। আমি যে অঞ্চল থেকে এসেছি সেটা অত্যন্ত দরিদ্র জায়গা—আমাদের যে গ্রাম সেখানে আমাদেরকে আগে বলত জয়পুরের কাঙালি। আজকে আমরা সেখানে সেই রকম কিছু ভিখিরি পাই না। সেখানে ক্ষেত-মজুর, বর্গাদার এবং প্রান্তিক চাষীরা তারা দুই বেলা দুই মুঠো খেতে পায়। সেখানে চাষযোগ্য জমি অনেক বেশী উন্নত হয়েছে এবং সেখানে জলের ব্যবস্থা করা হয়েছে, কিছু কিছু আবাসনের ব্যবস্থাও করা হয়েছে। এটা পার কাপিটা ইনকাম বেড়ে যাবার জন্য মানুষের অর্থ-নৈতিক সংগতি হওয়ার জন্য পশ্চিমবঙ্গ একটা বিকল্প স্বাস্থ্য নীতির দিকে এগিয়ে যাচ্ছে এটা আমি মাননীয় সদস্যদের মনে রাখতে বলব এবং আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। এই যে হাতি কমিটি যে সমস্ত রেকমেণ্ডেশান করেছিলেন, ঔষধ তৈরীর জন্য পাবলিক সেক্টরকে দেওয়া হবে বলে বাল্ক ড্রাগ বেশী করে তৈরী করার জন্য, এসেনসিয়াল ড্রাগ তৈরী করার জন্য যে নীতি ছিল সেটাকে পরিবর্তন করে দিয়ে আজকে রাজীব সরকার যে ভেষজ নীতি আনছেন আপনারা নিশ্চয় জানবেন ডি-লাইসেন্সিং করে দিচ্ছেন। এবং ডি-লাইসেন্সিং করে দেবার জন্য তারা কি করছেন মার্কড আপ এসেন্সিয়াল ড্রাগ এবং লাইসেন্সড ড্রাগ তৈরী করার জন্য তাদের মার্কড আপটা বাড়িয়ে দিচ্ছেন। এবং ডি-লাইসেন্সিং করার জন্য যে সমস্ত প্রাইভেট সেক্টর এবং পাবলিক সেক্টর যেগুলি ছিল তার অন্ততঃ ৬ পারসেন্ট কাজ

করে এবং এদের হয়ত ৭৮ পারসেন্ট হচ্ছে মাল্টি ন্যাশানাল। কিন্তু সেই প্রাইভেট সেক্টরের আজকে নাভিশ্বাস উঠেছে।

আজকে তারা যে আইন করতে চাইছেন তাতে যে জীবনদায়ী ঔষধের কথা বলছেন সেটা অপ্রতুলতা হবে এবং যার জন্য জীবনদায়ী ঔষধের দামও বেড়ে যাচ্ছে। এবং সঙ্গে সঙ্গে যেগুলি ডি-লাইসেন্সিং করে দিয়েছেন সেইগুলি হচ্ছে নন-এসেনসিয়াল ড্রাগ। সেখানে তারা মার্কড আপ করে দিয়েছেন। এখানে তারা ২০ থেকে ৬০ করে দিয়েছেন এসেনসিয়াল ড্রাগে এবং নন-এসেনসিয়াল ড্রাগে ক্যাটিগোরী টুতে তার মার্কড-আপ বাড়িয়ে করে দিয়েছেন ১০০। আর বাকি যে থার্ড ক্যাটাগোরী তার লাভের কোন সীমা পরিসীমা নেই। কাজেই আজকে ভারতবর্ষে যে ঔষধের অভাব আছে—সেই ব্যাপারে যদি খোঁজ করে দেখেন যে হাতি কমিটির যে রেকমেণ্ডেশান ছিল—ভেষজ শিল্পে ভারতবর্ষ স্বয়ম্ভর হতে পারত--সাধারণ মানুষের উপকারের জন্য বাল্ক ড্রাগ, এসেনসিয়াল ড্রাগ বেশী করে তৈরী করার জন্য মানুষের যেটা ফুল নীড সেটা কভার করতে পারত সেদিক থেকে বিপরীতমুখী হয়ে কেন্দ্রীয় সরকার এটা পরিচালনা করছেন। এখানে বিকল্প হচ্ছে এই আমরা চাইছি মানুষ যাতে করে তার চিকিৎসার জন্য ক্ষমতাসীন লোকেরা দারস্থ না হন। সেখানে সি. ইউ. ডি. পি. থ্রিতে যে প্রকল্প আমরা নিয়েছি এখানে এক্সপেরিমেন্টেশানেতে সেই প্রকল্পতে প্রত্যেকটি লোকের কাছে স্বাস্থ্যকর্মী পাঠিয়ে তাদের কাছে স্বাস্থ্য সম্বন্ধে সত্যি কথাটাই বলা হবে—স্বাস্থ্যের মধ্যে চিকিৎসাটাই যে শুধু স্বাস্থ্য নয়, এর মধ্যে যে কারণগুলি রয়েছে সেই কারণগুলি তাদের বলা হবে এবং সেখানে একটা রেফারেন্স সিস্টেম করা হচ্ছে।

[ 4-40—4-50 P.M. ]

স্বাস্থ্য কর্মীরা যদি রেফার করে তাহলে বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে যাবে এবং সেখানে গিয়ে চিকিৎসার সুযোগ পাবে। বাজেট বইতে লেখা রয়েছে উপর থেকে অর্থাৎ ডিসট্রিক্ট হাসপাতাল থেকে, সাব-ডিভিসন্যাল হাসপাতাল থেকে স্পেসালিস্ট-রা গিয়ে প্রাইমারী হেলথ সেন্টারে কাজ করতে পারবেন। এতে মানুষের বড় হাসপাতালে যাবার অসুবিধা দূর হবে। এখানে অনেক সদস্য ওয়াল্ড হেলথ অর্গানাইজেসন, স্টেট ব্যাঙ্ক এবং ওয়াল্ড ব্যাঙ্কের রেফারেন্স দিচ্ছেন। আপনারা জেনে রাখুন ওয়াল্ড ব্যাঙ্ক যে ৯ কোটি টাকা দিয়েছে তার মধ্যে ৬ কোটি টাকা স্টেট গভর্ণমেন্ট দিয়েছে এবং বাকী ৩ কোটি টাকা লোন হিসেবে পাওয়া গেছে সেভেন হাফ পারসেন্ট ইন্টারেস্টে। মানুষের দরজায় যাতে ঔষধ এবং স্বাস্থ্য কর্মীরা যেতে পারে সেই ব্যবস্থা আমাদের

হেলথ ডিপার্টমেন্ট করেছে এবং এটা তাদের নিজস্ব চিন্তাধারা। অর্থাৎ একটা বাইল্যাটারেল সিস্টেম-কে ইনট্রোডিউস করবার চেষ্টা করা হচ্ছে। হাতি কমিটি রেকমেণ্ড করেছিল ১১৬টি ঔষধ। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার বলেছেন আমরা ১১২টি এসেনসিয়াল ঔষধ দেব। একজন রোগীর কতখানি ঔষধের প্রয়োজন সেই কোয়ানটাম নির্ধারণ করবার কোন মেসিন্যারি আমাদের নেই। আমাদের ডাক্তাররা যেটা বিবেচনা করেন তার উপরেই রোগীকে নির্ভর করতে হয়। কংগ্রেস হোক, কমিউনিস্ট হোক কোন ডাক্তার যদি একটা প্রেসক্রিপসন করেন তাহলে সেই ঔষধ রোগীকে খেতেই হবে। আমার মনে হয় ডাক্তারদের এই যে প্রেসক্রাইবিং হ্যাবিট অর্থাৎ ঔষধের উপর নির্ভরশীলতা এতে রোগীদের ক্ষতি হয়। কোন ব্যবসা করতে গেলে ৩টি ধাপের প্রতি লক্ষ্য রাখতে হয়। এর মধ্যে ১টি হল—প্ল্যান, আর একটি হল এজেন্ট এবং আর একটি হল মার্কেট। আজকাল এই মালটি ন্যাসনালরা নানাভাবে পার্চেজারদের ইনডকট্রিনেট করছে, মালটি ন্যাসনালরা নানা রকম ড্রাগ, থেরাপি এ্যাপলায়ায়েনসেস বাজারে ছাড়ছে। মেডিকেল এডুকেসনের ব্যবস্থা যেটা রয়েছে সেটা একটা বিরাট জিনিস। আজকে এই মালটি ন্যাসনালরা বিরাট মার্কেট তৈরী করেছে নিজেদের স্বার্থে এবং তারা মানুষকে বলছে, ঔষধ খাও, ঔষধ খাও, ঔষধ খাও। বিরোধীপক্ষের সদস্যরা নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে, স্বাস্থ্য কর্মীরা এখন ৭০টি ঔষধের উপর নির্ভর করছে। এতে মালটি ন্যাসনালরা খানিকটা রুদ্ধ হয়েছে। ওঁনারা বলছেন রাউণ্ড দি ক্লক এক্স-রে, রাউণ্ড দি ক্লক ই. সি. জি., রাউণ্ড দি ক্লক ব্লাড ব্যাঙ্কের ব্যবস্থা করতে হবে। আমি নিজে একটা সমীক্ষা করেছিলাম, ইউ. এন. ও. এবং সি. এম. ডি. এ.-থেকেও একটা সমীক্ষা করা হয়েছিল। ফলাফল একই হয়েছে। শুধু আমরাই নয়, সারা পৃথিবীর ৭০ পারসেন্ট শিক্ষিত লোক মনে করে এইভাবে সফিসটিকেটেড একজামিনেসন ছাড়াই ট্রিটমেণ্ট করা যায়। কিন্তু মানুষের মানসিকতা এমনই হয়ে গেছে যে তাঁরা মনে করছেন এক্স-রে আমাকে করতেই হবে। যে সমস্ত কেস-এ এক্স-রে করা হয় তার ৮০ পারসেন্ট ক্ষেত্রে আমি দেখেছি লিখেছে—নো এ্যাবনর্মালিটি ডিটেকটেড। তবুও মানুষ এই সমস্ত পরীক্ষা নিরীক্ষার মধ্যে যাবে, অর্থব্যয় করবে। প্রয়োজনে পরীক্ষা নিরীক্ষা হোক তাতে কোন আপত্তি নেই। আমি হাসপাতালে গিয়ে দেখেছি যত লোক আসে তার মধ্যে ৯০ পারসেন্ট লোকের আসার কোন দরকার ছিল না। হাসপাতালের এ্যাটেনডেন্স রেজিস্টার খুলে দেখবেন টেন পারসেন্ট রোগীকে ডাক্তারবাবু লিখেছেন—এ্যাডভাইজড এ্যাডমিসন, বাকীদের ইনষ্টিটিউসন্যাল ট্রিটমেন্ট-ই যথেষ্ট। কিন্তু তবুও মানুষ হাসপাতালে ভর্তি হবার জন্য ডাক্তারবাবুদের পায়ে পড়ছে। মানুষের এই মানসিকতার যদি পরিবর্তন

না হয় তাহলে সমস্যার সমাধান হবে না, ডাক্তার, নার্সদের প্রতি দোষারোপ করেও কিছু হবে না। বিরোধীপক্ষের সদস্যরা যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করার কথা বললেন, কেন্দ্রীয় সরকারের নির্বাচিত স্ট্যাটিক ইউনিট-এর কথা বললেন তাতে আমি অনুরোধ করব তাঁরা যেন একবার পশ্চিমবাংলার হেলথ বাজেটটি দেখেন। কেন্দ্রীয় সরকারের হেলথ বাজেট এখন ১'৭ পারসেন্টে এসে দাঁড়িয়েছে এবং আমাদের হেলথ বাজেট হচ্ছে ফিফটিন পারসেন্ট। এই বাজেটের ৫০ পারসেন্ট খেয়ে নিচ্ছে পি. ডবলু. ডি., মেণ্টেন্যান্স এবং কন্সট্রাকসান, ২৫ পারসেন্ট চলে যাচ্ছে স্টাফ প্যাটার্নের জন্য, তাদের মাইনে দেওয়ার জন্য, ২০ পারসেন্ট বড় বড় হাসপাতালের তথাকথিত বড় বড় ডাক্তাররা খেয়ে নিচ্ছে, বাকি ৫ পারসেন্ট থাকছে গ্রাম বাংলার জন্য। এখানে গ্রাম বাংলার জন্য সবাই দুঃখ বোধ করেন কিন্তু আসলে যে জায়গায় গলদ, স্বাস্থ্য নীতি যেটা এতদিন ফলো করা হয়েছে, যেটা কংগ্রেস সরকার ১৯৬৬ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ফলো করেছে, কংগ্রেসী রাজত্বের তখন বুন পিরিয়ড, সেই সময় তাদের যে প্যাটার্ণ সেই প্যাটার্নটা যদি অনুধাবন করেন তাহলে বুঝতে পারবেন হেলথ সেন্টার, ডাক্তার, নার্স বেড়েছে কিন্তু মূল যে ব্যাপার চিকিৎসা, ডাক্তার নার্স, ওষুধে এই যে মানসিকতা এই মানসিকতার কোন পরিবর্তন করা যায়নি। ওষুধ খেয়ে খেয়ে মানুষের যে দুর্দশা হচ্ছে তাতে মানুষ ফ্রাঙ্কেষ্টাইন তৈরী হয়ে যাচ্ছে, ভাইটালিটি এগেনস্ট ডিজিজেস থাকছে না। এতে শুধু যে পকেট কাটা যাচ্ছে তা নয়, মালটি ন্যাশান্যালরা টাকাটা লুট করে নিয়ে যাচ্ছে, তাদের রোগ প্রতিরোধের ক্ষমতা আস্তে আস্তে শেষ হয়ে যাচ্ছে। সেজন্য আপনাদের কাছে আবেদন বামফ্রন্ট সষকারের পক্ষ থেকে যে বিকল্প স্বাস্থ্য ব্যবস্থার কথা বলা হয়েছে দলমত নির্বিশেষে সেই স্বাস্থ্য আন্দোলনের জন্য মানুষের কাছে সত্য কথা বলার জন্য আমরা যদি মানুষের কাছে যেতে পারি তাহলে ভবিষ্যতে বংশধরদের আমরা উপকার করতে পারব এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগোবিন্দ চন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয় আজকে যে স্বাস্থ্য বাজেট প্লেস করেছেন আমি তার বিরোধিতা করছি। তিনি স্বাস্থ্য দপ্তরকে মানুষের স্বাস্থ্যকে শ্মশানে পাঠিয়ে দিয়েছেন। আজকে স্বাস্থ্য দপ্তরে চরম অব্যবস্থা, দুর্নীতি, স্বজন-পোষণ, চরম দলবাজি, পার্টিবাজি চলছে। স্বাস্থ্যই হচ্ছে মানুষের সম্পদ, ২ হাজার সালের মধ্যে পশ্চিমবঙ্গের ঘরে ঘরে মানুষের স্বাস্থ্যকে পৌঁছে দেওয়া হবে সেই দৃষ্টিভঙ্গী ভাষণের মধ্যে রাখতে পারেননি। পশ্চিমবঙ্গে যে মূল্যবৃদ্ধি ঘটছে, বেকারত্ব দিনের পর দিন বাড়ছে সেই দিকে কোন লক্ষ্য না রেখে কতকগুলি

ফাঁকা আওয়াজ ভুয়ো বুলি দিয়ে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরের যে সমস্যা সেই সমস্যা দূর করার জন্য কোন ব্যবস্থা অবলম্বন করতে পারেন নি। স্বাস্থ্য হচ্ছে সামাজিক অর্থনৈতিক ব্যবস্থার একটা দর্পণ। সেই দর্পণের দিকে যদি তাকান যায় তাহলে দেখতে পাবেন স্বাস্থ্য সম্বন্ধে যে পরিচ্ছন্ন পরিবেশ, যে সুন্দর গৃহ ভবন তৈরী করা দরকার তা করতে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। আজকে স্বাস্থ্য হচ্ছে সমাজের প্রকৃতপক্ষে দর্পণ, সেটাকে রূপায়িত করবার জন্য সরকারের পক্ষ থেকে কোন প্রচেষ্টা ঘটেনি। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে বাজেট ভাষণ পেশ করেছেন তা অনেকটা একপেশে। আমি গ্রাম থেকে নির্বাচিত, আজকে গ্রামের সেই সমস্ত মানুষের চরম দুরবস্থা চলছে। গ্রামের মানুষ চিকিৎসা পাচ্ছে না। গ্রামে সামান্য একটু কালা জ্বর হলে, টায়ফয়েড, আমাশা, উদরামাশা, কলেরা হলে হাজার হাজার মানুষ মারা যাচ্ছে। স্বাস্থ্যমন্ত্রী তাদের চিকিৎসার কোন ব্যবস্থা করতে পারেন নি। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে প্রশ্ন করতে চাই আজকে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে ৫ বছর পর্য্যন্ত বয়সের শিশুরা যে হারে মারা যাচ্ছে তারজন্য গ্রামে একটাও পোলিও ভ্যাকসিন পাওয়া যায়নি কেন?

[4-50—5-00 P.M.]

শুনলে অবাক হবেন পোলিও ভ্যাকসিন, ট্রিপল এনটিজেন, ডি. ডি. টি.-র ব্যবস্থা পর্যন্ত নেই। অর্থাৎ সর্বক্ষেত্রে দেখতে পাচ্ছি গ্রামাঞ্চলে শিশু মৃত্যুর হার বেড়ে যাচ্ছে। গর্ভবতী মা, প্রসূতি মার স্বাস্থ্যের জন্য মিনিমাম যেটুকু প্রয়োজন সেটাও এই সরকার দিতে ব্যর্থ হয়েছেন। কেন্দ্রীয় সরকার আই. সি. ডি. এস. অর্থাৎ শিশু বিকাশ প্রকল্প করেছেন। এর অর্থ হল, প্রতি গ্রামে এক হাজার লোকসংখ্যা পিছু একটি করে ফ্রি নার্সিং স্কুল হবে এবং সেখানে নিউট্রিসন ফুডের ব্যবস্থা থাকবে এবং পশ্চিমবাংলার গ্রামের মানুষের স্বার্থে এটা করা হবে। আমি জিজ্ঞেস করছি, পুষ্টিকর খাদ্য না পেয়ে পশ্চিমবাংলায় এই যে হাজার হাজার শিশু মরছে, হাজার হাজার মানুষ টি. বি. রোগে ভুগছে এরজন্য সরকার থেকে কি ব্যবস্থা করা হয়েছে? আমরা দেখছি সেই শিশু বিকাশ প্রকল্পে দলবাজী চলছে। নিয়ম হল একজন স্কুল ফাইন্যাল পাশ এবং একজন ক্লাস এইট পাশ মহিলার ওখানে চাকুরীর ব্যবস্থা হবে। কিন্তু গিয়ে দেখুন তাদের প্রকৃত ট্রেনিং-এর ব্যবস্থা নেই। কে লাল ঝাণ্ডা হাতে নিয়ে মিছিলের পিছে পিছে ঘুরেছে তাই দেখে ওখানে চাকুরী দেওয়া হচ্ছে। রোগীদের পুষ্টিকর খাদ্য না দিয়ে শুধু দলবাজী করা হচ্ছে। নিয়ম হল আই. সি. ডি. এস. প্রকল্পের মাধ্যমে পুষ্টিকর খাদ্যের ব্যবস্থা করতে হবে। কিন্তু

আমরা দেখছি প্রসূতি মায়েরা সেই পুষ্টিকর খাদ্য পাচ্ছে না। এরজন্য কি ব্যবস্থা আপনারা করেছেন? নূতন স্বাস্থ্যমন্ত্রী কোলকাতার বড় বড় হাসপাতালে ঘুরে বেড়াচ্ছেন। আপনারা হাসপাতালের আউটডোরে গিয়ে দেখুন, কি সার্জিক্যাল, কি মেডিকেল, কি গাইনিক—৬০০ থেকে ১ হাজার রোগী আউটডোরে বসে অপেক্ষা করছে চিকিৎসার আশায়। অউটডোরে একজন ভিজিটিং প্রফেসর, একজন হাউস স্টাফ, একজন ইনটার্নি বসে আছেন। এবারে চিন্তা করুন সার্জারি, মেডিসিন এবং গাইনিকের আউটডোরে যদি ১ হাজার করে রোগী থাকে তাহলে ওই ৩ জন ডাক্তার তাদের কি চিকিৎসার ব্যবস্থা করবেন, স্পেসালাইজড ট্রিটমেন্টের কি ব্যবস্থা করবেন? ইমারজেন্সীতে গিয়ে দেখুন একজন ডাক্তার বসে আছেন। আজকে যদি ইমারজেন্সীতে হেভি ব্লিডিং হচ্ছে এমন ৬ জন রোগী যায়, করোন্যারি থ্রমবসিস হয়েছে এমন ২ জন রোগী যায় তাহলে ওই ২-১ জন ডাক্তার তাদের কি চিকিৎসার ব্যবস্থা করবেন? আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, বাস্তব এই সমস্যা উপলব্ধি করে তিনি যেন উপযুক্ত ম্যানিং-এর ব্যবস্থা করেন। আর তা যদি না করেন তাহলে বড় বড় হাসপাতালে চিকিৎসার নামে এই যে অব্যবস্থা চলছে তার কোন সুরাহা হবে না। অনেক সময় দেখা যায় মানুষ চিকিৎসার সুযোগ না পেয়ে ডাক্তারদের উপর অত্যাচার করে। মানুষেরও দোষ নেই, ডাক্তারদেরও দোষ নেই—দোষ হচ্ছে ব্যবস্থাপনার। স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য দপ্তরের উন্নতির জন্য যে প্রচেষ্টা চালাচ্ছেন তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। যে সমস্ত অসুবিধা, অব্যবস্থার কথা বললাম এগুলির প্রতি আপনি দৃষ্টি দিন। আমরা মেডিকেল কলেজ হাসপাতালে এবং অন্যান্য হাসপাতালে দেখেছি, ইমারজেন্সীতে দেখেছি রোগীদের হাতে ডাক্তাররা এ্যাসালটেড হচ্ছেন। হাসপাতালের যে পরিস্থিতি তাতে এই ধরনের ঘটনা অনেক সময় ঘটতে বাধ্য হয়। ১৯৮২ সালে ভারত সরকার যে জাতীয় স্বাস্থ্য নীতি গ্রহণ করেছিলেন তাতে দেখছি বিভিন্ন প্রদেশ টার্গেটে পৌঁছে গেছে। দুঃখের সঙ্গে লক্ষ্য করছি পশ্চিমবাংলা সেই টার্গেটে যেতে পারেনি। ১৯৭৪ সালে পরিকল্পনা মন্ত্রীদের যে কনফারেন্স হয়েছিল তাতে ঠিক হয়েছিল প্রতিটি ব্লকে ১টি প্রাইমারী এবং ২টি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার হবে।

সেই কাজ ১৯৭৭ সাল পর্যন্ত প্রায় পুরোপুরি কমপ্লিট ছিল। কিন্তু যেগুলি ইনকমপ্লিট ছিল, সেই ব্লকগুলিতে এখন পর্যন্ত ১০ বছরের মধ্যে এই সরকার প্রাইমারী, সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার বা সাব-সেন্টার দিয়ে পূরণ করতে পারেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই।

১৯৭৫ সালে নাম্বার অব বেড ইন হসপিটাল্‌স ইনক্লুডিং হেল্‌থ সেণ্টারস্‌ ৪৬ হাজার ৯৩৮ ছিল। আর ১৯৭৬ সালে কত হ'ল? ৫২ হাজার ৬২৪ হ'ল। এক বছরে কত বাড়ল? নিয়ার এ্যাবাউট ৬ হাজার। ১৯৭৭ সালে ৫৩ হাজার ৫০০ বেড ছিল। আজকে সেটা বেড়ে গিয়ে দাঁড়িয়েছে ৬৩ / ৬৪ হাজারে। অর্থাৎ ১০ বছরে বেড়েছে ১০ হাজার, আর তখন এক বছরে বেড়েছিল ৬ হাজার। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়, স্বাস্থ্য অধিকর্তা মহাশয় কিভাবে কাজ করছেন সেটা আপনারা ভালভাবেই বুঝতে পারছেন। আজকে সুন্দরবনের গোসাবা, কাকদ্বীপ, সাগর, নামখানা, পাথরপ্রতিমা, হিঙ্গলগঞ্জ, বাসন্তী, জয়নগর, মথুরাপুর ইত্যাদি যেখানেই যাবেন দেখতে পাবেন, মানুষ চিকিৎসার অভাবে মারা যাচ্ছে, অন্তত মরার আগে সামান্য একটু লাল জলও পাচ্ছে না। আমাদের সময়ে আমরা প্রাইমারী হেল্‌থ সেণ্টার করেছি। রায়দীঘি গ্রামীণ হেল্‌থ সেণ্টার আমরা ১৯৭৪ সালে করেছি। ক্যানিং-এ করেছি হাসপাতাল, কাকদ্বীপ, সোনাখালি, মোল্লাখালি, গঙ্গাসাগর, সাগর, ডায়মণ্ডহারবার ইত্যাদি বিভিন্ন জায়গার হাসপাতালগুলিকে মেরামতি সাহায্য দিয়ে ভালভাবে গড়ে তোলার ব্যবস্থা সরকার করতে পারেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরে কলকাতার কতকগুলি বড় বড় হাসপাতালের জন্য কিছু এ্যাম্বুলেন্স আছে। মফঃস্বল হাসপাতালের জন্য ইউনিসেফ যে এত জীপ, এ্যাম্বুলেন্স দিল, সেগুলি গেল কোথায়? কেন প্রাইমারী হেল্‌থ সেণ্টারে ইউনিসেফের জীপ, এ্যাম্বুলেন্স থাকবে না? কেন মেডিকেল অফিসার কোন পেসেণ্ট পাঠাতে গেলে বলবে, ভাঙড় হাসপাতালে গেলে বলবে ৩০০ টাকা জমা দাও তারপর কি ব্যবস্থা করা যেতে পারে আমরা দেখব? স্যার, একটা চরম অব্যবস্থা চলছে। দক্ষিণ ২৪-পরগণার সুন্দরবন এলাকার গ্রামীণ মানুষের চিকিৎসা কলকাতায় এনে ঠিকমত করা যাচ্ছে না এই এ্যাম্বুলেন্স ও জীপের অভাবে। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, আমাদের এমনি একটা কথা চালু আছে, প্রিভেনসান ইজ বেটার দ্যান কিওর। আপনি যদি ইমিডিয়েট রোগ থেকে মানুষকে বাঁচাতে নাও পারেন তাহলে অন্তত যাতে মানুষ রোগে আক্রান্ত না হয় তার জন্য কিছু ব্যবস্থা অববম্বন করুন এবং সুন্দরবনের গ্রামীণ মানুষ অন্তত যাতে মরার আগে আপনাদের হাতে এক দাগ ওষুধ খেয়ে দেখুক। কিন্তু সেই ব্যবস্থা আপনারা অবলম্বন করতে পারছেন না। আজকে এই পোলিও ভ্যাকসিনের জন্য কলকাতার কয়েকটি হাসপাতাল আছে। কিন্তু ডিস্ট্রিক্ট হসপিটাল, মহকুমা হসপিটালে ফ্রিজের ব্যবস্থা নেই। তারা সেগুলি পাচ্ছে না। বাচ্চা শিশুর পক্ষাঘাত হচ্ছে। ট্রিপল এ্যান্টিজেন ৪ / ৫ / ৬ মাসের মধ্যে নির্দিষ্ট দিনে ৬ বার

দিতে হবে। গ্রামের বাচ্চাদের ট্রিপল এ্যান্টিজেন কলকাতার হাসপাতালে নিতে যেতে হয়। তাদের বললে তারা বলে ঐ হাসপাতালে লাইন দিয়ে আমরা কি করব? সেখানে দুষ্ট চক্র রয়েছে, টাকা নিয়ে ভর্তি হচ্ছে, টাকা নিয়ে ব্যবসা চলছে। কাজেই গ্রামের গরীব মায়ের পক্ষে বাচ্চা নিয়ে এসে পি. জি., আর. জি. করে ট্রিপল্ এ্যান্টিজেন নেওয়া সম্পূর্ণ অসম্ভব হয়ে পড়ছে। ফলে গ্রামের বাচ্চার ধনুষ্টঙ্কার হচ্ছে, পোলিওতে ভুগছে, ডিপথেরিয়া হচ্ছে, হুপিং কাফ হচ্ছে। কাজেই সর্ব দিক থেকে পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা আজকে ভেঙ্গে পড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে গিয়ে দেখুন সেখানে কি অবস্থার সৃষ্টি হয়েছে। ছোট-মোল্লাখালি, গোসাবা, কুচবিহার, মেদিনীপুর ইত্যাদি যেখানেই যান, দেখবেন প্রাইমারী হেল্‌থ সেন্টারের কি অবস্থা হয়েছে। সেখানে ৫ ইঞ্চির গাঁথনি ভেঙ্গে পড়েছে, কবে তৈরী হয়েছে, তার সারানোর কোন ব্যবস্থা কিছু নেই।

[5-00—5-10 P.M.]

কোলকাতার অবস্থাই দেখুন না। ১৯২০ সালে আর. জি. কর. হাসপাতাল তৈরী হয়েছিল, আজকে তার বিল্ডিং-এর অবস্থা কি? কোন দিক থেকেই এই সরকার কোন ব্যবস্থা অবলম্বন করতে পারছেন না। ১৯২০ সালে যে আর. জি. কর. হাসপাতাল তৈরী হয়েছিল আজ সে তার সেই পুরানো যন্ত্রপাতি নিয়েই অপারেশান চালাচ্ছে। সেখানে নতুন সর্বাধুনিক যন্ত্রপাতি কোলকাতার সব হাসপাতালের জন্য এই সরকার ব্যবস্থা করতে পারেন নি। ডিস্ট্রিক্ট হসপিট্যাল এবং মহকুমা হসপিট্যালের জন্য তো পারেনই নি, কোলকাতার সব হাসপাতালের জন্যও সর্বাধুনিক যন্ত্রপাতির ব্যবস্থা করতে পারেন নি। কোলকাতার পি. জি., মেডিক্যাল কলেজ, নীলরতন ইত্যাদি কয়েকটি হাসপাতালেই শুধু সর্বাধুনিক যন্ত্রপাতি দিলে হবে না, প্রতিটি ডিস্ট্রিক্ট এবং মহকুমা হাসপাতালের জন্যও সর্বাধুনিক যন্ত্রপাতির ব্যবস্থা করতে হবে। গ্রামের মানুষরা কি মানুষ নয়? গ্রামের মানুষদের যদি আপনারা মানুষ বলে মনে করেন তাহলে তাদের সুচিকিৎসার জন্য প্রতিটি মহকুমা হাসপাতালে সর্বাধুনিক চিকিৎসা পদ্ধতির ব্যবস্থা করতে হবে। আমি স্যার, আবার হাসপাতালের বিল্ডিং-এর কথায় ফিরে আসি। একটু আগে প্রশ্নের উত্তর দেবার সময় মাননীয় মন্ত্রী সুব্রতবাবুর প্রশ্নের উত্তর দিতে গিয়ে বললেন যে, "হাসপাতাল বিল্ডিং-এর কাজ যে পি. ডব্লু. ডি. করে সেটা কি আপনি জানেন না? আপনিও তো মন্ত্রী ছিলেন ইত্যাদি ইত্যাদি। এই প্রসঙ্গে বলি, আমাদের সময় আমরা পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং

দপ্তর থেকে কিছু ইঞ্জিনিয়ার নিয়ে একটা ইউনিট করে সেই ইউনিটের মাধ্যমে এই কাজ আমরা নিজেরা করেছিলাম। আপনিও যদি তা করতে পারেন তাহলেই আপনার দপ্তর বাঁচবে। আমরা দেখছি, কণ্ট্রাকটর যারা কাজ পাচ্ছে তারা নির্দিষ্ট সময় সেই কাজ শেষ করতে পারছে না, এক বছরের কাজ ৫ বছর লেগে যাচ্ছে। এর পর যখন আপনি উদ্বোধন করতে যাবেন তখন শুনলেন সেখানে টিউবওয়েল হয়নি, আবার এক বছর পিছিয়ে গেল। আবার যখন সেক্রেটারী, অফিসারদের আপনি বকাবকি করছেন সেটা উদ্বোধন না হবার জন্য, এক বছর পরে আপনি শুনলেন সেটা পি. ডব্লু. ডি. হস্তান্তর করে নি। স্যার, এই পি. ডব্লু. ডি., পি. এইচ. ই., ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড, হেল্‌থ ডিপার্টমেন্ট এই প্রতিটি ডিপার্টমেন্টের মধ্যে যদি সমন্বয় না হয় তাহলে স্বাস্থ্য দপ্তর কখনও সুষ্ঠু ভাবে চলতে পারে না এবং তা চালানো সম্ভবও নয়। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমরা কি দেখছি? আমরা দেখছি, পি. ডব্লু. ডি. দপ্তর এক দলের মন্ত্রীর হাতে, বিদ্যুৎ দপ্তর আর এক দলের মন্ত্রীর হাতে, পি. এইচ. ই. আর একটি দলের মন্ত্রীর হাতে এবং এইভাবে দপ্তরকে ৪/৫টি দলের ভেতরে ভাগ করে দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, সব কাজ নিজের হাতে নিয়ে সমন্বয় করে স্বাস্থ্য দপ্তরকে যদি চালাবার চেষ্টা করেন তাহলেই একমাত্র পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরকে তার জরাজীর্ণ অবস্থা থেকে আপনি বাঁচাতে পারবেন, তা না হলে নয়। একটু আগে আমার বন্ধু ডাঃ তরুণ অধিকারী ঔষধ সম্পর্কে বলেছেন। স্যার, এই সেন্ট্রাল মেডিক্যাল ষ্টোর দুর্নীতি আখড়ায় পরিণত হয়েছে। এটাকে অবিলম্বে ডিসেনট্রালাইজ করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, এখানে প্রতি মাসে একদিন করে গিয়ে আপনি তদন্ত করুন। তা ছাড়া সেখানে যে টেণ্ডার কমিটি আছে তাতে কোন ডিরেকটার বা কাউকে চেয়ারম্যান না করে আপনি নিজেই সেটা তত্বাবধান করুন। এইসব কাজ যদি করেন তাহলে সেণ্ট্রাল মেডিক্যাল ষ্টোরে চুরি এবং কিছু কিছু পেটোয়া লোককে কোটি কোটি টাকা পাইয়ে দেবার যে ব্যবস্থা আছে তার থেকে আপনি একে বাঁচাতে পারবেন। এর সঙ্গে আমি আবারও বলছি, এই সেণ্ট্রাল মেডিক্যাল ষ্টোরকে অবিলম্বে বিকেন্দ্রীকরণ করুন। সেখানে নর্থ বেঙ্গলে এর একটি সেণ্টার যাতে হয় তার অন্ততঃ ব্যবস্থা করুন। স্যার, আমরা দেখছি, সেখানে যে সমস্ত ঔষধ দেওয়া হয় তা অধিকাংশই ভেজাল বা নিম্নমানের। এই সাবষ্টাণ্ডার্ড বা ভেজাল ঔষধ সরবরাহ যদি বন্ধ করা না যায় তাহলে কখনই স্বাস্থ্য বিভাগে যে নৈরাজ্যের সৃষ্টি হয়েছে তা দূর করতে পারবেন না এবং ২০০০ সালের মধ্যে 'প্রতিটি মানুষের জন্য স্বাস্থ্য' এই কর্মসূচী সফল করতে

পারবেন না। স্যার, আপনি জানেন, অত্যাবশ্যকীয় এবং জীবনদায়ী ঔষধের দাম আকাশছোঁয়া হয়ে গিয়েছে। জীবন-দায়ী ও অত্যাবশ্যকীয় ঔষধের দাম এইভাবে বাড়ার জন্য কেন্দ্রীয় সরকার ৮৭টি এই ধরণের অত্যাবশ্যকীয় ও জীবনদায়ী ঔষধ স্বল্প মূল্যে দেবার ব্যবস্থা করেছিলেন। আপনি অবশ্য তখন মন্ত্রী ছিলেন না, সেই সময় কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্যমন্ত্রী সেই কাজ ঠিকমত বাস্তবে রূপায়িত করতে পারেন নি। সেখানে কেন্দ্রীয় সরকার ৮৭টি জীবনদায়ী এবং অত্যাবশ্যকীয় ঔষধ স্বল্প মূল্যে সরবরাহ করার ব্যবস্থা করা সত্বেও তা মানুষের কাছে সুষ্ঠুভাবে বন্টন করার কাজ আপনারা করতে পারলেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা কথা বলতে চাই যে, গ্রামের মানুষের স্বাস্থ্যের দিকে তাকিয়ে এই বাজেট করা হয়নি। গ্রামের মানুষের স্বাস্থ্যের জন্য স্বাস্থ্য দপ্তর কি করবেন তার কোন সঠিক দৃষ্টান্ত তিনি স্থাপন করতে পারেননি বা স্বাস্থ্য দপ্তর থেকে কি ষ্টেপ নেওয়া হচ্ছে সেকথাও বলা হয়নি। সেখানে যে সমস্ত দুর্নীতি হচ্ছে, চুরি হচ্ছে সেটা একটা হিমালয়ান প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। সেই প্রবলেম সল্‌ভ করার জন্য কিছু বলা হবে না? কিন্তু তারা এসব সম্পর্কে কিছু বলেননি। প্রথমে গ্রামবাংলায় ৩৩৫টি ব্লক ছিল। সেগুলিকে ভেঙ্গে এখন ৩৬১টি ব্লক হয়েছে। এই ব্লকে আবার একটি প্রাইমারি এবং দুটি সাবসিডিয়ারী, কোন কোন জায়গায় ডিষ্ট্রিক্ট হসপিটাল, কোন কোন জায়গায় মহকুমা হাসপাতাল হয়েছে। আপনি প্রাইমারী, সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারগুলিতে গিয়ে দেখবেন যে বেশীর ভাগ জায়গায় ডাক্তার নেই। মানিকদিঘী হাসপাতালে এক বছর তালা মারা ছিল। শিমুলতলায় এক বছর ধরে জি. ডি. এ., সুইপাররা ঔষধ বিক্রি করেছে। ঘুটিয়াসরিফ হেল্‌থ সেন্টারে ডাঃ পরিমল কুমার চন্দ এক বছর বেতন পাননি দলবাজীর জন্য। ক্যানিং কম্যাণ্ড হসপিটাল যেটা তৈরী হয়েছে সেখানে কোন চিকিৎসা ব্যবস্থা নেই, ডাক্তার নেই। কথা ছিল সেখানে গাইনী, মেডিসিন, সার্জারী, এক্স-রে থাকবে, টি. বি. রোগের চিকিৎসার ব্যবস্থা থাকবে, ডেন্টালের ব্যবস্থা থাকবে কিন্তু সেই ব্যবস্থা কোন জায়গায় ঠিকমত গ্রহণ করতে পারেননি। তার ফলে আজকে গ্রামে গঞ্জে মানুষের কোন উপকার হচ্ছে না। স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, আপনি কলকাতার কয়েকটি হাসপাতালে ঘুরলেন, কোন ডাক্তার এসেছে, কোন ডাক্তার আসেনি সে সব দেখলেন, কতকগুলি জি. ডি. এ., সুইপার কিছুক্ষণ আপনার সামনে সকালে কাজ করলো সেগুলি দেখলেন। কিন্তু তাতে গ্রামের মানুষের কি উপকার হবে? গ্রামের মানুষের তাতে কি কল্যাণ হবে? আপনি

হেল্‌থ সেন্টারগুলি ভিজিট করুন। আপনি চলে যান ছোটমোল্লাখানি, চলে যান সাগরদিঘী। সেখানে গিয়ে দেখুন কেন হাসপাতাল বন্ধ ছিল, কেন ডাক্তার নেই, কেন জি. ডি. এ., সুইপার ঔষধ দিচ্ছে? আপনি এগুলি তদন্ত করুন। আমাদের যদি ডাকেন তাহলে আমরা গিয়ে দেখিয়ে দেব যে কোথায় কোথায় কি প্রবলেম আছে। আজকে চলে যান মোমরিতগঞ্জ, চলে যান মায়াসাউড়ি। সেই সব জায়গায় কেন ডাক্তার নেই? তারপরে চলে যান খুজিবেড়া, সেখানে কোন ডাক্তার নেই। আজকে গ্রামের প্রাইমারী এবং সাবসিডেয়ারী হেল্‌থ সেন্টারগুলি সব দিক থেকে উপেক্ষিত হচ্ছে। সেখানে কোন ডাক্তারের ব্যবস্থা করা হয়নি। সেই সব জায়গায় যদি ফার্মাসিষ্ট থাকতো তাহলে সেই ফার্মাসিষ্টরা ঔষধ দিতে পারতো কিন্তু তাও করা হয়নি। আজকে গ্রামে এই রকম একটা অবস্থা হয়েছে। ভাড়াবাড়ি অস্থায়ী প্রাইমারী হেল্‌থ সেন্টারে—আমরা যখন চলে যাই তখন ৫৪টি অস্থায়ী প্রাইমারী হেল্‌থ সেন্টার ছিল। তার মধ্যে ২২টি দেখছি স্থায়ীকরণ করেছেন। আর বাকী ৩২টি এখনও অস্থায়ী রয়ে গেছে। এগুলিতে কোন বিল্ডিং নেই। যেটা চলছে সেটা চাঁচের ঘর। একটা দরমা দিয়ে তৈরী করে চলছে। আপনার কাছে অনুরোধ করবো যে এই অস্থায়ী প্রাথমিক এবং সাবসিডেয়ারী হেল্‌থ সেন্টারগুলিতে বিল্ডিং করার ব্যবস্থা করুন। আজকে ১০-১৫ বছর যাবৎ এগুলিকে এই রকম অবস্থায় রাখা হয়েছে। খুজিতোড়া হেল্‌থ সেন্টারেও চাঁচের বেড়া দিয়ে ১০-১৫ বছর ধরে চলছে। আজকে সেই জায়গায় বিল্ডিং করে একটা সুষ্ঠু ব্যবস্থা করার চেষ্টা করুন। গ্রামীণ হাসপাতাল সম্পর্কে ১৯৭৪ সালে আইন পাশ হয়েছিল। আজকে সেই সব গ্রামীণ হাসপাতালে কেন ডাক্তার নেই? সেখানে না আছে ডাক্তার, না আছে ঔষধ। সেখানে কতকগুলি পুরানো দিনের সালফাগোয়াডিন ট্যাবলেট এবং কিছু অ্যালকালিক মিক্‌চার দেওয়া হয়। বারে বারে ডিষ্ট্রিক্ট থেকে সি. এম. ও. এইচ. ইনডেন পাঠিয়েও কোন ঔষধ পাচ্ছেন না। ফলে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলিতে একদিকে যেমন চিকিৎসার অভাব, ডাক্তার নেই, তেমনি ঔষধের প্রচণ্ড অভাব দেখা দিয়েছে। আজকে সেখানে কোন ঔষধের ব্যবস্থা স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বা সরকার বা ডাইরেক্টোরেট থেকে ঠিকমত করতে পারেননি। গত ১০-১২ বছর ধরে গ্রামের মধ্যে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে হাসপাতালে চিকিৎসার কোন ব্যবস্থা নেই, ডাক্তার নেই, ঔষধ নেই, রেজিষ্টার্ড মেডিকেল প্রাকটিশনারস্‌ নেই, কোন এম. বি. বি. এস. ডাক্তার নেই। ফলে গ্রামে হাতুড়ে ডাক্তার সৃষ্টি হয়েছে। এক একটা গ্রামে ২৫-৩০টা করে হাতুড়ে ডাক্তার সৃষ্টি হয়েছে এবং এই হাতুড়ে ডাক্তারের উপরে গ্রামের চিকিৎসা নির্ভর করছে। এছাড়া আরো কিছু কোয়াক ডাক্তার সৃষ্টি

হয়েছে। এই সব ডাক্তারদের চিকিৎসা ব্যবস্থার উপরে গ্রামের মানুষকে বেঁচে থাকতে হচ্ছে। আপনি চলে যান সুন্দরবন, চলে যান দক্ষিণ ২৪-পরগণা জেলায়, সেখানে দেখবেন এই সমস্ত কোয়াক ডাক্তাররা আজকে বেশীর ভাগ স্বাস্থ্য কেন্দ্রগুলিতে চিকিৎসা করছে। তা সত্বেও যদি আপনি ব্যবস্থা না করেন তাহলে পশ্চিমবাংলায় একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। আপনি বাজেটে বলেছেন যে কমিউনিটি হেল্‌থ গাইড পরিকল্পনা নিয়েছেন। আপনি বলেছেন যে গ্রামের মানুষকে মোটিভেট করতে হবে, তাদের শিক্ষা দিতে হবে, পরিবার কল্যাণ করতে হবে, টিকা নিতে হবে, নিয়মিত হাসপাতালে আসার কথা বলতে হবে এবং এইভাবে মোটিভেট করতে হবে।

[5-10—5-20 P.M.]

তাদের ৫০ টাকা করে মাসে মাসে দেবার ব্যবস্থা করা হয়েছে। একটি বিশেষ রাজনৈতিক দলের—সি. পি. এম. দলের—ক্যাডারদের মধ্যে থেকে হাজার হাজার ছেলেকে মাসে ৫০ টাকা করে পাইয়ে দেবার জন্য কমিউনিটি হেল্‌থ গাইড্ হিসাবে নিয়োগ করা হয়েছে। তারা কোন হেল্‌থ সেণ্টারে যাচ্ছে না, কোন মৌজায় যাচ্ছে না। মাসে মাসে ৫০ টাকা করে নিচ্ছে আর দলবাজী—পার্টিবাজী—করছে। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়, আপনার পূর্বসূরী দলীয় ক্যাডারদের জন্য কমিউনিটি হেল্‌থ গাইড্ নামে আর এক ধরণের মাসিক ৫০ টাকা করে বেকার ভাতার ব্যবস্থা করে গেছেন। তারা গ্রামে গ্রামে ঘুরে দেখে না, তারা কিছুই মানুষকে জানায় না এমন কি তারা নিজেরাও কিছুই কাজকর্ম জানে না। তারা কোন মানুষকে হাসপাতালে নিয়ে যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, তাঁর বাজেট ভাষণে তিনি যাই বলুন না কেন, গোটা পশ্চিমবঙ্গে চিকিৎসা কর্মীদের দিয়ে একটা দলবাজী চলছে। দলবাজীর উৎস কোথায় তা আমরা জানি। তবুও আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি একটু খোঁজ নিয়ে দেখুন ডাঃ সুনীল সেন, ডাঃ সি, সি, কর, ডাঃ ভবরঞ্জন সেনগুপ্ত, ডাঃ রায়চৌধুরীর মত বড় বড় ডাক্তার যাঁরা আছেন তাঁদের সার্ভিস কণ্ডিসনে কি আছে, না আছে, তাঁদের দৈনিক খাতায় সই করতে হবে কিনা। আমার মনে হয় আজকে ডাঃ সুনীল সেনকে যেভাবে বিদায় নিতে হ'ল তা বাঙালীর পক্ষে লজ্জার। একজন এ রকম গুরুত্বপূর্ণ বড় ডাক্তারকে হেল্‌থ সার্ভিসে রেখে সাধারণ গরীব মানুষদের চিকিৎসার যে বিরাট সুযোগ দেওয়া যাচ্ছিল তা থেকে তাদের আজকে বঞ্চিত করা হ'ল। এর ফলে নিশ্চয়ই ডাঃ সুনীল সেনের কোন অসুবিধা হবে না, ৫০ টাকা,

১০০ টাকা, ২০০ টাকা ফি নিয়ে তিনি বড়লোকদের দেখতে পারবেন, চিকিৎসা করতে পারবেন। কিন্তু আজকে রাজ্যের হৃদরোগে আক্রান্ত গরীব মানুষদের তাঁর চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হতে হ'ল। ইতিপূর্বে স্বাস্থ্য দপ্তরে ফ্রন্টের আর একটি অন্য রাজনৈতিক দলের মানুষ মন্ত্রী ছিলেন তখন তাঁকে খোসামোদ করবার জন্য সেখানে জয়েণ্ট কাউন্সিল তৈরী করা হয়েছিল। এখন স্বাস্থ্য দপ্তর ফ্রন্টের বড় দলের হাতে এসেছে, ফলে কো-অর্ডিনেসন কমিটি হয়েছে এবং জি. ডি. এ; নার্স ও অন্যান্য ষ্টাফেদের প্রাণ চলে যাচ্ছে। কো-অর্ডিনেসন কমিটির কথা মত না চললেই নর্থ বেঙ্গলের দার্জিলিং-এ এবং অন্যান্য দূরবর্তী স্থানে বদলি করা হচ্ছে। এই প্রসঙ্গে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি যে, বদলি বা ট্রান্সফারের একটা সুনির্দিষ্ট নীতি বা পলিসি ঠিক করুন। তা না করে আপনি ডাক্তার, নার্স, জি. ডি. এ. ইত্যাদিদের হ্যারাস্ করতে পারেন না। একটা নির্দিষ্ট স্বাস্থ্য পলিসি নিয়ে স্বাস্থ্য দপ্তর পরিচালিত হলেই স্বাস্থ্য দপ্তর বাঁচবে, পশ্চিমবঙ্গের জন স্বাস্থ্য বাঁচবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন এবং মাননীয় স্বাস্থ্য মন্ত্রীও জানেন যে, সামান্য সামান্য ব্যাপার নিয়ে স্বাস্থ্য দপ্তর হাইকোর্টে পর্যন্ত প্রচুর কেস করছে। মামলা হওয়ার জন্য আইনগত কারণে স্বাস্থ্য দপ্তরের বহু কাজ আটকে পড়ে আছে। এমন কি মামলা সংক্রান্ত হাজার হাজার কাগজপত্রও দপ্তরে পড়ে থাকার ফলে সে গুলির মীমাংসা পর্যন্ত হচ্ছে না। সামান্য সামান্য ব্যাপার নিয়ে এই সমস্ত জিনিস হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি মামলাগুলির যাতে সত্বর নিষ্পত্তি হয় তার জন্য তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। মামলা সংক্রান্ত কারণে যে সমস্ত কর্মচারীদের বেতন আটকে আছে তাঁরা যাতে ঠিক ঠিক বেতন পান সেটা একটু মন্ত্রী মহাশয় দেখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি গুরুতর বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি বর্তমানে সরকারী নীতির ফলে এম. বি. বি. এস., এম. ডি., এবং এম. এস. পড়ার ব্যাপারে কিছু বৈষম্যের সৃষ্টি হচ্ছে। যখন আমরা পশ্চিমবঙ্গে ক্ষমতায় ছিলাম তখন আমরা এম. বি. এস. কোর্সে ভর্তির জন্য একটা ব্যবস্থা করেছিলাম যাতে গ্রাম বাংলার জেলাগুলির ছেলেরা বেশী সংখ্যায় পড়ার সুযোগ পায়। কারণ আমরা জানি কলকাতা শহরের লা' মার্টিন, সেন্টজেভিয়ার্স, ডনবসকো, প্রেসিডেন্সী প্রভৃতি স্কুল কলেজের ছেলে-মেয়েদের তুলনায় গ্রামবাংলার ছেলে-মেয়েরা আদব-কায়দায় অনেক পিছিয়ে আছে। ঐ সমস্ত স্কুল কলেজে যে সমস্ত ছেলে-মেয়েরা লেখাপড়া শিখেছে

তাদের সঙ্গে গ্রাম বাংলার ছেলে-মেয়েরা আদব-কায়দায় পেরে ওঠে না। তাই আজকে গোটা পশ্চিম বাংলায় যখন ৯০০ বা ১০০০ ছেলে-মেয়েকে এম. বি. বি. এস. কোর্সে ভর্তি করা হয় তখন মাত্র ৪০% গ্রাম বাংলার ছাত্রছাত্রী ভর্তির সুযোগ পায়। অথচ আমরা যে ডিষ্ট্রিক্টওয়াইজ কোটা সিস্টেম চালু করেছিলাম তাতে প্রতিটি জেলার একটা ভাল অংশের ছাত্রছাত্রী সুযোগ পেত। আজকে ৯০০, কি ১০০০ ছাত্র-ছাত্রীর মধ্যে ৬০%-ই কলকাতার, মাত্র ৪০% বিভিন্ন জেলার ছাত্র-ছাত্রীরা সুযোগ পাচ্ছে। তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে এই বিষয়টি পুনরায় একটু ভেবে দেখবার জন্য অনুরোধ করছি। আর আজকে এম. ডি. এবং এম. এস. পড়ার ক্ষেত্রে যোগ্যতা বিচার না করে শুধু পার্টির নেতাদের সুপারিশের ভিত্তিতে সুযোগ দেওয়া থেকে বিরত থাকতে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ব্লাড ব্যাঙ্কগুলির মধ্যে কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের পরেই যেটা সেকেণ্ড ইন ওয়েষ্ট বেঙ্গল খড়্গপুরের ব্লাড ব্যাঙ্কটি দীর্ঘ দিন ধরে চালু হচ্ছে না, সেখানে কোন কাজ হচ্ছে না। কলকাতার পি. জি. হাসপাতাল, যে হাসপাতালে আমাদের এখানকার বন্ধুরা অসুখ করলেই যাবার জন্য ব্যস্ত হয়ে পড়েন তার অবস্থা আজকে কি হয়েছে দেখুন।

আমাদের সময়ে পি. জি. হাসপাতালে ৫০ পারসেন্ট বেড ফ্রি ছিল আর আজকে যেখানে একটাও বেড ফ্রি নেই। কেন এই অবস্থা করা হয়েছে? তাহলে কি গরীব মানুষদের পি. জি. হাসপাতালে চিকিৎসার কোন ব্যবস্থা হবে না? ২৪ ঘন্টা ব্লাড ব্যাঙ্ক পি. জি. হাসপাতালে খোলা নেই। জেলা হাসপাতাল, মহকুমার হাসপাতালগুলোতে ব্লাড ব্যাঙ্কের কোন ব্যবস্থা নেই। স্বেচ্ছাসেবক প্রতিষ্ঠানগুলো যারা ব্লাড দেবে তাদের উৎসাহ দেবার মতন ব্যবস্থা আপনার দপ্তর থেকে করা হচ্ছে না। প্রত্যেকটি হাসপাতালে গুণ্ডামী হচ্ছে, দলবাজি হচ্ছে, অবৈধ বিল্ডিংস তৈরী হচ্ছে। এগুলি আপনি বন্ধ করতে পারছেন না। গ্রামের হাসপাতালগুলোতে ইলেকট্রিফিকেসান হয়নি। হেল্‌থ সেন্টারে কোন পানীয় জলের ব্যবস্থা নেই। পানীয় জলের অভাবে গ্রামের হাজার হাজার মানুষ মরছে। প্রাইমারী হেল্‌থ সেন্টার এবং সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারে ইলেকট্রিফিকেসান হয়নি। সুতরাং এইসব না করার জন্য এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের যে বাজেট আজকে উপস্থাপন করা হয়েছে, আমি সেই বাজেটকে সমর্থন করে কয়েকটি

কথা বলতে চাই। আমি বিরোধী দলের সদস্যদের বক্তব্য মন দিয়ে শুনছিলাম। আমি একটি কথা বলতে চাই, আজকে স্বাস্থ্য সম্পর্কে, বিভিন্ন হাসপাতাল সম্পর্কে, ওষুধ বা দুর্নীতি সম্পর্কে যে বক্তব্যই রাখুন, ভারতবর্ষের আর্থ সামাজিক অবস্থার মধ্য দিয়ে আমাদের পরিকল্পনাগুলি রূপায়ণ করার জন্য আমরা প্রচেষ্টা করছি। পশ্চিমবাংলা ভারতবর্ষের বাইরে নয়। ভারতবর্ষের যে অর্থনৈতিক পরিস্থিতি এবং বিগত ৪০ বছর ধরে যেসব পরিকল্পনার মধ্যে ভারতবর্ষকে পরিচালনা করা হয়েছে বা এখনও হচ্ছে তাতে স্বাস্থ্য বিষয়ক ব্যাপারটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। আমি বলি, গোটা ভারতবর্ষের স্বাস্থ্যের যে পরিবেশ এবং তার যে অবস্থা তার মধ্যে দাঁড়িয়ে আমরা পশ্চিমবাংলার স্বাস্থ্যকে আলাদাভাবে মরুদ্যান করতে পারবো। তা কি সম্ভব? আমার কাছে ভারত সরকারের একটা হিসাব আছে। গোটা ভারতবর্ষের অবস্থাটা একটু দেখুন, ১৯৭২ সালে আমাদের দেশে জীবন্ত শিশু প্রতি ১ হাজারের মধ্যে ১৫০ জন বাঁচতো, ১৯৭৮ সালে ১ হাজারের মধ্যে ১২৬ আর ১৯৮১ সালে ১ হাজারের মধ্যে ১১৪টি। আমি কেন বললাম? কোন্ পরিবেশের মধ্যে আমরা আছি? যে দেশে শতকরা ৮০ জন মানুষ অপুষ্টিজনিত কারণে মৃত্যুমুখে পতিত হয়। শিশুমৃত্যু ভারতবর্ষে সবচেয়ে বেশী। এই পরিবেশ এবং পরিস্থিতির মধ্যে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় দৃঢ়তার সঙ্গে যে পরিকল্পনাগুলি গ্রহণ করেছেন আমি তার জন্য তাঁকে অভিনন্দন জানাই। আমি জানি কাজ অত্যন্ত কঠিন, কারণ আমাদের দেশের পুঁজিবাদী ধনতান্ত্রিক বাবস্থার ভিতরে থেকে এবং এই দুর্নীতির মধ্য দিয়ে আমাদের কাজগুলি পৌঁছে দিতে হবে, পরিকল্পনা রূপায়িত করতে হবে। একটি কথা মাননীয় সদস্য বললেন না, যে আপনারা পশ্চিমবাংলার হাসপাতাল বলুন, স্বাস্থ্য বলুন বা যা কিছু পরিকল্পনা করা হয়েছে সব কিন্তু শহরমুখী, শহরের মুষ্টিমেয় কিছু মানুষের জন্য এবং ধনিক শ্রেণীর মানুষের জন্য সমস্ত ব্যবস্থাগুলি পরিকল্পিতভাবে করা হয়েছে।

[ 5-20—5-30 P.M. ]

আজকে সীমিত ক্ষমতা এবং অর্থনৈতিক অবস্থার মধ্যে, দুর্নীতি পরায়ণ পরিবেশের মধ্যে, সামাজিক এই ঘটনার মধ্যে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় তাঁর বাজেটের মধ্যে দেখিয়েছেন যে, আজকে এই স্বাস্থ্য পরিকল্পনাকে গ্রাম মুখী করতে হবে, গ্রামের সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে হবে। আমাদের স্বাস্থ্যের ব্যাপারে ঔষধ বলুন, হাসপাতাল বলুন, স্বাস্থ্যকেন্দ্র বলুন সেই দৃষ্টিভঙ্গী নিয়েই এই পরিকল্পনার মধ্যেই গঠিত হয়েছে। বিশেষ করে আমি বলব কমিউনিটি হেলথ গাইড সম্বন্ধে যে পরিকল্পনা

আছে সেই পরিকল্পনার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার যে কাজ করবার প্রচেষ্টা নিয়েছেন তা অভিনন্দনযোগ্য। দুর্নীতির কথা বলছেন? মাননীয় বিরোধী সদস্যদের আমি বলি সারা ভারতবর্ষের দিকে একবার তাকিয়ে দেখুন যে, অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে, কোন্ দূষণের মধ্যে আমরা রয়েছি? সেই পরিবেশের মধ্যে আজকে আমাদের সাধারণ মানুষের জন্য কাজ করতে হচ্ছে। আজকে যেখানে আমাদের ৭০ শতাংশ মানুষকে দারিদ্র্যের সাথে লড়াই করতে হচ্ছে, সেই দারিদ্র্য দূর করার জন্য আজকে যেটা সবচেয়ে বড় প্রয়োজন সেটা হল খাদ্য, শিক্ষা, স্বাস্থ্য এবং বাসস্থান। ৪০ বছরে এর কোন্টা হয়েছে? বলুন না, হিসাবটা দিন না আমাদের। আমরা এখানে দেখতে পাচ্ছি যে, এই বামফ্রন্ট আমলে এঁরা অন্ততঃপক্ষে পজেটিভ কাজ কিছু করেছেন। যেমন ১৯৭৬-৭৭ সালে দেখা যাচ্ছে স্বাস্থ্য খাতে মাথাপিছু ব্যয় হোত ১৫.৯০, ১৯৮৪-৮৫-তে ৩৭.৭, এটা যদিও খুব একটা বেশী না হলেও সীমিত ক্ষমতার মধ্যে সাধারণ মানুষকে এগিয়ে নিয়ে যাওয়ার যে পদক্ষেপ সেটা নিশ্চয় তাঁরা স্বীকার করবেন। আমরা দেখছি হাসপাতালগুলির শয্যাসংখ্যা ১৯৭৬-৭৭ সালে ছিল ৩৪২, ১৯৮৪-৮৫-তে দেখা যাচ্ছে ৪০৯, গ্রামীণ হাসপাতাল ১৯৭৬-৭৭ সালে ছিল ২টি, ১৯৮৪-৮৫-তে দেখা যাচ্ছে ১৯টি। স্থায়ী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ১৯৭৬-৭৭ সালে ২৮১, ১৯৮৪-৮৫-তে দেখা যাচ্ছে ৩০৯। এই কথাটি কেন বলছি? আমাদের প্রচেষ্টাগুলি কোন্ দিকে, কোন্ মুখী সেটা বলতে চাইছি। আমরা যে প্রচেষ্টা চালাচ্ছি তাতে পশ্চিমবঙ্গের সমস্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি আজকে সমৃদ্ধ হয়ে উঠেছে। আজকে সমস্ত মানুষ সঠিকভাবে এই স্বাস্থ্যকেন্দ্রগুলি থেকে হাসপাতালের সুযোগ পাচ্ছে। সেখানে এখন কিছু দুর্বলতা রয়েছে কিন্তু আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় দায়িত্ব গ্রহণ করে যে পদক্ষেপ নিয়েছেন, বিভিন্ন হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র, জেলায় জেলায় ঘুরে সেটা সঠিক পদক্ষেপ এবং এইজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তিনি যদি এই ধরনের দৃঢ়তার সঙ্গে এই স্বাস্থ্যকেন্দ্রগুলিকে দুর্নীতি থেকে মুক্ত করবার চেষ্টা করেন তাহলে নিশ্চয় সাধারণ মানুষের কাছে স্বাস্থ্যকে পৌঁছে দিতে পারবেন। আজকে আমি বলছি এইজন্য যে আগে ১৯৭৬ সালে যেখানে ট্রেনিংপ্রাপ্ত স্বাস্থ্যকর্মীর সংখ্যা ছিল ৪১ জন ১৯৮৫ সালে সেখানে ট্রেনিংপ্রাপ্ত স্বাস্থ্যকর্মী তৈরী করেছেন ২৩২ জন, এটা বামফ্রন্ট সরকারের পরিকল্পনা। পরবর্তী পরিকল্পনা সম্পর্কে তিনি একটু দৃঢ়তা গ্রহণ করেছেন যাতে পরবর্তী পরিকল্পনা সঠিকভাবে কাজ হয়। এটার নিশ্চয় একটা প্রয়োজন ছিল, কারণ যে হারে ভারতবর্ষের লোকসংখ্যা বাড়ছে, সেই লোকসংখ্যা বাড়ার ফলে যে ধরনের দারিদ্র্য বাড়ছে সেই কারণেই তিনি এই পদক্ষেপটা নিয়েছেন। এজন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং সেটা আমি এখানে বলব এবং

আমার কতকগুলি সাজেসানের কথা আমি বিনীতভাবে বলতে চাই। হাসপাতালগুলি সম্পর্কে আপনি নিজে জানেন, আমি বলব ডাক্তারদের সম্পর্কে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এইজন্য যে, আমাদের এই দেশটিতে এতদিন ধনিকদের দিকে লক্ষ্য রেখে সব কিছু পরিকল্পনা হয়েছিল, দীর্ঘদিন ধরে সৌভাগ্যবানদের ঘর থেকে এসেই সকলে ডাক্তার হয়েছে। মানুষের প্রতি তাদের যে দৃষ্টিভঙ্গী—আমি নিজে এই ব্যাপারে তাঁদের সঙ্গে আলোচনা করেছি এবং তাতে আমার যে অভিজ্ঞতা হয়েছে তাতে বুঝেছি যে তাঁরা সাধারণ মানুষের কথা চিন্তা করেন না।

নন্-প্র্যাকটিসিং ডাক্তার যাঁরা—তাঁরা হাসপাতালগুলিতে সঠিকভাবে, নিয়মিতভাবে চিকিৎসা করেন না। কলকাতার নার্সিং হোমগুলোতে তাঁরা তাঁদের সময় ব্যয় করে থাকেন। গতবার যখন নার্সিং হোম নিয়ে এখানে আলোচনা হয়েছিল তখনও এই কথা বলেছিলাম। আমরা দেখছি যে, আজকে কিভাবে সারা পশ্চিমবাংলায় নার্সিং হোম গজিয়ে উঠছে। হসপিটালের এ্যাপারেটর্স, হসপিটালের ওষুধপত্র কিভাবে পাচার হয় সেটা স্যার, আপনিও জানেন, আমরাও জানি। এই দুর্নীতি-গুলোকে প্রতিরোধ করতে হলে শক্ত হাতে হাল ধরতে হবে। সেদিনের ডাক্তারদের ষ্ট্রাইকের ফলে কলকাতার হাসপাতালগুলোতে একটা অচলাবস্থা সৃষ্টি হয়েছিল। ডাক্তার, যাঁরা ওথ্ নিয়েছিলেন গরীব মানুষের সেবা করবেন বলে, তাঁরা দেশের ৮০ ভাগ দরিদ্র মানুষগুলির চিকিৎসার কথা কিন্তু সেদিন সহানুভূতির সঙ্গে বিবেচনা করেননি। ঐভাবে ষ্ট্রাইক করতে তাঁদের মানবিকতায়ও বাধেনি। আজকে তাঁরা শুধু ধনীদের স্বার্থ ই দেখছেন। সেই কারণে আমি বলবো, নন্-প্র্যাকটিসিং ডাক্তাররা যাতে সাধারণ মানুষের চিকিৎসা ঠিকমত করেন সেটা কঠিন হাতে দেখুন। আজকে গোটা ভারতবর্ষে যেভাবে স্বাস্থ্যের কথা চিন্তা করা হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গ তার থেকে বিচ্ছিন্ন নয়। আজকে সাধারণ মানুষ কিভাবে স্বাস্থ্য রক্ষা করবে সেটা নিশ্চয়ই ভাবতে হবে। আন্ত্রিক রোগ ছড়িয়ে গেলে উত্তরবঙ্গের মানুষের কাছে আমরা সাহায্য নিয়ে ছুটে গিয়েছিলাম, কিন্তু তাঁরা ওষুধ খাবে কি ? পথ্যই যে তাঁদের নেই! গোটা দেশে আজকে এই অবস্থার মধ্যে কাজ করতে হচ্ছে। কাজেই ডাক্তাররা যদি একটু সহানুভূতিশীল হতেন, মানবিক দিকগুলো যদি তাঁদের থাকতো তাহলে পশ্চিমবঙ্গে স্বাস্থ্যের এই অবস্থা দাঁড়াতো না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পানীয় জলের ব্যাপারে আজকে সরকারকে অভিনন্দন জানাই। দীর্ঘ চল্লিশ বছর তাঁরা পানীয় জল সম্পর্কে কিছু চিন্তা করেছিলেন

কি ? আজকে পানীয় জল সম্পর্কে বামফ্রন্ট সরকার যে পদক্ষেপ নিয়েছেন তাকে নিশ্চয়ই অভিনন্দন জানাবো। আজকে কুচবিহার জেলায় বা উত্তরবঙ্গে সমাজের অবহেলিত গরীব মানুষের কাছে পানীয় জল সরবরাহের ব্যাপারটা কোথায় গিয়ে পৌঁছেছে ? সেখানে আজকে মানুষ সরকারকে অভিনন্দন জানাচ্ছে। আজকে কুচবিহার জেলার জামালদহ সরকারের জল সরবরাহ প্রকল্পের দ্বারা উপকৃত হয়েছে, কুচবিহারের বানেশ্বরও উপকৃত হয়েছে। গ্রামের মানুষ কি কোন দিন এর আগে ভাবতে পেরেছিলেন যে, নলবাহিত হয়ে পানীয় জল তাঁদের কাছে পৌঁছে যাবে ? কংগ্রেস সরকার সেটা চিন্তা করেন নি। সাধারণ মানুষের স্বাস্থ্যের ব্যাপারে কোন পরিকল্পনাই তাঁরা গ্রহণ করেন নি। সাধারণ মানুষের কথা চিন্তা না করে তাঁরা শহরমুখী বড় বড় হাসপাতাল তৈরী করেছেন, ধনীদের স্বার্থে নার্সিং হোম তৈরী করেছেন, ব্লাড ব্যাঙ্ক তৈরী করেছেন। কিন্তু আজকে ঐসব ব্লাড ব্যাঙ্কের রক্ত নিয়ে চোরা কারবার হচ্ছে, সাধারণ মানুষের কাছে তা পৌঁছোচ্ছে না। এই অবস্থার মধ্যে সীমিত ক্ষমতায় যে পদক্ষেপ নিয়েছেন তার জন্য আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি। আশা করি সাধারণ মানুষও আপনাকে এ ব্যাপারে সমর্থন করবেন। আপনি বলিষ্ঠভাবে দুর্নীতি রোধ করে গরীব মানুষের কাছে যাতে হাসপাতালের মাধ্যমে স্বাস্থ্য নিরবচ্ছিন্নভাবে পৌঁছাতে পারে তার ব্যবস্থা করুন। আমাদের গ্রাম বাংলার সমস্ত গ্রাম পঞ্চায়েতে হোমিওপ্যাথী কলেজ যাতে গড়ে ওঠে সেই ব্যবস্থা গ্রহণ করুন, কারণ গরীব মানুষ এই হোমিওপ্যাথী চিকিৎসার মধ্যে দিয়ে অনেক বেশী উপকার পেতে পারেন। কিন্তু এখনও হোমিওপ্যাথী চিকিৎসা-ব্যবস্থা সব গ্রামে গিয়ে পৌঁছাতে পারে নি, তাই এই অনুরোধ জানাচ্ছি। এই কথা বলো স্বাস্থ্য-মন্ত্রীর বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Sixth Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I beg to present the Sixth Report of the Business Advisory Committee which it its meeting held today in my Chamber considered the question of allocation of dates & time for the disposal of voting on Demand for grants and recommended as follows :—

**Consolidated Programme of Business from the 8th June to 16th June, 1987**

| | | |
|---|---|---|
| **Monday, 8-6-1987** | (i) Demand No. 66<br>(ii) Demand No. 68 | Irrigation and Waterways Department |

| Date | | Demand | Department |
|---|---|---|---|
| | (iii) | Demand No. 48 | Minor Irrigation Department—4 hours. |
| | (iv) | Demand No. 67 | |
| Tuesday, 9-6-87 | (i) | Demand No. 47 | Agriculture Department —4 hours. |
| | (ii) | Demand No. 55 | |
| | (iii) | Demand No. 58 | |
| Wednesday, 10-6-1987 | (i) | Demand No. 62 | Panchayat and Communit Development Department |
| | (ii) | Demand No. 63 | |
| | (iii) | Demand No. 59 | Rural Development Department—4 hours. |
| | (iv) | Demand No. 60 | |
| Thursday, 11-6-1987 | (i) | Demand No. 30 | Education Department —4 hours. |
| | (ii) | Demand No. 45 | |
| Friday, 12-6-1987 | (i) | Demand No. 54 | Food and Supplies Department—2 hours. |
| | (ii) | Demand No. 85 | |
| | (iii) | Demand No. 40 | Refuge Relief and Rehabilitation Department—1 hour. |
| | (iv) | Demand No. 57 | Co-operation Department —1 hour. |
| Monday, 15-6-1987 | (i) | Demand No. 73 | Cottage and Small Scale Industries Department— 2 hours. |
| | (ii) | Demand No. 31 | Sports and Youth Services Department—1 hour. |
| | (iii) | Demand No. 83 | Tourism Department— 1 hour. |
| Tuesday, 16-6-1987 12 noon | (i) | The West Bengal Taxation Tribunal Bill, 1987 (Introduction, Consideration and Passing)— 2 hours. | |
| | (ii) | Demand No. 21 | Home (Police) Department 4 hours. |

There will be no Mention Cases on the 16th June, 1987.

**The Minister-in-Charge, Parliamentary Affairs Minister,** may now move the motion for acceptance.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Sixth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was adopted.

[5-30—5-40 P.M.]

**মিঃ স্পীকার :** আপনাদের জানাচ্ছি যে, ১৬ই জুন কোশ্চেন আওয়ারে চিফ্ মিনিষ্টারের ডিপার্টমেন্টের কোশ্চেন আসবে। অন্য ডিপার্টমেন্টের কোশ্চেনগুলো আসার কথা ছিল সেগুলো আসবে না।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় আজকে যে বাজেট পেশ করেছেন, আমি সর্বাগ্রে একথা বলবো যে ৩য় বামফ্রন্ট মন্ত্রীসভায় স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী হিসাবে তিনি দপ্তরের ভার গ্রহণ করার পর আমরা দুটো জিনিস নতুন লক্ষ্য করছি। প্রথমটা হচ্ছে, স্বাস্থ্যমন্ত্রী হিসাবে তিনি নিজে অকপটে স্বীকার করেছেন যে, পশ্চিমবাংলার জনস্বাস্থ্য একেবারে ভেঙে পড়েছে। তিনি দপ্তরের ভার গ্রহণ করার পর থেকে কাগজে এটা বেরিয়েছে এবং তিনি নিজেও এটা স্বীকার করেছেন, এজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয় নতুনত্ব যেটা আমরা লক্ষ্য করেছি তা হচ্ছে, তিনি দপ্তরের ভার গ্রহণ করার পর—ভাল কি হচ্ছে বা হচ্ছে না আমি সেই জায়গায় যাচ্ছি না—মন্ত্রী হিসাবে বিভিন্ন হাসপাতালে ছোটাছুটি করছেন এবং খোঁজ-খবর করছেন। এর দ্বারা আপাতদৃষ্টিতে তাঁর কর্মতৎপরতা আমরা দেখতে পাচ্ছি ঠিকই, কিন্তু সঙ্গে সঙ্গে আমরা দেখছি যে, তিনি বিভিন্ন জায়গায় গিয়ে ডাক্তারবাবুদের ধম্‌কা-ধম্‌কি করছেন তাঁদের ত্রুটি-বিচ্যুতির জন্য। এই ক্ষেত্রে আমার বক্তব্য, ডাক্তারবাবুদের কাজের ক্ষেত্রে ত্রুটি-বিচ্যুতি বা গাফিলতি থাকলে স্বাস্থ্যমন্ত্রী হিসাবে তাঁকে নিশ্চয়ই এগুলো দেখতে হবে এবং তাঁদের বলতেও হবে, বিশেষ করে ত্রুটি-বিচ্যুতি দূর করার জন্য এগুলো করতে হবে। কিন্তু একটা জিনিস যা আমার মনে হয়েছে, তাঁর এই তৎপরতার মধ্যে একটা জিনিস প্রকট হয়ে উঠেছে, যেন পশ্চিমবাংলায় আজকের জনস্বাস্থ্যের যে অবস্থা তার জন্য একমাত্র

ডাক্তারবাবুরাই দায়ী, সমস্ত কিছুর মূলে যেন ডাক্তারবাবুরাই। এই জায়গাতেই একটু খটকা লাগছে, ফলে এ বিষয়টা তাঁকে আমি ভেবে দেখতে বলবো। আজকে জনস্বাস্থ্যের যে অবস্থা, এর জন্য যে মূল সমস্যা রয়েছে, সেগুলো প্রতিবিধানের ক্ষেত্রে তিনি কতটা তৎপর হচ্ছেন, কতটা বিচার বিবেচনা করছেন, সে সম্পর্কে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। প্রথমতঃ সাপ্লাই অফ মেডিসিনের ক্ষেত্রে, বিশেষ করে স্টেডি সাপ্লাই অফ মেডিসিন-এর কথা বলতে গিয়ে তিান যে কথা বলেছেন তা হচ্ছে, মেডিক্যাল স্টোরের ব্যাপারে একটা হাই পাওয়ার কমিটি করেছেন। তারা ১১২টা এসেনসিয়াল ড্রাগস্ লিষ্ট করে দিয়েছেন। কিন্তু সেই লিষ্টের এ্যাকচুয়াল পজিশানটা কী? তিনি তাঁর ভাষণে বলেছেন যে, তিনি নির্দেশ দিয়েছেন ১১২টা এসেনসিয়াল ড্রাগস্ হাসপাতালগুলোতে মজুত থাকবে। কিন্তু হোয়াট ইজ দি রিয়েলিটি? আজকে ড্রাগস্-এর ইনকমপ্লিট লিষ্ট দেওয়ার জন্য প্রয়োজনীয় অনেক ওষুধ এই লিষ্টের মধ্যে থেকে বাদ পড়ে গেছে। এই লিষ্টের মধ্যে যে ড্রাগস্ এ্যাভেলেবেল এবং বিশেষ প্রয়োজনীয়, এন্টি-স্নেক বাইট ভেনম্ সিরাম একটা সামান্য জিনিস, এটা হাসপাতালে পাওয়া যায় না। অথচ স্যার, গরমকালে কী মারাত্মক ভাবে এই জিনিস বিভিন্ন জায়গায় বাড়ে তা নিশ্চয়ই আপনার জানা আছে। শুধুমাত্র ওষুধের অভাবে, এই সিরামের অভাবে কয়েকদিন আগে নদীয়া জেলাতে দু'জন মারা গেছেন। সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, 'আপনি কী করছেন?' অত্যন্ত প্রয়োজনীয় ওষুধ যেমন ক্রকসাস্টাইকিলন এই ওষুধটা এ্যাভেলেবেল নয় হাসপাতালে। আপনার মায়লারান নামে একটি ওষুধ ক্যান্সারের ক্ষেত্রে অত্যন্ত প্রয়োজনীয়, মাত্র ১৪ পয়সা দাম এ্যাসেনসিয়াল ড্রাগ লিস্টে পড়ে কিন্তু পাওয়া যাচ্ছে না। হাসপাতালে সাপ্লাই নেই কিন্তু ওই ওষুধটা বাজারে চড়া দামে বিক্রি হচ্ছে। কোম্পানি জানিয়েছে কিন্তু তা সত্বেও ডিপার্টমেন্টের কর্তৃপক্ষ যাঁরা রাইটার্স বিল্ডিংসে বসেন তারা এর কোন প্রতিবিধান নিচ্ছেন না। তার পরে লাইফ সেভিং ড্রাগস্ যেমন ফলিক এ্যাসিড এবং ইরিথ্রোমাইসিন এ্যাসেনসিয়াল ড্রাগ লিস্টে পড়ে, এই সমস্ত জিনিষ পাওয়া যাচ্ছে না এইভাবেতো হাসপাতাল চলতে পারে না। তারপরে ডেকাড্রন যা ছাড়া হাসপাতাল চলতে পারে না তাও পাচ্ছি না স্টিকিং প্লাসটার পর্য্যন্ত হাসপাতালে সব সময়ে থাকে না—এরজন্য আপনি কি ব্যবস্থা করছেন? তারপরে আপনার হাসপাতালের আউটডোরে সাবস্টানডার্ড ওষুধ যেগুলি সেগুলি নিয়ে পর্য্যন্ত দুর্নীতির চক্রান্ত চলছে। সেখানে লাইন দিয়ে টিকিট বিক্রি হয় এবং কিছু লোক থাকে নিযুক্ত আছে যারা বিনা পয়সায় ওষুধ নিয়ে বাজারে চড়া দামে বিক্রি করে। এর সঙ্গে কিছু কর্মচারীরাও যুক্ত আছেন এবং বহু ক্ষেত্রে

খবর ধরা পড়া সত্ত্বেও কোম ব্যবস্থা নেওয়া হয় না। আমি বাজেট ভাষণে আশা করেছিলাম যে মাননীয় অর্থমন্ত্রী তাঁর ভাষণে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে হাসপাতালের ডায়েট চার্টের উন্নতি হবে কিন্তু কোন সদুত্তর আপনার বাজেট ভাষণে পেলাম না। এখন যে ডায়েট চার্ট তা মিনিমাম ৪ টাকা থেকে সাড়ে চার টাকা। ১৯৮৩ সালে যে ডায়েট চার্ট ছিল তাতে মিনিমাম যতটুকু দরকার তার বরাদ্দ ছিল যথা মর্নিংয়ে ডিম ছিল সঙ্গে একটা ফল, নুনে ৫০ গ্রাম করে মাছ এবং নাইটে মাংস। এখন সেসব উঠে গেছে, এখন সকালে ডিম এবং ফল নেই, দুপুরে মাছ ৫০ গ্রামের জায়গায় ৩০ গ্রামের পিসে দাঁড়িয়েছে আর রাত্রে তো মাছ বা মাংস উঠেই গেছে। তারপরে এই ডায়েটের যে কোয়ালিটি সেতো না বললেই চলে। তারপরে আবার এই ডায়েট কনট্রাক্টর, হেল্পার এবং স্টুয়ার্টদের মধ্যে বিলি হবে। সুতরাং অবস্থাটা কি বুঝতেই তো পারছেন। কিছুদিন আগেও আপনি বলেছিলেন যে মিনিমাম খাদ্যের ডায়েট কিছুটা উন্নত করা যায় কিনা দেখছেন এবং খবরের কাগজে পর্যন্ত প্রকাশিত হয়ে গেল যে মিনিমাম খাদ্যের ডায়েট ৪ টাকা থেকে ৮ টাকা করা হবে। আমরা কিছুটা স্বস্থির হলাম কিন্তু আপনার বাজেট ভাষণ পড়ে দেখলাম তাতে কোন কংক্রিট প্রস্তাব দেখলাম না। আপনি বলেছেন 'বিবেচনাধীন' এই কথাটি। আমার মনে হয় মাননীয় মন্ত্রী এই বিষয়ে এড়িয়ে যাচ্ছেন, আসল ফাণ্ডামেন্টাল বেসিককেই চাপা দেওয়ার চেষ্টা করেছেন। আপনারা বলেছেন যে বেডের সংখ্যা বেড়েছে কিন্তু আমার মনে হয় বেডের সংখ্যা আগের চেয়ে কমছে। আপনারা বলেছেন যে কনডেণ্ড বিল্ডিংয়ের সংখ্যা কমে যাচ্ছে কিন্তু আমার মনে হয় বরং বেড়ে যাচ্ছে। মেডিকেল কলেজে বহু কনডেণ্ড বিল্ডিংয়ে রোগী শোয়ান আছে। আমি এই ব্যাপারে সুপারেনটেনডেণ্টকে বলেছিলাম যে ওই রোগীদের গ্রিন ওয়ার্ডে পাঠানোর জন্য কিন্তু দেখলাম সেখানে পাঠাবে কি করে কারণ সেখানেও তো রোগী ভর্ত্তি রয়েছে। সুতরাং এই অবস্থা চলছে যে স্বাস্থ্য দপ্তর পি. ডাবলিউ. ডি.-কে দোষ দিচ্ছেন আর পি. ডাবলিউ. ডি. স্বাস্থ্য দপ্তরকে দোষারোপ করছেন। এতে তো কোন রোগীর সুরাহা হতে পারে না। এইভাবে তো চলতে পারে না। এই রকম প্রো-পিপল গভর্ণমেণ্ট কি করে প্রি করেন যাদের কনসার্ণ হচ্ছে পিপল এবং যাদের ওয়ার ফুটিং হিসাবে কাজ করতে হয় তারা কি করে প্রি করেন? যেখানে পিপল কনসার্ণের বিষয় সেক্ষেত্রে আপনারা এইভাবে কাজ করেন কি করে? মাননীয় মন্ত্রী আজকে ডাক্তারদের এ্যালায়েন্টমেণ্টের ব্যাপারে বলেছেন এবং তাদের আন্দোলনের যে দাবী-দাওয়া সেই সম্পর্কে উত্তর দিয়েছেন।

[5-40—5-50 P.M.]

কিন্তু তাদের যা দাবী এ্যাপয়েন্টমেন্টের কোশ্চেন সেখানে তারা পি. এস. সি.-র মাধ্যমে এ্যাপয়েন্টমেন্টের কথা বলছেন। আপনাদের যে এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট হচ্ছে সেখানে আপনারা বলছেন এমার্জেন্সির জন্য। ডাক্তাররা কি ১০ বছর ধরে আন্দোলন করছেন? এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট এখন চলছে। পি. এস. সি. একজামিন তিনবার হয়েছে। একবার ১৯৭৮ সালে হয়েছিল, ১৯৮১ সালে হয়েছিল আর ১৯৮৪ সালে হয়েছিল ডাক্তারদের আন্দোলন হওয়ার জন্য। এই তো অবস্থা বছরের পর বছর পি. এস. সি.-র কোন একজামিন নেওয়া যাবে না কেন? এই এ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রটা আপনাদের আমলে না হলেও আগে হয়েছে। এখনও দেখছি আপনাদের অনাচার আছে—পার্টিজান করা হচ্ছে। আপনাদের প্রিডিসেসাররা চলে যাবার আগে তাদের লাস্ট অফিস ডেতে সই করে গেলেন ২৪০ জনের এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট হল। ১২৭ জনকে রেগুলারাইজ করা হয়েছিল এ্যাপয়েন্টমেন্ট লেটার দিয়ে। এমন কি এসেনসিয়াল ছিল? অথচ আপনারা জানেন এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে তাদের কি এ্যাকাডেমিক কোয়ালিফিকেশান সেটা ভালভাবে ভেরিফাই করা দরকার। ইন দি ইন্টারেস্ট অফ দি পিপুল। কিন্তু রাতারাতি ১২৭ জনকে এ্যাপয়েন্টমেন্ট দিয়ে রেগুলারাইজ করা হল। আপনাদের প্রমোশনটা ইরেগুলারিটি প্রমোশন। এ্যাড-হক প্রমোশন হয়েছে, এটা পিকিউলিয়ার। ডাবল প্রমোশন—একজন From Assistant Professor to Ad-hoc Reader and on the following day from Ad-hoc Reader to Ad-hoc Associate Professor অতএব এই জিনিস হচ্ছে, আপনার ডিপার্টমেন্টে প্রিডিসেসার-র আমলে হয়েছিল। এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট হচ্ছে, সেই এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট প্রমোশন হচ্ছে মেডিকেল কাউন্সিল অফ ইণ্ডিয়া এটা দিয়েছেন। মুর্শিদাবাদ জেলার কলেজে সিনিয়ার টিচার পোস্টে যারা আছে সেখানে এনকোয়ারী করে দেখুন ইন্সপেকশান আছে সেটাকে এ্যাড-হক করার জন্য এ্যাস্ সুন এ্যাস্ দি ইন্সপেকশান ওয়াজ কমপ্লিটেড—একেবারে তাকে ডিমোট করা হল। যাকে বলে একেবারে মহম্মদ তুঘলকের রাজত্ব চলছে। আজকে পোস্ট গ্রাজুয়েট, গ্রাজুয়েট কোর্সে সেখানে দুর্নীতি চলছে, অভিযোগ হচ্ছে। এইগুলিতো নীতির প্রশ্ন? আজ পর্যন্ত মুখ্যমন্ত্রীর কোটা রেখে দিয়েছেন—আপনি জানেন যে এন্ট্রান্স পরীক্ষা হলে সেখানে মেধাবী ছাত্র এবং মেরিটোরিয়াল স্টুডেন্টস্‌রাই সুযোগ পাচ্ছে—অথচ সাধারণ ছাত্ররা চান্স পাচ্ছে না—তারা ফেল করছে। মুখ্যমন্ত্রীর কোটা দিয়ে এই রকম সাব-স্ট্যাণ্ডার্ড

ছেলে বেরিয়ে যাচ্ছে। অথচ পুলিশ কমিশনারের ছেলে, স্বাস্থ্য দপ্তরের সচিবের ছেলে, প্রাক্তন স্বাস্থ্য মন্ত্রীর ছেলে তারা এই রকম কোটার সিস্টেমের মধ্যে দিয়ে বেরিয়ে যাচ্ছে। আই ডু নট নো হোয়েদার ইট ইজ এ ফ্যাক্ট অর নট। আপনারা ডেমোক্রেটিক নর্ম-র কথা বলছেন। আজকে তাদের দাবি-দাওয়ার প্রশ্নে যে ভাবে জুনিয়ার ডাক্তাররা প্রাক্‌টিকালি রাউণ্ড দি ক্লক সার্ভিসে দায়ী—সেখানে আপনি বলেছেন তাদের এই প্রশ্ন বিচার-বিবেচনার প্রশ্ন। আমি চার্ট খুলে দেখাতে পারি। এই জুনিয়ার ডাক্তাররা আজ, যে ইণ্টারনি ভাতা পান সেটা সর্বত্র বাড়িয়েছে সেটা আপনারা সমর্থন করছেন। আপনারা ছেত্রি কমিটি বসিয়েছেন এবং ইণ্টারনিটা সেখানে এ্যাড-হক দিয়ে দিতে পারতেন; কিন্তু সেখানে আপনারা ৫০ টাকা ভাতা বাড়িয়েছেন।

এটা কোন কথা হ'ল ৫০০ টাকা থেকে ৭০০ টাকা যেখানে আছে সেখানে এটা বিবেচনা করা উচিত, বিশেষ করে ডায়েটের প্রশ্নে একটা প্রতিশ্রুতি দিয়ে যান যে ওয়ার ফুটিং-এর মত একটা ব্যবস্থা করবেন। এটাকে একটা পজিটিভ, কংক্রিট শেপ দিতে হবে। তা ছাড়া এক্স-রে, ফ্রিজ ইত্যাদি বিষয়ে দুর্নীতির প্রশ্ন আছে

( নির্দিষ্ট সময় অতিক্রান্ত হওয়ায় মাননীয় সভ্য আসন গ্রহণ করেন )।

**শ্রীসুপ্রিয় বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ, হাউসের সব সভ্য, মন্ত্রী মণ্ডলী এবং অধ্যক্ষ মহাশয় সমেত সকলে যে বিষয়টা আমরা গুরুত্ব দিয়ে দেখি সেটা হ'ল চিকিৎসা এবং পশ্চিমবঙ্গের মানুষ যে দপ্তরের দিকে বেশি করে চেয়ে থাকে তার নাম স্বাস্থ্য দপ্তর। কিন্তু গত ১০ বছর ধরে বামফ্রণ্ট সরকার যেভাবে এই দপ্তর নিয়ে পরীক্ষা নিরিক্ষা করছেন তার জন্য আমরা দুঃখিত। আমরা দেখি কোন সময়ে এক শরীক থেকে অন্য শরীকে দপ্তর বদল করছেন, কোন সময়ে এক জায়গায় দু'জন হচ্ছেন। অথচ বাস্তব ক্ষেত্রে রুগীদের চিকিৎসার ব্যবস্থা হচ্ছে না। শেষ পর্যন্ত একজন পণ্ডিত স্বাস্থ্যমন্ত্রীকে আমরা পেয়েছি যিনি সি. এম. ডি. এ. এবং পুরসভাকে ডুবিয়ে স্বাস্থ্য দপ্তর হাতে নিয়েছেন। বামফ্রণ্ট দল নিজেদের সমাজবাদী বলে মনে করেন, বিভিন্ন সমাজবাদী দেশ ঘুরেও অনেকে এসেছেন। তাঁরা সেখান থেকে খালি মার্কেটিং করে এসেছেন। অথচ আমরা আশা করেছিলাম সেখানে যে চিকিৎসা ব্যবস্থা আছে তা এখানে প্রোভাইড করবেন। একটা কথা আছে মর্নিং শোজ দি ডে। আশা করছি ৫ বছরের জন্য যে দায়িত্ব স্বাস্থ্যমন্ত্রী নিয়েছেন তাতে তিনি মর্ণিং শোজ দি ডের

মর্ত নতুন কিছু নিয়ে আসবেন। কিন্তু আমরা দেখলাম ভারতবর্ষের বিখ্যাত হৃদরোগ বিশেষজ্ঞ ডাঃ সুনীল সেনকে মেডিকেল কলেজ থেকে চলে যেতে হল। আপনারা, আমরা না হয় বেলভিউ নার্সিং হোমের সুযোগ নিতে পারি কিন্তু সাধারণ মানুষ যারা মেডিকেল কলেজে এর চিকিৎসার সুযোগ পেত তারা পাবে না। আপনারা বেত্রাঘাত দিয়ে ডাক্তারদের শাসন করার চেষ্টা করছেন। কমরেড সুলতান সিংকে দিয়ে জুনিয়র ডাক্তারদের উপর বেত্রাঘাত করে চিকিৎসার ব্যবস্থা করছেন। তাই যে বাজেট আনা হয়েছে তাকে সমর্থন করতে পারছি না। আমরা যদি দেখতাম মেডিকেলের ইম্প্রুভমেন্টের জন্য বেশী পয়সা খরচ হচ্ছে, পথ্যের জন্য ৪ টাকা থেকে সাড়ে চার বা ৫ টাকা হয়েছে, আউটডোরে মাথা পিছু ৩৫ পয়সা ওষুধ দেওয়ার রেটটা বাড়ান হয়েছে। বিভিন্ন হাসপাতালের বেডের ফুল ইউটিলাইজেশান হচ্ছে তাহলে আমরা এ নিয়ে রাজনীতি করতাম না। মন্ত্রী মহাশয়ের, মুখ্যমন্ত্রীর শরীর খারাপ হলে এই চিকিৎসার সম্মুখীন হন তাহলে এ নিয়ে রাজনীতি করা যায় না।

[ 5-50—6-00 P. M. ]

কিন্তু একটা কথা আমরা শুনতে পাচ্ছি যে সারা পশ্চিমবঙ্গে শয্যা সংখ্যা বাড়ান হচ্ছে কাগজে-কলমে, শয্যা সংখ্যা সত্যিকারে কি বাড়ান হচ্ছে? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই মেডিকেল কলেজে যে শয্যা সংখ্যা আছে সেই শয্যা সংখ্যা কি পুরো ইউটিলাইজড হচ্ছে? আমরা হাওড়ার মানুষ, হাওড়ায় যে জেনারেল হাসপাতাল আছে সেখানে ৫১০টি সিট আছে, আমরা জানি সেখানে ৪০০ থেকে ৪৫০ সিট ইউটিলাইজড হচ্ছে। অথচ কাগজে-কলমে বলা হচ্ছে যে শয্যা সংখ্যা বাড়ান হচ্ছে। হাওড়ার জয়সওয়াল হাসপাতালে ২৬০টি বেড আছে, তার মধ্যে মাত্র ২০০টি বেড অপারেটিভ কণ্ডিসানে আছে, ৬০টি বেড চলে না। বেলুড়ে ১০টি বেড নিয়ে যে মহিলা স্টেট হাসপাতাল আছে সেই হাসপাতালে আজ পর্যন্ত একজন মহিলা রোগী ভর্তি হয়নি। দক্ষিণ হাওড়া স্টেট হাসপাতাল তৈরী হয়েছে, সেখানে একটি বেডও তৈরী হয়নি, একটি রোগীও ভর্তি হচ্ছে না। তাহলেও কি বলবেন সারা পশ্চিমবঙ্গে শয্যা সংখ্যা বেড়েছে? শুধু মেডিকেল কলেজ নয়, বি সি রায় চেষ্ট ক্লিনিক, লুম্বিনি পার্ক মানসিক হাসপাতাল, এইভাবে সারা পশ্চিমবঙ্গে বিভিন্ন যেসব হাসপাতাল আছে সেখানে আপনারা দেখতে পাবেন শয্যা সংখ্যা কাগজ-কলমে বাড়ান হলেও আসলে শয্যা সংখ্যা বাড়ছে না। আজকে দেখতে পাচ্ছি মেডিকেল কলেজে একটি শয্যায় ২ জন

রোগীকে শুয়ে থাকতে হচ্ছে। সুতরাং কি করে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করব ? স্যার, ১৯৭৬ সালে হাওড়ার মানুষের কাছে পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা সুদিন এসেছিল। আপনারা জানেন সারা পশ্চিমবঙ্গে একমাত্র বেলেঘাটায় সংক্রামক রোগের হাসপাতাল আছে। আমি মন্ত্রী মহাশয়কে একটা মেমোরেণ্ডামের কথা বলতে পারি যে মেমোরেণ্ডামের মাধ্যমে ১৯৭৬ সালে এখানে পশ্চিমবঙ্গের দ্বিতীয় আই. ডি. হাসপাতাল, সত্যবালা আই. ডি. হাসপাতাল অধিগ্রহণ করা হয়েছিল। হাওড়া মিউনিসিপ্যালিটির আণ্ডারে সাধারণ একটা কলেরা হাসপাতালকে, অজিত পাঁজা মহাশয় তখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, তিনি এই ৫২ বেডের হাসপাতালকে অধিগ্রহণ করে ১০০ বেডে রূপান্তরিত করেছেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে পরিষ্কারভাবে জানাতে চাই ১১ই মার্চ ১৯৭৬ সালে এটাকে অধিগ্রহণ করে ইনফেকসান ডিজিজ—টিটেনাস, ম্যানেনজাইটিস এবং ডিপথিরিয়ার জন্য ৪৮টি বেডের নতুন পরিকল্পনা করা হয়েছিল এবং সেই মেমোরেণ্ডামের মধ্যে ক্লিয়ারলি লেখা ছিল কন্সট্রাকসান অব আই. ডি. ওয়ার্ড ৪৮ বেড। এরজন্য ৫ লক্ষ ২৬ হাজার ৫ শো টাকা দেওয়া হয়েছিল। কোথায় গেল সেই টাকা? এরজন্য একটা ইটও তৈরী হয়নি। হাওড়ার, হুগলীর মানুষ যখন সংক্রামক ব্যাধিতে আক্রান্ত হয় তখন কলকাতার সঙ্গে যোগাযোগকারী একমাত্র হাওড়া ব্রীজের যে ভয়াবহ অবস্থা হয় তাতে আক্রান্ত রোগীরা ২ ঘণ্টা সেখানে আটকে যায়, ফলে যে শিশুর টিটেনাস, ডিপথিরিয়া হয়েছে সেই শিশু মারা যেতে পারে, মন্ত্রী মহাশয় সেই বিষয়ে কোন চিন্তা-ভাবনা করেছেন কি? এই আই. ডি. হাসপাতালকে পূর্ণাঙ্গ করার জন্য একজন মানুষ এগিয়ে এসেছেন। হাসপাতালের গায়ে তাঁর ২ বিঘা জমি তিনি লিখে দিতে চান, কিন্তু বামফ্রন্ট সরকার তা নিতে পারেননি। আমি মন্ত্রী মহাশয়কে মেমোরেণ্ডাম দিতে পারি, ঐ হাসপাতালের পাশে হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের ৪ বিঘা জমি আছে, সেই জমি নিয়ে সেখানে ডাক্তারবাবুদের কোয়ার্টার তৈরী করে দিতে পারেন। এখন ডাক্তারবাবুরা যে কোয়ার্টারে আছেন সেখানে কুকুর বিড়াল থাকতে পারে না। আজকে ঐ হাসপাতালের চত্বরে গরু শুয়োর চরে বেড়াচ্ছে, সমাজ বিরোধীরা আজকে সেখানে গাঁজা মদ খাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে বলতে চাই, হেলথ বাজেট প্রেজেন্ট করে পাশ করালেই কাজ শেষ হয় না, কতটুকু উন্নতি তিনি করতে পারলেন সেটা দেখতে হবে। ১৯৭৬ সালের হেলথ বাজেট এবং এই হেলথ বাজেটে

কি পরিমাণ টাকা এ্যাডমিনিসট্রেসন খাতে দেওয়া হয়েছে, কি পরিমাণ টাকা নন-মেডিকেল খাতে দেওয়া হয়েছে, কি পরিমাণ টাকা মেডিকেল খাতে দেওয়া হয়েছে সেটা আমাদের দেখতে হবে। ডাক্তার. নার্স জি. ডি. এ-দের মাইনে বাড়বে এটা ঠিক কথা, কিন্তু সঙ্গে সঙ্গে রোগীদের পথ্যের খাতে টাকা বাড়বে না এটা হতে পারে না। ডাক্তারদের মাইনে ফোর হানড্রেড টাইমস বেড়েছে, কিন্তু রোগীদের পথ্যের খাতে ২০ বছর আগে যে ৩৫ পয়সা ধার্য্য ছিল আজকেও সেই ৩৫ পয়সা রয়েছে। মন্ত্রী মহাশয় কি বর্তমান বাজারের রেট জানেন না? আজকের দিনে ৪ টাকায় কি পথ্য হয়, ৪ টাকা ৫০ পয়সায় টি. বি. রোগীর কি পথ্য হয়? আপনি এ্যাডমিনিসট্রেসন খাতে, মেডিকেল খাতে, নন-মেডিকেল খাতে যেমন টাকা বাড়াচ্ছেন ঠিক তেমনি রোগীদের পথ্যের খাতেও টাকা বাড়াতে হবে। সাধারণতঃ গ্রামের মানুষ শহরে এসে বিশেষ ধরণের চিকিৎসার সুযোগ পাবার চেষ্টা করে। কিন্তু বাস্তবে দেখছি তারা সেই সুযোগ পাচ্ছেন না। স্যার, আপনি জানেন এবং স্বাস্থ্যমন্ত্রীও জানেন ক্যালকাটা মেডিকেল কলেজ বামফ্রন্ট সরকার চালান —এঁরা প্রায়ই কেন্দ্রের বঞ্চনার কথা বলেন। কেন্দ্র থেকে ৭৫ পারসেন্ট টাকা এসেছে, ক্যানসার রোগীদের চিকিৎসার জন্য একটা মেসিন এসেছে যেটা বসানোর জন্য একটা ঘরের প্রয়োজন এবং সেই ঘরের ব্যবস্থা মেডিকেল কলেজে হতে পারে। শুনলে অবাক হবেন কেন্দ্রের টাকায় কেনা মেসিন এসেছে কিন্তু বসান হচ্ছে না। শুনেছি সেটা নাকি এখন এন. আর. এস. হাসপাতালে চলে যাবে। কি জবাব দেবেন? ব্রেন স্ক্যানের একটা ভাল জায়গা রয়েছে বাঙ্গুর ইন্‌স্টিটিউট অব নিওরোলজি। স্যার, আজকে আমরা এবং সরকার পক্ষ একযোগে স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে নানা কথা বলছি, কিন্তু আমার মনে হয় এই স্বাস্থ্য বাজেটের আলোচনা অনেক আগে থেকেই সুরু হয়ে গেছে। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি আপনি হাওড়া হাসপাতালে একটা কার্ডিওলজি ইউনিট খোলার চেষ্টা করুন। হাওড়ার প্রতিটি মানুষ হাওড়া ব্রীজের জ্যামের কথা মনে করলে আঁতকে ওঠে। আমরা প্রতিদিনের অভিজ্ঞতায় দেখেছি ওই জ্যাম কি ভয়ানক জিনিস। এবারে চিন্তা করুন যদি কারুর হার্ট এ্যাটাক হয় তখন তাকে যদি পি. জি. হাসপাতালের ইনটেনসিভ কেয়ারে আনতে হয় তাহলে হাওড়া ব্রীজের জ্যাম কি ভায়ানক অবস্থা সৃষ্টি করবে। এই পরিস্থিতিতে হাওড়া হাসপাতালে একটা কার্ডিয়াক ইউনিট হবে না, ইনটেনসিভ কেয়ার-এর ব্যবস্থা হবে না এটা কি হয়? এর সঙ্গে তো মানুষের বাঁচা মরার প্রশ্ন জড়িয়ে রয়েছে। স্যার, যেহেতু এই বাজেট গণমুখী নয়, বরং গণস্বার্থ বিরোধী সেইজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না।

[ 6-00—6-10 P. M. ]

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ৩২ ও ৩৪ নং খাতের অধীন যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন এবং জল সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ৩৫ নং খাতের অধীন যে দাবী উত্থাপিত করেছেন আমি তা সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বাস্থ্য ব্যবস্থার মধ্যে যে কোন ত্রুটি নেই বা গলদ নেই বা অসুবিধা নেই, এমন দাবী আমরা কখন করি না। বিভিন্ন সময়ে এই বিভাগে বিভিন্ন অসুবিধা ছিল এবং আছে। আমাদের মন্ত্রী মহোদয় এই দায়িত্বভার বহন করার পর থেকে বিভিন্ন সময়ে বিভিন্ন হাসপাতাল পরিদর্শন করেছেন। তিনি বিভিন্ন স্তরের কর্মচারী, চিকিৎসক, প্রশাসনিক স্তরের কর্মচারীদের সঙ্গে আলোচনা করেছেন এবং এই সমস্ত ত্রুটি-বিচ্যুতির কথা তিনি অকোপটে স্বাকার করেছেন। কিন্তু দুঃখের কথা হ'ল এই, যখন এই সমস্ত অসুবিধা, ত্রুটি বা অবহেলা, উদাসীনতার বিরুদ্ধে ব্যবস্থা নিতে শুরু করেছেন তখন স্বার্থ সংশ্লিষ্ট মহল থেকে চীৎকার উঠেছে, হৈ-চৈ উঠেছে। আর এখানে দেখছি বিরোধী দলের মাননীয় সদস্যরাও তার থেকে বাদ যান নি। তারাও সেই একই সুরে গান গাইতে শুরু করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এটা অস্বীকার করতে পারি না, যে দেশে বাস করি সেখানে এখনো কালাহাণ্ডির মত ঘটনা ঘটে এবং সেখানে শয়ে শয়ে মানুষ অনাহার, অর্দ্ধাহার, অপুষ্টিতে অখাদ্য, কুখাদ্য খেয়ে অকালে মারা যায়। কাজেই এই রকম একটা পরিস্থিতিতে কোন ডাক্তার কত অসুবিধার মধ্য দিয়ে তাদের সুস্বাস্থ্যের অধিকারী করে রাখবে, এই কথা ভাবাটা বাতুলতা মাত্র। তাই এই বাস্তব পরিস্থিতির মুখে দাঁড়িয়ে রাজ্যের স্বাস্থ্য বিভাগ সম্পর্কে তাঁকে কর্মসূচী গ্রহণ করতে হয়েছে। দেশের মধ্যে যদি এইভাবে দারিদ্র থাকে, অপুষ্টি থাকে, অন্নাভাব, খাদ্যাভাব থাকে তাহলে শুধু হাসপাতাল খুলে ডাক্তার, নার্স দিয়ে এইভাবে সেই সমস্ত মানুষগুলিকে সু-স্বাস্থ্যের অধিকারী করে রাখা যাবে না। তাই প্রথমেই আমরা গোড়ার দিকে যত্ন নিতে চলেছি। জন-স্বাস্থ্যের ব্যাপারে রোগ নির্ণয়ের যে ব্যবস্থা আছে সেদিকে সর্বাধিক গুরুত্ব আরোপ করা হয়েছে। মাননীয় সদস্যগণ সকলেই জানেন যে, গ্রামাঞ্চলে স্বাস্থ্য সম্বন্ধে অজ্ঞতা, সচেতনতার অভাব সব থেকে বেশী। কাজেই সেই সমস্ত জায়গার মানুষ নানা রোগের শিকার হন। সেখানে স্বাস্থ্য সচেতনতা গড়ে তুলতে একদিকে যেমন প্রচেষ্টা নেওয়া হয়েছে তেমনি যে সমস্ত সাধারণ রোগ, অসুখ-বিসুখ জলের জন্য হয় সেগুলি দূর করার জন্য বিশেষ উদ্যোগ নেওয়ার ব্যবস্থা শুরু হয়েছে। এই কথা কেউ

অস্বীকার করতে পারবেন না যে, গ্রামাঞ্চলের বিস্তীর্ণ এলাকায় কোনো বিশুদ্ধ পানীয় জল সরবরাহের ব্যবস্থা নেই। মানুষ কুয়ো, পুকুর, নদী-নালার জল খেত। ফলে অনিবার্যভাবে নানা রোগের প্রকোপ দেখা দিত। হাসপাতালের রেকর্ডই প্রমাণ করবে যে, জলবাহিত রোগের সংখ্যা আগে যতটা ছিল তার পরিমাণ বহুলাংশে হ্রাস পেয়েছে, এই দাবী আমরা নিশ্চয় করতে পারি। শুধু বিগ বোর টিউবওয়েল আছে তা নয়, বিভিন্ন নলবাহী জল সরবরাহের প্রকল্প আছে, তার কাজও চলছে। অনেক কাজ চালু হয়ে গেছে। এটা একটা দীর্ঘ দিনের সমস্যা, সেই সমস্যার সমাধান কিছুটা করা গেছে। আর সেই সঙ্গে সঙ্গে অনেক রোগের হাত থেকে মানুষকে নিষ্কৃতি দেওয়া গেছে।

জল-সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, গ্রামাঞ্চলে যেখানে বিশেষ করে পানীয় জলের সংকট রয়েছে এবং মানুষকে যেখানে পয়সা দিয়ে জল কিনতে হচ্ছে সেই সমস্ত জায়গায় পানীয় জলের যে সমস্ত প্রকল্পগুলি চলছে তার কাজ যাতে তরান্বিত হয় সেদিকে আপনি বিশেষভাবে দৃষ্টি দিন। এই কাজ বিলম্বিত হবার ফলে আমরা দেখছি, অনেক ক্ষয়-ক্ষতি হচ্ছে—পাইপ চুরি যাচ্ছে, অনেক জিনিষ-পত্র নষ্ট হচ্ছে ইত্যাদি। কাজেই আপনার কাছে আমার অনুরোধ, নির্দিষ্ট সময়ের মধ্যে যাতে কাজগুলি শেষ হয় তার প্রতি আপনি যত্ন নিন এবং এ বিষয়ে আপনি দৃষ্টি দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামে যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র আছে সেগুলিতে যে সমস্ত সাধারণ ওষুধ-পত্র থাকার কথা সেগুলি সব সময়মত পাওয়া যায় না। যারজন্য গ্রামের মানুষকে কোলকাতা শহরে ছুটে আসতে হয়। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, কুকুর বা সাপে কামড়ালে যে সিরাম ইনজেকসান-এর দরকার হয় সেগুলি কিন্তু গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র বা জেলা সদর হাসপাতালগুলিতে সব সময় পাওয়া যায় না, এরজন্য গ্রামের মানুষকে ছুটে আসতে হয় কোলকাতার পাস্তুর ইনস্টিটিউটে। এগুলি যাতে জেলা সদর হাসপাতালেই পাওয়া যায় সেটা আমাদের দেখতে হবে। কুকুর বা সাপে কামড়ানোর ঘটনা গ্রামাঞ্চলে সব সময়ই ঘটে এবং এর ফলে কয়েকটি প্রাণহানির ঘটনাও ঘটেছে। কাজেই আমার দাবী, জেলা শহরে সেগুলি যাতে পাওয়া যায় তার ব্যবস্থা আপনি করুন। স্যার, স্বাস্থ্য সম্পর্কে বলতে গেলে প্রথমেই যেটা বলা দরকার সেটা হচ্ছে, মানুষকে স্বাস্থ্য সম্পর্কে সচেতন করার দরকার আছে। এ ক্ষেত্রে প্যারা মেডিক্যাল ষ্টাফদের নিয়ে যে ব্যবস্থা চলেছে এবং তারা যে কাজ করছেন তার পাশাপাশি পুষ্টি প্রকল্পের কাজও হাতে নেওয়া হয়েছে। সেখানে শিশুদের জন্য পুষ্টিকর খাবার

সংগ্রহ করে তাদের মধ্যে তা বন্টন করে তাদের ডেফিসিয়েন্সী পূরণ করার ব্যবস্থা হচ্ছে। সেখানে বিভিন্ন ব্লকে ব্লকে ২৫ / ৩০ / ৩৫টা পর্যন্ত সাব-সেন্টার খুলে তাতে একজন করে মেল এবং একজন করে ফিমেল কর্মী নিয়ে কাজ হচ্ছে। স্যার, এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে আমরা দেখছি, এদের কাছে এমন কিছু কিছু ওষুধ দেওয়া হয় যেগুলি ঠিকমত কাজে লাগে না। বিশেষ করে ডেলিভারির সময়ের জন্য যে ইনজেকসানগুলি তাদের দেওয়া হয় সেগুলি তাদের কাছে থাকা সত্বেও সংশ্লিষ্ট রোগীরা বা প্রসূতিরা তাদের কাছ থেকে এগুলি নিতে বা সাব-সেন্টারে যেতে ভরসা পান না বা সাহস পান না ফলে সেই সমস্ত ওষুধগুলি অব্যবহৃত অবস্থায় পড়ে থাকে। নিকটবর্তী সহায়ক স্বাস্থ্যকেন্দ্রের মাধ্যমে সেগুলি যদি দেবার ব্যবস্থা হয় তাহলে অপচয় রোধ করা যেতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারটি ভেবে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, আগে আমরা জানি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কোন ল্যাবোরেটারি এ্যাসিসটেন্ট ছিলেন না এখন কিন্তু প্রতিটি স্বাস্থ্যকেন্দ্রে দুজন করে ল্যাবোরেটারি এ্যাসিসট্যান্ট দেওয়া হয়েছে। তাদের যে দক্ষতা আছে বা তারা যে সমস্ত কাজ জানেন তাতে তারা বিভিন্ন রকমের প্যাথোলজিক্যাল টেষ্ট করতে পারেন—মল, মূত্র, থুথু, কফ ইত্যাদি পরীক্ষা করতে পারেন। কিন্তু এখন যে ব্যবস্থা আছে তাতে শুধুমাত্র রক্ত পরীক্ষা করার ব্যবস্থা আছে, অন্য সব পরীক্ষার ব্যবস্থা নেই। ঐ সব স্বাস্থ্য কেন্দ্রগুলিতেই যদি মল, মূত্র, থুথু, কফ ইত্যাদি পরীক্ষার ব্যবস্থা থাকে তাহলে গ্রামের মানুষদের শহরে এরজন্য আসতে হয় না। এটা সামান্য খরচের ব্যাপার, মাননীয় মন্ত্রী মহাশয়কে এটা দেখতে বলছি। তারপর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে যে সমস্ত জীপগাড়ীগুলি আছে সেগুলি কিন্তু এ্যাম্বুলেন্স ভ্যান নয় কিন্তু তবুও সেখানে এই সমস্ত গাড়ী করেই ইমারজেন্সীর রোগীদের নিকটবর্তী বড় হাসপাতালে পাঠাতে হয়।

[6-10—6-20 P. M. ]

কিন্তু দেখা যাচ্ছে গাড়ীর তেলের জন্য বরাদ্দ বছরে ১০ হাজার টাকা। এটা ১০-১৫ বছর ধরে চলে আসছে। আগে যে তেলের দাম ২ টাকা ছিল সেটা আজকে বেড়ে ৮ টাকা লিটার হয়েছে, অথচ এখনও সেই একই রকম বরাদ্দ হচ্ছে। তার ফলে মুমূর্ষু রুগীদের হাসপাতালে পৌছান সম্ভব হচ্ছে না। আজকে যাদের টাকা-পয়সা নেই, গাড়ীর ব্যবস্থা নেই, সেই সমস্ত রুগীদের হাসপাতালে পৌছান দুঃসাধ্য হয়ে পড়েছে। পেট্রোলের খরচ বাবদ যে পয়সা বরাদ্দ করা হচ্ছে তাতে

গাড়ী চালান যাচ্ছে না এবং তার ফলে গরীব মানুষের একটা দুরাবস্থার মধ্যে পড়তে হচ্ছে। কাজেই আজকে দ্রব্যমূল্যের উর্দ্ধগতির দিকে লক্ষ্য রেখে, তার সঙ্গে সামঞ্জস্য রেখে এই বরাদ্দ যাতে বাড়ান যায় তার জন্য আমি অনুরোধ করছি। আমরা গ্রামের মানুষ, আমরা লক্ষ্য করেছি যে অনেক সময় এমন রোগে মানুষ আক্রান্ত হয় যেটাকে রাজকীয় রোগ বলে এবং সেই রোগের চিকিৎসা সাধারণতঃ প্রাইমারী হাসপাতাল তো দূরের কথা, জেলার সদর হাসপাতালেও করা যায় না। কারণ সেখানে সেই রকম কোন ব্যবস্থা নেই। এই সমস্ত হাসপাতালে কোন এক্স-রে'র ব্যবস্থা নেই, রুগী ভর্ত্তির কোন ব্যবস্থা নেই। কাজেই সমস্ত রুগীদের কলকাতার হাসপাতালে ভর্ত্তির জন্য নিয়ে আসতে হয়। আমার প্রশ্ন হচ্ছে, সেই সমস্ত জায়গায় মেডিকেল কলেজ হাসপাতালের মত চিকিৎসা ব্যবস্থা থাকবে না কেন? আজকে পুরুলিয়া, বাঁকুড়া, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর থেকে রুগীদের কলকাতায় আনতে হয়। কলকাতায় সেই সমস্ত রুগীদের এনে চিকিৎসা করানো যে কি দুঃসাধ্য ব্যাপার সেটা ভুক্তভোগী মাত্রই জানে। কাজেই আমি একথা বলবো যে অনেক রোগের চিকিৎসা যেগুলি জেলার সদর হাসপাতালে করা সম্ভব সেগুলি যাতে ব্যবস্থা করা যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি উদ্যোগ নেবেন। এই কয়েকটি কথা বলে আপনার ব্যয়-বরাদ্দকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসান উজ্জামান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। তবে স্বাস্থ্য ব্যবস্থা যে বেহাল হয়েছে সেটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অস্বীকার করেন নি। কাজেই বেশী কিছু বলে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর স্বাস্থ্য এবং আমার স্বাস্থ্যে নষ্ট করতে চাই না। তিনি বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রগুলির হাল ঘুরাবার জন্য হাসপাতালগুলিতে হানা দিচ্ছেন, ঘুঘুর বাসা ভাঙ্গার জন্য চেষ্টা করছেন সে জন্য তাকে অভিনন্দন জানাচ্ছি এবং প্রয়োজন মত সহযোগিতা করতেও রাজি আছি। আজকে স্বাস্থ্যের যে বেহাল অবস্থা, সেই অবস্থা দূর করার জন্য যদি তিনি সিনসিয়ার হন, প্রকৃত চিকিৎসা হোক, স্বাস্থ্যের ক্ষেত্রে কোন রাজনীতি নয় এই চিন্তাধারা নিয়ে যদি তিনি এগিয়ে যান তাহলে আমি সহযোগিতা করতে প্রস্তুত আছি। এই প্রসঙ্গে আমার অনেক কিছু বলার ছিল কিন্তু আমার সময় কম সে জন্য আমি কয়েকটি বিষয় আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘদিন ধরে আমাদের যে স্বাস্থ্য ব্যবস্থা রয়েছে, যে কয়টি বড় বড় হাসপাতাল আছে সেগুলি একমাত্র

কলকাতাতেই আছে। কলকাতার কয়েকটি হাসপাতাল ছাড়া গ্রামাঞ্চলে যে সব হাসপাতাল আছে সেখানে চিকিৎসা হয় না বললেই চলে। যদি এই স্বাস্থ্য ব্যবস্থাকে ডিসেন্ট্রালাইজড করা যেত—যেমন নীলরতন সরকার হাসপাতাল, মেডিকেল কলেজ হাসপাতাল, পি. জি. হাসপাতাল, এই রকম কয়েকটি হাসপাতালে মানুষকে রুগী নিয়ে ভর্তি করার জন্য আসতে হয়। তার ফলে এখানে রুগী ভর্তির জন্য একটা কাড়াকাড়ি পড়ে যায়। উত্তরবঙ্গ থেকে আরম্ভ করে মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪-পরগণা, দক্ষিণ ২৪-পরগণা ইত্যাদি বিভিন্ন জায়গা থেকে লোকে রুগীদের নিয়ে আসে এখানে ভর্তি করার জন্য এবং তার ফলে রুগী ভর্তির ব্যাপারে একটা কাড়াকাড়ি পড়ে যায়। আজকে বারাসাত নতুন জেলা শহর হয়েছে, অতএব বারাসাত সাব-ডিভিশনাল হসপিটালটিকে যদি ডিষ্ট্রিক্ট হসপিটালে উন্নীত করা হ'ত, সেখানে যদি ভাল সার্জিক্যাল ব্যবস্থা থাকত এবং চিকিৎসার অন্যান্য সুযোগ-সুবিধা ভালভাবে করা হ'ত তাহলে আমার মনে হয় উত্তর ২৪-পরগণার রোগীদের কলকাতার নীলরতন সরকার হাসপাতালে, আর. জি. কর হাসপাতালে আসার প্রয়োজন অনেক কমত। ফলে কলকাতার বড় বড় হাসপাতালগুলির ওপর থেকে রোগীর চাপ কমত। কিন্তু এক বছর আগে বারাসাত জেলা শহর হওয়া সত্বেও বারাসাতে এক বছর ধরে চিকিৎসার কোন উন্নয়ন হয়নি। বারাসাত হাসপাতালটি ফুলফ্লেজেড্ ডিষ্ট্রিক্ট হাসপাতাল হলে এবং সেখানে সমস্ত রকমের অপারেশনের ব্যবস্থা হলে ওখানকার মানুষ আর এন. আর. এস., আর. জি. কর বা মেডিকেল কলেজে আসতে চাইবে না। কিন্তু বাস্তব অবস্থা এখন পর্যন্ত তা হয়ে ওঠেনি। বাস্তব অবস্থা কি? আমরা জানি বাঙ্গুর হাসপাতাল দক্ষিণ ২৪-পরগণা জেলার জেলা হাসপাতাল হিসাবে গণ্য, কারণ ডিষ্ট্রিক্ট মেডিকেল অফিসার ওখানে বসেন। কিন্তু বাস্তবে আমরা দেখছি জেলার বেশীর ভাগ রোগীই ওখানে ভর্তি না হয়ে কলকাতার নীলরতন সরকার হাসপাতালে বা পি. জি. হাসপাতালে বা অন্যত্র ভর্তি হয়ে যায়। বিভিন্ন হেল্থ সেন্টার থেকে রোগী পাঠালে, তারা বাঙ্গুর হাসপাতালে না গিয়ে কলকাতার অন্যান্য হাসপাতালে ভর্তি হবার চেষ্টা করে। এই যদি অবস্থা হয় তাহলে কেন বাঙ্গুর হাসপাতালকে ডিষ্ট্রিক্ট হসপিটাল হিসাবে চিহ্নিত করা হচ্ছে, নীলরতম সরকার হাসপাতালকেই দক্ষিণ ২৪-পরগণা জেলার ডিষ্ট্রিক্ট হসপিটাল বলে ঘোষণা করে দিন। ওখানে মানুষ চিকিৎসার জন্য যায়, কারণ মানুষের ধারণা ওখানে ভাল চিকিৎসা হয়। স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ডাক্তারদের বিরুদ্ধে অভিযান চালাচ্ছেন, অনেকে তাঁকে এ ব্যাপারে সমর্থন করেছেন, অনেকে তাঁর বিরোধিতা করেছেন। কিন্তু একটা জিনিস ঠিকই যে, জুনিয়র ডাক্তাররাই হাসপাতালগুলি চালায়। তারা দৈনিক ১২ ঘণ্টা, ১৪ ঘণ্টা, ১৬ ঘণ্টা সময় দেন।

অতএব তাদের সুযোগ-সুবিধা বৃদ্ধি করে, মাইনে বাড়িয়ে নিশ্চয়ই তাদের ক্ষোভ দূর করা উচিত এবং সেটা মাননীয় মন্ত্রী মহাশয় করতে পারেন। কিন্তু হাসপাতালে যাঁরা বস্ বলে পরিচিত তাঁরা সারা দিনে মাত্র এক ঘন্টা বা আধ ঘন্টার জন্য রাউণ্ড দিয়েই তাঁদের দায়িত্ব শেষ করেন। প্রকৃতপক্ষে তাঁরা হাসপাতাল চালান না, জুনিয়ার ডাক্তাররাই হাসপাতাল চালান। আমরা বিভিন্ন হাসপাতালে যখন রোগী ভর্তি করতে যাই তখন বসেদের বা বড় ডাক্তারদের খোঁজ করলে তাঁদের দেখা পাই না, কিন্তু জুনিয়ার ডাক্তারদের দেখা পাই এবং তাদের অনুরোধ করি। তারা প্রাকটিক্যালি অমানুষিক, অমানবিক পরিশ্রম করেন। কিন্তু যাঁরা বস্ বলে পরিচিত সমস্ত বড় বড় ডাক্তার তাঁরা দিনের মধ্যে একবার এক ঘন্টা বা আধ ঘন্টা রাউণ্ড দিয়ে নিজেদের দায়িত্ব শেষ করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাসপাতালগুলির অবস্থা কিভাবে চলছে সে বিষয়ে আমি একটি স্পেসিফিক উদাহরণ আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি। মাননীয় মন্ত্রী মহাশয় যদি পারেন তদন্ত করবেন। ডাঃ কল্যাণকুমার বোস, হেড অফ্ দি ডিপার্টমেন্ট অফ্ বাইওকেমিক্যাল, আই. পি. জি. এম. আর., ভদ্রলোক হেড অফ্ দি ডিপার্টমেন্ট হয়ে গত ২০শে মে নিজেই এস. এস. কে. এম. হাসপাতালে ভর্তি হয়েছেন। ভর্তি হয়ে কি বললেন? বললেন—আমি সোডিয়াম সাইনাইড খেয়েছি। একজন বড় ডাক্তার নিজে রোগী হয়ে ঐ কথা বলার পর যখন অন্য ডাক্তার তাঁর চিকিৎসা করছিলেন তখন তিনি বললেন—না, আমি সোডিয়াম সাইনাইড খাই নি, আমি রেডিও এ্যাকটিভ আইসোডি খেয়েছি। এর ফলে যে সমস্ত ডাক্তাররা তাঁর চিকিৎসা করছিলেন তাঁরা পাজল্ড হয়ে গেলেন। ডাঃ ছেত্রী তাঁকে পরীক্ষা করেছেন বলে খবর প্রকাশ হয়েছে। শেষ পর্যন্ত ভাবা এ্যাটমিক্ ইনস্টিটিউট, সল্ট লেক্ থেকে মেটাল ডিটেক্টর দিয়ে পরীক্ষা করেও কোন গোলমাল ধরা গেল না।

(একটি ধ্বনি: পাগলা।)

পাগল যদি হয় তাহলে হেড অফ্ দি ডিপার্টমেন্ট কি করে থাকেন? তারপরে সেই ভদ্রলোক কাউকে কিছু না বলে হাসপাতাল ছেড়ে চলে গেছেন। এই রকম মানুষ যদি হেড অফ্ দি ডিপার্টমেন্ট হয় তাহলে কি রকম চিকিৎসা ব্যবস্থা চলছে তা সহজেই বোঝা যায়। আমরা এমন অভিযোগও শুনেছি, কত দূর সত্যি জানি না, ঐ ভদ্রলোকের হাত দিয়ে বহু রক্ত পরীক্ষা হ'ত, কিন্তু তিনি নাকি পরীক্ষা না করেই গড়ে রিপোর্ট দিয়ে দিতেন। যদি এই অভিযোগ সত্য হয় তাহলে ঐ রিপোর্টের ভিত্তিতে রোগীর কি চিকিৎসা হবে? অতএব আমি এই অভিযোগ খতিয়ে দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর

বাজেট বিবৃতির মধ্যে ভারতীয় চিকিৎসা ব্যবস্থা সম্বন্ধে অল্প কিছু কথা বলেছেন, খুব বেশী কিছু বলেননি। এই প্রসঙ্গে আমি হোমিওপ্যাথিক চিকিৎসা ব্যবস্থার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[6-20—6-30 P. M.]

হোমিওপ্যাথিক কাউনসিল যেটা আছে সেখানে ডি. এম. এস. পড়ছে এমন ছাত্র-ছাত্রীর সংখ্যা পশ্চিমবাংলায় কম নেই। কিন্তু কোনদিনও তাদের নিয়মমত পরীক্ষা নেওয়া হয় না। এইসব ডি. এম. এস. কোর্সে যারা পড়ছে তাদের পরীক্ষা নেওয়া হয়েছিল নভেম্বর, ডিসেম্বর মাসে কিন্তু ১টি পরীক্ষা তাদের বাকি আছে, কবে নেওয়া হবে তার ঠিক নেই। তাদের রেজাল্ট কবে বেরুবে তাও ঠিক নেই। ৪ বছরের কোর্স ১ বছর কেন ৭ বছর ৮ বছর চলে যায়। হোমিওপ্যাথি মেডিক্যাল কাউনসিল কারা কন্ট্রোল করে তা আমি জানি না, ইমিডিয়েটলি এটাকে ভেঙে দিয়ে, যদি নতুন বোর্ড না করেন এবং যদি রেগুলার পরীক্ষার ব্যবস্থা না করেন তাহলে শুধু শত শত ছাত্রের শুধু বছরই নষ্ট হবে না, তারা ক্ষতিগ্রস্ত হবে, সার্টিফিকেট পাবে না, এর ফলে তারা চিকিৎসা করতে পারবে না। অথচ ডি. এম. এস. কোর্স চালু আছে এটা আপনি স্বীকার করেছেন এবং তার জন্য হোমিওপ্যাথিক হাসপাতাল আছে। কিন্তু পরীক্ষার অব্যবস্থার জন্য বহু বছর তাদের নষ্ট হচ্ছে। আর একটা ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি। ইউনানী বিল পাশ হয়েছিল এবং তার এ্যাক্টও পাশ হয়েছিল। যখন আয়ুর্বেদিক হাসপাতাল হয়েছে তখন ইউনানী হাসপাতাল হওয়া উচিৎ বলে আমি মনে করি। এই সম্পর্কে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এছাড়া এলাকায় এলাকায় কতকগুলি জায়গায় সাব-সেন্টার আছে বলে কতকগুলি ঘর তৈরী হয়ে পড়ে আছে। কয়েক জায়গায় দেখেছি কিছুই হচ্ছে না, খালি বিল্ডিং তৈরী হয়ে পড়ে আছে। আমি উদাহরণ দিয়ে বলছি, উত্তর ২৪-পরগণা জেলার বারাসাত থানার পানশিলাতে ঘর তৈরী হয়ে পড়ে আছে। নতুন সাব-সেন্টার হচ্ছে, নতুন উদ্বোধন হচ্ছে কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। আমার কথা হচ্ছে, ঐসব ঘরগুলি ভেঙে তার ইটগুলি খুলে নিয়ে অন্য জায়গায় কাজে লাগান। আর একটি কথা বলছি, স্বাস্থ্যের যে অবনতি ঘটেছে তার প্রকৃষ্ট উদাহরণ হচ্ছে গ্রামে আবার ম্যালেরিয়া ফিরে এসেছে। ম্যালেরিয়া আপনার হবে কিনা জানি না, তবে গ্রামের বহু মানুষ ম্যালেরিয়ায় আক্রান্ত, ম্যালেরিয়া মানুষকে খতম করে

দিচ্ছে। নতুন করে আবার ম্যালেরিয়া ফিরে এসেছে। সুতরাং ম্যালেরিয়ার বিরুদ্ধে আপনাদের লক্ষ্য রাখা দরকার। পানীয় জল সম্পর্কে বলতে চাই, গ্রামাঞ্চলে পানীয় জলের প্রচণ্ড অভাব। কিছু না দিতে পারেন অন্ততঃ জল গ্রামের মানুষকে দিন। আমার নিজের গ্রামেই পানীয় জলের কল নেই। সুতরাং পানীয় জলের সুব্যবস্থা করা দরকার। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কর্তৃক প্রস্তাবিত ডিমাণ্ডগুলিকে সমর্থন করছি এবং যে কাট-মোশানগুলি আনা হয়েছে তার বিরোধিতা করছি। এতক্ষণ ধরে যে বক্তব্য শুনলাম তাতে মনে হচ্ছে যে We have been putting the cart before the horse. Actually we have never put cart before the horse. তাই স্বাস্থ্যের ব্যাপারে যা কিছু বলা হচ্ছে, যা কিছু ভাবা হচ্ছে গত ৪০ বছর এবং ২৮ বছর ধরে পশ্চিমবাংলার সবটাই টোটাল পারস্‌পেকটিভে না ধরে রেখে স্বাস্থ্য সম্পর্কে ভাবার ফলে আজকে ভারতবর্ষের স্বাস্থ্যের অবস্থা খুবই খারাপ অবস্থায় এসে দাঁড়িয়েছে।

Even in a favourable social and political factors, even comparatively limited economic growth can bad much improvement in health of a country. যেমন শ্রীলঙ্কা, কিউবা, চায়না, কেরালা এবং পশ্চিমবঙ্গে হচ্ছে। সেটা সম্ভব হচ্ছে এডুকেশন পাওয়ার জন্য, ওটা যত তাড়াতাড়ি মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় মানুষকে শিক্ষিত করা যায় তত এটা সম্ভব হবে। গ্রেটার সোস্যাল এ্যাণ্ড পলিটিক্যাল ইকোয়ালিটির ফলেই সম্ভব হচ্ছে এবং একটা জেনারেল এ্যাওকেন, মানুষের একটা চেতনা বাড়ছে, তার ফলেই সে, যাতে তার স্বাস্থ্য খারাপ না হয় তার জন্য সে নিজে থেকে চেষ্টা চালিয়ে যাচ্ছে। একটা ইনটিগ্রেটেড ওভার অল ডেভালাপমেণ্ট ভারতবর্ষে যদি হতে পারে, যদি পার ক্যাপিটা ইনকাম বাড়তে পারে, মানুষ দুবেলা দুটো খেতে পায়, যদি প্রত্যেকের রুটির ব্যবস্থা, চাকরির ব্যবস্থা করতে পারতাম ফুল স্কেল এমপ্লয়মেণ্ট রিজনেবল ওয়েজেস করা যেত, প্রত্যেকটি লোককে ইমপ্রুভমেণ্ট অফ নিউট্রিসন, খাদ্যের অপুষ্টি দূর করে ভাল খাদ্যের ব্যবস্থা করতে পারতাম যদি উওম্যানদের, ভিজিবল এ্যাসেস্ট অফ এ কান্ট্রি, তাদের ষ্ট্যাটাসে তুলতে পারতাম, উইকার সেকসানকে অরগানাইজড ফ্যামিলি প্ল্যানিংয়ের মোটিভেষণ মানুষের কাছে পৌঁছে দিতে পারতাম এডুকেশনের মধ্যে দিয়ে. সেটা যদি সম্ভব হোতো, একটা

হেল্‌থ পলিসি রাখা হোতো তাহলে হতে পারত। ভারতবর্ষে স্বাস্থ্য একটা কনকারেণ্ট সাবজেক্ট, ভারতবর্ষের স্বাস্থ্য সম্বন্ধে সেণ্ট্রাল এবং ষ্টেট গভর্ণমেণ্টের একটা যৌথ দায়িত্ব আছে। আপনারা দেখবেন, আমাদের সেণ্ট্রাল গভর্ণমেণ্টের স্বাস্থ্যের উপর যে খরচ তা প্রতি প্ল্যানে কমতে আরম্ভ করেছে। ফ'ার্ষ্ট প্ল্যানে ছিল ৩'৭ পারসেণ্ট, সেকেণ্ড প্ল্যানে ছিল ৩ পারসেণ্ট, থার্ড প্ল্যানে ছিল ২'৬০ পারসেণ্ট, ফোর্থ প্ল্যানে ছিল ২'১০ পারসেণ্ট, ফিফথ প্ল্যানে ছিল ১'৪ পারসেণ্ট, সিকস্থ প্ল্যানে ছিল ১'৮ পরেসেণ্ট সেভেন্থ প্ল্যানে ছিল ১'৭ পারসেণ্ট। ৬ পারসেণ্ট ক্যাপিট্যাল এক্সপেনডিচার অন হেল্‌থ ছাড়া আমরা এডুকেশনে খরচ করছি। এখন যা অবস্থা তাতে আমরা ১২ ক্লাস পর্য্যন্ত অবৈতনিক শিক্ষার ব্যবস্থা করেছি, মিড ডে মিলসের ব্যবস্থা করেছি। আমাদের ১০ বছর আগেও এডুকেশনের ব্যাপারটায় যে অবস্থা ছিল, যেখানে ছাত্ররা স্কুলে যাবার উপযুক্ত ছিল, কিন্তু যেতে পারত না এখন সেখানে ৯৬ পারসেণ্ট কভার হয়েছে। তার মধ্যে আগে যারা স্কুল থেকে চলে যেত ১০ বছর আগেও তারা ছিল ৪৬ পারসেণ্ট এখন সেটা হয়েছে ২৫ পারসেণ্ট। এদের জন্য যে মিড ডে মিলস দেওয়া দরকার সেই মিড ডে মিলসের ব্যবস্থা আমরা করেছি। এর মধ্যে দিয়ে আমরা শিক্ষা ব্যবস্থা করতে পেরেছি, তার মধ্যে দিয়েই আমরা ডেফিনিট স্বাস্থ্যের উন্নতি করতে পেরেছি। আমি ষ্ট্যাটিসটিক্স পরে দিচ্ছি। আমাদের হেল্‌থ পলিশির দরকার ছিল। ভারতবর্ষে ভাল হেল্‌থ পলিশি নেই, হেল্‌থ পলিশির নাম নিয়ে কতকগুলি শ্লোগান নিয়েছেন। হেল্‌থ পলিশির নাম দিয়ে অনেক স্লোগান তাঁরা দিয়েছেন। আরও অনেক স্লোগান দিয়েছেন যেমন, গরীবি হটাও, স্লোগান, গ্রীণ রেভলিউসন, পয়দা বাড়াও, জয় জওয়ান এবং জয় কিষাণ এই রকম সব স্লোগানের মত স্লোগান দিয়েছেন। আর অনেকগুলি কমিটি করেছেন—যেমন ভোর কমিটি, মুদালিয়ার কমিটি, গণি কমিটি, সেখী কমিটি, হাতী কমিটি ইত্যাদি করেছিলেন কিন্তু কোন কমিটির রিপোর্ট তাঁরা আজও প্রয়োগ করলেন না। ভারতবর্ষে আগে যেটা করার দরকার সেই হেল্‌থ পলিসিকেই তাঁরা রাখলেন না।

[6-30—6-40 P. M.]

সময় নষ্ট করবার প্রক্রিয়া সৃষ্টি করলেন এবং তার মধ্যে দিয়ে সময় নষ্ট করলেন। একটির পর একটি কমিটির নাম করে তাঁরা এক একটি ড্রাগ পলিসি ছাড়তে আরম্ভ করলেন এবং তাঁদের সেইসব ড্রাগ পলিসির মধ্যে দিয়ে ইদানিং কালে যেটা করছেন সেটা হচ্ছে—মাল্‌টি-ন্যাশানালদের কাছে দরজা খুলে দিলেন।

এই দরজা খুলে দেবার ফলে আজকে মাল্‌টি-ন্যাশানালদের কাছে যেটা রেষ্ট্রিক্টেড ছিল সেটাকে তুলে দিলেন। ফলে আজকে তারা যে কোন ওষুধ আনতে পারবে। যেটা আমাদের হাতী কমিটির রিপোর্টে বলা হয়েছিল যে, জেনেটিক টাইপের ওষুধপত্রের ব্যাপারে যাতে মাল্‌টি-ন্যাশনালরা আমাদের এক্সপ্লয়েট করতে না পারে তার জন্য ১১৭টি জেনেটিক টাইপের এসেনশিয়াল ড্রাগস্‌ তাদের দিতে হবে। এটা সেনট্রাল গভর্ণমেন্টের তৈরী করা কমিটি। সেই কমিটির রিপোর্ট অনুযায়ী কিন্তু তাঁরা কাজ করলেন না। আজকে ওঁরা যা বলে গেলেন তার মধ্যে আমি পরে আসছি। তাঁরা মাল্‌টি-ন্যাশনালদের দালালী করতে আরম্ভ করলেন, অন্য কিছুই করলেন না। এটা জানাবার জন্য বলছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে যে, আমাদের ভারতবর্ষে একটা সংস্কৃতি ছিল, একটা দর্শন ছিল, একটা ফিলোসফিক্যাল এ্যাসপেক্ট ছিল এবং সেইজন্য আমাদের একটা হেল্‌থ পলিসি কভার করা উচিত ছিল। আমাদের ফিলোসফিক্যাল এ্যাসপেক্ট যেটা অর্থাৎ আমাদের এ্যাটিচুড টুওয়ার্ডস ডেথ্‌, এ্যাটিচুড টুওয়ার্ডস পেইনস্‌; কিভাবে থাকবো, কিভাবে বাস করবো, আমাদের স্বাস্থ্যসম্মতভাবে থাকতে গেলে সংস্কৃতি অনুযায়ী কিভাবে থাকতে হবে সেটা ঠিক করতে হবে। যেমন, আমরা আগে দেখতে পেতাম, ঘরে ঢুকতে গেলে আমরা পা ধুয়ে ঢুকতাম। এখন বেল-বটস্‌ পরেই ঢুকে পড়ছি এবং বাইরের সমস্ত কিছু ময়লা নিয়েই ঢুকে পড়ছি। আমরা এখন ওয়েষ্টার্ণ কালচার এবং ইষ্টার্ণ কালচার—এই দুটিকে মিক্সড্‌ করেছি। আমি আপনার মাধ্যমে গোটা সভার জানার জন্য বলছি, আমরা আগে মাটিতে বসে খেতাম, পড়তাম—সব কিছু করতাম এবং আমাদের যেটা প্রাতঃকৃত্য সেটাও আমরা স্কোয়াড করে করতাম। আজকে আমরা ওয়েষ্টার্ণ কালচার ইনভাইট করেছি এবং তার মধ্যে ঢুকে পড়েছি। আমরা এখন টেবিলে চেয়ারে বসে পড়েছি, টেবিল চেয়ারে বসে খাচ্ছি, সবকিছুই করছি। আর একটি বেসিক নেসেসিটি, যেটা নেচার্স কল্‌—সেটাও আমরা মাটিতে বসছি। আমাদের হিপ-এর যে মুভমেণ্ট সেই মুভমেণ্টকে আমরা এ্যালাউ করছি না, ফলে নী-র মুভমেণ্টও লিমিটেড হয়ে গেছে। এখন ঐ পজিশানে আনতে গিয়ে আমরা ব্যাকটাকে এক্সটেণ্ড করছি, ব্যাকে স্ট্রেন্‌ পড়ছে, ফলে জয়েণ্টটা ছেড়ে যাচ্ছে। আমরা যদি এই কালচারটাকে হেল্‌থ পলিসির সঙ্গে যুক্ত করতাম তাহলে মাল্‌টি-ন্যাশনাল কোম্পানীগুলি এ্যাণ্টি ইনফ্লেমেটরী ড্রাগ বাজারে বিক্রি করে আমাদের ঐ ডাক্তারদের ব্রেন ওয়াশ্‌ করে ঐ মারাত্মক পরিমাণ ওষুধ যা কিছু ভারতবর্ষে ছেড়ে যাচ্ছে এবং আমরা লিখে যাচ্ছি, রোগীরাও সেটা কিনে যাচ্ছে এবং তার মধ্যে দিয়ে আমাদের দেশের অর্থ বাইরে চলে যাচ্ছে। অর্থাৎ ঐ কালচারাল, ফিলোসফিকাল এবং সোস্যাল—এই

সমস্ত জিনিসগুলি যদি আমরা হেল্‌থ পলিসির মধ্যে দিতে পারতাম, এনভায়রনমেন্টাল নিউট্রিশন এবং যে নিউট্রিশন আমরা খাই সেই নিউট্রিশনকে যদি আমরা সবার কাছে পৌঁছে দিতে পারি, তার মধ্যে কোন্‌টা প্রয়োজনীয় এবং কোন্‌টা অপ্রয়োজনীয় এই সমস্ত কিছু যদি আমাদের ডায়েটিশিয়ান বা এক্সপার্টদের দ্বারা এগুলো সব বের করে যদি সেইসব খাদ্য মানুষের কাছে যাতে সস্তায় পৌঁছে দিতে পারি তার ব্যবস্থা এই হেল্‌থ পলিসির মধ্যে ঢুকাতে পারতাম, এর জন্য এডুকেশন যদি সবার কাছে পৌঁছে দেবার ব্যবস্থা করতে পারতাম, প্রিভেন্টিভ মেডিসিন এবং প্রিভেন্টিভ সার্ভিসটা যদি পৌঁছে দিতে পারতাম তাহলে হোত। হেল্‌থ পলিসি কেন দরকার? জেনারেল এডুকেশনের মধ্যেই হেল্‌থ পলিসি থাকবে। একটি ছেলে—যে স্কুল থেকে কলেজে ঢুকছে, কলেজ থেকে মেডিক্যাল কলেজে আসছে। এই যে জেনারেল এডুকেশন—এর মধ্যে দিয়ে মানুষ যদি কালচার সম্বন্ধে, ফিলোসফিক্যাল দিক সম্বন্ধে চেতনাসম্পন্ন হোত তাহলে আজকে আমার ক্যানসার হয়েছে বুঝতে পেরে আমি এখান থেকে ঐ হাসপাতালে, ওখান থেকে আর এক হাসপাতালে ছুটবার চেষ্টা করতাম না, মাইলেনারার জন্য চীৎকার চেঁচামেচি করতাম না, টক্সিফাইডের জন্য চীৎকার-চেঁচামেচি করতাম না বা ডেকাড্রেনের জন্য চীৎকার-চেঁচামেচি করতাম না। প্রয়োজন হোত টু একসেপ্ট ডেথ্‌ এ্যাণ্ড পেন, যা পৃথিবীর অন্যান্য ডেভেলপড্‌ দেশগুলি একসেপ্ট করতে শুরু করেছে। আমি জানি, দুইদিন আগে মার্কিন দেশের এক ব্যক্তি, যিনি প্রেসিডেন্ট ইলেকশনে একজন ক্যাণ্ডিডেড ছিলেন, তাঁর এক সময় ক্যানসার হয়েছিল, কিন্তু হি একসেপ্টেড ইট।

এখন যে হেল্‌থ পলিসী, এই হেল্‌থ পলিসীর মধ্যে সব কিছু যদি থাকতো—এখন এই যে ড্রাগ পলিসী, শুধু ড্রাগ পলিসী নয়, আমি একটু স্ট্যাটিস্‌টিকস্‌ দিয়ে বলতে চাই কি অবস্থা আজ ভারতবর্ষে এসে দাঁড়িয়েছে। স্যার, ভারতবর্ষে টোট্যাল হেল্‌থ পলিসী না থাকার ফলে আজ একজন মানুষ একজন ডাক্তার সর্বস্ব। স্বাস্থ্য ব্যবস্থার কথা ভাবার কথা। চিন্তা করা ভালো। আজকে আপনারা ডাঃ সুনীল সেন এর কথা বলছেন। আপনারা ড্রাগ ডেকাড্রনের কথা বলছেন? আই. ডি. পি. এল.-এর ঠিক একই জিনিস ডেক্‌সা মেথাড্রন। আই. ডি. পি. এল.-এর এই ওষুধটা হাসপাতালে আছে, তারজন্য দরকার পড়ে না ডেকাড্রনের। আই. ডি. পি. এল.-এর ইণ্ডিয়ান ফার্মাসিউটিক্যাল, আমাদের একটা পাবলিক সেকটর কোম্পানী, তার জন্য আপনারা এটাতে স্ট্রাইক করিয়ে দিলেন। আপনাদের কাছে আমার আবেদন যে, ডাক্তার সর্বস্ব এবং ড্রাগ সর্বস্ব করবেন না। হ্যাঁ, আমি 'হেল্‌থ হোম'-এর

কথা আপনাদের নিশ্চয়ই বলবো, এর জন্য এত বেডের দরকার হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওঁদের এই কথা বলতে চাইছি যে, ওঁরা বেডের জন্য আজ চীৎকার করছেন, ড্রাগের জন্য চীৎকার করছেন, গ্রামে ওয়াটার সাপ্লাইয়ের কথা বলছেন, কিন্তু এটা কী ওঁরা জানেন যে ভারতবর্ষে এক লক্ষ বাহাত্তর হাজার গ্রাম আছে, প্রবলেম ভিলেজ বহু আছে যেখানে জলের ব্যবস্থা নেই। আর আমাদের এখানে ছ'শ এমন প্রবলেম ভিলেজ আছে, আশা করছি যে, এই বছরের মধ্যেই আমরা এগুলোর সমাধান করে ফেলতে পারবো। আমি 'হেল্থ হোম'-এর মাত্র ৩০টা বেড ব্যবহার করেছিলাম চারদিন, সেখানে আপনাদের মত দুর্নীতিগ্রস্ত ডাক্তার ছিল না—ছিল না বলেই আমরা মাত্র ৩০টা বেড নিয়েই পুজোর সময় চারদিন এমার্জেন্সী কভার করতে পেরেছিলাম। আমি বনহুগলীতে হাসপাতালে কাজ করতাম। সেখানে আমি দুর্নীতিগ্রস্ত ছিলাম না বলেই একজন কর্মচারীও দুর্নীতিগ্রস্ত ছিল না। আসলে দুর্নীতি শুরু হয় ডাক্তারদের থেকেই। আমার মনে আছে, আমি যখন ছাত্র ছিলাম তখন আমাদের মাস্টার মহাশয় মেডিকেল কলেজের সিঁড়িতে দাঁড়িয়ে থাকতেন। কিছু লোক তাঁর কাছে যেতেন। এটা ১৯৫২-১৯৫৮ সালের কথা হবে, তখন তাঁর কাছে কিছু লোক যেতেন, হাত চিঠির বিনিময় হোত। আমি দেখেছিলাম, আমার একজন মাস্টার মহাশয় যিনি ইডেন হাসপাতালের একজন বড় ডাক্তার ছিলেন, তিনি দু'টো কালিতে প্রেস্ক্রিপসান করতেন—একটা লাল কালিতে এবং আর একটা নীল কালিতে। লাল কালিতে যেটা করতেন, সেটা নিয়ে মেডিকেল কলেজে ভর্তি হোত। তখন দুর্নীতি ছিল না—প্রায় হাসপাতালেই দুর্নীতি ছিল না। আজকের দুর্নীতি যা হচ্ছে তা সবই আপনাদের প্ররোচনায়। আপনাদের কাছে আমার আবেদন যে, হুইপ দিয়ে বা ক্যাডার দিয়ে হবে না, মোটিভেট করতে হবে সমস্ত ডাক্তার এ্যাণ্ড আদার স্টাফকে। সবাইকে মোটিভেট করার জন্য আপনারা সবাই আসুন। মানবিকতার স্বার্থে এটা দরকার। প্রয়োজনে সবাইকে টেনে আনুন। বলুন, মানুষের সেবার জন্য তাঁদের সবাইকে কাজ করতে হবে। একজন ডাক্তার তৈরী করার পিছনে এক লক্ষ টাকা খরচ হয়, এরজন্য তাঁদের যথার্থ দায়িত্ব রয়েছে। সেই দায়িত্ব তাঁরা যাতে পালন করেন তারজন্য সবাইকে মোটিভেট করার প্রয়োজন আছে।

**শ্রীবঙ্কিমবিহারী মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে ১৯৮৭-৮৮ সালের যে ব্যয়-বরাদ্দের দাবী উপস্থাপিত করেছেন আমি তা পূর্ণ সমর্থন করছি। এই ব্যয়-বরাদ্দের মধ্যে যে সমস্ত পরিকল্পনার কথা বলা হয়েছে, আমি

মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই পরিকল্পনার মধ্যে অন্যতম হচ্ছে সাফাই অভিযান। এটা নিয়ে আমরা সরকার পক্ষের সদস্যরা এবং বিরোধী পক্ষের সদস্যরা সবাই একটা দুশ্চিন্তার মধ্যে ছিলাম ; অনেক সময়ে আমরা এ সম্বন্ধে নানা প্রশ্ন তুলেছি ও অভিযোগ করেছি। আজকে সাফাই অভিযানের মাধ্যমে যে পদ্ধতিতে এই পরিকল্পনাকে রূপায়িত করার কথা বলা হয়েছে তা সত্যিই অভিনন্দনযোগ্য। শুধু তাই নয়, ব্লাড ব্যাঙ্কের ব্যাপারে যে সমস্ত কথা বলা হয়েছে, হাসপাতালগুলোতে ওষুধ রাখার কথা বলা হয়েছে, এগুলো যদি সত্যিই রক্ষিত হয় তাহলে হাসপাতালগুলোর অবস্থা নিশ্চয়ই ভালো হবে এবং সেই সঙ্গে সঙ্গে আমাদের সকলের স্বাস্থ্যের উপরে নজর আসবে। গ্রামের মানুষ স্বাস্থ্য নিয়ে যে দুশ্চিন্তার মধ্যে রয়েছেন, তাঁদের সেই দুশ্চিন্তাও দূর হবে।

[ 6-40—6-50 P. M. ]

আপনি যাতে এই ব্যাপারে সাফল্যমণ্ডিত হন সেই আশা করবো এবং সেই সঙ্গে এটাও বলবো যে, এই যে পরিকল্পনা করেছেন সেই পরিকল্পনা যদি কর্মচারীদের মধ্যে সীমাবদ্ধ থাকে এবং চিকিৎসকদের মধ্যে সীমাবদ্ধ থাকে তাহলে এটা সফল হতে পারে না। এই ব্যাপারে জনপ্রতিনিধির পরামর্শ নিন। আপনি যে কমিটি করেছেন সেই কমিটিতে আমাদের পরামর্শমত কাজ করুন তাহলে অনেক উন্নতি হবে। আরেকটি বিষয়ে অভিনন্দন জানাচ্ছি এই যে হেল্‌থ গাইড যারা আছেন তারা মাত্র ৫০ টাকায় এতক্ষণ ধরে সেবা করে যাচ্ছেন তাদের জন্য কিছু ব্যবস্থা করেছেন। যাঁদের এই হেল্‌থ গাইডদের সঙ্গে যোগসূত্র নেই তারা বুঝবেন না কিন্তু আমার হেল্‌থ গাইডদের সঙ্গে যোগসূত্র আছে। আমার গ্রামে এক হাজার লোকসংখ্যার পিছু একজন করে হেল্‌থ গাইড করা হয়েছে। যদি কখনো কেউ অসুস্থ হয়ে পড়ে তখন এই হেল্‌থ গাইডদের সাহায্য পাওয়া যায়। বিশেষ করে আন্ত্রিক রোগের সময়ে এই হেল্‌থ গাইডরা অনেক বেশী ডাক্তারদের থেকে কাজ করেছেন। এই হেল্‌থ গাইডরা সর্বদা খোঁজ খবর নিয়ে থাকেন এবং কেউ অসুস্থ হলেই তার জন্য ওষুধ আনা বা হাসপাতালে পৌঁছে দেওয়া এসব কাজ করে থাকেন। আমি অন্তত আমার এলাকায় এই জিনিষ দেখেছি। আপনারা তো এদের জন্য কিছু করবেন না উপরন্তু আপনারা আর. জি. কর হাসপাতালে প্রধানমন্ত্রীকে এনে একটা বিরাট কাজ করে ফেললেন। তিনি এসে কিছু গালাগালি দিলেন এই হাসপাতাল এবং সরকার সম্বন্ধে, অপদার্থ ইত্যাদি বলে গেলেন কিন্তু কাজের কাজ কিছু হল না। রাজীব

গান্ধী একবারও অনুতপ্ত হয়ে পশ্চিমবঙ্গের জনসাধারণের জন্য অনুদান তো তার জন্য পাঠালেন না। বরং নির্বিচারে মানুষের উপর অত্যাচার চালিয়ে যাবার চেষ্টা করছেন। স্বাস্থ্য বিভাগের যে বাজেট বরাদ্দ দিয়েছেন তাকে সমর্থন করছি এবং সেই সঙ্গে আরেকটি বলবো তমলুক মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্কে আর কোন লোক নেই, সেই পদ পূর্ণ করার জন্য কোন চেষ্টাও করা হচ্ছে না। তার সঙ্গে আরেকটি বলবো এখানে এ্যাম্বুলেন্স গাড়ী প্রায়ই থাকে না। তারপরে এই হাসপাতালে শয্যা-সংখ্যা দুশোতে বাড়ানোর প্রস্তাব ছিল কিন্তু তা আজ পর্যন্ত হয়নি। এই ব্যাপারে যাতে ত্বরান্বিত ব্যবস্থা নেওয়া হয় সেইদিকে মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন······

( এমন সময়ে মাইক বন্ধ হয়ে গেল। )

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বাজেট উপস্থাপিত হয়েছে ৩২-৩৩-৩৪-৩৫ তা সমর্থন করে আমি আমার বক্তব্য রাখতে চাই। আজকে জল সবচেয়ে প্রয়োজনীয়। কিন্তু হেল্‌থের সঙ্গে জলকে ঢুকিয়ে দিলে কোন সুযোগ পাব বলে মনে হচ্ছে না। তবে আমি জল সরবরাহ মন্ত্রীকে বলব গ্রামের ক্ষেত্রে জেলার স্তরে তাদের এক্সজিকিউটিভ ইঞ্জিনীয়ার আছেন তাদের অনেক কর্মচারী আছেন তাদের কাছে গিয়ে যখন বলি তারা পঞ্চায়েতকে দেখিয়ে দেন, জেলা-পরিষদকে দেখিয়ে দেন। জল সরবরাহ করার দায়িত্ব সরকারের, সেই জল যদি খেতে না পায় কিম্বা এক মাইল দূর থেকে জল আনতে যেতে হয় তাহলে কিছু বলার থাকে না যদি সবাই পঞ্চায়েতকে দেখিয়ে দেয়। আমার বক্তব্য হচ্ছে পানীয় জল সরবরাহ করার দায়িত্ব সরকারের। সরকার পঞ্চায়েতকে দেখিয়ে নিশ্চিন্ত থাকেন—এটা ঠিক নয়; বামফ্রন্ট সরকারের নীতিও নয় বলে মনে করি। যদি কোথাও দলবাজীর জন্য এটা না হয় অথবা পঞ্চায়েতের লোকেরা নিজেদের বাড়ীতে টিউবওয়েল বসিয়ে অন্য লোককে জল খেতে না দেয় সেটা সরকারকে দেখতে হবে। সরকারের অর্গানাইজেশানে যারা আছেন তাদেরকে দেখতে হবে। এক্সজিকিউটিভ ইঞ্জিনীয়ার তাদের কিছু কাজ নেই, তাদেরকে বললে বলে পঞ্চায়েত করবে। তাই এই ব্যাপারটা নিয়ে চিন্তা করতে বলি। যদি জল না দেওয়া যায় তাহলে এটা সরকারের ঘাড়ে পড়ে, এটা পঞ্চায়েতের ঘাড়ে পড়ে না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই তাঁর বক্তব্যের জন্য এবং তিনি যে এ্যাটিচ্যুড নিয়েছেন আজকে ভেস্টেড ইন্টারেস্ট থেকে অনেক কথা উঠবে এবং অভিযোগ উঠেছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলতে চাই এই ভেস্টেড ইন্টারেস্টের ব্যাপারে তারা যাই বলুন

না কেন সারা পশ্চিমবাংলার মানুষ তারা আপনাকে আশীর্বাদ করবেন। আজকে পশ্চিমবাংলার মানুষের মনের কথা আপনার মুখের ভেতর দিয়ে ফুটে উঠছে, এই সাহসিকতার জন্য আপনাকে মানুষ আশীর্বাদ করবেন। সুনীল সেনের রেজিগনেশান নিয়ে আপনি উপযুক্ত কাজ করেছেন। আমাদের দেশের মানুষ বলে এক কাককে মেরে রাখলে অন্য কাকেরা ভয় পায়। একটা কাক মেরে অন্য সবাইকে শিক্ষা দিয়েছেন তার জন্য ধন্যবাদ।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, উনি নাম বলছেন, নাম তো বলা যাবে না। উনি নামটা বলে কাকের সঙ্গে তুলনা করছেন। স্যার, নামটা এক্সপাঞ্জ করুন।

**মিঃ স্পীকার :** আপনাদের বেলায় থাকবে, ওনার বেলায় থাকবে না?

( গোলমাল )

**শ্রী[illegible]কুমার মৈত্র :** আজকে তিনি তাঁর ভাষণ পরিষ্কার ভাষায় রেখেছেন। রাজ্যের হাসপাতালগুলির অবস্থা সমস্ত দিক থেকে সন্তোষজনক নয়। এক সময় নাগরিকরা চিকিৎসার জন্য যখন আসত—সেই সময় চিকিৎসা ব্যবস্থা খারাপ হয়ে গিয়েছিল। আজকে তিনি পরিষ্কারভাবে অত্যন্ত সাহসিকতার সঙ্গে তাঁর বক্তব্য রেখেছেন, এবং এই রকম বক্তব্য আগে রেখেছেন কিনা সন্দেহ আছে।

[ 6-50—7-00 P.M. ]

এরকম বক্তব্য ইতিপূর্বে কেউ রেখেছে কিনা সন্দেহ। আজকে মন্ত্রী মহাশয় কমিউনিটি হেল্‌থ গাইড করবার কথা ভেবেছেন। কোনদিন কংগ্রেস এই জিনিস চিন্তা করেছে কি? ডাক্তারদের ৫০ টাকা মাইনে বেড়েছে বলে আমি সকলের পক্ষ থেকে সরকারকে ধন্যবাদ দিচ্ছি। বহুমুখী স্বাস্থ্য পরিকল্পনা যেটা আমাদের রয়েছে সেটা কিন্তু যেভাবে হওয়া উচিত ছিল সেইভাবে চলছে না। আমি এদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। গত ৪০ বছর ধরে যে সমস্ত অপরাধ করা হয়েছে তার প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে। আমাদের পূর্বসূরীরা সকলকেই সুপারভাইজর করেছে, ওয়ার্কার বলে কেউ নেই। এই ধরনের বহু পাপের প্রায়শ্চিত্ত আমাদের এখন করতে হচ্ছে। কমিউনিটি হেল্‌থ গাইডের ব্যাপারে কেন্দ্রীয় সরকার বললেন দিল্লী থেকে ঔষধ পাঠাবেন। পশ্চিমবঙ্গ সরকার যখন তাদের ঔষধ পাঠাত তখন কিন্তু নিয়মিতভাবে ঔষধ যেত। কিন্তু কেন্দ্রীয় সরকারের তরফ থেকে ঔষধ

গান্ধী একবারও অনুতপ্ত হয়ে পশ্চিমবঙ্গের জনসাধারণের জন্য অনুদান তো তার জন্য পাঠালেন না। বরং নির্বিচারে মানুষের উপর অত্যাচার চালিয়ে যাবার চেষ্টা করছেন। স্বাস্থ্য বিভাগের যে বাজেট বরাদ্দ দিয়েছেন তাকে সমর্থন করছি এবং সেই সঙ্গে আরেকটি বলবো তমলুক মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্কে আর কোন লোক নেই, সেই পদ পূর্ণ করার জন্য কোন চেষ্টাও করা হচ্ছে না। তার সঙ্গে আরেকটি বলবো এখানে এ্যাম্বুলেন্স গাড়ী প্রায়ই থাকে না। তারপরে এই হাসপাতালে শয্যা-সংখ্যা দুশোতে বাড়ানোর প্রস্তাব ছিল কিন্তু তা আজ পর্যন্ত হয়নি। এই ব্যাপারে যাতে ত্বরান্বিত ব্যবস্থা নেওয়া হয় সেইদিকে মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন……

( এমন সময়ে মাইক বন্ধ হয়ে গেল। )

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বাজেট উপস্থাপিত হয়েছে ৩২-৩৩-৩৪-৩৫ তা সমর্থন করে আমি আমার বক্তব্য রাখতে চাই। আজকে জল সবচেয়ে প্রয়োজনীয়। কিন্তু হেল্‌থের সঙ্গে জলকে ঢুকিয়ে দিলে কোন সুযোগ পাব বলে মনে হচ্ছে না। তবে আমি জল সরবরাহ মন্ত্রীকে বলব গ্রামের ক্ষেত্রে জেলার স্তরে তাদের এক্সিকিউটিভ ইঞ্জিনীয়ার আছেন তাদের অনেক কর্মচারী আছেন তাদের কাছে গিয়ে যখন বলি তারা পঞ্চায়েতকে দেখিয়ে দেন, জেলা-পরিষদকে দেখিয়ে দেন। জল সরবরাহ করার দায়িত্ব সরকারের, সেই জল যদি খেতে না পায় কিম্বা এক মাইল দূর থেকে জল আনতে যেতে হয় তাহলে কিছু বলার থাকে না যদি সবাই পঞ্চায়েতকে দেখিয়ে দেয়। আমার বক্তব্য হচ্ছে পানীয় জল সরবরাহ করার দায়িত্ব সরকারের। সরকার পঞ্চায়েতকে দেখিয়ে নিশ্চিন্ত থাকেন—এটা ঠিক নয়; বামফ্রন্ট সরকারের নীতিও নয় বলে মনে করি। যদি কোথাও দলবাজীর জন্য এটা না হয় অথবা পঞ্চায়েতের লোকেরা নিজেদের বাড়ীতে টিউবওয়েল বসিয়ে অন্য লোককে জল খেতে না দেয় সেটা সরকারকে দেখতে হবে। সরকারের অর্গানাইজেশানে যারা আছেন তাদেরকে দেখতে হবে। এক্সিকিউটিভ ইঞ্জিনীয়ার তাদের কিছু কাজ নেই, তাদেরকে বললে বলে পঞ্চায়েত করবে। তাই এই ব্যাপারটা নিয়ে চিন্তা করতে বলি। যদি জল না দেওয়া যায় তাহলে এটা সরকারের ঘাড়ে পড়ে, এটা পঞ্চায়েতের ঘাড়ে পড়ে না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই তাঁর বক্তব্যের জন্য এবং তিনি যে এ্যাটিচ্যুড নিয়েছেন আজকে ভেস্টেড ইণ্টারেস্ট থেকে অনেক কথা উঠবে এবং অভিযোগ উঠেছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলতে চাই এই ভেস্টেড ইণ্টারেস্টের ব্যাপারে তারা যাই বলুন

করা হয়েছে এবং আমাদের পশ্চিমবঙ্গে সিডিউলড কাস্ট এবং অন্যান্য কাস্ট যারা আছে তারা এক জায়গায় বসবাস করেন, সেখানে যদি জল সেচের ব্যবস্থা হয় তাহলে সেখানে সবাই উপকৃত হয়। তাছাড়া অনেকে তুলেছেন যে পঞ্চায়েতের সাহায্যে আমাদের এই দপ্তরের কাজকর্ম করতে চান। আমরা এই দপ্তরের কাজকর্ম বিকেন্দ্রীকরণের পক্ষপাতী। আমাদের সরকার এইভাবে কাজকর্ম করতে চান নির্বাচিত প্রতিনিধিদের সাহায্য নিয়ে। সেজন্য কিছু কিছু লোক যাঁরা পঞ্চায়েত এলাকায় কাজ করেন তাঁদের উপর পঞ্চায়েতের কর্তৃত্ব নেই, যেমন আর ডব্লু এস., তাঁরা পঞ্চায়েত সমিতির সঙ্গে যুক্ত হয়ে যাতে কাজকর্ম করেন এবং জেলা স্তরে সভাধিপতি, এম. এল. এ., ডি. এম., ইঞ্জিনিয়ারা যৌথভাবে যাতে কাজ করতে পারেন তারও ব্যবস্থা এইভাবে হবে। তার জন্য আপনাদের সহযোগিতা চাই। এছাড়া বড় বড় কতকগুলি প্রকল্প যেমন কুচবিহার প্রকল্প, হলদিয়া জল সরবরাহ প্রকল্প, নেওরাভ্যালি প্রকল্প, আসানসোল পরিবর্ধিত প্রকল্প, ইংলিশ বাজার প্রকল্প, শিলিগুড়ি ইনটেক চ্যানেল প্রকল্প এই সমস্ত বড় বড় প্রকল্প যাতে জনপ্রতিনিধিদের নিয়ে কমিটি করে সুষ্ঠুভাবে হয় তরান্বিত হয় সেই ব্যবস্থা করা হবে। এর চেয়ে বেশী বলার কিছু নেই। যে সমস্ত কাট মোশান আছে আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রশান্তকুমার শূর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দল বিশেষ করে কংগ্রেস ( আই ) এর যে ৩ জন বক্তব্য রাখলেন তার মধ্যে আমি যেটা বিশেষ-ভাবে লক্ষ্য করলাম সেটা হচ্ছে তাঁরা বলতে চাইলেন যে এই ১০ বছরে স্বাস্থ্য ক্ষেত্রে কোন অগ্রগতি হয়নি। আমি এর সাথে একটা সাইক্লোসটাইল কাগজ দিয়েছি, এটা টাইপ করা ছাপা অক্ষরে আছে, এটা যদি আপনাদের সময়ের সঙ্গে আমাদের এই ১০ বছরের তুলনা করে দেখেন তাহলে দেখবেন স্বাস্থ্য ক্ষেত্রে আমরা কি কি কাজ করেছি। আগেই আপনাদের যেটা বলে রাখছি সেটা হচ্ছে প্রাথমিক স্বাস্থ্য ক্ষেত্রে গ্রামাঞ্চলে যেখানে শতকরা ৮০ ভাগ মানুষ বসবাস করে সেই ৮০ ভাগ মানুষের জন্য আমাদের বরাদ্দের মাত্র ২০ ভাগ টাকা ব্যয় হয়, আর শহরাঞ্চলে যে শতকরা ২০ ভাগ মানুষ বসবাস করে তাদের জন্য ব্যয় হয় ৮০ ভাগ টাকা এই ব্যবস্থার একটু পরিবর্তন করতে চেয়েছি। আমার বাজেট বক্তব্য আপনারা যদি দেখেন তাহলে দেখবেন গ্রামীণ স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি সাধন করার কথা আমরা বারে বারে বলেছি এবং তার মধ্যে প্রতি ৫ হাজার মানুষকে নিয়ে একটা উপ-স্বাস্থ্য কেন্দ্র থাকবে এবং সেখানে একজন মহিলা হেল্‌থ এ্যাসিস্ট্যান্ট আর একজন পুরুষ হেল্‌থ এ্যাসিস্ট্যান্ট এই ২ জন স্বাস্থ্য কর্মী এই ৫ হাজার মানুষের বাড়ীতে বাড়ীতে

যাবে, তাদের কাছে সমস্ত ওষুধপত্র থাকবে, তাদের ১।। বছরের ট্রেনিং দিয়ে পাঠান হবে।

[7-00—7-10 P. M.]

আমাদের দেশের শতকরা ৮০ ভাগ মানুষের মধ্যে শতকরা ৭৫ ভাগ মানুষ দরিদ্র, ভাগচাষী, কৃষক যারা অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে, পুষ্টিকর খাদ্যের অভাবে ভুগছে। কেন্দ্রীয় সরকারের মজুত ভাণ্ডারে ৩ কোটি টন খাদ্যশস্য মজুত থাকে, যেগুলি অনেক সময় ইঁদুরে খায়, পচে যায়। আশ্চর্যের বিষয় গ্রামের এই সমস্ত মানুষরা সেই খাবার পায় না। তারা অখাদ্য, কুখাদ্য খেয়ে মরে যায়। একথা কিন্তু আপনারা কেউ ভাবলেন না। বাসস্থান, পানীয় জল, পুষ্টিকর খাদ্যের ব্যাপারে আমাদের যদি ব্যবস্থা না থাকে তাহলে আমাদের দেশের লোকের বেশী বেশী করে রোগ হবে এবং গ্রামাঞ্চলের মানুষেরাও বেশী বেশী করে রোগাক্রান্ত হবে। এই কারণেই আমরা প্রাইমারী স্বাস্থ্যকেন্দ্রগুলিকে জোরদার করে চিকিৎসার ব্যবস্থা করছি। আমরা প্রতি ১ হাজার মানুষের জন্য ১ জন হেল্‌থ গাইডের ব্যবস্থা করেছি। হেল্‌থ গাইড নিয়োগের ক্ষেত্রে দলীয় নীতি অনুসরণ করা হচ্ছে, দলীয়ভাবে লোক নেওয়া হচ্ছে আপনারা বিরোধীপক্ষ থেকে বললেন। আমাদের হেল্‌থ গাইড নিয়োগের পদ্ধতি যদি দেখেন তাহলে দেখবেন সেখানে সিলেকসন কমিটি আছে এবং তাতে সি. এম. ও. এইচ., ডেপুটি সি. এম. ও. এইচ., লোক্যাল এম. এল. এ., পঞ্চায়েত সমিতির লোক রয়েছেন। অর্থাৎ অত্যন্ত গণতান্ত্রিক পদ্ধতিতে প্রতি হাজার লোক পিছু ১ জন করে হেল্‌থ গাইড নিয়োগ করার ব্যবস্থা হয়েছে। এই নিয়োগের সময় লোক্যাল এম. এল. এ. তাঁর বক্তব্য রাখতে পারেন। এই হেল্‌থ গাইডরা ১ হাজার মানুষের মধ্যে কাজকর্ম করে, হেল্‌থ এডুকেসন দেয়, ইমিউনাইজেসন প্রোগ্রাম সম্বন্ধে বলে। প্রাথমিক স্তরে যাতে রোগ না হতে পারে সেই ব্যবস্থা আমরা করেছি। মাননীয় সদস্য তরুণ অধিকারী মহাশয় বললেন আমাদের কোন ব্যবস্থাই নেই। আমি আমার বাজেট বক্তৃতার ৯ পাতায় বলেছি, "রাজ্যের গ্রামীণ জনসংখ্যার ৪৫০ লক্ষ মানুষের জন্য ১৯৮৭ সালের মধ্যে মোট ১০,৭০০টি উপকেন্দ্রের প্রয়োজন। সর্বসমেত ১৬৬০টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের প্রয়োজন নিরূপিত হয়েছে। গত বছরের শেষে এই রাজ্যে আমরা ৭৬৬৫টি উপকেন্দ্র, ১১৮১টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ৪৪টি সমষ্টি স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করেছি।" আমরা প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থা প্রসারিত করবার জন্য যে ব্যবস্থা করেছি এবং যেটা আমার বাজেট বক্তৃতার মূল বক্তব্য সেদিকে আপনারা নজর

দিচ্ছেন না। আপনারা বিরোধীরা বলেন, শহরে যে শতকরা ৮০ ভাগ মানুষ বাস করে তাদের জন্য সফিসটিকেটেড ইকুইপমেন্টের ব্যবস্থা কেন হল না? সাধারণ গরীব মানুষ, যারা সংখ্যায় গরিষ্ঠ তাদের রোগের কারণ কি এবং কিভাবে সেটা দূর করা যায় সেটা কিন্তু আপনারা ভাবছেন না। আপনারা শুধু শহরে কেন বড় বড় ইন্সটিটিউসন হচ্ছে না, সফিসটিকেটেড ইকুইমেন্ট—এর ব্যবস্থা হল না সেটাই বলছেন। আমি অনুরোধ করছি আপনারা সারা ভারতের গ্রামের মানুষের কথা একটু চিন্তা করুন। আপনাদের আলোচনা হল শহর কেন্দ্রীক, গ্রামের দিকে একবারও তাকালেন না। আপনারা গ্রাম সম্বন্ধে এত কথা বললেন, কিন্তু ওই দিকে তো কেউ গেলেন না?

মাননীয় তরুণ অধিকারী মহাশয় থেকে শুরু করে প্রত্যেকটি কংগ্রেসী বিধায়ক এখানে বললেন ডাঃ সুনীল সেন, সি. সি. কর, বিজয় বিশ্বাসের কথা। কিন্তু একবার'ও কি ভেবে দেখেছেন? তারা বড় ডাক্তার হতে পারেন, কিন্তু বড় ডাক্তার হলেও যথেচ্ছ ব্যবহার করা যায় না, যেহেতু ডাক্তার হিসাবে যখন চাকরি করেন। চাকরির একটা নিয়ম যদি চতুর্থ শ্রেণীর কর্মচারীদের থাকে তাহলে আপনি যত বড় ডাক্তার'ই হোন না কেন, তার একটা ডিউটি আওয়ারস থাকবে এবং সেই ডিউটি আওয়ারসে হাসপাতালে থাকবেন কিনা—অনেকে এক ঘণ্টার মত এসে রোগীদের গায়ে না ছুঁয়ে জুনিয়র ডাক্তারদের সাথে কথা বলে তিনি নার্সিং হোমে সারাদিন কাটাবেন, লক্ষ লক্ষ টাকা উপায় করবেন, এটা কি হবে? আপনারা শুনুন, ডাঃ সুনীল সেনের কথা বলছেন— আমি প্রত্যেকটি হাসপাতালে প্রথম যেদিন গেছি সেদিন নোটিশ দিয়ে গেছি।

**মিঃ স্পীকারঃ** মিঃ শূর, সুনীল সেনের নাম করবেন না। ডাঃ সেনের বিরুদ্ধে কোন এ্যালিগেসন করবেন না।

**শ্রীপ্রশান্ত কুমার শূরঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হুঁশিয়ার করে দিয়েছেন। কিন্তু তাসত্বেও বলছি, আমি যদি কোন জায়গায় গিয়ে দেখি যে, কোন ডাক্তার তিনি হাসপাতাল রেজিষ্টারে যে সময় দিয়েছেন সেই সময়ে তাকে পাওয়া গেল না, তার আগেই সময় দিয়ে চলে গেছেন, সেখানে কি হবে? যদি কোন ডাক্তার এ্যাডভান্স ডিপারচার টাইম দিয়ে চলে যান তাহলে তার সম্পর্কে কি ব্যবস্থা হবে? একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী, জি. ডি. এ. র বিরুদ্ধে যদি শাস্তি হতে পারে তাহলে এদের বিরুদ্ধে কোন শাস্তি হবে কিনা? আমাদের কলকাতার হাসপাতালের ভিজিটিং ডাক্তারদের জন্য তো আপনারামায়া কান্না কাঁদলেন। আপনারা শুনুন, ভিজিটিং ডক্টরদের, যেদিন এ্যাডমিসন ডেট সেই এ্যাডমিসন ডেটে তাদের ইভিনিং রাউণ্ড দিতে

হবে, এটা বাধ্যতা মূলক। কিন্তু আমি কয়েকটি হাসপাতালে বিকেলে গিয়ে দেখেছি খুব বড় বড় ডাক্তার, যাদের কথায় আপনারা খুব গর্ব অনুভব করেন, সেই ডাক্তাররা ইভিনিং ভিজিট দেয় নি। তাদেরকে কি ছেড়ে দিতে হবে, যেহেতু তারা বড় ডাক্তার? আমি বড় ডাক্তার চাই না। আমি চাই মানুষ, যাদের মধ্যে সেবা মূলক মনোভাব আছে, সেই ধরণের ডাক্তার চাই। আমি বড় বড় ডাক্তার চাই না।

( গোলমাল )

আপনারা শুনুন, আমাকে বাধা দেবেন না। আমার কথা শুনতে হবে, আপনারা বসুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাসপাতালে গেছি। আমি হাসপাতালে যখন যাই তখন ডিরেক্টর অব হেল্‌থ সার্ভিসেসকে সাথে করে নিয়ে যাই। আমি যখন না জানিয়ে যাই হাসপাতালে তখন ডিরেক্টর অব হেল্‌থ সার্ভিসেসকে সাথে নিয়ে সুপরিণটেনডেন্ট, প্রিনসিপ্যাল, তাদেরকে সাথে নিয়ে হেড অব দি ডিপার্টমেন্টের ঘরে যাই। সেই ঘরে গিয়ে যখন দেখি ডাক্তারবাবুরা সময় মত হাজিরা দেন না, সময় মত যান না, তার আগেই চলে যান—এই জিনিস আমি দেখেছি। আমি ইভিনিং-এ গিয়ে দেখেছি একজন মুমূর্ষু রোগী ৩ দিন ধরে অচেতন হয়ে আছেন। তার অভিভাবক, বন্ধু বান্ধব, ছোট ভাই এসে ৩ দিন ধরে সেখানে অবস্থান করছে একটা হাসপাতালে। কিন্তু আমি যখন টিকিট দেখলাম—৩ দিন সেই টিকিটে কোন রেকর্ড নেই। সুতরাং কথা হল, এই ডাক্তাররা তাদের কাজ করবে কিনা।

( গোলমাল )

( Several members from the Congress ( I ) benches rose to speak ).

**Mr. Speaker** : I will not tolerate this. Please sit down.

[ 7-10—7-20 P.M. ]

সুতরাং আমি যেটা বলছি সেটা হচ্ছে এই যে, অনেকে মনে করেন আমি হয়ত বা ডাক্তারদের পেছনে লেগেছি, বলেছেনও অনেকে। আমি ডাক্তারদের পেছনে লাগিনি। আমি যখন হাসপাতালে যাই তখন ডাক্তারদের সঙ্গে ক্লোজডডোরে বসে আলোচনা করি, আমি যখন হাসপাতালে যাই তখন ডাক্তারদের পরে যারা ওয়ার্ড মাষ্টার তাদের সঙ্গে ক্লোজড ডোরে বসে আলোচনা করি এবং তারপর যখন সাধারণ সভা করি তখন সমস্ত স্তরের শ্রমিক কর্মচারীদের সঙ্গে আমি কথা বলি। এইভাবে আমি আলোচনা করছি।

আপনাদের বলি, ডাক্তারদের সভায় একজন ডাক্তার বললেন আমার সামনে, "আপনি মন্ত্রী হয়ে কি লাট হয়ে গিয়েছেন?" তাকে ছাঁটাই করা হয়নি। আমার উচিত ছিল তাকে ছাঁটাই করা এই ঔদ্ধত্যের জন্য। আপনারা জেনে রাখুন ডাক্তররা কি ব্যবহার করে, কি ধরণের তাদের মানসিকতা—এসব কথা আপনাদের বুঝতে হবে। তাদের ত্রুটি যখন ধরে দেওয়া হয় তখন তাদের মেজাজ খারাপ হয়ে যায়। তারা মনে করতে পারেন না যে হাসপাতালে তারাও একজন চাকরিজীবী, সাধারণ চাকরিজীবীর মতন ডিউটি, কর্তব্য তাদেরও করা দরকার।

( নয়েজ )

**শ্রীঅম্বিকা ব্যানার্জী:** স্যার, উনি এইভাবে বলছেন কেন? উনি ভালোভাবে বলুন।

**মিঃ স্পীকার:** উনি বক্তৃতা কিভাবে করবেন সেটা কি আপনি গাইড করবেন? If you have no patience to hear him, you can leave the Hall. Don't disturb the proceedings.

**শ্রীপ্রশান্ত কুমার শূর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ এখানে ঔষধের কথা বলেছেন। ভারতসরকার ঔষধের যে নিয়ম করেছেন, ড্রাগ পলিসি It has been condemned like anything and it is because of the Central Government that we have been suffering from short supply of medicine. আমি বলে দিই। তারা ডি—লাইসেন্স করেছেন ৯৪ টা বাল্ক ড্রাগকে এবং এটা করে তারা ম্যালটি—ন্যাশানালদের ডেকে এনেছেন। ম্যালটি—ন্যাশানালরা যাতে আসতে পারে সেজন্য আমাদের দেশের ছোট ছোট যেসব ঔষধ শিল্প বা ভেষজ শিল্প রয়েছে সেগুলিকে আজকে তারা কোন ঠাসা করে দিচ্ছেন। This is the policy of the Central Government. আপনারা এও জানেন যে তাদের সেই পলিসির জন্য 46% of the bulk drug. আজকে ইমর্পোট হচ্ছে ভারতবর্ষে যেখানে আমাদের ইনডিজিনিয়াস প্রডাক্ট এখানেই হতে পারে। ভারতসরকারের এই নিয়মের জন্য, তাদের এই পলিসির জন্য আজকে আমরা এখানে এসে দাঁড়িয়েছি। ভারতসরকারের যে ড্রাগ আমাদের সরবরাহ করার কথা সেটা তারা আমাদের সরবরাহ করেন না। পোলিও ভ্যাকসিনের কথা আপনারা বলেছেন। আপনারা শুনে রাখুন—পোলিও ভ্যাকসিন আমাদের ৩৭ লক্ষ ডোজ দেবার কথা কিন্তু গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া ১৯৮৬/৮৭

সালে সাপ্লাই করেছে ১৬ লক্ষ ৫০ হাজার ডোজ। অবস্থাটা বুঝুন। তা'হলে আমরা বাকিটা পাব কোথায়? পোলিও ভ্যাক্সিন নিয়ে তো অনেক চিৎকার করলেন, এই ড্রাগটা সাপ্লাই করবে কে বলুন? যারা আমাদের সরকারকে সাপ্লাই করতে পারে তারা করে নি। আমাদের দরকার ছিল ৩৭ লক্ষ ডোজ আর সেখানে আমাকে দিল অর্ধেকেরও কম। কি করবো আমরা? তারপর বি. সি. জি.র কথায় আসুন। আমরা চেয়েছি ১১·২৫ লক্ষ ডোজ, দিয়েছে ১০·৬ লক্ষ ডোজ। গত ২৫শে মে ইউনিয়ান হেল্‌থ মিনিষ্টার একটা কনফারেন্স ডেকেছিলেন রাজ্যের হেল্‌থ মিনিষ্টারদের। সেখানে ইউনিয়ান হেল্‌থ মিনিষ্টারের যে বক্তব্য তা আমি আপনাদের পড়ে শুনিয়ে দিচ্ছি।

তিনি তিনটি পয়েন্টের কথা বলেছেন। The problem of affordability. He said that while the demands on the system are rising, the allocation for medicines is going down resulting in lower per capita availability of medicines. He gave an example of the new vaccine for rabbies control which costs many times more than the traditional vaccine currently in use in India. Is we adopt the new vaccine and are not able to increase our financial allocation propertionately, it will mean depriving many people of even the currently available facilities. The Health & Family welfare Minister referred to the rising cost of medicines and diagnostic procedures even in developing countries, where there is an increasing trend towards use of self testing kits. এটা বুঝতে হবে। ইউনিয়ন হেল্‌থ মিনিষ্টার নিজে বলেছেন যে এ্যাভেলএ্যাবিলিটি কমে যাচ্ছে, সেই সেই অনুযায়ী আমরা টাকা বরাদ্দ করতে পারছি না, ফিনান্স আমরা প্রোপোরশনেটলি বাড়াতে পারছি না। আপনারা ডাক্তারের কথা বলেছেন। তিনি আর একটা খুব মূল্যবান কথা বলেছেন। দি প্রবলেম অব আউট রীচ ইন ভিলেজেজ, এই কথা বলতে গিয়ে ইম্পর্টেন্ট কথা বলেছেন। সেটা আপনাদের জানা দরকার। আপনারা বারে বারে বলেছেন যে হেলথ সেন্টারে ডাক্তার নেই, ডাক্তার যায় না। ইউনিয়ন হেলথ মিনিষ্টার কি বলছেন সেটা আমি আপনাদের কাছে পড়ে দিচ্ছি। The content of our medical education is extremely relevant in this context because if we do not preyare out medical graduates for the role they are called upon to play in the delivery of Primary Health Care Services, we shall be failing in our task. He said that the question of

content of medical equcation is of fundamental importance. A person who has only been taught to cure illness will not be oriented towards prevention of diseases. এটা বুঝতে হবে। হোয়াট ইজ দি এডুকেশান সিস্টেম ইন আওয়ার কান্ট্রি ? কেবল শিখেছেন কি করে হাসপাতালে ইকুইপমেন্ট আনা যায়, কি করে নতুন নতুন মেসিন আনা যায়, কি করে মর্ডান মেসিন আনা যায় তাহলেই সেখানে চিকিৎসা হবে। আমাদের এডুকেশান সিস্টেমটা কি? সেখানে ডাক্তারদের কি শেখান হয়? মানসবাবু কি শিখেছেন? শিখেছেন কি ঔষধ প্রয়োগ করবো। এটাই শিখেছেন, এ ছাড়া আর কিছু শেখেন নি। সুতরাং তাকে এডুকেট করতে হবে। A person who has only been taught to cure illness will not be oriented towards prevention of diseases. আপনাদের মত ডাক্তারদের দ্বারা আমাদের গ্রামাঞ্চলের সাধারণ মানুষের যে চিকিৎসা, সাধারণ মানুষকে দেখার যে মনোভাব, সেই মনোভাব, সেই মানসিকতা কখনই হবে না। কাজেই এন্টায়ার সিস্টেম হ্যাজ বীন চেঞ্জড্। এটা আমার কথা নয়, এটা ইউনিয়ন হেল্‌থ মিনিষ্টার নরসিং রাওয়ের কথা। কিন্তু কথা হচ্ছে এ্যাফোর্ডেবিলিটি অব মেডিসিন এবং এ্যাভেলএবিলিটি অব ডক্টর এর উপরে সব কিছু নির্ভর করে। বর্তমান ব্যবস্থায় আমাদের কি আছে? এই ব্যবস্থার মধ্যে আমরা এটা করতে পারি? আমি একথা বলতে পারি যে ইমিউনাইজেশান প্রোগ্রাম, সেই প্রোগ্রামের মধ্যে আমাদের পারফরম্যান্সে আমরা দিয়েছি। তাছাড়া ইমিউনাইজেশান প্রোগ্রামের যে পারফরম্যান্স সেটা খুবই ইম্পর্টেন্ট। আমি সেখানে বলতে পারি যে ১৯৮৫-৮৬, ১৯৮৬-৮৭ সালে আমাদের টার্গেট ছিল ৭৬.১৫ পারসেন্ট। আমাদের টি. টি ( প্রেগন্যান্ট ওম্যান ) দেওয়া হয়— ডি. পি. টি ৪৪.৪৪ পারসেন্ট, বি. সি. জি ৪২.২০ পারসেন্ট, ডিটি ৭৮.৪৭ পারসেন্ট, As Government of India repeatedly failed to provide vaccine we could not do better. কিন্তু কথা হচ্ছে ইমিউনাইজেশান প্রোগ্রামের পারফরম্যান্স আমাদের সব চেয়ে ভাল। ২৫শে মে যে মিটিং হয়েছে, অল ইণ্ডিয়া বেসিসে মন্ত্রীদের যে সভা হয়েছিল সেই সভার এ্যাজেণ্ডা পেপার আমার কাছে আছে, আপনি দেখতে পারেন। সেখানে কি বলছে? ভারতবর্ষের মধ্যে বহু রাজ্য আছে কিন্তু আমাদের সম্পর্কে তাদের মনোভাব কি সেটা দেখুন।

[ 7-20—7-35 P.M ]

'The achievement in respect of establishment of sub-centres during 1986-87 has been to the extent of 75%. However, the achievement

in respect of PHCs—' i. e. primary health centres'—has been tremendously good. Against the target of 5 PHCs the State established 108 PHCs during 1986-87. Also the performance in respect of establisment of CHCs has been excellent. অর্থাৎ আমাদের পারফরমেন্সের এই রেকর্ড আপনারা দেখতে পাবেন। এই হচ্ছে আমাদের পারফরমেন্স, আমি গ্রামের কথা বলছি, শহরের কথা বলছি না, গ্রামে আমাদের পারফরমেন্স, ইট ইজ্ এক্সেলেন্ট। এটা আপনারা দেখতে পারেন।

' Voice : Please say something about tuberculosis ) Regarding tuberculosis, the figures are —

| | | |
|---|---|---|
| (1) | Total number of T. B. Centres / Clinics till 1986 | — 124 |
| (2) | Total number of T. B. beds till 1986 | — 6251 |
| (3) | Total number of T. B. patients treated during 1986-87 | — 1,93000 |

The number of sputum examination at the PHCs during the last four years were such :

| | | |
|---|---|---|
| 1983-84 | ... | 4,286 |
| 1984-85 | ... | 9,660 |
| 1985-86 | ... | 14,628 |
| 1986-87 | ... | 24,771 |

Now, about Current Year's Budget Provision.

**Current Year's Budget Provision :**

| | |
|---|---|
| Non-plan | Rs. 147.04 lakhs |
| State Plan ( 7th Plan ) | Rs. 84.00 ,, |
| Centrally sponsored | Rs. 69.50 ,, |
| **Total :** | Rs. 300.54 lakhs |

It means Rupees three crores have been kept here. So, the performance of the State Government in health services, in all respect, is better than any State in this country.

তারপরে আপনারা এ্যাড-হক্ নিয়ে খুব ঠাট্টা ইয়ার্কি করছেন। এ্যাড-হক্ সম্পর্কে একটা স্টোরি শুনুন। আগেকার—আপনাদের- হেল্‌থ মিনিষ্টার একজনকে এ্যাড-হক্ নিয়োগ করেছিলেন। আমি আজকে এই ডিপার্টমেন্টে সেটা নিয়ে ভুগছি বলেই বলছি। Mr. K. K. Roy was promoted to the rank of DDHS of Transporation on ad-hoc basis during the period and he was the then Health Minister. তাঁর কোয়ালিফিকেসন্স কি? তিনি ডি ডি এইচ এস করেছিলেন, হি ওয়াজ এ কমার্শ গ্রাজুয়েট অফ্ ক্যালকাটা ইউনিভার্সিটি! লজ্জা লাগে না, একজন কমার্শ গ্রাজুয়েট, যাঁকে আমরা ট্রান্সপোর্টের কাজে লাগাতে পারছি না, তাঁকে সেখানে বসিয়ে রেখেছেন। আরো শুনুন, তারপরে যখন তাঁকে সাসপেণ্ড করা হয়েছে তখন তিনি ক্যালকাটা হাইকোর্ট থেকে ইনজাংসন নিয়ে এসে বসে আছেন। তাঁকে কোন কাজ করতে হয় না। কারণ ট্রান্সপোর্টেও তাঁর কোন অভিজ্ঞতা নেই। ৪০০০, ৫০০০ টাকা করে তাঁকে মাসে মাসে দিতে হয়, তিনি বসে আছেন। এই হচ্ছে আপনাদের কীর্তি।

National Leprosy Eradication Programme—Mr. Manas Bhunia, it is for you. The achievement of 1986-87 is 12, LCU-17, MLCU-17, ZLU-1, THW-3, SSAV-Nill, Case Detection-36, 181, Case Treatment-34, 732, Case Discharge-27, 420. Target for 1985-86-1,10,000, Achievement-71,095 Target for 1986-87-80,524 কল্যান বসুর কথা বললেন হাসানুজামান সাহেব। কল্যান বসু খারাপ লোকইতো। কল্যান বসুকে কে প্রমোশন দিয়েছেন জানেন? উনি রাইট্‌লি বললেন, যদি মাথা খারাপ হয় নিশ্চয়ই তাঁকে সরিয়ে দিতে হবে। উনি ছাপানো জিনিষ এনেছেন। কিন্তু কথা হল, কল্যান বসুকে কে প্রমোশন দিয়েছেন? You are responsible for this আপনারাই দিয়েছেন। দেবপ্রসাদবাবু ডায়েটের কথা বলেছেন। আমি ঘোষণা করছি, ডায়েট ইন জেনারাল দেড় টাকা করে বাড়িয়ে দিচ্ছি। আগে ৪ টাকা, সাড়ে ৪ টাকা ছিল, এখন সাড়ে ৫ টাকা, ৬ টাকা হয়েছে। যদি সম্ভব হয় আর একটু বাড়াবার চেষ্টা করবো। হাসপাতালে বেডের সংখ্যার কথা আপনি বলেছেন। আমি আগেই বলেছি, আমার বক্তব্যের শেষ লাইনে দেখবেন, কতগুলি বেড বাড়ালাম, কতগুলি হাসপাতাল বাড়ালাম বা বিভিন্ন জায়গায় ছড়িয়ে দিলাম এটা নয়, আমাদের কাজ হবে We are to get the optimum use of services of all. অর্থাৎ যা আমাদের আছে আমরা এগুলোকে কনসোলিডেট করে অপটিমাম ইউজ করে—ডাক্তার, নার্স, জি. ডি. এ, ফোর্থ ক্লাস সমস্ত কর্মচারী, সুপারইনটেনডেন্ট, প্রিন্সিপ্যাল সবাই মিলে হাসপাতালগুলো বর্তমানে যে অবস্থায়

আছে তার কি করে উন্নতি করতে পারি, অলটুগেদার ইন এ টিম টু ওয়ার্ক—এইভাবে কাজ করে অপটিমাম ইউজের মধ্যে নিয়ে যেতে চাই। This is the main, real বলতে পারেন এটাই আমাদের উদ্দেশ্য। যে কাজকর্ম শুরু করেছি—সফিসটিকেটেড এটা আনবো, ওটা আনবো তা নয়, যেটুকু আছে তার অপটিমাম ইউজ করে সাধারণ মানুষকে কত বেশী স্বাস্থ্য সম্পর্কে সচেতন করতে পারি, চিকিৎসা করতে পারি, প্রতিষেধকের ব্যবস্থা করতে পারি সেটাই দেখবো।

[ 7-30—7-40 P. M. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাটমোশনগুলি আমি দেখেছি। একটারও কোন বাস্তব ভিত্তি নেই। আমি সবগুলিই রিজেক্ট করছি।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, on a point of order. Sir, Hon'ble Health Minister, during the course of his reply, has made serious allegation against Dr. Sunil Sen. No allegation can be made against anyone who cannot defend himself. I would therefore, request you to kindly expunge the relevant portion because it is against the established convention.

**Mr. Speaker :** When your Members mention names what happens ?

**Shri Gyan Singh Sohan Pal :** When they will point out, you will do the needful.

**শ্রীপ্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা পয়েন্ট আমার বাদ গেছে। উনি চীফ মিনিষ্টারের ১০টি কোটার সম্বন্ধে বলেছেন। মাননীয় চীফ মিনিষ্টারের ১০টি কোটা ১৯৭৬ সাল থেকে আছে। কিন্তু বর্তমানে সেন্ট্রাল গভর্ণমেন্টের কোটা করেছেন ১৫টি আর প্রাইম মিনিষ্টারের হচ্ছে ২৯টি। কথাটা যখন বলবেন একটু নিজের দিকে তাকাবেন। আর হেল্‌থ মিনিষ্টারদের কনফারেন্সে শুনেছি হেল্‌থ গাইডার ৫০ টাকা করে পায়, এটা আপনারা রাইটলি বলেছেন, আমি দাবী করছি এই ৫০ টাকাটা ২০০ টাকা করে দেওয়া হোক। যাতে হেল্‌থ গাইডরা ভাল করে কাজ করতে পারে, এই দাবী করে আমি আমার বক্তব্য শেষ করছি।

Mr. Speaker : There are 12 Cut Motions on Demand No. 32. I put to vote all the Cut Motions except Cut Motion No. 6 on which I understand Division will be demanded.

The Motions ( Cut Motions No. 1–5 and 7 to 12 ) that the Amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The Motion ( Cut Motion No. 6 ) that the Amount of Demand be reduced by Rs. 100 was then put a Division was taken with the following results :

NOES

Abul Basar, Shri
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Kashinath
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Subhas
Bera, Shri Pulin
Bhattacharyya,Shri Gopal Krishna
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Chaki, Shri Swadesh
Chakrabarty, Shri Ajit
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Dhirendra Nath
Chowdhury, Shri Bansa Gopal
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Deb Sharma, Shri Ramani Kanta
Doloi, Shri Siba Prasad
Dutta, Dr. Gouripada
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Goswami, Shri Subhas
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Kujur, Shri Sushil
Kunar, Shri Himansu
Let, Shri Dhirendra
Mahato, Shri Kamala Kanta
Mahato, Shri Satya Ranjan
Mahamuddin, Shri

Maity, Shri Gunadhar
Maji, Shri Pannalal
Malakar, Shri Nani Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandi, Shri Rampada
Mitra, Shri Biswanath
Mitra, Shri Ranjit
Mohammad Faraque Azam, Shri
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Nanda, Shri Kiranmoy
Naskhar, Shri Sundar
Neogy, Shri brajo Gopal
Pakhira, Shri Ratan Chandra
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy, Shri Tarak Bandhu
Roy Barman, Shri Khitibhusan
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Sunil
Sen Gupta, Shri Prabir
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**AYES**

Adhikary, Shri Tarun
Banerjee, Shri Amar
Banerjee, Shri Ambika
Basu, Shri Supriya
Bhunia, Dr. Manas
Gyan Singh Sohanpal, Shri
Majumdar, Shri Apurbalal
Mannan Hossain, Shri
Naskar, Shri Gobinda Chandra

**Abst :—(1) Prabodh Purkait & (2) Debaprasad Sarkar**

**The Ayes being 9 and the Noes 86, the motion was lost.**

### Demand No. 32

The motion of Shri Prasantakumar Sur that a sum of Rs. 1,74,95,10,000 be granted for expenditure under Demand No. 32, major Heads: "2210-Medical and public Health ( Excluding Public Health )" and "4210-Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)".

( This is inclusive of a total sum of Rs. 58,31,71,000 already voted on account in March, 1987 ), was then put and agreed to.

### Demand No. 33

**Mr. Speaker :** There are three cut motions on Demand No. 33 Now I put to vote all the cut motions.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prasanta kumar Sur that a sum of Rs. 27,59,26,000 be granted for expenditure under Demand No. 33, Major Head: "2210-Medical and public Health ( Public Health )".

( This is inclusive of a total sum of Rs. 9,19,76,000 already voted on account in March, 1987 ), was then put and agreed to.

### Demand No. 34

**Mr. Speaker :** There are two cut motions on Demand No. 34. Now I put to vote all the cut motions.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 34,92,78,000 be granted for expenditure under Demand No. 34, Major Head: 2211' Family welfare 2.

( This is inclusive of a total sum of Rs. 11,64,26,000 already voted on account in March, 1987 ), was then put and agreed to.

**Demand No. 35**

**Mr. Speaker :** There are three cut motions on Demand No. 35. Now I put to vote all the cut motions.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 55,01,18,000 be granted for expenditure under Demand No. 35, Major Heads : "2215-water supply and sanitation ( Excluding Prevention of Air and Water Pollution ) and 6215-Loans for Water Supply and Sanitation ( Excluding Prevention of Air and Water Pollution )".

( This is inclusive of a total sum of Rs. 18,33,74,000 already voted on account in March, 1987 ),

Was then put and agreed to.

**Demand No. 51**

**Mr. Speaker :** There is no cut motion on demand No. 51. Now I call upon Shri Apurbalal Majumdar to initiate the debate. Mr. Mazumdar, you have not given any cut motion but it seems that you want to oppose the budget. How could you do that ?

**Shri Apurbalal Mazumdar :** Sir, there may not be any cut motion because we oppose the entire budget.

**শ্রীকিরনময় নন্দ ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫১নং খাতের অধীন "২৪০৫– মৎস্য এবং "৪৪০৫—মৎস্য চাষের মূলধনী ব্যয়" এবং ৬৪০৫ মৎস্য ঋণ "খাতে" :৯৮৭-৮৮ সালের জন্য ১১,৫০,৩৭,০০০ টাকা ( এগার কোটি পঞ্চাশ লক্ষ সাঁইত্রিশ হাজার টাকা ) ব্যয়বরাদ্দ মঞ্জুরীর প্রস্তাব উত্থাপন করছি। ভোট অন এ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ৩,৮৩,৪৭,০০০ টাকা (তিন কোটি তিরাশি লক্ষ সাতচল্লিশ হাজার টাকা) এর অন্তর্ভুক্ত।

২। আমরা ভালভাবেই জানি যে পশ্চিমবঙ্গের অধিবাসীদের খাদ্য তালিকায় মাছ একটি প্রিয় ও গুরুত্বপূর্ণ উপকরণ। কিন্তু বিগত কয়েক দশক ধরে এই রাজ্যে মাছের উৎপাদন ও সরবরাহে ঘাটতি চলছে। সরকার তাই তার দায়িত্ব সম্পর্কে সম্পূর্ণ সচেতন এবং মৎস্যচাষ উন্নয়নের ক্ষেত্রে সম্ভাবনার পরিপ্রেক্ষিতে সরকার এক বাস্তবধর্মী কর্মসূচীর মাধ্যমে অগ্রসর হতে চান। এ প্রসঙ্গে আমি জোর দিয়েই বলতে চাই যে সীমাবদ্ধ সহায় সম্পদের মধ্যেই মৎস্যদপ্তর সাম্প্রতিককালে লাভজনক উদ্যোগ হিসাবে পশ্চিমবঙ্গের মৎস্যচাষীদের মধ্যে মৎস্যচাষের প্রসারে তাৎপর্যপূর্ণ অবদান রাখতে সক্ষম হয়েছে। সেটা সম্ভব হয়েছে বেশ কয়েকটি পদ্ধতির উদ্ভাবন এবং তার সুফল মৎস্যচাষীদের মধ্যে প্রসারের মাধ্যমে, আর নতুন সংগঠন গড়ে তুলে এবং বিভিন্ন সংগঠনের মধ্যে যোগসূত্র স্থাপন করে—যার মাধ্যমেই কেবল আরও অধিক সংখ্যক মানুষকে মৎস্যদপ্তরের আর্থিক সহায়তা ও বৈজ্ঞানিক পরামর্শ গ্রহণে উৎসাহিত করা যায়। আমি এ কথাও বলতে চাই যে এই সাফল্য অর্জিত হয়েছে অনেকের সক্রিয় সহযোগিতায়, যেমন এই সভার মাননীয় সদস্যবৃন্দ এবং পঞ্চায়েতী সংগঠনগুলির সদস্যবৃন্দের মতো জনপ্রতিনিধি, বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং সরকারের বিভিন্ন দপ্তর। আমাদের ভবিষ্যৎ কর্মসূচীর লক্ষ্য হবে সম্প্রতিককালে যে সুফল অর্জিত হয়েছে তা রক্ষা করা এবং সংগঠন ও উপকাঠামোর ক্ষেত্রে যে দুর্বলতা পরিলক্ষিত হয়েছে তা দূর করা। মৎস্যচাষ উন্নয়নের কাজকে গ্রামবাংলার অর্থনৈতিক উন্নয়ন কর্মসূচীর অন্যতম প্রধান অঙ্গরূপে সুপ্রতিষ্ঠিত করার মূল লক্ষ্যে পরিচালিত হবে মৎস্যবিভাগের ভবিষ্যৎ কর্মসূচী।

৩। ১৯৮৭-৮৮ সালে যেসব প্রকল্প রূপায়িত হবে তার প্রধান উদ্দেশ্য হলো—

(ক) মাছের উৎপাদন বৃদ্ধি,

(খ) মৎস্যচাষ উন্নয়নের মাধ্যমে গ্রামীণ অর্থনীতিতে ব্যাপকহারে কর্মসংস্থান ও সুযোগ সৃষ্টি করা।

(গ) মৎস্যজীবী সম্প্রদায়ের আর্থিক ও সামাজিক অবস্থার উন্নতিসাধন, এবং

(ঘ) মৎস্যচাষ উন্নয়নের মাধ্যমে পরিবেশের বিশুদ্ধি পুনরুদ্ধার।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাছের উৎপাদনের প্রাথমিক উপকরণ হলো মৎস্যবীজ। নতুন কৃৎকৌশল প্রবর্তন করে এই রাজ্য মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে বৈপ্লবিক পরিবর্তন এনেছে। এখন ভারতের অন্যান্য রাজ্য আমাদের প্রবর্তিত প্রথা

অনুসরণ করছে। সারা ভারতে যত মৎস্যবীজ উৎপন্ন হয় তার ৭৫ শতাংশের বেশী পশ্চিমবঙ্গেই উৎপন্ন হয়।

বিভিন্ন কৃৎকৌশল অবলম্বন করে মৎস্যবীজ উৎপাদন এখন গ্রামে ক্ষুদ্রশিল্পের রূপ ধারণ করেছে। এর মাধ্যমে শতসহস্র বেকার যুবক এবং মৎস্যজীবী স্বনিযুক্তির সুযোগ করে নিতে পারে। এই রাজ্যের মৎস্যচাষ বিশেষজ্ঞ আধিকারিকদের 'পক্ষে এটা এক বিরাট কৃতিত্ব। বর্ধমান জেলার যমুনাদিঘিতে ২৫ হেক্টর পরিমিত এলাকায় ভারতবর্ষের বৃহত্তম হ্যাচারী ইতিমধ্যে স্থাপিত হয়েছে। বিশ্বব্যাঙ্কের সহায়তাযুক্ত অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্যচাষ প্রকল্পের অধীনে এই হ্যাচারী স্থাপিত হয়েছে।

আমি আনন্দের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে ১৯৮৬ সালের জুলাই মাসে কলকাতায় বিপুল সাফল্যের সাথে দ্বিতীয় "ন্যাশানাল ফিস সীড্ কংগ্রেস" অনুষ্ঠিত হয়।

আমি একথাও জানাতে চাই যে ১৯৮৬ সালে উন্নতমানের মৎস্যবীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল ৬০০ কোটি এবং আমরা এই লক্ষ্যমাত্রা অতিক্রম করতে সক্ষম হয়েছি। ১৯৮৭-৮৮ সালের জন্য মৎস্যবীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৭০০ কোটি।

৫। মৎস্যচাষীরা যাতে বিজ্ঞানসম্মত উন্নত প্রথায় মাছচাষে উদ্যোগী হন, সেজন্য মৎস্যবিভাগ কয়েকবছর হলো ত্রিস্তর প্রশিক্ষণ ব্যবস্থা চালু করেছেন; ব্লক, জেলা এবং রাজ্য প্রশিক্ষণ কেন্দ্র থেকে মাছচাষ সম্পর্কিত প্রশিক্ষণ কর্মসূচী পরিচালিত হচ্ছে। কল্যানীর ফুলিয়াতে অবস্থিত রাজ্য মৎস্যচাষ প্রশিক্ষণ কেন্দ্রে রাজ্যের অগ্রণী মৎস্যচাষীগণ ছাড়াও অন্য রাজ্য থেকে আগত আধিকারিকগণ সহ এ রাজ্যের সরকারী ও ব্যাঙ্কের আধিকারিকগণ যথাযথ প্রশিক্ষণের সুযোগ পান। ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত ৬০ হাজার ৩৫৭ জন মৎস্যচাষী মাছচাষ বিষয়ে প্রশিক্ষণ লাভ করেছেন। ১৯৮৬-৮৭ সালের জন্য নির্ধারিত ১৮ হাজার ৯৬০ জন মৎস্যচাষীর প্রশিক্ষণের লক্ষ্যমাত্রাও আমরা অর্জন করতে সক্ষম হয়েছি। ২০ হাজার মাছচাষী যাতে ১৯৮৭-৮৮ আর্থিক বর্ষে প্রশিক্ষণের সুযোগ পান তার ব্যবস্থা হচ্ছে।

সমষ্টি উন্নয়ন বিভাগের সঙ্গে পরামর্শ করে ১৯৮৬-৮৭ সালে রাজ্যের সকল জেলাতেই যথেষ্ট সংখ্যক গ্রামসেবকদের জন্য স্বল্পমেয়াদী মৎস্যচাষ বিষয়ক প্রশিক্ষণের ব্যবস্থা করা গেছে. উদ্দেশ্য গ্রামসেবকদের মাধ্যমে গ্রামের মানুষদের কাছে মাছচাষের কৃৎকৌশল পৌঁছে দেওয়া, যাতে তাঁরা উন্নত প্রথায় মাছচাষে মনোযোগী ও তৎপর হন।

প্রশিক্ষণপ্রাপ্ত গ্রামসেবকদের সঙ্গে মৎস্যবিভাগের সংশ্লিষ্ট কর্মী ও অফিসারগণ যদি যৌথভাবে কর্মসূচী রূপায়ণে উদ্যোগী হন, তাহলে আমাদের ধারনা মাছচাষের বিভিন্ন উন্নয়ন প্রকল্প বিনা বাধায় সহজেই নির্দ্দিষ্ট লক্ষে পৌঁছাবে।

৬। মৎস্যচাষী উন্নয়ন সংস্থাগুলি (ফিস ফার্মারস্ ডেভেলপমেন্ট এজেন্সি) "অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্যচাষ প্রকল্প" (ইনল্যাণ্ড ফিসারীজ প্রজেক্ট) রূপায়ণের জন্য স্থাপন করা হয়েছিল। এই প্রকল্পের প্রধান উদ্দেশ্য মাছচাষীদের দ্বারা বিক্রয়যোগ্য মাছের উৎপাদন বাড়ানো। মৎসচাষী উন্নয়ন সংস্থাগুলি এখন রাজ্যের সব জেলাতেই কাজ করছে। মাছচাষীদের অনুদান এবং প্রযুক্তিগত পরামর্শদান ছাড়াও এজেন্সিগুলি তাঁদের যথাযথ প্রশিক্ষণের ব্যবস্থা করে এবং ব্যাঙ্ক ঋণ পাওয়ার ব্যাপারে সাহায্য করে থাকে।

যেসব মৎসজীবী মৌখিক লীজের মাধ্যমে ( Oral lease ) পুকুরের ইজারা স্বত্ব ভোগ করে থাকেন তারাও এখন ব্যাঙ্ক ঋণের সুযোগ পাচ্ছেন। মৎস্যবিভাগের দীর্ঘদিনের ঐকান্তিক প্রচেষ্টায় ব্যাঙ্ক কর্তৃপক্ষ এধরণের সুবিধা দিতে রাজী হয়েছেন। এর ফলে একদিকে যেমন দরিদ্র মৎস্যজীবীরা মাছ চাষের জন্য যথেষ্ট পরিমাণ ঋণ পাবেন, অন্যদিকে তাঁরা নিজেদের আর্থিক অবস্থার প্রভূত উন্নতিসাধনে সক্ষম হবেন। তাছাড়া, তাদের পক্ষে মহাজনী ঋণের কবল থেকে মুক্তিলাভ সম্ভব হবে।

কলকাতাস্থিত "সেন্টার ফর হিউম্যান সেটল্‌মেন্টস, ইণ্ডিয়া" (হ্যাবিটাট সেন্টার) নামক একটি বে-সরকারী সংস্থা সম্প্রতি মুর্শিদাবাদ জেলায় মৎসচাষ ও তৎসম্পর্কিত উন্নয়ন কর্মসূচীর সমস্যা ও সম্ভাবনা সম্পর্কে বিশদ সমীক্ষা করেন। "আইডেনটি-ফিকেসান অফ দি কনস্‌ট্রান্সস এ্যাণ্ড গ্যাপস ইন দি ডেভেলপমেন্ট অফ ফিস্ কালটিভেসান্ এ্যাণ্ড এ্যাসোসিয়েটেড প্রোগ্রামস্" শীর্ষক ঐ সমীক্ষার রিপোর্টে বলা হয়েছে যে, মুর্শিদাবাদ জেলায় মাছের উৎপাদন সামগ্রিকভাবে উর্দ্ধমুখী। একর প্রতি উৎপাদন ১৯৭৫ সালের ১০১ কে, জি, থেকে বেড়ে ১৯৮০ সালে ১৭০ কে, জি, এবং ১৯৮৫ সালে ২৫৬ কে, জি, হয়েছে। সমীক্ষায় আরও জানা গেছে যে মৎস্যচাষী উন্নয়ন সংস্থার প্রকল্পাধীন পুষ্করিণীতে উৎপাদনের পরিমাণ প্রকল্প-বহির্ভূত পুষ্করিণীতে উৎপাদিত মাছের পরিমাণের চেয়ে অনেক বেশী। এক্ষেত্রে একর পিছু উৎপাদন ১৯৮০ সালের ২৪৮ কে, জি, থেকে বেড়ে ১৯৮৫ সালে ৫৫৮ কে, জি,তে দাঁড়িয়েছে। এই সাফল্য অবশ্যই উল্লেখের দাবী রাখে।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে, দার্জিলিং জেলার পাহাড়ী এলাকার জলাশয়গুলিতে মাছচাষের জন্য মৎস্যবিভাগ

ইতিমধ্যেই কয়েকটি প্রকল্প শুরু করেছে। মিরিক লেকে বিভাগীয় উদ্যোগে দেশী রুই-কাতলা ও বিদেশী মাছ কমন কার্প, গ্রাস কার্প) উৎপাদনের সার্থক ব্যবস্থা গ্রহণের ফলে, পার্বত্য এলাকার অধিবাসীগণ ঝরনার জল আবদ্ধ করে 'ঝোরা ফিসারী'' বা মাছচাষ কেন্দ্র স্থাপনে উৎসাহিত হয়েছেন। নতুন "ঝোরা ফিসারী" স্থাপনের জন্য উৎসাহী মৎস্যচাষীদের যথেষ্ট পরিমাণ অনুদান প্রদান করা হয়। গত আর্থিক বর্ষে স্থাপিত দার্জিলিং জেলা মৎস্যচাষী উন্নয়ন সংস্থাও "ঝোরা ফিসারী" স্থাপন বাবদ অনুদান প্রদানের জন্য এগিয়ে এসেছে। পাহাড়ী এলাকার মানুষ সাগ্রহে বিভাগীয় প্রকল্পে প্রদত্ত সুযোগ-সুবিধা গ্রহণ করছেন। ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত ৮০৯টি 'ঝোরা ফিসারী" বা মাছচাষ কেন্দ্র রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক ও মৎস্যবিভাগের প্রযুক্তিগত পরামর্শ ও আর্থিক সাহায্যে স্থাপিত হয়েছে। এই প্রকল্পের কাজ চালু রাখার জন্য ১৯৮৭-৮৮ সালে ১০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব আছে। এছাড়া গত বছরের মতো বর্তমান আর্থিক বর্ষেও নতুন "ঝোরা ফিসারী" স্থাপনের জন্য মৎসচাষী উন্নয়ন সংস্থা মাছচাষীদের অনুদান প্রদানের উপযুক্ত ব্যবস্থা চালু রাখবে। এ প্রসঙ্গে উল্লেখ করা প্রয়োজন যে, উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের পার্বত্য-বিষয়ক শাখার আর্থিক আনুকুল্যে ইতিমধ্যে জেলার পেডং ও বিজনবাড়িতে দুটি মৎস্যবীজ উৎপাদন কেন্দ্র স্থাপিত হয়েছে।

৮। মাছ উৎপাদনের জন্য এ রাজ্যের বৃহৎ জলাধারগুলিকে ব্যবহার করার দিকে এতদিন বিশেষ নজর দেওয়া যায়নি। এইসব জলাধারে মাছের পোনা ছাড়ার উদ্দেশ্যে জলাধারগুলির নিকটবর্তী স্থানে আঁতুড় পুকুর স্থাপন করে তাতে ধানি পোনা উৎপাদন এবং পালন পুকুর স্থাপন করে তাতে ধানিপোনা থেকে চারাপোনা উৎপাদন করার এক সুসংহত প্রকল্প এ বছর শুরু করা হবে। মাছের উৎপাদন, পরিবহন এবং বিপনন ব্যবস্থা করা হবে দরিদ্র মৎস্যজীবী গ্রুপ এবং সমবায়ের মাধ্যমে। প্রথম পর্যায়ে কংসাবতী জলাধারে এই প্রকল্প রূপায়িত হতে পারে। এর ফলে বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার অনগ্রসর এলাকাগুলি যথেষ্ট উপকৃত হবে বলে আশা করা যায়। এই প্রকল্প রূপায়ণের জন্য বর্তমান বাজেটে দশ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৯। মৎস্যচাষের জন্য সমস্ত রকমের জলাশয়কে ব্যবহার করার উদ্দেশ্যে সামাজিক মৎস্যচাষ ক্ষেত্রে (সোশাল ফিশারী) নামে একটি প্রকল্প চালু করা হবে। বিভিন্ন দপ্তর এবং সংস্থার অধীনস্থ জলাশয়গুলির মধ্য থেকে নির্বাচিত কতকগুলো জলাশয়ে সরকারী ব্যয়ে মাছের চারাপোনা ছাড়া হবে এবং অন্যান্য উপকরণ প্রয়োগ করা হবে। জলাশয়ে মাছচাষের ব্যবস্থাপনা এবং মাছ ধরার কাজ করবেন

দারিদ্রসীমার নীচে অবস্থানকারী স্থানীয় লোকেদের নিয়ে গঠিত গ্রুপ। আমাদের বিশ্বাস, এই প্রকল্পের মাধ্যমে বেশ ভাল পরিমাণ খাওয়ার মাছ উৎপন্ন হবে এবং গ্রামাঞ্চলে বেশ কিছু কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে।

১০। এটা অত্যন্ত গর্বের বিষয় যে ভারতবর্ষের মধ্যে সর্বাপেক্ষা অধিক পরিমাণ লোনাজলে মৎস্যচাষের উপযোগী প্রাকৃতিক সম্পদ পশ্চিমবঙ্গে অবস্থিত এবং এ বিষয়ে চিরাচরিত প্রথায় চাষে অভিজ্ঞ মৎস্যচাষীর সংখ্যাও প্রচুর। এই ক্ষেত্রের পরিমাণ প্রায় তিনলক্ষ হেক্টর। লোনাজলে মৎস্যচাষের এই ক্ষেত্র প্রধানতঃ উত্তর চব্বিশ পরগনা, দক্ষিণ-চব্বিশ পরগণা এবং মেদিনীপুর জেলায় বিস্তৃত। লোনাজলে মৎস্যচাষের জন্য প্রয়োজন প্রচুর পরিমাণ মূলধন এবং সুনির্দিষ্ট পরিকল্পনা। রাজ্য সরকার 'ব্র্যাকিশ ওয়াটার ফিশারী ডেভেলপমেন্ট এজেন্সী' নামে একটি সংস্থা স্থাপনের কথা চিন্তা করছেন। এই রাজ্যের প্রাকৃতিক জলসম্পদ থেকে প্রচুর পরিমাণ চিংড়ির পোনা পাওয়া যায়। এ রাজ্যের মৎস্যদপ্তর এই প্রথম মিষ্টিজলে গলদাচিংড়ির পোনা উৎপাদনের জন্য একটি হ্যাচারী স্থাপন করতে চলেছে। যাই হোক, মৎস্যচাষীরা যে চিরাচরিত প্রথা অবলম্বন করে থাকেন তা ততটা বিজ্ঞানসম্মত নয়। এই সমস্ত চাষীকে উন্নত প্রথায় মৎস্যচাষ করার জন্য উৎসাহিত করার চেষ্টা করা হচ্ছে।

১১। মিউনিসিপ্যালিটি কর্তৃক পরিত্যক্ত পয়ঃপ্রণালীর জলের শোধন এবং সদ্ব্যবহারের ক্ষেত্রে কলকাতা এবং পার্শ্ববর্তী এলাকায় অবস্থিত প্রায় চার হাজার হেক্টর পরিমিত পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্যখামার বা ভেড়ীগুলি বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। এই মৎস্যখামারগুলি থেকে মৎস্য উৎপাদনের জন্য বর্তমানে যে পন্থা অবলম্বন করা হচ্ছে তা সর্বোচ্চ পরিমাণ উৎপাদনের পক্ষে উপযুক্ত নয় ও এর উন্নতিসাধন প্রয়োজন। ১৯৮৫-৮৬ সালে স্থাপিত ইন্‌স্টিটিউট অফ ওয়েটল্যাণ্ড ম্যানেজমেন্ট অ্যাণ্ড ইকোলজিক্যাল ডিজাইন' এ বিষয়ে গবেষণা করবে এবং উপযুক্ত পন্থা গ্রহণের পরামর্শ দেবে। এ ছাড়া অন্যান্য কতকগুলি মিউনিসিপ্যালিটির পয়ঃপ্রনালীর জল নিয়ে মৎস্যখামার স্থাপনের চেষ্টাও করা হবে। মিউনিসিপ্যালিটি এলাকায় দুটি নতুন পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্যখামার স্থাপন করা হবে 'পাইলট প্রজেক্ট' হিসেবে।

১২। পশ্চিমবঙ্গের উপকূল অপেক্ষাকৃত ছোট হ'লেও সামুদ্রিক মৎস্য শিকার ক্ষেত্রটি মৎস্য সম্পদে সমৃদ্ধ। অতীতে সমুদ্র থেকে মৎস্য আহরণ খুব অল্প এলাকার মধ্যেই সীমাবদ্ধ ছিল এবং এর ফলে প্রাপ্ত মাছের পরিমাণও ছিল নগণ্য। উপকূলবর্তী

মৎস্যজীবীদের সাহায্যার্থে মৎস্য দপ্তর ১৯৮২-৮৩ সাল থেকে এক নতুন ধরণের প্রকল্প গ্রহণ করেছে যার মাধ্যমে এই সমস্ত মৎস্যজীবী দেশী নৌকা, কমশক্তির ইঞ্জিনযুক্ত নৌকা, জাল এবং মৎস্য শিকারের অন্যান্য সরঞ্জাম পেতে পারেন। এই প্রকল্প প্রবর্তনের সময় দেখা গিয়েছিল যে মৎস্যজীবীদের পক্ষে প্রয়োজনীয় অর্থ পাওয়ার প্রতিবন্ধকতাই সামুদ্রিক মৎস্যশিকারের বিকাশ আশানুরূপ না হওয়ার কারণ। এ কথা মনে রেখে মৎস্য দপ্তর এবং রাষ্ট্রায়ত্ত্ব ব্যাংক, ডি, আর, ডি, এ, এবং ওয়েষ্ট বেঙ্গল। সিডিউল কাষ্টস অ্যাণ্ড সিডিউল ট্রাইবস্ ডেভেলপমেন্ট অ্যাণ্ড ফিন্যান্স কর্পোরেশন, প্রভৃতি অর্থ লগ্নী সংস্থার আর্থিক সহায়তা দানের মাধ্যমে এই সমস্ত মৎস্যজীবীদের মৎস্যশিকারের সরঞ্জাম পেতে সাহায্য করে যাতে এই মৎস্যজীবীদের আর মহাজনী ঋণের প্রত্যাশী হয়ে থাকতে না হয়। এই প্রকল্পে অর্থলগ্নী সংস্থা কর্তৃক প্রদত্ত ঋণের সঙ্গে মৎস্য দপ্তর এবং অন্যান্য প্রতিষ্ঠান প্রদত্ত অনুদান জুড়ে দিয়ে মৎস্যজীবীদের আর্থিক সুবিধা দেওয়া হয়। প্রকল্পটি উপকূলবর্তী মৎস্যজীবীরা খুব আনন্দের সঙ্গে গ্রহণ করেছেন এবং এই প্রকল্পের ফলে এই অনুন্নত সম্প্রদায়ের মানুষদের আর্থ সামাজিক পরিস্থিতির উন্নতি হয়েছে। প্রকল্পটি প্রথম রূপায়ণের সময় থেকে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত ৫৩৬টি দেশী নৌকা এবং ৬৯৭টি যচন্ত্রালিত নৌকা বণ্টন করা হয়েছে এবং এর ফলে মোট ৮৭৯২টি মৎস্যজীবী পরিবার উপকৃত হয়েছেন।

উল্লিখিত জনপ্রিয় প্রকল্পটি ছাড়াও জাতীয় সমবার বিকাশ নিগম (ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন) এর আর্থিক সহায়তায় অপেক্ষাকৃত বেশী শক্তি সম্প্যন্ন ইঞ্জিন সম্বলিত বৃহদাকার নৌকা এবং মৎস্যশিকারের অন্যান্য যন্ত্রপাতি সরবরাহের অন্য একটি প্রকল্প ১৯৮৬-৮৭ সালে গ্রহণ করা হয়েছে। ছোট ছোট মৎস্যজীবী সমবায় সমিতি গঠন করে আগামী পাঁচ বছরে পর্যায়ক্রমে অন্ততঃ ১০০টি অনুরূপ বৃহদাকার নৌকা উক্ত মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে বণ্টত করা হবে। এর ফলে সমুদ্রের আরও গভীর অংশ থেকে মৎস্য আহরণ করা সম্ভব হবে।

জাতীয় সমবায় বিকাশ নিগম কর্তৃক অনুমোদিত এই সুসংহত মৎস্য উন্নয়ন প্রকল্পের মোট ব্যয় সাত কোটি তেইশ লক্ষ দু হাজার টাকা। এর মধ্যে জাতীয় সমবায় বিকাশনিগম ঋণ ও অনুদান সমেত মোট ছয় কোটি পঁচিশ লক্ষ সাতচল্লিশ হাজার টাকা দেবে এবং বাকী টাকা দেবে মৎস্য দপ্তব। প্রকল্প অনুসারে ২০০টি যন্ত্রচালিত নৌকা, হিমঘর, বরফকল, গুদাম, খুচরা বিক্রয় কেন্দ্র, জ্বালানীভাণ্ডার স্থাপন করতে হবে এবং

পরিবহন, প্রশিক্ষণ ও পরামর্শ দানের ব্যবস্থা করা হবে : সুন্দরবন উন্নয়ন বোর্ড এর আর্থিক সহায়তায় ক্যানিং এ আরও একটি বরফকল স্থাপন করা হবে।

দক্ষিণ ২৪-পরগণা জেলার নামখানা এবং মেদিনীপুর জেলার রামনগর প্রশিক্ষণ কেন্দ্রে উপকূলবর্তী মৎস্যজীবীদের প্রশিক্ষণ দেওয়ার কাজ চলছে। প্রতি বৎসর ২০০ মৎস্যজীবীকে প্রশিক্ষণ প্রদান করা হয়।

১৩। এই সভার মাননীয় সদস্যগণ অবগত আছেন যে অর্থ নৈতিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষদের আর্থ সামাজিক অবস্থার উন্নয়নের জন্য তাঁদেরকে সমবায় সমিতি ভুক্ত করা এই সরকারের স্বীকৃত নীতি। মৎস্যদপ্তরও এই নীতিকে সার্থকতার সঙ্গে রূপায়ণ করে চলেছে। মৎস্যজীবী সমবায় সমিতিগুলি এতদিন মৃতপ্রায় এবং কায়েমী স্বার্থের করতলগত ছিল। এই সমস্ত সমবায় সমিতিকে পুনরুজ্জীবিত করার চেষ্টা করা হচ্ছে। অনেক ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্য অর্জন করা সম্ভব হয়েছে।

লীজপ্রাপ্ত জলাশয়গুলিকে মাছ চাষের উপযোগী করে তোলার পথে প্রাথমিক মৎস্যজীবী সমবায় সমিতিগুলির পক্ষে প্রধান বাধা হচ্ছে প্রয়োজনীয় অর্থ সংস্থানের অভাব। এর জন্য ইনল্যাণ্ড ফিশারিজ প্রজেক্ট অনুসারে প্রাপ্য আর্থিক সুবিধা এই সমবায় সমিতিগুলিকে দেওয়া হচ্ছে। সভার সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে ইংল্যাণ্ড ফিশারীজ প্রজেক্টএ প্রাপ্ত আর্থিক সুযোগের সদ্ব্যবহার করে অনেক প্রাথমিক সমবায় সমিতি উল্লেখযোগ্য সাফল্য লাভ করেছেন এবং তাঁরা প্রাপ্ত ঋণের সমুদয় অংশ খুব অল্প সময়ের মধ্যেই শোধ করে দিয়েছেন।

প্রসঙ্গক্রমে জানিয়ে রাখি যে অন্তর্দেশীয় জলাশয়ে সর্বাপেক্ষা অধিক পরিমাণ মৎস্য উৎপাদনকারী একক সংস্থাকে খুঁজে বের করার জন্য 'জাতীয় প্রডাকটিভিটি কাউন্সিল' সারা ভারতবর্ষব্যাপী এক সমীক্ষা চালায় গত ১৯৮৫-৮৬ সালে। শ্লাঘার বিষয়, পশ্চিমবঙ্গের তিনটি সংস্থা যথা, নদীয়ার পলদা মৎস্যজীবী সমবায় সমিতি, দক্ষিণ চব্বিশ পরগণার মুদিয়ালী মৎস্যজীবী সমবায় সমিতি এবং উত্তর চব্বিশ পরগণার কাঁচড়াপাড়া মৎস্যজীবী সমবায় সমিতি জাতীয় পর্যায়ে যথাক্রমে প্রথম, দ্বিতীয় ও চতুর্থ স্থান অধিকার করেছে। এই প্রথম এই রাজ্য 'জাতীয় প্রডাক্টিভিটি কাউন্সিল' থেকে স্বীকৃতি পেল। পশ্চিমবঙ্গ সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে প্রাথমিক মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে সরাসরি অগ্রাধিকারের ভিত্তিতে জলাশয়গুলি দীর্ঘ মেয়াদী লীজ দেওয়া হবে। এই

সমস্ত প্রকল্প গ্রহণের ফলে পশ্চিমবঙ্গ শুধু যে মৎস্যবীজ উৎপাদনে শীর্ষস্থান অধিকার করেছে তাই নয়, খাওয়ার মাছ উৎপাদনেও প্রথম স্থান দখল করেছে। জলাভূমি সংরক্ষণ এবং তার সদ্ব্যবহার সম্বন্ধে জনসাধারণের সচেনতা বৃদ্ধির উদ্দেশ্যে প্রত্যেক বৎসরের পয়লা আষাঢ় 'জলাভূমি সংরক্ষণ দিবস' (ওয়েটল্যাণ্ড ডে) হিসেবে পালন করা হবে।

১৪। আমাদের রাজ্য মৎস্যচাষের সঙ্গে আদিবাসীদের আগে কোনো সম্পর্কই ছিল না। ট্রাইব্যাল সাব-প্ল্যানের অধীনে আদিবাসীদের জন্য একটি সুসংহত মৎস্যচাষ প্রকল্প মৎস্য দপ্তর প্রস্তুত করেছে। এই প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে আদিবাসীদের কাছ থেকে প্রভূত সাড়া পাওয়া গেছে। এই প্রকল্পের অধীনে যে সমস্ত কাজ করা হচ্ছে তা হ'ল জলাভূমি সংস্কার, আদিবাসীদের জন্য গৃহনির্মাণ, বিনামূল্যে মৎস্যচাষের উপকরণ সববরাহ মৎস্যচাষের সঙ্গে হাঁস এবং শুকর পালনের ব্যবস্থা, বনসৃজন ইত্যাদি।

উল্লিখিত প্রকল্প ছাড়াও আদিবাসীদের মৎস্যচাষের জন্য প্রয়োজনীয় প্রশিক্ষণ প্রদান অনুদানের মাধ্যমে জাল এবং অন্যান্য সাজ-সরঞ্জান সরবরাহ এবং বিনামূল্যে মিনিকিট বিতরণ করা হ'চ্ছে।

প্রসঙ্গতঃ জানিয়ে রাখি, কেবলমাত্র আদিবাসীদের প্রশিক্ষণ প্রদানের জন্য জলপাইগুড়ি জেলার কুমলাই এবং মেদিনীপুর জেলার সাঁহরীতে দুটি প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। কুমলাইদের কেন্দ্রটি প্রয়াত শ্রী পরিমল মিত্রের নামে নামাঙ্কিত করা হয়েছে।

১৯৮৭-৮৮ সালে মৎস্য দপ্তরের ট্রাইব্যাল সাব-প্ল্যানের জন্য ব্যয় বরাদ্দ তেতাল্লিশ লক্ষ টাকা। এই টাকা পরিকল্পনাখাতে সমগ্র ব্যয় বরাদ্দের পাঁচ শতাংশ এই খাতে আমাদের বরাদ্দকৃত অর্থের সঙ্গে কেন্দ্রীয় সরকার প্রদত্ত বিশেষ সহায়তাকে সংযোজিত করে ব্যয় বৃদ্ধির প্রচেষ্টা চালিয়ে যাওয়া হবে।

১৫। ৬ষ্ঠ পরিকল্পনাকালে অন্তর্দেশীয় এবং সামুদ্রিক মৎস্যচাষের ক্ষেত্রে মৎস্যচাষীদের জন্য উপযুক্ত উপকাঠামোগত সুযোগ সুবিধা সৃষ্টি করা হয়েছিল। ৭ম পরিকল্পনাকালে এর উপর আরও বেশী গুরুত্ব আরোপ করা হবে। অতি অল্প সময়ের মধ্যে দীঘার কাছে শঙ্করপুর মৎস্য বন্দর স্থাপনের কাজ শেষ করা একটি উল্লেখযোগ্য ঘটনা। ১৯৮৭ সালের জানুয়ারী মাস থেকে মৎস্য শিকারের কাজে এই বন্দর ব্যবহৃত হচ্ছে। বর্তমানে একশ' পঞ্চাশটি যন্ত্রচালিত নৌকা এই বন্দরকে ব্যবহার করছে। এর সম্প্রসারণ এবং সমুদ্র মোহনা থেকে পলি সরানোর (ড্রেজিং)

কাজের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি।

এখন আমি ১৯৮২ সালে স্থাপিত রায়চক মৎস্য বন্দরের বর্তমান অবস্থা সম্বন্ধে কিছু বলব। এই বন্দরটি কিছু প্রাথমিক উপকাঠামোগত সুযোগের অভাবে অব্যবহৃত অবস্থায় আছে। বন্দরটির পরিচালনভার কেন্দ্রীয় সরকারেব উপর ন্যস্ত। সদ্ব্যবহারের জন্য এই উপকাঠামোগত সুযোগগুলি অপরিহার্য, কিন্তু কেন্দ্রীয় সরকার সেগুলি সৃষ্টি করেননি যার ফলে অব্যবহৃত অবস্থাতেই পড়ে আছে। অতি সম্প্রতি কেন্দ্রীয় সরকার কিছু কিছু সুযোগ সুবিধার জন্য অর্থ মঞ্জুর করেছেন।

১৬। রাজ্য সরকার মৎস্যজীবীদের জন্য 'জনতা পার্সোনাল এক্সিডেন্ট ইনসুরেন্স' স্কীম চালু করেছে। ১৯৮৬—৮৭ সালে পঞ্চাশ হাজার মৎস্যজীবীকে এর আওতাভুক্ত করা হয়েছিল। ১৯৮৭—৮৮ সালে এক লক্ষ মৎস্যজীবীকে এই সুবিধা দেওয়া হবে। এরজন্য প্রয়োজনীয় প্রিমিয়াম সরকার দিয়ে থাকেন।

জলাশয়ের মাছকে বীমাযুক্ত করার জন্য 'পণ্ড ফিস ইনস্যুরেন্স স্কীম' নামে অপর একটি বীমা প্রকল্পও চালু হয়েছে। ১৯৮৬ সালের সেপ্টেম্বর মাসের বন্যায় প্রচুর সংখ্যক পুকুর ভেসে গিয়েছিল। উল্লিখিত বীমা প্রকল্পের শর্তানুযায়ী ক্ষতিগ্রস্ত মৎস্যচাষীরা বীমাকৃত পুকুরের জন্য বীমার সর্তানুযায়ী ক্ষতিপূরণ পেয়েছেন। মৎস্যচাষী উন্নয়ন সংস্থার (এফ, এফ, ডি, এ) সাহায্যপ্রাপ্ত জলাশয়ের ক্ষেত্রেও এই বীমা আবশ্যিক করার জন্য আমরা সচেষ্ট আছি।

১৭। উপস্থিত সকল সদস্য অবগত আছেন যে রাজ্যে প্রায় বিয়াল্লিশ হাজার হেক্টর পরিমিত বিল এবং বাঁওড় এই রাজ্যে মাছের অন্যতম প্রধান উৎস। কিন্তু ক্রমাগত পলি পড়ে পড়ে এই জলাশয়গুলি মৎস্যচাষের পক্ষে প্রায় অনুপযুক্ত হয়ে পড়েছে। মৎস্যদপ্তর এ বিষয়ে সচেতন। কিন্তু আর্থিক অনটনই প্রয়োজনীয় সংস্কারের পথে প্রধান অন্তরায়। আর, এল, ই, জি, পি,র ১৯৮৩-৮৪ সালে অনুমোদিত প্রকল্প অনুযায়ী এই রাজ্যে কিছু জলাশয় সংস্কারের কাজ করা হয় এবং এই কাজের অভিজ্ঞতা আর, এল, ই, জি, পি,র অধীনে বিল-বাঁওড় সংস্কারের এক বিশাল প্রকল্প গ্রহণে আমাদের উৎসাহিত করে। আমরা উদ্যোগী হয়ে প্রয়োজনীয় প্রকল্প রচনা করি। কেন্দ্রীয় সরকার ১৭৮টি প্রকল্প অনুমোদন করেছেন। তার মধ্যে বেশ কিছু বিল সংস্কারের প্রকল্পও আছে। আট কোটি পঁচাশি লক্ষ তের হাজার সাত শ' টাকা ব্যয়ে এই প্রকল্পগুলির কাজ ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে সম্পন্ন হওয়ার কথা। এর জন্য কেন্দ্রীয় সরকার ১৯৮৬-৮৭ সালের শেষ দিকে ২ কোটি টাকা মঞ্জুর

করেছেন। এই প্রকল্প রূপায়ণকালে ৬৪.৬৭৬ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হবে এবং রূপায়ণ শেষে ২৭'৮.২৫ হেক্টর জলাশয়ের সংস্কার সম্পন্ন হবে। এই জলাশয়গুলিকে ভবিষ্যতে স্থায়ী মৎস্যচাষ ক্ষেত্ররূপে ব্যবহার করা হবে।

আর, এল, ই, জি, পি'র অধীনে উল্লিখিত সংস্কার ছাড়াও তপশীল জাতি ও উপজাতির মৎস্য-জীবীদের জন্য গৃহনির্মাণের এক প্রকল্প গ্রহণ করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে ৪০০০ বাড়ী তৈরীর জন্য ৩ কোটি ৬০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল। কাজ শেষ হওয়ার পথে। এই কাজ সন্তোষজনক হওয়ায় কেন্দ্রীয় সরকার আরও ৪০০০ বাড়ী তৈরীর জন্য ৩ কোটি ৬০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। ১৯৮৭-৮৮ সালে এই বাড়ী তৈরীর কাজ সম্পন্ন হবে।

১৮। মৎস্য দপ্তরের অধীনস্থ দুটো কর্পোরেশন এবং মৎস্যজীবী সমবায় সমিতির শীর্ষ সংস্থা 'ওয়েষ্ট বেঙ্গল স্টেট ফিসারমেন্স কো-অপারেটিভ ফেডারেশন লিমিটেড' হাসপাতালে এবং অন্যান্য সংস্থায় মাছ সরবরাহের কাজ ব্যাপৃত আছে। নানারকম উৎসব অনুষ্ঠানেও এরা উচিত মূল্যে মাছ সরবরাহ করে থাকে। এ ছাড়া মাছ চাষের উপকরণ এবং অন্যান্য প্রয়োজনীয় সরঞ্জাম সরবরাহ করে থাকে।

১৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের তীব্র আপত্তি সত্ত্বেও 'ইণ্ডিয়ান কাউন্সিল অফ এগ্রিকালচারাল রিসার্চ' এবং কেন্দ্রীয় সরকার ব্যারাকপুরে অবস্থিত 'সেন্ট্রাল ইনল্যাণ্ড ফিশারীজ রিসার্চ ইনষ্টিটিউটে' এর গবেষণার কাজের বেশী অংশটাই স্থানান্তরের সিদ্ধান্ত নিয়েছেন। এ বছরের এপ্রিল মাস থেকে এই প্রতিষ্ঠানের গবেষণা কাজকে তিন ভাগে ভাগ করা হয়েছে এবং সামান্য একটা অংশ মাত্র ব্যারাক-পুরে রেখে দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের এই ধরণের বিমাতৃসুলভ আচরণে আমরা অতিশয় ক্ষুব্ধ। কারণ বিগত কয়েক দশক ধরে এই প্রতিষ্ঠান তাদের বর্তমান অবস্থান ব্যারাকপুর থেকেই অনেক মূল্যবান গবেষণার কার্য সম্পন্ন করছে।

২০। মাছ চাষ ও মাছ ধরা সংক্রান্ত যে কোন ক্রিয়া কলাপে প্রয়োজন প্রচুর অর্থলগ্নীর। বিশেষ করে পুরোনো ধরণের জাল, নৌকা এবং অন্যান্য সাজ সরঞ্জাম ব্যবহার করে আশানুরূপ মাছ ধরার প্রচেষ্টা ততটা লাভজনক না হওয়ায়, মাছ ধরার পরিকল্পনা খাতে বিপুল পরিমাণ অর্থ বিনিয়োগের প্রয়োজন আছে। কোনো রাজ্য সরকারের পক্ষেই এই পরিমাণ বিনিয়োগ সম্ভব নয়। আমাদের দুর্ভাগ্য যে, কেন্দ্রীয় সরকার এ বিষয়ে এখনও পর্য্যন্ত যথাযথ গুরুত্ব দিচ্ছেন না। এখন সমস্ত বিষয়টি বিশদভাবে খতিয়ে দেখার সময় এসেছে, যাতে মাছ চাষ এবং মাছ ধরার বিষয়টি সামগ্রিক ভাবে কেন্দ্রীয় পরিকল্পনায় অগ্রাধিকার পায়।

এই বলে আমি ব্যয়-বরাদ্দের দাবীটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Speaker** I thnik you cannot oppose the budget without giving any cut motion. Can you say that the demand will be reduced to nil ?

**Shri Apurbalal Majumder** : Mr. Speaker, Sir, it is very difficult for me to take part in the discussion on this Demand, when I do not know what is the actual matter that the Government wants to be passed here, along with the subject matter and the items that the Hon'ble Minister wants to place in this House. Because just now I have got it. In future if the budget speech of the Minister is placed in the House at least one hour before the scheduled hour of commencement of formal discussions that will be very helpful for us. If it is not possible then the budget may be moved before recess so that we can get time to go through the budget speech of the Hon'ble Minister. Otherwise, when the Minister will give his reply we could not know what he actually wanted to do.

**Mr. Speaker** : Mr. Majumder. in the last House when unfortunately you were not a member of this House, it was on the demand of your party that the present procedure had been adopted. Now I see you want to change the old procedure. I cannot understand why do you not agree to it now ?

**শ্রীঅপূর্বলাল মজুমদার** : মিঃ স্পিকার স্যার, এই বাজেটটা এক ঘণ্টার জন্য দেওয়া হয়েছে, এই অল্প সময়ের মধ্যেই আমার বক্তব্যকে সীমিত রাখবার চেষ্টা করতে হবে। কিন্তু বাজেট এবং সময়টা ছোট হলেও বিষয়টা পশ্চিমবাংলার মৎস্য-ভোজী মানুষের কাছে এত ছোট নয়। আমার প্রথম বক্তব্য হল, বছরের পর বছর ধরে আমরা বাজেট পেশ করে চলেছি, আমাদের ষষ্ঠ পরিকল্পনা শেষ হয়ে গিয়েছে, সপ্তম পরিকল্পনায় আমরা এসেছি, আমরা ষষ্ঠ পরিকল্পনায় মোট ধার্য্য করেছিলাম ২৮ কোটি টাকা বোধ হয়, আমার যদি অংকে ভুল না হয়ে থাকে—২৮ কোটি টাকা, তার-মধ্যে ব্যয়িত হয়েছে ১৯ কোটি ৮২ লক্ষ টাকা। কী কারণে আপনি প্রায় ৮ কোটি টাকা ব্যয় করতে পারেন নি, আপনি নিশ্চয়ই তার কৈফিয়ৎ দেবেন। পশ্চিমবাংলার মৎস্যজীবিরা অত্যন্ত দরিদ্র, অসহায়, বঞ্চিত ও অবহেলিত। তাদের সম্পর্কে আমরা অন্তত আশা করতে পারি প্লানিং যেটা আছে, সেই প্লানকে কার্য্যকরী করতে গেলে যে

তথ্য দরকার, সেই তথ্য সরকারের কাছে নেই সেটা থাকা উচিত ছিল। ১৯৭২ সালে মাস্টার প্লান কমিটি গঠিত হয়েছিল, সেই মাস্টার প্লান কমিটি দীর্ঘদিন গবেষণা করে অনুসন্ধান চালিয়ে সরকারের কাছে একটা রিপোর্ট পেশ করেছিলেন। সেই রিপোর্ট পেশ করতে গিয়ে তাঁরা বলেছেন, সবচেয়ে আশ্চর্য্য হয়ে গেছেন তাঁরা, পশ্চিমবাংলার মৎস্যজীবিদের সম্পর্কে পশ্চিমবাংলার সরকারের কাছে কোন তথ্য খুঁজে পান নি—সরকারের কাছে কোন তথ্য নেই। ঐ সম্প্রদায়ের লোকসংখ্যা কত তা সরকার জানেন না। তাদের জীবনের যে নিষ্ঠুর সংগ্রাম যা তারা করে চলেছে তার ইতিবৃত্ত কোথাও লেখা নেই।

সুতরাং আপনারা যে সুপারিশ করলেন সেই সুপারিশে অন্ততপক্ষে এদের লোক সংখ্যা কত, কিভাবে জীবন চালাচ্ছে, প্রতিদিনের জীবন সংগ্রামের কাহিনী কি ধরণের সেই তথ্য জেনে এবং সেই তথ্যের ভিত্তিতে মাষ্টার প্ল্যান তৈরী করলে ভালো হোত। আমি বহুবার পশ্চিমবঙ্গের অনুন্নত মানুষের তরফ থেকে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছি। তাঁর কাছে লিখিত আবেদন জানিয়েছি কিন্তু কিছুই হয় নি। একটা পরিকল্পনা তৈরী করতে গেলে সেই পরিকল্পনা কিসের ভিত্তিতে, কজন মৎস্যজীবি এর উপরে নির্ভর করে ইত্যাদির উপরে তথ্য নিয়ে সেই তথ্য অনুসারে পরিকল্পনা করা উচিত। কিন্তু আমরা কি দেখছি, দিনের পর দিন বছরের পর বছর একটা একটা করে পরিকল্পনা করে চলেছেন কিন্তু তাতে কোন তথ্য নেই। উনি নিজেই জানেন যে কত মৎস্যজীবি আছে পশ্চিমবঙ্গে পুরো হিসাবটা না দিতে পারেন অন্তত একটা টোটাল হিসাব দেবেন তো। পশ্চিমবঙ্গের কত মানুষ না জেনে আপনারা পরিকল্পনা করবেন কিসের ভিত্তিতে। আমরা কত মৎস্যজীবি আছে তার কোন হিসাব জানিনা অথচ তার ভিত্তিতে পরিকল্পনা করতে যাচ্ছি। আমার একটা দাবী যে আপনারা আর যাই করুন না কেন অন্ততঃ বাস্তবভিত্তিতে পরিকল্পনাটা করুন এবং তথ্যগুলি জানা দরকার। তথ্যের ভিত্তিতে এগোতে হবে, সেইজন্য আমি আবেদন করবো যে তথ্য সংগ্রহ করবার জন্য একটি তদন্ত কমিটি করুন। একটা হাই পাওয়ার কমিটি করুন যারা এই মৎসজীবিদের খোঁজ খবর আপনাদের কাছে দেবেন। এই মৎস জীবিদের কজন খালে মাছ ধরতে যান, কজন পুকুরে মাছ ধরেন আর কজন সমুদ্রগর্ভে মাছ ধরতে যান। তাদের জীবনযাত্রা কি রকম ইত্যাদি বিষয়ে খোঁজ খবর নিতে হবে। এইসব বিষয়ে খোঁজ খবর নেওয়ার পরে, তথ্য সংগ্রহ করার পরে একটা পরিকল্পনা সঠিকভাবে স্থাপন করা যেতে পারে। আপনারা পশ্চিমবঙ্গের মৎসজীবিদের চাহিদা পূরণ করতে কখনোই পারেন নি আমি গর্ব করে বলতে পারি যে মাননীয় মন্ত্রী কখনোই এই মৎসজীবিদের

সঙ্গে জড়িত নন কিন্তু আমি এই মৎস্যজীবি সম্প্রদায়ের সঙ্গে নিজে থাকি, আমি জানি তাদের কি অসুবিধা কি সুবিধা। সেইজন্য আপনার কাছে আমার দাবী যে এর তথ্য সংগ্রহ করে এর উন্নয়নের জন্য পরিকল্পনা গ্রহণ করতে পারেন তাহলে এই সম্প্রদায়ের কিছুটা উন্নতি হবে। আমরা দেখছি ক্রমাগত পশ্চিমবঙ্গের খাল, বিল, পুকুর এবং নদীর জল শুকিয়ে যাচ্ছে। জল দুষিত হচ্ছে ফলে ছোট মাছের চারা জলে দিলে সেগুলো মরে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার এই মাছ চাষের ব্যাপারে ৫ কোটি টাকা দিয়েছেন কিন্তু আপনারা ২ লক্ষ টাকাও খরচ করতে পারেন নি। এ বছর ইলিশ মাছ গঙ্গা থেকে উধাও। কিয়দংশ মৎস্যজীবি কিছু দিন এই মাছ বেচে নিজেদের জীবিকা নির্বাহ করতো কিন্তু এবার তার থেকেও বিরত হলেন। এই ইলিশ জাতীয় মাছ কিছুক্ষণ বেঁচে থাকার পরে মরে যায়। এবার বিশেষ করে গঙ্গা দুষণের জন্য কিছুতেই মাছ থাকছে না। গঙ্গা দুষিত হবার ফলে জলাশয়ের জল পর্য্যন্ত নষ্ট হয়ে গেছে। চারা মাছগুলি মরে যাচ্ছে। সুতরাং এইগুলি দেখা দরকার, এরা কি করে জীবিকা নির্বাহ করে গঙ্গার দূষণের ফলে সমস্ত খাল বিলের জল নষ্ট হয়ে যাচ্ছে। আপনারা তো খুব গরীব দরদের কথা বলেন কিন্তু এই দরিদ্র মৎসজীবিদের জন্য কত-টুকু অনুকম্পা, বেদনা আপনাদের আছে। আজকে মৎস্যজীবিদের না আছে পুকুর না আছে জাল তারা পরের পুকুরে মাছ চাষ করে। যারা কালচার করে তারা ক্যাপচার করে না, আবার যারা ক্যাপচার করে তারা কালচার করে না। এই মৎসজীবি সম্প্রদায়ের বেশীর ভাগ ক্যাপচার করে কালচার করে না। যেসব মৎস্যজীবি সম্প্রদায় আজকে ক্যাপচার করে তাদের সংখ্যাই বেশী এবং তাদের প্রতি দৃষ্টি দিতে হবে। আমি যদি আপনার কাছে প্রমাণ চাই যে পশ্চিমবঙ্গে কত মৎসজীবি আছে আমি জানি আপনার দপ্তর তার হিসাব দিতে পারবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার সামনে জিজ্ঞাসা করতে চাই এই যে দীর্ঘ ৪-৫ বছর রাজত্ব করলেন আপনারা মৎস্যচাষের কি উন্নতি করতে পেরেছেন ? আমরা ১৯৭২ সালে যখন ছিলাম তখন একটি কমিটি অনুসন্ধান চালিয়েছিল, সেখানে ১৯৬১ সালের লোক গণনার ভিত্তিতে ওই কমিটি বলেছিল 'ইট উইল বি এ্যাবাউট টোয়েনটি লাখ'। আমরা অবশ্য সেই সময়ে এই সংখ্যার ব্যাপারে একমত হতে পারিনি, তখন কেউ কেউ বলেছিলেন প্রায় ৫০ লক্ষের মত হবে। সুতরাং এই ব্যাপারে ঠিক কেউ পরিসংখ্যান দিতে পারেন নি।

[ 7-50—8-00 P.M. ]

আপনার দপ্তরে সেই খবর নেই, আপনার দপ্তর বলে ৪/৫ লক্ষ হতে পারে—তার মধ্যে ২০।২৫ পারসেন্ট মৎস্য শিকারী আছে। কারুর কাছ থেকে হিসাব পাওয়া যাবে না, ডাইরেক্টরেটের কাছ থেকেও কোন হিসাব পাওয়া যাবে না তারা কমপ্লিটলি ইগনোরান্ট। কতজন মৎস্যজীবী আছে, তারা কোথায় থাকে, কোথায় বাস করে, তাদের প্রয়োজন কি—সেই প্রয়োজনের মাপকাঠি তারা দিতে পারেনা। আমি আপনাদের অফিসে অনেকবার গিয়েছি· মেডিকেল কলেজের উল্টোদিকে আপনাদের অফিস আছে—সেখানে আমি মাঝে মাঝে যাই কিন্তু সেখানে কোন সন্ধান, অনুসন্ধান করতে পারি না। আপনার কাছে একটা আবেদন জানাব যে জল কলের যে ডাক হয় সেই ডাকটা নিশ্চয় হায়েষ্ট বিডারকে দেওয়া হয়। আমার এতে আপত্তি আছে। ১৫ বছর আগে যে জল কলের ডাক ধার্য্য ছিল আপনি দেখবেন এই ১৫ বছরের মধ্যে কোথাও সেন্ট পারসেন্ট কোথাও ২০০ পারসেন্ট পর্যন্ত ক্রমাগতভাবে দাম বেড়ে গিয়েছে। গভর্ণমেন্টের ভেস্টের জমি যখন আপনারা বিলি বন্দোবস্ত করেন ডাক দিয়ে সেই জমি বা জলের বন্দোবস্ত করেন না। এর পরে সেখানে যে এ্যাভারেজটা হয় সেটা আমার জানা আছে যে ৮ হোক, ৯ হোক, ১০ হোক, ১২ হোক এর মধ্যেই সীমাবদ্ধ থাকে। কিন্তু মৎস্যজীবীর বেলায় যখন জেলার বন্দোবস্ত করেন তখন হায়েষ্ট বিডার করে ডাকতে ডাকতে ১৫/২০ বছরের মধ্যে যার সংখ্যা ছিল হয়ত ৫০০ টাকা সেটা ৫০০০ না হোক ৩০০০-এ উঠে গেছে। এই যে প্রথা এটার বিরুদ্ধে মৎস্যজীবীদের একটা প্রচণ্ড বিক্ষোভ পশ্চিমবাংলার সর্বত্র রয়েছে? সেই বিক্ষোভ আমি আপনাকে জানাচ্ছি। এ ছাড়াও বলব যে বীমা রয়েছে আমাদের কিংবা যে সমস্ত কো-অপারেটিভ সোসাইটি-গুলো রয়েছে সেই কো-অপারেটিভগুলোর ব্যাপারে আমার নিজের বক্তব্য হল পশ্চিমবাংলার গ্রামে বোধ হয় ৭০০ ইন অল প্রাইমারী কো-অপারেটিভ আছে। তার অর্দ্ধাংশ মৃত বা মুমূর্ষ। অধিকাংশর বিরুদ্ধে অভিযোগ মৎস্যজীবীদের ওরা টাকা-পয়সা নয়ছয় করছেন। এর মধ্যে ১০ পারসেন্ট লোক থাকেন যারা মৎস্যজীবী নন। এই ১০ পারসেন্ট লোক কি ভাবে কাজ করছে দিনের পর দিন অশিক্ষিত মৎস্যজীবীদের এক্সপ্লয়েট করছে। এদের দাবীগুলি কার্য্যকরী করা হল না কেন? এই মৎস্যজীবীদের দাবী হচ্ছে দীর্ঘদিনের দাবী। ১০ পারসেন্ট লোক প্রতিনিয়ত মৎস্যজীবীদের খাটাচ্ছেন এবং টাকা নয় ছয় করছেন। অনেকে জীবনে জলে নামেনি, হাঁটু জলে নেমে মৎস্যজীবী সেজে অনুদানের টাকাগুলি কো-অপারেটিভের কাছ থেকে আত্মসাৎ করছেন, তাই আমি বলছি পশ্চিমবাংলায় ৭০০ প্রাথমিক কো-অপারেটিভের মধ্যে প্রায় অর্দ্ধেকাংশ মৃত বা

মুমূর্ষ অবস্থায় থাকে তাহলে কেন এই অবস্থায় এল ? আপনি এনকোয়ারী করুন, কমিটি বসান—দেখবেন যে সমস্ত টাকাগুলি তছনছ হচ্ছে সেগুলি কিন্তু আমরা কেউ লক্ষ্য করছি না। আমাদের পশ্চিমবাংলায় যদি এদের পরিবর্তন না করি তাহলে মৎস্যজীবীদের জন্য নূতন কোন আশার আলো দেখাতে পারব না। দীর্ঘদিন ধরে বছরের পর বছর যে সমস্ত লোন মৎস্যজীবীরা নিয়েছেন সেই লোনগুলি কিন্তু মুকুব হয়নি। চাষীরা যে সমস্ত লোন নিয়েছিলেন সেইগুলি কিন্তু বারবারই মুকুব হয়ে গিয়েছে। কিন্তু মৎস্য-জীবিদের ক্ষেত্রে এই লোনগুলি মুকুব হয়নি। আমি চাইব দাবী করব যে সমস্ত লোনের টাকাগুলি—যে মূল লোন ছিল তার ৪/৫/৭ গুণ বেড়ে গেছে জোর করে আদায় করবার চেষ্টা করছেন সেইগুলি যদি মুকুব করে দেন যেমন গরীব চাষীদের ক্ষেত্রে দেওয়া হয়েছে—এই দাবী আমি আপনার কাছে জানাচ্ছি।

অথচ জলাশয় উদ্ধারের দিকে দৃষ্টি দিচ্ছেন না। আপনারা প্রচুর টাকা বিশ্ব ব্যাঙ্ক এবং এফ. এফ. ডি. এর কাছ থেকে পেয়েছেন। কত টাকা পেয়েছেন জানি না, বাজেটের মধ্যে অঙ্কের হিসাব দিয়েছেন কিনা জানিনা। এফ. এফ. ডি. এ এবং ব্যাঙ্কের কাছ থেকে যে টাকা পেয়েছেন তা ঠিক মত ব্যবহার করেছেন কিনা তাও জানিনা। তবে এটা জানি ব্যক্তিগত মালিকানায় এই টাকা যায়। যারা জলাশয়ের মালিক তারা এই টাকা নেয়। দরিদ্র মানুষদের কাছে এফ. এফ. ডি. এর টাকা যায় না। এবং তাদের স্বার্থে এই জলাগুলি উদ্ধার করেন নি এবং সেখানে মাছের চাষ করেন নি। মৎস্যজীবি হিসেবে যারা অভিজ্ঞতা সঞ্চয় করেছেন, দুঃখ দারিদ্রের সঙ্গে যারা লড়াই করছে তাদের দিকে দৃষ্টি দেবার অবকাশ নেই। সেজন্য বলছি ব্যক্তিগত মালিকানার পূজা ছেড়ে এদের দিকে একটু দেখুন। তারপর বিল, বাউর ক্রমাগত ধ্বংস হয়ে গেল। আপনারা যে হিসেব দিয়েছেন তাতে দেখবেন প্রথম সেটেলমেন্টের পর হয়েছিল ৩২ লক্ষ। বিলের সংখ্যা তখন ছিল ৭ লক্ষ একর। আজ প্রায় ১০ লক্ষ বিল বাউর মজে গেছে। আমি যে অঙ্কের কথা বলছি সেটা হচ্ছে ১৯৩২ সালের। তার পরবর্তীকালে আপনি যে হিসেব দিয়েছেন সেই অনুসারে দেখবেন প্রায় ওয়ান থার্ড। সেখানে ৪১ হাজার হেক্টর ভেড়ীর পরিমাণ, ডোবার পরিমাণ ২ লক্ষ সেখানে চাষের উপযোগী হয়েছে অধিকাংশ। আপনারা ওয়ান থার্ডও মৎস্য চাষের উপযুক্ত করতে পারেন নি। সেগুলি নষ্ট হয়ে গেছে। এফ. এফ. ডি-এর টাকায় সেগুলি যদি সংস্কার করতেন তাহলে ভাল হোত এবং দরিদ্র মৎস্যজীবীদের উপকার হোত। আপনারা বললেন সাড়ে তিন লক্ষের মধ্যে ৪ হাজার জলকর উদ্ধার করলেন। এটা কি করে সম্ভবপর হল তা জানি না। আপনারা বলেছেন প্রতি একরে এক টন করে মাছ ফলাবেন। ৮৫ হাজার একরে

যদি এক টন করে উৎপাদন করতে পারেন তাহলে কত হয়? টোটাল উৎপাদন পশ্চিমবাংলায় কত? টোটাল উৎপাদন যদি ৪'৫৫ লক্ষ হয় তাহলে পশ্চিমবাংলার মানুষের প্রয়োজন কত? স্বাস্থ্য দপ্তর যে হিসেব দিয়েছেন তাতে প্রতি বছরে ১০ লক্ষ লোক বাড়ছে। ৬ কোটি ২০ লক্ষ লোক হচ্ছে এবং সেই হিসেবে আপনাকে কাজ করতে হবে। অর্থাৎ ১১/১২ লক্ষ টন দরকার সেখানে তৈরী করছেন ৪ লক্ষ টন। আপনারা বাইরে থেকে আনছেন ৩০ হাজার টন। তাহলে মাছের উৎপাদন কোথায় বাড়লো? আপনারা ইংল্যাণ্ড এবং মেরিনে কোথায় বাড়ালেন। সমুদ্র থেকে মাছ আসছে না— সেখানে আপনারা ব্যর্থ হয়েছেন। সারা ভারতবর্ষের নাইন পয়েন্টএর ফিউ পার্শেন্ট উৎপাদন করেন।

[ 8-00—8-10 P.M. ]

কাজেই আপনারা ক্রোরস অব রুপিজ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিচ্ছেন, বিশ্ব ব্যাঙ্ক থেকে নিচ্ছে এফ. এফ. ডি. এ অথচ মাছ শুধু দেখছি টেবিল ফস যেটা সব সময় বাইরে থেকে আসছে। আপনারা ডিম পোনা তৈরী করছেন, সেই ডিম পোনা ৩ বার বিক্রি হচ্ছে। পোনা থেকে যখন ছোট মাছ হয় তখন সেই মাছ বাইরে চলে যায় এবং বাইরে বড় হয়ে আমাদের রাজ্যে এসে বেশী দামে বিক্রি হয়। সুতরাং আমাদের রাজ্যের মৎস্য চাষীদের এবং মৎস্যজীবীদের জীবন ও জীবিকার সংগ্রামকে জয়যুক্ত করতে পারে, মাছের উৎপাদন বাড়াতে পারে সেই রকম কোন পরিকল্পনা আপনাদের নেই। আপনাদের মাছের ফলন হয় কাগজে, টেবিলে মাছের ফলন হয়। কলকাতার বাজারে যখন যাই তখন মাছ দেখতে পাই না। যাঁরা চিৎকার করছেন তাঁরা হয়ত মাছ খেতে পাচ্ছেন, কিন্তু আমরা মাছ খেতে পাই না। সেজন্য পশ্চিমবঙ্গকে বাঁচাবার জন্য ১০টি প্রদেশ থেকে আপনাদের মাছ নিয়ে আসতে হয়, টেবিল ফিস অন্য প্রদেশ থেকে নিয়ে আসতে হয়। টেবিলে টি. ভি-তে, রেডিওতে আপনাদের ফলন হয়। আজকে গ্রামে-গঞ্জে শহরে মাছের দাম ৪০/৫০ টাকার উপরে উঠেছে। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে, মৎস্যজীবীদের জীবন ও জীবিকার সংগ্রামকে জয়যুক্ত করার ক্ষেত্রে আপনাদের কোন পরিকল্পনা নেই, সেজন্য এই বাজেটকে সমর্থন করতে পারছি না, এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরতনচন্দ্র পাখিরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী উপস্থাপিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দু'একটা কথা বলতে চাই। আজকে বিরোধী পক্ষের একমাত্র মাননীয় সদস্য এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করলেন। কিন্তু আমি একটা কথা বলতে চাই ১৯৭৭ সালের আগে ওনারা একটানা ২৮ বছর রাজত্ব করেছেন, মাছ বাঙ্গালীদের প্রিয় খাদ্য, সেই মাছের উপলব্ধি না করে অবহেলার চোখে দেখেছেন। আমাদের দেশের অসংখ্য মাছ চাষীদের জীবন ও জীবীকা ওর উপর নির্ভরশীল, তাঁদের ওর সাহায্য করেন নি। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাঁদের আর্থিক সীমাবদ্ধতার মধ্য দিয়ে মাছের উৎপাদন বৃদ্ধির জন্য সবিশেষ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন এটা আমরা লক্ষ্য করেছি। এর ফলে মৎস্য চাষী মৎস্যজীবিদের মধ্যে একটা উৎসাহ এবং উদ্দীপনা সৃষ্টি হয়েছে। আমাদের সরকার বিশ্ব-ব্যাঙ্কের সহায়তায় ষষ্ঠ পঞ্চম বার্ষিকী পরিকল্পনার সময় সীমার মধ্যে পশ্চিমবঙ্গে প্রায় ৩৫ হাজার হেক্টর জলাশয় মাছ চাষের উপযুক্ত করে তোলা হয়েছে এবং সেখানে মাছ চাষ করতে সমর্থ হয়েছেন। অন্য কোন কংগ্রেসী রাজ্য তাঁদের যে নির্ধারিত লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পারেন নি। আজকে বামফ্রন্ট সরকারের উল্লেখযোগ্য সাফল্যকে খাটো করে দেখার চেষ্টা করছেন। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে সারা ভারতবর্ষে মাছের যা উৎপাদন হয় তার ৭৫ ভাগ আমাদের পশ্চিমবঙ্গে হয়। মাননীয় মন্ত্রী মহাশয় যে কার্যক্রম ঘোষণা করেছেন সেই কার্য্যক্রমের জন্য আমার পক্ষ থেকে আমি তাঁকে অভিনন্দন জ্ঞাপন করছি। উন্নতমানের মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যেমন এগিয়ে চলেছে তেমনি অপরদিকে মৎস্য চাষের জন্য ব্যাঙ্ক থেকে ঋণ দিয়ে এবং অন্যান্য উপকরণ সাহায্য করে মৎস্যজীবীদের কিভাবে উন্নত করা যায়, তাদের কিভাবে অর্থনৈতিক মান উন্নয়ন করা যায় তার দিকে দৃষ্টি আছে। রাজ্যের সমস্ত জেলাতে মৎস্য চাষীদের বৈজ্ঞানিক প্রথায় প্রশিক্ষণের ব্যবস্থা রয়েছে।

অর্থাৎ ব্লক স্তর থেকে জেলা স্তর এবং জেলা স্তর থেকে রাজ্য স্তর এইভাবে তারা প্রশিক্ষণ লাভ করতে পারে। মৎস্যচাষীদের এই প্রশিক্ষণের আওতায় আনা হয়েছে এবং তাতে তারা খুব আগ্রহী হয়েছে। আজকে তারা পতিত পুকুরগুলিতে মৎস্য চাষ করতে আগ্রহী হয়েছে। পশ্চিমবাংলার সমুদ্র উপকূলবর্তী অঞ্চলে মৎস্য চাষের তেমন কোন ব্যবস্থা কংগ্রেস আমলে ছিল না। আজকে সেই ব্যবস্থা হয়েছে। এছাড়া-বিপননের ও সুব্যবস্থা হয়েছে। মৎস্যজীবিদের ক্ষেত্রে এই সমস্ত উল্লেখযোগ্য ব্যবস্থা

যা নেওয়া হয়েছে সেকথা বিরোধীপক্ষের বন্ধুরা একবারও বললেন না। এঁদের কাজ যেন শুধু বিরোধিতা করা। ম ৎস্যজীবীদের সুবিধার জন্য জাল তৈরীর ব্যবস্থা হয়েছে। সমুদ্রে মাছ ধরার কাজ খুব বিপজ্জনক এবং অনেক সময় প্রাণহানীর সম্ভাবনাও থাকে। আজকে মৎস্যজীবীদের জীবনের নিরাপত্তার দিক চিন্তা করে তাদের জীবন বীমা প্রকল্পের আওতায় আনা হয়েছে এবং তাদের নানারকমভাবে সাহায্য করার ব্যবস্থা হয়েছে। তপশীল জাতি এবং উপজাতিদের জন্য গৃহ নির্মান প্রকল্প চালু হয়েছে আর. এল. ই. জি. পি-র মাধ্যমে। আজ মৎস্যজীবীরা অত্যন্ত উৎসাহের সঙ্গে জীবন যাপন করছে এবং তাদের জীবনে হতাশা কেটে গেছে। মহিলা মৎস্যচাষী এবং আদিবাসীদের প্রশিক্ষণ দেবার ব্যবস্থা হয়েছে। মাছের উৎপাদন বৃদ্ধি এবং মৎস্যজীবীদের স্বার্থের দিকে লক্ষ্য রেখে নানা রকম কর্মসূচী গ্রহণ করা হয়েছে এবং সেইসব কাজ এগিয়ে চলেছে। মন্ত্রীমহাশয়ের এই বাজেট বিবৃতিতে এই সমস্ত উন্নয়নমূলক কর্মসূচীর কথা বলা হয়েছে এবং মৎস্যজীবীদের স্বার্থের দিকে লক্ষ্য রাখা হয়েছে বলে আমি এই ব্যয় বরাদ্দ সমর্থন করছি এবং বিরোধীপক্ষের কাটমোসনের বিরোধিতা করছি।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল**ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মৎস্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করতে তো হবেই। কিছুক্ষণ আগে বিরোধীদলের পক্ষ থেকে যিনি বক্তব্য রাখলেন আমি তাঁর সঙ্গে বহুদিন ঘর করেছি, আমি তাঁকে খুব ভাল করে চিনি, তিনি একজন সুবক্তা। তাঁর বক্তব্য শুনে আমার বৃটিশ পার্লামেন্টের একটা কথা মনে পড়ছে। তিনি যে রকম লোক তাতে তিনি শুধু মেয়েছেলেকে বেটাছেলে করতে পারেন না এবং বেটাছেলেকে মেয়েছেলে করতে পারেন না—এছাড়া আর সবই করতে পারেন।

[ 8-10—8-20 P.M. ]

উনি যে সব কথা বললেন, সেগুলি ওনার সব আগেকার কথা আমি এখন থেকে শুনে মনে করলাম যে, মজুমদার ভাই বোধহয় আমাদের মধ্যেই বসে আছেন। কারণ, ঐ গরীব মৎস্যজীবীদের জন্য উনি যে কান্না কাঁদলেন সেগুলি ওনার সব আগেকার কান্না। অনেক জায়গায় আমি ওকে নিয়ে ঘুরেছি। তখন উনি এই মৎস্যজীবীদের জন্য অনেক কান্না কেঁদেছেন। ওদের জন্য উনি অনেক চোখের জল ফেলেছেন। অনাহার, অর্দ্ধাহার, অখাদ্য, কুখাদ্য খেয়ে এই সব মৎস্যজীবীরা যেভাবে জীবন যাপন

করেছে তার জন্য উনি যে কান্না কেঁদেছেন সেটাই ওর প্রকৃত কান্না ছিল। আমি কেবল মজুমদার ভাইকে একটি কথা বলব, উনি তো একটি কথা'ও এই ভেড়িওয়ালাদের সম্বন্ধে বললেন না। এই ভেড়িওয়ালারা যে সর্বনাশ করেছে সেই সর্বনাশ করার কথা একটু বলা দরকার ছিল। যাই হোক, আমি ওর সম্পর্কে আর বলতে চাই না। আমরা গ্রামের লোক। উনি জানেন আমরা গ্রামে গ্রামে গিয়ে কাজ করি। গ্রামের পুকুর পুষ্করিণীগুলিতে মস্ত চাষী আছে। সেখানে মৎস্য চাষ বলে একটা চাষ আছে। সমস্ত চাষের শ্রেষ্ঠ চাষ হল এই মৎস্য চাষ। অল্প টাকায় এত মুনাফা আর কোন জায়গায় পাওয়া যায় না। গ্রামে গ্রামে এখন ফিস ক্লাব হয়েছে। তাদের কথা উনি তো একবার'ও বললেন না। সেখানে মস্ত প্রজনন হচ্ছে। সেখানে ডিম ফুটিয়ে চারা তৈরী করার ব্যবস্থা হচ্ছে। সে কথা'ও উনি একবারও বলবেন না। তারপর মৎস্য চাষ প্রশিক্ষণের কথা'ও বললেন না। অনেক গবেষণামূলক কথা বলেছেন। তবে আমি একটি কথা বলব, এখন মৎস্য চাষে গ্রামের মানুষ যেভাবে উপকৃত হচ্ছে, কংগ্রেস আমলে গ্রামের মানুষের এই রকম উপকার কোনদিন'ও হয়নি। উনি একবার বললেন বাজেটের কাট মোসান দিয়েছেন। যাই হোক, উনি শেষ পর্যন্ত কাট মোসানের উপর না বলে এমনি বক্তৃতা করেছেন, তার জন্য আমি ওকে ধন্যবাদ দিচ্ছি। এই মৎস্য চাষের জন্য বাম ফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে কাজ হয়েছে তা সত্যিই অত্যন্ত প্রসংশনীয় বলে আমি মনে করি। তাই এই বাজেটকে সম্পূর্ণ রূপে সমর্থন করে মজুমদার ভাই-এর আর একটু চৈতন্যোদয় যাতে হয় সেদিকে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতারকবন্ধু রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় ১৯৮৭/৮৮ সালের যে ব্যয়বরাদ্দের দাবী আজ এই সভায় পেশ করেছেন সংগত কারণে তার সম্পূর্ণভাবে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, বাঙালীর প্রধান খাদ্য হচ্ছে মাছ ও ভাত। ৭ম পরিকল্পনা যদি বাস্তবে রূপায়িত হয় তাহলে সম্পূর্ণভাবে এই জায়গায় আমরা পৌছাতে পারবো—এই কথাটাই আমি বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়কে এদিকে লক্ষ্য দেবার জন্য আমি বিশেষ ভাবে অনুরোধ করবো। স্যার, আমরা গ্রামগঞ্জে থাকি এবং গ্রামগঞ্জেই ঘোরাফেরা করি। মাছের সাইজের কথা বলছি না কিন্তু ইদানিংকালে ছোট বড় নানান সাইজের মাছ গ্রামগঞ্জের প্রতিটি হাটে, বাজারেই দেখা যাচ্ছে, যেটা আগে দেখা যেত না। আগে চালানী মাছ যা আসতো তার অপেক্ষাতেই আমাদের থাকতে হ'ত কিন্তু এখন গ্রাম, গঞ্জের হাটে বাজারে তাজা মাছ দেখতে পাওয়া যাচ্ছে। এর থেকে এটাই প্রমাণিত হয় যে মাছ চাষের প্রকল্পগুলি বাস্তবে রূপায়িত হচ্ছে বা হবার দিকে যাচ্ছে। স্যার,

আমরা সকলেই জানি যে মৎস্যচাষীরা পিছিয়ে পড়ে আছে, তাদের উৎসাহ দেবার জন্য এবং তাদের টেনে উপরে তোলার জন্য এই মৎস্য বিভাগ থেকে অনেক প্রকল্প গড়ে তোলা হচ্ছে। এই প্রসঙ্গে তাদের বাড়ীঘর করে দেবার বিষয়টিকে অবশ্য স্থান দেওয়া যায়। তবে এই ক্ষেত্রে আমার একটি সাজেসান আছে। এই মৎস্যজীবীরা রিমোট ভিলেজে বা দূরদূরান্তরের গ্রামে বাস করে। তাদের জন্য ব্লকে ব্লকে সুন্দর সুন্দর সমস্ত বাড়ী তৈরী হচ্ছে আমার উত্তরবঙ্গের ৫টি জেলাতেও হচ্ছে, ময়নাগুড়িতেও হচ্ছে তবে তাদের বাড়ী থেকে হাটে, বাজারে আসার জন্য রাস্তাঘাটের ব্যবস্থা নেই। এই দিকটা মাননীয় মন্ত্রীমহাশয়কে একটু ভেবে দেখতে অনুরোধ করছি। সেখানে রাস্তার ব্যবস্থা যদি করা যায় তাহলে এই পরিকল্পনাটা সর্বাঙ্গসুন্দর হবে। তারপব মৎস্যজীবীদের মিনিকিট, জাল ইত্যাদি দেবার ব্যবস্থা করা হয়েছে। জালের প্রসঙ্গে আমি কয়েকটি কথা মাননীয় মন্ত্রীমহাশয়কে বলতে চাই। সেখানে গভীর সমুদ্রে বা বড় বড় ভেড়ীতে মাছ ধরার জন্য যে সমস্ত জাল ব্যবস্থা করা হয় উত্তরবঙ্গেও সেই জাল দেওয়া হচ্ছে, যেটা উত্তরবঙ্গে চলছে না। যে জাল উত্তরবঙ্গে কাজে লাগে সেই জাল দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তারপর ব্লকে ব্লকে যে ফিশারম্যান কো-অপারেটিভ আছে সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। এগুলির অতীতে কি চরিত্র ছিল তা আমরা জানি। সেখানে গরিব সিডিউল কাষ্ট মৎস্যজীবীরা নামেমাত্র থাকতো এবং পিছনে বড়লোকরা থাকতো। এই ফিশারম্যান কো-অপারেটিভ প্রতিটি ব্লকে একটি করে করার যে আইনটি আছে সেটার যদি পরিবর্তন করা যায় তাহলে সত্যিকারের মৎস্যজীবীরা উপকৃত হতে পারবেন। এই প্রসঙ্গে আমি বলব, আর. এল. ই. জি. পি. স্কীমে ময়নাগুড়িতে ১৩/১৪ লক্ষ টাকার কাজ চলছে এবং সেখানে সুন্দরভাবে সেই প্রকল্পের কাজ চলছে। তবে কিছু সমাজবিরোধী বিশেষ একটি রাজনৈতিক দলের সমর্থনপুষ্ট হয়ে সেই কাজ যাতে বাস্তবে রূপায়িত না হয় তারজন্য চেষ্টা করছেন। সেখানে তারা মাগোসানী মৎস্য প্রকল্প এবং ধরমপুর মৎস্য প্রকল্পের কাজে বিঘ্ন সৃষ্টি করার চেষ্টা করছেন এবং অপর দিকে আমরা চেষ্টা করছি সেটাকে বাস্তবে রূপায়িত করার। এই কথা বলে মাননীয় মন্ত্রীমহাশয়ের ব্যয়বরাদ্দকে আবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীকিরণ্ময় নন্দ:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রীঅপূর্বলাল মজুমদার মহাশয় যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের কি জবাব দেব তা আমি বুঝতে পারছি না। কারণ, হয় অপূর্ববাবুর মানুষের সঙ্গে কোন সম্পর্ক নেই, গ্রামের সঙ্গে কোন সম্পর্ক নেই, মৎস্যজীবীদের সঙ্গে কোন সম্পর্ক নেই

নতুবা যেহেতু তিনি কংগ্রেস দলের সদস্য সেই হেতু বামফ্রন্ট সরকারের সাফল্য দেখতে পাচ্ছেন না বলে তাঁর বিরোধিতা করছেন। এই দুটি বিষয়ের মধ্যে একটি তাঁর বক্তব্য সম্পর্কে প্রযোজ্য। স্যার, এবারে আমি দুএকটি কথা বলতে চাই। এফ. এফ. ডি. এ. স্কীমের কথা বললেন, বিশ্বব্যাঙ্কের টাকার কথা তিনি বললেন। এ সম্পর্কে তাঁর কোন ধারণা নেই। বিশ্বব্যাঙ্ক সোজাসুজি রাজ্যসরকারকে কোন টাকা দেন না।

[8-20—8-31 P.M.]

বিশ্বব্যাঙ্ক যে টাকা দিচ্ছে সেই টাকা নাবাড-এর মাধ্যমে ব্যাঙ্ক দিচ্ছে এবং ব্যাঙ্ক ঋণ হিসাবে মৎসজীবিদের দিচ্ছে। বিশ্বব্যাঙ্কের টাকা সরাসরিভাবে আমাদের রাজ্য সরকারের হাতে আসে না। উনি বললেন যে মৎসজীবীদের আমরা যে টাকা দিচ্ছি এতে নাকি দুস্থ মৎসজীবীদের উপকার হচ্ছে না এবং এই দুস্থ মৎসজীবীরা পশ্চিমবঙ্গে সাহায্য পান না। এটা ভারতবর্ষের অন্যান্য রাজ্য যেখানে কংগ্রেস সরকার আছে সেখানে প্রযোজ্য। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এটা প্রযোজ্য নয়। কেননা আমরা যে পরিকল্পনা করেছি, সেই পরিকল্পনার মূল দৃষ্টিভঙ্গী হচ্ছে যারা গরীব মানুষ, যারা দুস্থ মৎসচাষী, এই রকম লোক যারা গ্রামে বাস করেন তাদের দিকে লক্ষ্য রেখে সেই মত পরিকল্পনা করেছি। আজকে যে অবস্থার কথা উনি বললেন, বিগত পঞ্চ বার্ষিক পরিকল্পনা পর্যন্ত ভারতবর্ষে এবং এই রাজ্যের ক্ষমতার দায়িত্বে কংগ্রেস ছিল। অপূর্ববাবু কি দেখাতে পারবেন যে কোন একটা স্কীম, কোন একটা পরিকল্পনা, কোন একটা কর্মসূচী মৎসজীবীদের জন্য ছিল যে কর্মসূচী পশ্চিম বঙ্গে বামফ্রন্ট সরকার তৈরী করেছে? আপনারা ৩০ বছর ধরে এই রাজ্যের ক্ষমতায় ছিলেন। সেই ৩০ বছরের মধ্যে একটা কর্মসূচী আপনারা সাধারণ মানুষের জন্য গ্রহণ করেছিলেন, একটা দৃষ্টান্ত দিতে পারবেন? উনি মৎসজীবী সমবায় সমিতি গুলির কথা বললেন যে মৎসজীবী সমবায় সমিতিগুলির মধ্যে বহু অমৎসজীবীরা ঢুকে আছে। আমি আপনাকে জিজ্ঞাসা করি যে এটা কাদের জন্য হয়েছে, কারা এটা করেছে? ওরা যে সমস্ত মৎসজীবী সমবায় সমিতিগুলি তৈরী করেছিলেন, সেই সমস্ত মৎসজীবী সমবায় সমিতিগুলিতে অমৎসজীবীরাই প্রাধান্য পেয়েছিল, মৎসজীবীরা প্রাধান্য পায়নি। কংগ্রেস আমলে যে সমস্ত কো-অপারেটিভ তৈরী করা হয়েছিল তাতে এই রকম চিত্র ছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার

পরে, আমরা প্রত্যেক জায়গায় নির্দেশজারী করেছি যে মৎসজীবী সমবায় সমিতিতে অমৎসজীবীরা যেন না থাকতে পারে, প্রকৃত মৎসজীবীরাই যাতে এই সমিতির প্রকৃত সদস্য হয়, অন্তর্ভুক্ত হয়। আমরা যে সমস্ত কো-অপারেটিভ সোসাইটি করেছি, ফিসারমেন কো-অপারেটিভ সোসাইটি তৈরী করেছি, সেই সমস্ত সোসাইটিতে আমরা মৎসজীবীদের নিয়েই তৈরী করেছি যেটা কংগ্রেস আমলে ছিল না। ওদের ব্যর্থতার কথা, ওদের অপ্রকৃত্তির কথা আজকে বামফ্রন্টটের উপর চাপিয়ে দেবার চেষ্টা করেছেন। এই কাজ আমরা করিনি। আমরা মৎসজীবীদের স্বার্থের দিকে তাকিয়ে এই পরিকল্পনা গ্রহণ করেছি। উনি বলেছেন, পশ্চিমবাংলায় যে মাছের চাহিদা আছে সেইচাহিদা আমরা পূরণ করতে পারিনি কেন ? ১৯৫২ সালে প্রথম পঞ্চ বার্ষিক পরিকল্পনা শুরু হয়েছিল। আর পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার যখন প্রতিষ্ঠিত হয় তখন ষষ্ঠ পঞ্চ বার্ষিক পরিকল্পনা। পাঁচ পাঁচটা পরিকল্পনার দায়িত্বে ওরা ছিলেন। সেই সময়ে ওরা এমন কোন কর্মসুচী গ্রহণ করেন নি, এমন কোন গুরুত্ব দেন নি যাতে মৎসচাষী, অথবা মৎসজীবীদের উপকার হয়। এই রাজ্যে এবং ভারতবর্ষের কোথাও করতে পারেন নি। আমি একথা বলতে চাই যে আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে এমন কোন গুরুত্ব দেন নি যাতে দুস্থ মৎসজীবী অথবা মৎস উৎপাদনের দিকে আমরা সম্যক দৃষ্টি দিতে পারি। আমরা বামফ্রন্ট সরকার, আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে মৎসজীবী চাষীদের প্রতি আমরা যে গুরুত্ব দিয়েছি সেটা ইতিপূর্বে শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষের কংগ্রেস শাষিত কোন রাজ্যে আজ পর্যন্ত এই গুরুত্ব পায়নি। আমি অপূর্ববাবুকে জিজ্ঞাসা করছি যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার, একটা অঙ্গ রাজ্য হিসাবে আমরা মৎসচাষের জন্য, মৎসজীবীদের কল্যাণের জন্য যে টাকা বরাদ্দ করেছি ভারতবর্ষের আর কোন অঙ্গ রাজ্য এত টাকা মৎসচাষের জন্য অথবা মৎসজীবীদের জন্য খরচ করেছে ? কোন রাজ্য এত টাকা খরচ করেছে বা এই ধরণের পরিকল্পনা গ্রহণ করেছে। একটা কথা অপূর্ববাবু জেনে রাখুন, এখানে বারবার কেন্দ্রীয় সরকারের এই দপ্তরের মন্ত্রী যখন এসেছেন এবং আলোচনায় বসেছেন, তিনি আমাদের স্কীমগুলি দেখেছেন এবং এই স্কীমগুলি দেখে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এই স্কীমগুলি সার্কুলেট করে বলেছেন যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শুধু মৎস উৎপাদনের জন্য নয়, মৎজীবীদের কল্যাণের জন্য যে সমস্ত প্রকল্প নিয়েছেন, সেই সমস্ত প্রকল্পগুলি সারা ভারতবর্ষে মডেল স্কীম হিসাবে ব্যাহার করা হোক। আমরা যে সমস্ত প্রকল্প গ্রহণ করেছি ভারতবর্ষে ইতিপূর্বে এই ধরণের প্রকল্প কোথাও ছিল

না। আমরা যে প্রকল্পগুলি তৈরী করেছি সেগুলি গরীব মানুষের দিকে তাকিয়ে করেছি। আপনি সমুদ্রের কথা বলেছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি, সমুদ্রের মৎসজীবীদের জন্য কোন একটা পরিকল্পনা আপনারা গ্রহণ করেছিলেন? ১৯৮২—৮৩ সালে আমরা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রথম সমুদ্রের উপকূলবর্ত্তী অঞ্চলের মৎসজীবীদের জন্য পরিকল্পনা তৈরী করি। ৯৬ হাজার টাকা আমরা এই প্রকল্পের জন্য বরাদ্দ করি একটা স্কীমে। ৪৮ হাজার টাকা আমরা অনুদান দিয়েছি, আর ৪৮ হাজার টাকা আমরা ঋণের টাকা যুক্ত করেছি। আপনি দেখাতে পারবেন যে ভারতবর্ষের কোন রাজ্যে মৎসজীবীদের জন্য, সমুদ্রে যারা মাছ ধরে তাদের জন্য এই ধরণের পরিকল্পনা কোন রাজ্য সরকার তৈরী করেছেন যাতে ৫০ ভাগ অনুদান হিসাবে দেওয়া হয়েছে? আপনারা কি করেছেন? আপনারা বড় বড় ট্রলার দিয়েছেন। বড় বড় সুদে মালিকদের ট্রলার দিয়েছেন। সেগুলি কিভাবে দিয়েছেন? শতকরা ৬ টাকা, ৭ টাকা যাদের কোটি কোটি টাকা আছে তাদের কাছে বড় বড় ট্রলার দিয়েছেন সমুদ্রে মাছ ধরার জন্য। আর তারা কি করেছে? তারা শুধু চিংড়ি মাছ ধরে বিদেশে রপ্তানী করেছে। আর সমুদ্র থেকে অন্য মাছ যেগুলি তারা ধরেছে সেই মাছ তারা সমুদ্রে নিক্ষেপ করে দিয়েছে এবং আস্তে আস্তে সমুদ্রের সমস্ত সম্পদ নষ্ট করে দিয়েছেন। এইভাবে সমস্ত সমুদ্রের পশ্চিম উপকূলকে নষ্ট করে দিয়েছেন।

আমাদের সবচেয়ে বড় মাছের খনি হচ্ছে পূর্ব উপকূল, সেই পূর্ব উপকূলকে ধ্বংস করার জন্য আজকে কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন তাতে আগামী দিনে পূর্ব উপকূলের সর্বনাশ হবে, মতস্যজীবীরা সমুদ্রের এই উপকূলে আর মাছ পাবে না। অপূর্ববাবু সে কথা তাঁর বক্তৃতার মধ্যে একবারও বললেন না। তিনি বললেন, তিনি নাকি কোন একটা মৎস্যজীবী সমিতির সঙ্গে যুক্ত আছেন, তিনি নাকি মৎস্যজীবীদের সঙ্গে মেশেন। কিন্তু তিনি এ কথা একবারও বললেন না যে, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আগামী দিনে সমুদ্রে যাঁরা মাছ ধরেন তাঁরা জীবিকা হারাবেন। মাল্টি ন্যাসনাল কোম্পানী, কোটি কোটি টাকার মালিকরা ট্রলার দিয়ে সমুদ্র থেকে চিংড়ি মাছ ধরে বিদেশে রপ্তানী করছে এবং চিংড়ি মাছ আহরণ করতে গিয়ে তারা লক্ষ লক্ষ টন মাছ সমুদ্রে নিক্ষেপ করে আমাদের মৎস্য সম্পদ নষ্ট করে দিচ্ছে। কৈ অপূর্ববাবু তো এ কথা একবারও বললেন না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার দুস্থ মৎস্যজীবীদের গ্রুপ তৈরী করে—১০ জন

করে মৎস্যজীবীকে নিয়ে একটি গ্রুপ করে—যন্ত্রচালিত নৌকার সাহায্যে সমুদ্রে মাছ ধরার পরিকল্পনা গ্রহণ করেছেন। গত পাঁচ বছর ধরে এই পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। যাতে মৎস্যজীবীরা উন্নত যন্ত্রচালিত নৌকা দিয়ে মাছ ধরতে পারেন তার জন্য এ বছর থেকে আমরা তাঁদের ২০০টি উন্নতমানের যন্ত্রচালিত নৌকা দেব। এই ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যেই এ কাজ করা হবে। এই পরিকল্পনা আমরা গ্রহণ করেছি, এ রকম কোন পরিকল্পনা ওঁদের সময়ে ছিল না। আমরা মৎস্য-জীবীদের জন্য বরফ-কল তৈরী করেছি। আমরা হিমঘর তৈরী করেছি। এই সমস্ত কাজ আমরা করেছি। ৩০ বছর ধরে ওঁরা যে সমস্ত কোন কাজ করতে পারেন নি, আমরা বিগত ১০ বছর ধরে যতটুকু পেরেছি ততটুকু সে সমস্ত কাজ করেছি। আজকে ওঁরা ওঁদের ৩০ বছরের অপদার্থতার দায় আমাদের ঘাড়ে চাপাবার চেষ্টা করে সমালোচনা করে বললেন—পশ্চিমবংলা কেন মাছ উৎপাদনে স্বয়ংসম্পূর্ণ হতে পারল না? পারে নি ওঁদেরই ব্যর্থতার জন্য। ৩০ বছর ধরে ওঁরা কোন পরিকল্পনা গ্রহণ করেননি বলেই পারা যায় নি। কারণ একটা বা দুটো পরিকল্পনার মাধ্যমে কখনই এত বড় একটা বিষয়ে সাফল্য আসতে পারে না। পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্যন্ত শুধু সময়ই নষ্ট হয়েছে, এ বিষয়ে কোন পরিকল্পনা গ্রহণ করা হয়নি। কৃষিজাত পণ্যে স্বয়ংসম্পূর্ণ হওয়ার ক্ষেত্রে ক্ষেতের ফসল ধান-গমের যেমন একটা বিরাট ভূমিকা তেমনই মৎস্য চাষের ক্ষেত্রে স্বয়ংসম্পূর্ণ হবার জন্য জলের ফসল মাছের ভূমিকা। ধান-গম যেমন ক্ষেতের ফসল, মাছও তেমন জলের ফসল। সুতরাং জলের ফসল উৎপাদন করার জন্যও পরিকল্পনার দরকার, মুলধনের দরকার এবং ক্ষেত্র তৈরী করা দরকার। আজকে যে সমস্ত বিল-বাঁওড় গুলি মজে গেছে তার জন্য কে দায়ী? ওরা ৩০ বছর ধরে মজা বিল-বাঁওড় গুলির সংস্কার ও সংরক্ষণের জন্য কোন রকম পরিকল্পনা নেননি। ফলে আজকে বিল বাঁওড় গুলি ডাঙ্গা জমিতে পরিনত হয়েছে, মাছ উৎপাদনের আয়তন আজকে নষ্ট হয়ে গেছে। আজকে আমরা পশ্চিম-বঙ্গের বামফ্রট সরকারের পক্ষ থেকে সমস্ত মজা বিল-বাঁওড় গুলির সংস্কারের কাজে হাত দিয়েছি। শুধু তাই নয় সমস্ত জলাভূমিকে সংরক্ষণের জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সিদ্ধান্ত ঘোষণা করা হয়েছে। এই প্রসঙ্গে আমরা সিদ্ধান্ত নিয়েছি আমরা যেমন প্রতি বছর ধান্য দিবস পালন করি তেমন প্রতি বছর ১লা আষাঢ় 'জলাভূমি দিবস' পালন করব। জলা জমিকে সংরক্ষণ করে জলা জমি গুলিকে উপযুক্তভাবে কাজে লাগাবার জন্য, মানুষের মধ্যে এ্যাওয়ারনেস বাড়াবার জন্য আমরা সিদ্ধান্ত

করেছি প্রত্যেক বছর ১লা আষাঢ় এই কাজ আমরা করব। অপূর্ববাবু বলেছেন, বাজেট বই তিনি আগে পাননি, তাই তা পড়বার তাঁর সুযোগ হয়নি। এখন তিনি নিশ্চয়ই পেয়েছেন, আমি তাঁকে বলছি, তিনি বইটি বাড়ি গিয়ে পড়বেন, তাহলেই আমাদের প্রত্যেকটি স্কীম সম্বন্ধে জানতে পারবেন। আমরা প্রতিটি স্কীমেই গরীব মানুষদের অগ্রাধিকার দিয়েছি এবং তাঁদের অগ্রাধিকার দিয়েই স্কীমগুলি রূপায়িত করছি। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, ভারতবর্ষের কোন রাজ্যে মৌখিক শর্ত নিয়ে মৎস্যজীবীদের ঋণ দেওয়া হয়? আমরা সেই ব্যবস্থা করেছি। যদি কোন মৎস্য-জীবীর নিজের পুকুর না থাকে, সে যদি অপরের পুকুরে মাছ চাষ করে তাহলেও তাকে মৌখিক শর্তে ঋণ দেওয়া হবে। সে ঋণের টাকা পাবে, অনুদানের টাকা পাবে। আমরা এই ব্যবস্থা করেছি, বামফ্রন্ট সরকার দুস্থ মৎস্যজীবীদের স্বার্থ রক্ষার জন্যই এই ব্যবস্থা করেছেন। মৎস্যজীবীর নিজের পুকুর না থাকলেও সে যদি অপরের পুকুরে মাছ চাষ করে এবং পঞ্চায়েত যদি তাকে সার্টিফিকেট দেয় এবং বি. ডি. ও. যদি এনডোর্স করে দেয় তাহলেই তাকে ঋণের টাকা দেব। এ রকম প্রতিটি দুস্থ মৎসজীবী অপরের পুকুরে মাছ চাষ করেও মৌখিক শর্তে অনুদান পেয়েছে। উনি বললেন, অনেকে নাকি পায় নি, সাহায্য পায় নি, যদি কোথাও কেউ না পেয়ে থাকে তাহলে তার জন্য বামফ্রন্ট সরকার দায়ী নয়। এফ. এফ. ডি. এ.'র ঋণের টাকা না পাওয়ার জন্য দায়ী কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কগুলির অনীহা। যার ফলেই আমরা এই সমস্ত কাজ সমস্ত জায়গায় ঠিক মত করতে পারছি না। তথাপি আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে প্রকল্প গ্রহণ করেছি, কিন্তু আমাদের এই সমস্ত প্রকল্পগুলির দিকে ওঁর চোখ পড়ল না। এই প্রসঙ্গে এ কথা আমি বলতে চাই যে, যে কাজ আমবা করেছি তার জন্য আমরা গর্বিত। আমাদের কাজের সাফল্যের কথা শুধু আমরাই বলি না। উনি বললেন মাছের উৎপাদন নাকি এ রাজ্যে বৃদ্ধি পায় নি। উনি জেনে রাখুন 'জাতীয় প্রডাকটিভিটি কাউন্সিল' এক দুই তিন চার করে চারটি ক্রমিক পর্যায়ে ঠিক করেছিলেন ভারতবর্ষের চারটি সংস্থাকে পুরস্কৃত করবেন। আমরা গর্বের সঙ্গে বলছি যে, পশ্চিমবাংলা একটি মাত্র রাজ্য যে সেখান থেকে প্রথম, দ্বিতীয় এবং চতুর্থ পুরস্কার পেয়েছে। মাছের উৎপাদনে আমরা ক্রম পর্যায়ে এই স্থানগুলি লাভ করেছি। এর পরেও কি বলবেন পশ্চিমবাংলা মাছের উৎপাদনে এগিয়ে নেই? ভারতবর্ষের কোন রাজ্য যে কাজ করতে পারে নি, আমরা সে কাজ করতে পেরেছি। আমরা জাতীয় প্রডাকটিভিটি কাউন্সিলের কাছ থেকে

ফাষ্ট, সেকেণ্ড এবং ফোর্থ প্রাইজ পেয়েছি। ( শ্রীঅপূর্বলাল মজুমদার :—ও তো ডিম পোনা উৎপাদনের ক্ষেত্রে।) না, অপূর্ববাবু ডিম পোনার ক্ষেত্রে নয়, মাছের উৎপাদনের ক্ষেত্রে। খাওয়ার মাছের উৎপাদনের ক্ষেত্রেই আমাদের এই সাফল্য। আপনি জানেন না, আপনি জেনে রাখুন, ডিম পোনা উৎপাদনে নয় ভারতবর্ষের মধ্যে খাওয়ার মাছের উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম স্থানে রয়েছে এবং আমাদের ধারে কাছে কোন রাজ্য নেই। আমরা আজকে ৩ লক্ষ ৮৪ হাজার টন খাওয়ার মাছ উৎপাদন করছি। আমাদের পরেই দ্বিতীয় স্থানে রয়েছে তামিলনাড়ু, তাদের উৎপাদন হচ্ছে ১ লক্ষ ৭৪ হাজার টন। তামিলনাড়ুর চেয়ে আমরা ২ লক্ষ ১০ হাজার টন বেশী উৎপাদন করি। শুধু ডিম পোনার ক্ষেত্রেই নয়, সারা ভারতবর্ষের মধ্যে খাওয়ার মাছের উৎপাদনের ক্ষেত্রে আমরা প্রথম স্থানে রয়েছি। আমরা বাস্তবমুখী পরিকল্পনা গ্রহণ করেছি বলেই এই কাজ সম্ভব হয়েছে, এই কাজে আমরা সাফল্য-লাভ করেছি। অপূর্ববাবু যে কেন ঐ কথা বললেন আমি বুঝতে পারলাম না! তিনি কোন কাট মোশান দেন নি, অবশ্য না দেবার কারণ আমি জানি, দিলে কেন দিচ্ছেন সে কারণটা বলতে হবে। বলবার মত কিছু নেই বলেই, কাট মোশান দেবার সাহস তাঁর হয়নি। পরিশেষে আমি শুধু এইটুকু বলতে চাই যে, যে পরিকল্পনা আমরা গ্রহণ করেছি এবং যে কাজ আমরা করছি তাতে দুস্থ মৎসজীবীদের মধ্যে আত্মনির্ভরশীলতা, আত্মবিশ্বাসসৃষ্টি করতে পেরেছি। এর জন্য আমরা বামফ্রন্ট সরকার গর্বিত। অপূর্ববাবু আমাদের সমালোচনা করলেন বলেই আমার মনে হচ্ছে আমরা ঠিক কাজই করছি এবং তাই ওঁরা ভীত হয়েছেন। এই কথা বলে আমি যে বাজেট বরাদ্দ পেশ করেছি আশা করব বিধানসভার মাননীয় সদস্যরা সে বরাদ্দকে অনুমোদন করবেন। এই বরাদ্দকে তাঁরা অনুমোদন করলে এই বিভাগের কাজ আরো দ্রুত গতিতে হবে, সাধারণ মৎসজীবীদের স্বার্থে আমাদের কাজকে আরো গতিমুখী করতে পারব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No. 51. So, I now put to vote the main Demand.

The motion of Shri Kiranmay Nanda that a sum of Rs. 11,50,37,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries", (This is inclusive of a total sum of Rs. 3,83,47,000 already voted on account in March, 1987) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8.31 p.m. till 1 p.m. on Monday, the 8th June, 1987 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Monday, the 8th June, 1987 at 1 P.m.

**Present**

Mr. Speaker **(Shri Hashim Abdul Halim)** in the Chair 14 Ministers, 3 Ministers of State and 175 Members.

**HELD OVER STARRED QUESTIONS**

**( to which oral answers were given )**

[1-00—1-10 P.M.]

**ছাতনা বাসলী বালিকা বাণীপীঠের ছাত্রী সংখ্যা**

*৩৪। ( অনুমোদিত প্রশ্ন নং *৬। ) শ্রীসুভাষ গোস্বামী : শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান শিক্ষাবর্ষে বাঁকুড়া জেলার ছাতনা বাসলী বালিকা বাণীপীঠের ছাত্রী সংখ্যা কত ( শ্রেণী অনুযায়ী হিসেব ) ; এবং

(খ) উক্ত বালিকা বিদ্যালয়টিকে দশম মানে উন্নীত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ**

(ক) ৪৪৮ জন।

পঞ্চম শ্রেণী ( ক ও খ বিভাগ )—১৫৩ জন।
ষষ্ঠ শ্রেণী ( " )—১১৬ "
সপ্তম শ্রেণী ( " )— ৯৪ "
অষ্টম শ্রেণী ( " )— ৮৫ "

(খ) কোন নির্দিষ্ট বিদ্যলয়কে উন্নীত করার কোন পরিকল্পনা সরকারের থাকে না। সরকার বিভিন্ন জেলার বিদ্যালয়কে উন্নীত করার সংখ্যা নির্ধারণ করে জেলা পরিদর্শকের নিকট হতে নির্দিষ্ট প্রস্তাব চেয়ে পাঠায়। পরে প্রয়োজনীয় সিদ্ধান্ত গ্রহণ করে।

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে এই জুনিয়ার স্কুলে রোল স্ট্রেন্থ ৪৪৮ জন। এই রকম খুব কম হাই স্কুল আছে যেখানে রোল স্ট্রেন্থ এতো দেখা যায়। আমার জিজ্ঞাস্য হ'ল বিদ্যালয় পরিদর্শনের জন্য যে জেলা পরিদর্শক দল থাকে স্কুল উন্নীত করার জন্য তারা যে রেকমেনডেসান দেন সেই ব্যাপারে কোন নির্দিষ্ট গাইড লাইন আছে কি এবং গাইড লাইন থাকলে তার টার্মস এ্যাণ্ড কনডিসান কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** নির্দিষ্ট কোন গাইড লাইন থাকে না। বিদ্যালয়ের জন্য জেলা পরিদর্শক যে কমিটি থাকে তাতে আমাদের বিশ্বাস তারা স্কুলের যোগ্যতা বিচার করে উন্নীত করার জন্য আমাদের কাছে সুপারিশ করে। মাননীয় সদস্যের যদি এই ব্যাপারে কোন অভিযোগ থাকে যে এখানে নিরপেক্ষভাবে বিচার বিবেচনা করা হয়নি তাহলে সেটা আমরা জানতে পারলে নিশ্চয়ই আমরা সেটা খতিয়ে দেখবো। তবে পশ্চিমবাংলায় ১৯৭৭ সালে আমাদের সরকার প্রতিষ্ঠিত হবার পর বহু জুনিয়ার স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হয়েছে এবং আগের তুলনায় হাই স্কুলের সংখ্যা প্রচুর বেড়ে গেছে। সেই জন্য সংখ্যাটা এতো বেশী বেড়ে গেছে যার জন্য এই জিনিস-গুলির ক্ষেত্রে এটা করা ঠিক নয়।

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই ছাতনা হচ্ছে একটা ব্লকের হেড কোয়াটার্স এবং সমস্ত ব্লক লেভেল অফিস সেখানে আছে।

এই রকম একটা জায়গায় একটা হাই স্কুল করার কথা অস্বীকার করা যায় না। এই ব্যাপারে আপনি বিশেষ ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস : আপনি যদি আমার কাছে যদি কোন চিঠি পাঠান বা দাবি করেন তাহলে আমার পক্ষে সুবিধা হয়। এটা করলে আমি জেলা পরিদর্শক টিমের কাছে গুরুত্বপূর্ণ বিষয়ের কথা জানিয়ে আমার মতামত এবং আপনার আবেদন পত্র সহ পাঠিয়ে দেব।

শ্রীদীপক সেনগুপ্ত : এই প্রশ্নটা যদিও একটা নির্দিষ্ট ব্লক সংক্রান্ত, তবে মাননীয় মন্ত্রীমহাশয়ের শেষের দিকে প্রশ্নটার উত্তর যা দিলেন, সেই রেশ ধরেই আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই যে, জেলা ইন্সপেকশন টীম জেলা স্কুল সম্পর্কে তদন্ত করে যা সুপারিশ করেন সেই অনুযায়ী কার্য গ্রহণ করা হয়—আমার প্রশ্ন হচ্ছে, এই সুপারিশের ব্যাপারে বিধানসভার সদস্য হিসাবে সুপারিশ করার কোন অধিকার আমাদের থাকছে কী ?

শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস : এখন পর্যন্ত যা রীতি আছে, সেই অনুযায়ী এই রকম কিছু নেই। মাননীয় সদস্য একথা নিশ্চয়ই জানেন যে, সরকার পর্ষদের কাছে সুপারিশ করেন মাত্র। পশ্চিমবঙ্গ শিক্ষা পর্ষদের কাছে সরকারের পক্ষ থেকে এই অধিকার দেওয়া আছে যে, বিদ্যালয়ের উন্নতিকরণের ব্যাপারে আইনানুগ যা ব্যবস্থা গ্রহণের দরকার তা তাঁরা গ্রহণ করবেন। এই ভাবে যে নিয়ম আছে, তাতে ১৯৭৫ সাল পর্যন্ত তাঁরা যে দরখাস্ত পেয়েছিলেন, তারই উপরে ভিত্তি করে বিচার-বিবেচনা করা হয়েছে, তারপরের কোন দরখাস্ত অনুযায়ী পর্ষদ বিচার বিবেচনা করেন নি। কোন নির্বাচিত সংস্থা থেকে কোন ক্ষেত্রে যদি এই রকম কোন দরখাস্ত আমাদের কাছে লিখিতভাবে আসে যে, কোন জায়গায় বিদ্যালয় স্থাপন করা হোক, তখন আমরা প্রস্তাব আকারে পর্ষদের কাছে পাঠিয়ে দিই। এই নির্বাচিত সংস্থা যখন কোন প্রস্তাব সরকারের কাছে দেয়, তখন সরকার কোন কোন ক্ষেত্রে তা বিচার বিবেচনা করে তা পর্ষদের কাছে পাঠিয়ে দেন। তবে সরাসরি বিভানসভার কোন সদস্যের আবেদনপত্র বিচার বিবেচনা করা হয় না।

শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র : এই যে সমস্ত ইন্সপেকশন টীম কোথাও ইন্সপেকশন করতে যান, তখন তাঁদের কি কোন সময় সীমা বেধে দেওয়া হয় ? কারণ আমরা

অনেক সময় দেখতে পাই যে ছ'মাস সময় পেরিয়ে যাওয়ার পরও ইন্সপেকশন টীম তদন্ত করতে আসেন না। তাঁদের কি বলে দেওয়া হয় যে, এত দিনের মধ্যে ইন্সপেকশন করবেন এবং এতদিনের মধ্যে আপনারা ইন্সপেকশন রিপোর্ট দেবেন ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** না, কোন নির্দিষ্ট সময় সীমা বেধে দেওয়া থাকে না, তবে বলে দেওয়া হয় যে, তাঁরা যেন ইন্সপেকশনের রিপোর্ট আমাদের কাছে পাঠিয়ে দেন।

### কলিকাতা মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেট আদালতে নালিশী মামলা

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৬।) **শ্রীহাবিব মোস্তাফা ঃ** বিচার বিভাগের মাননীয় মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতার মুখ্য মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেট আদালতে ২১এ ফেব্রুয়ারী, ১৯৮৬ তারিখে ফৌজদারী আইনের ১৫৬ (৩) ধারায় কতগুলি নালিশী মামলা দায়ের করা হইয়াছে ;

(খ) তন্মধ্যে আদালতের আদেশে পুলিশ কতগুলি মামলা রুজু করিয়াছে ; এবং

(গ) ঐ মামলাগুলি দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**শ্রীআবদুল কায়ুম মোল্লা ঃ**

ক) একটি

খ) [illegible]টি

গ) কোনও মামলার দ্রুত নিষ্পত্তির জন্য সরকারের স্বতঃস্ফুর্তভাবে কিছু করার এক্তিয়ার নাই। এটা Trial এর জন্য পাঠানো হয়েছে।

### ছোট মোল্যাখালি মঙ্গলচন্দ্র বিদ্যাপীঠকে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ

*২২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৯।) **শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোসাবা থানার ছোট মোল্যাখালি মঙ্গলচন্দ্র বিদ্যাপীঠকে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার কোন প্রস্তাব সরকার পেয়েছেন কি ; পেয়ে থাকলে, ঐ বিষয়ে বিলম্ব হওয়ার কারণ কি ; এবং

(খ) কবে উন্নীত করা হবে বলে আশা করা যায় ?

**শ্রীকান্তি চন্দ্র বিশ্বাস ঃ** (ক) হ্যাঁ।

উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার মত বিষয়-ভিত্তিক প্রয়োজনীয় সংখ্যক যোগ্য শিক্ষকের অভাব।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**বীরভুম জেলার মুরারই অক্ষয়কুমার ইনসটিটিউশনে উচ্চ মাধ্যমিক স্তরে ছাত্রভর্তি বন্ধ**

*২৩৮। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৪। ) ডাঃ মোতাহার হোসেন ঃ শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপুর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বীরভুম জেলার মুরারই অক্ষয়কুমার ইনসটিটিউশনে উচ্চ মাধ্যমিক স্তরে ছাত্রভর্তি ও পঠন পাঠন বন্ধ হইয়া গিয়াছে ; এবং

(খ) সত্য হইলে—

(১) কোন্ শিক্ষাবর্ষ হইতে ছাত্রভর্তি বন্ধ হইয়াছে, ও

(২) তাহার কারণ কি ?

**শ্রীকান্তি চন্দ্র বিশ্বাস ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১। ১৯৮৫ সালের পর হতে।

২। উচ্চ মাধ্যমিক পাঠক্রম অনুসারে এই পঠন পাঠন পরিচালিত করার প্রয়োজনীয় অনুমতি না থাকার জন্য।

**ডঃ মানস ভুঁঞা ঃ** এই ইনস্টিটিউশানের পক্ষ থেকে উচ্চ মাধ্যমিক স্তরে পঠন-পাঠনের জন্য কোন আবেদন আপনার কাছে পাঠানো হয়েছিল কি ; যদি পাঠান হয়ে থাকে তাহলে তা অনুমোদন পায়নি কেন ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** প্রথমতঃ কোন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় থেকে সরাসরি সরকারের কাছে কোন আবেদন আসে না। ১৯৮৫ সাল পর্যন্ত পর্ষদের পক্ষ থেকে

ছাত্র ভর্ত্তির অনুমোদন ছিল এবং ১৯৮৫ সালের পর থেকে ঐ বিদ্যালয়ে ছাত্র ভর্ত্তির ব্যাপারে বিদ্যালয়ের পক্ষ থেকে শিক্ষা পর্ষদের কাছে কোন আবেদন করা হয়নি।

## মেদিনীপুর জেলায় "লিগ্যাল এইড্" সাহায্য প্রাপকের সংখ্যা

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭।) শ্রীবিভূতিভূষণ দে ঃ বিচার বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৬ সালে মেদিনীপুর জেলায় কতজন দুঃস্থ মানুষ 'লিগ্যাল এইড্'-এর সাহায্য পেয়েছেন ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ

মেদিনীপুর জেলায় ১৯৮৬ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৭ সালের এপ্রিল মাস পর্যন্ত ৮০ জন দুঃস্থ মানুষ লিগ্যাল এইড্ পেয়েছেন।

[1-10—1-20 P.M.]

শ্রীহিমাংশু কোনার ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ৩০২ এবং ৩০৭ ধারার কোন কোন ক্ষেত্রে অভিযুক্তরা লিগ্যাল এডের সাহায্য পাবেন ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ কোন রকম হায়েনাস অফেন্স ছাড়া যে কোন দোষী ব্যক্তি লিগ্যাল এডের সাহায্য পেতে পারেন। তার মধ্যে যেমন ৩০২ ধারার মার্ডার, ডাকাতি, এ্যারসণ এবং রেপ কেস ছাড়া দোষী ব্যক্তিরা লিগ্যাল এডের সাহায্য পেতে পারেন।

শ্রীতুহিন সামন্ত ঃ মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানাবেন কি, আপনি বললেন যে ৮০টি কেসের লিগ্যাল এড পাওয়া গেছে, এরমধ্যে কতগুলি নিষ্পত্তি হয়েছে এবং কত খরচ হয়েছে ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ নিষ্পত্তির কথা কি করে বলবো তবে একটি কথা জানাতে পারি যে ১১৭ জন দরখাস্ত করেছিল, তারমধ্যে ৮০ জন লিগ্যাল এডের সাহায্য পেয়েছেন আর বাকী ৪৭ জন সার্টিফিকেট পাঠাবেন সেই সার্টিফিকেটের উপরে আমরা দেখবো দেওয়া যায় কিনা। আর কত খরচা হয়েছে তা জানবার জন্য আপনি নোটিশ দেবেন।

শ্রীবীরেন্দ্রকুমার মৈত্রঃ দেওয়ানী মামলার ক্ষেত্রে গরীব লোকেরা এই সাহায্য পান কি ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ দেওয়ানী মামলাতেও গরীব লোকেদের এই সাহায্য দেওয়া হয়ে থাকে।

শ্রীসুব্রত মুখার্জীঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই লিগ্যাল এড কত করে দেওয়া হয় এবং তা যথেষ্ট কিনা ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ বিভিন্ন কোর্টের ফিজ্ বিভিন্ন রকমের যে কোর্টে এই লিগ্যাল এডের ব্যাপারটা পড়ছে সেই কোর্টের উকিলের উপর এটা সম্পূর্ণ নির্ভর করে। তবে এর সঙ্গে সার্টিফায়েড কপি ইত্যাদির জন্য টাকা পয়সা নির্দিষ্ট করা থাকে এবং এর জন্য কোন টাকা দেওয়া হয় না।

শ্রীসুভাষ বসুঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বামফ্রন্ট সরকারের আমলের আগে কংগ্রেস আমলে গরীব মানুষদের সরকার এইরকম সাহায্য দিয়েছেন কিনা ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ আগে দেওয়ার কোন ব্যবস্থা ছিল না ইদানীং কালে চালু হয়েছে।

শ্রীঅম্বিকা ব্যানার্জীঃ মাননীয় মন্ত্রী মহাশয় আপনার দৃষ্টি আকর্ষণ করে জানাচ্ছি যে বহু ক্ষেত্রে মেম্বাররা লিগ্যাল এড রেকমেণ্ড করে পাঠান কিন্তু উকিলদের টালবাহনার ফলে বহু ক্ষেত্রে কেস পড়ে থাকে কিছু হয় না। আমরা যদি ১০টি কেস পাঠাই তো ১০টি কেসই অধিকাংশ ক্ষেত্রে এইরকম অবস্থায় থাকে। গরীব মানুষরা এ্যাপ্রোচ করেছেন এবং আমরা রেকমেণ্ড করে দিয়েছি তা সত্বেও উকিলদের টালবাহনার জন্য কেস পড়ে থাকে। আপনি এই ব্যাপারে একটু পরীক্ষা বা এনকোয়ারী করে দেখবেন কি ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ লিগ্যাল এড রেকমেণ্ডেশান করেন লিগ্যাল এড কমিটি। এই সব কেস লিগ্যাল এড কমিটির কাছে পাঠাতে হয়। লিগ্যাল এড কমিটি কেসটি নিয়ে যদি কোন উকিলকে দেন তাহলে সেই উকিল এই কেস করতে বাধ্য। আপনার যদি এই রকম জানা থাকে যে কেস এ্যাকসেপ্ট করা সত্বেও কোন উকিল টালবাহনা করছেন তা হলে নির্দিষ্টভাবে জানাবেন আমি দেখবো।

**Midnapur Gramin Bank**

*306. (Admitted question No. *888.) **Dr. MANAS BHUNIA :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state that—

(a) whether the opening of the Midnapur Gramin Bank at Midnapur District is going to be postponed temporarily ; and

(b) if so—

(i) the reasons for the delay,

(ii) whether the Government of West Bengal has taken up this ..... with the Ministry of Finance, Government of India, for its early execution, and

(iii) the response of the Union Government in this regard ?

**Dr. Ashimkumar Dasgupta :**

(a) The Midnapur Gramin Bank was due for establishment on November 18, 1984. It was however postponed.

(b) (i) The United Bank of India, the sponsor Bank, made it known to the State Govt. that the opening of the Bank had been postponed for "unavoidable reasons".

(ii) Yes.

(iii) No categorical reply has yet been received from the Union Govt. in this regard.

**Dr. Manas Bhunia ;** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state when the Government of West Bengal has written to the Union Ministry, Department of Finance, for its execution and what is the exact reply of the Government of India, Ministry of Finance ?

**Dr. Ashimkumar Dasgupta :** The Chief Minister wrote to the then Finance Minister on 29th March, 1983, requesting him about the opening up of RRB for each of the Districts of West Bengal, particularly for Midnapore, Murshidabad and 24-Parganas, which are heavily populated.

**Dr. Manas Bhunia :** Hon'ble Minister replied in his first half that this Gramin Bank was supposed to be inaugurated in 1984 and in his second half of reply he has said that the Hon'ble Chief Minister had written to the Finance Ministry on 23rd March, 1983. Has the West Bengal Government written to the Union Finance Ministry after the postponement or not. if so please answer.

**Dr. Ashimkumar Dasgupta :** These are related matters in general. On the 6th of October, 1983, the Minister of Finance let us know that the Gour Gramin Bank will be bifurcated to create a separate RRB for West Dinajpur, Malda and Murshidabad, and Mallabhum Gramin Bank will also similarly be bifurcated to create RRB one each for Midnapur, Bankura and Purulia. It was a very special problem and this was apparently not fully anticipated by the Union Government because the RRB Act, 1976, which was then understood had to be amended because there were special problems, particularly in the Districts of Murshidabad. What would happen if a separate RRB for a District is created—what would happen to thus created bank and its old branches ? In Murshidabad it created problem. Then the West Bengal Government had moved the Central Government directly and also through SLBC that the relevant RRB Act had to be amended. SLBC minutes will bear that out. As of now, it is not amended. In Midnapore, no new RRB has been set up or in 24-Parganas.

**শ্রীমানস ভুঞ্যা :** স্যার, উনি স্পেসিফিকালি উত্তর দিলেন না, আমি বলতে চেয়েছিলাম ১৯৮৪ সালে এটা ইনঅগুরেশন হওয়ার কথা ছিল ; আফটার দ্যাট মেদিনীপুর গ্রামীণ ব্যাঙ্ক সম্বন্ধে কম্যুনিকেশন করা হয়েছে কি ?

**Dr. Ashimkumar Dasgupta :** Answer in addition to what I have said through SLBC on several occasions. The minutes will bear out. We had approached the Central Government through SLBC to set up of an RRB for Midnapur and particularly the need for amendment of the RRB Act. We

were told last year that this amendment would be due in the Winter Se: And that is the latest position.

**Shri Prabuddha Laha** : Will the Minister-in-charge of the Fi Department be pleased to state that what positive reply the Central Go ment—the Ministry of Finance—has given against the letters written b State Government ?

**Dr. Ashimkumar Dasgupta** : No positive reply, I am sorry to say have obtained from the Ministry of Finance about this, despite rep reminders regarding the needed amendment of the RRB 1976 Act,

**কোচবিহার শহরে "সদর গভঃ জুনিয়র হাই স্কুল" এবং মহারাণী ইন্দিরা ে বালিকা বিদ্যালয়কে দশম শ্রেণীতে উন্নীতকরণের পরিকল্পনা**

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৯।) **শ্রীবিমল কান্তি বসু** : মাননীয় (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার শহরে "সদর গভঃ জুনিয়র হাই স্কুল" এবং মহারাণী ই দেবী বালিকা বিদ্যালয় দুইটিকে দশম শ্রেণীতে উন্নীতকরণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাত এই কার্য সম্পন্ন হইবে ?

[1-20—1-30 P.M.]

**শ্রীকান্তি বিশ্বাস** :

(ক) হ্যাঁ, আছে। এবং

(খ) নির্দিষ্ট সময় এই মুহূর্তে বলা সম্ভব নয়।

শ্রীদীপক সেনগুপ্তঃ পরিকল্পনা আছে জেনে সুখী হলাম। ইতিমধ্যে কুচবিহারে লোকসংখ্যা বৃদ্ধি পেয়েছে কিন্তু খ-এর উত্তরে যা দেখলাম তাতে নির্দিষ্ট সময় সীমা বেঁধে দেবার পরিকল্পনা আছে কি ?

শ্রীকান্তি বিশ্বাসঃ কুচবিহারের সমস্যা সম্পর্কে আমরা সচেতন। সেখানে ছাত্র ছাত্রী বৃদ্ধি পাচ্ছে। সেখানে জুনিয়র হাই স্কুলকে উন্নীত করা প্রয়োজন বলে বিষয়টি আমাদের বিশেষ বিবেচনার মধ্যে আছে। আশা করছি আগামী শিক্ষা বর্ষ থেকে এটা চালু করা যাবে।

শ্রীতুহিন সামন্তঃ ১৯৭৭ থেকে ১৯৮৭ সাল পর্যন্ত কতগুলি জুনিয়র বালিকা বিদ্যালয়কে রেকগনাইজ করা হয়েছে ?

মিঃ স্পীকারঃ নোটিশ দেবেন।

## আবগারী ডাইরেক্টরেটে বিভাগীয় প্রমোশন

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৫।) শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ মাননীয় আবগারী বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১-১-৮৪ থেকে ৩১.১২.৮৬ এর মধ্যে আবগারী ডাইরেক্টরেট এর নিম্নবর্গীয় সহায়ক পদ থেকে উচ্চবর্গীয় সহায়ক পদে মোট কতজনকে প্রমোশন দেওয়া হয়েছে ;

(খ) উক্ত প্রমোশনের ব্যাপারে উল্লিখিত সময়ের মধ্যে মহামান্য হাইকোর্টের কোন নির্দেশ ছিল কিনা ; এবং

(গ) থাকলে, উক্ত নির্দেশ কার্যকরী করা হয়েছে কি ?

ডঃ অসীম দাশগুপ্তঃ (ক) মোট ১৪ জনকে প্রমোশন দেয়া হয়েছে। (খ) না। (গ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** ২৬।৯।৮৬ তারিখে হাইকোর্টের একটা নির্দেশ ছিল একজিকিউটিভ ডাইরেক্টোরেটকে যে এল.ডি. ক্লার্ককে ১.৪.৮৪ থেকে ইউ.ডি. তে প্রমোশান দেয়া সেটা দেয়া হয়েছে কি না এবং না দেয়া হলে কেন দেয়া হয় নি ?

**ডঃ অসীম দাশগুপ্ত ঃ** না, বলা হয়েছে এই কারণে যে এটা এক্জিকিউটিভ ডাইরেক্টোরেট নয়, ক্যালকাটা কালেক্টোরেটের ষ্টাফ। আমি যদিও আপনার মূল প্রশ্নের উত্তর দিয়েছি তবুও বলছি ১৪টি পদের যখন প্রমোশানের কথা হয় তখন একজন এল. ডি. কে ইউ. ডি. তে প্রমোশানের ব্যাপারে ভিজিলেন্স কমিশনে তার একটি কেস থাকায় সময়মত ঐ পদ পূরণ করা সম্ভব হয়নি। প্রশাসনিক প্রয়োজনে ঐ পদে তাঁর পরে যিনি করণিক ছিলেন তাঁকে প্রমোশান দেয়া হয়। আপনি যেদিন বললেন সেদিন হাইকোর্ট নির্দেশ দেন ঐ করণিক যার বিরুদ্ধে ভিজিলেন্সে কেস ছিল তারজন্য স্থগিত রাখা হয়েছিল যে তাকে সর্তসাপেক্ষে ১.৪.৮৪ তারিখ থেকে প্রমোশান দিতে হবে। উক্ত নির্দেশ কার্যকরী করা হয়েছে এবং ২২.৬.৮৬ থেকে ৩১.৩.৮৭ পর্যন্ত একটা অতিরিক্ত পদ সৃষ্টি করা হয়।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** ৯.১.৮৭ তারিখে প্রমোশান দেবার পর তাকে আবার নতুন ভাবে শোকজ করা হয়েছে কিনা ?

**শ্রীঅসীম দাশগুপ্ত ঃ** নোটিশ দেবেন।

*309 Held Over.

**শ্রীরামপুর মহকুমা আদালতে সাবজজ কোর্ট খুলিবার পরিকল্পনা**

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫২।) **শ্রীঅরুণকুমার গোস্বামী ঃ** বিচার বিভাগীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে শ্রীরামপুর মহকুমা আদালতে একটা সাবজজ কোর্ট খুলিবার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, করে নাগাদ উক্ত কোর্ট চালু হইবে ?

শ্রীআবদুল কায়ুম মোল্যা ঃ

ক) প্রস্তাবটি বর্ত্তমানে সরকারের বিবেচনাধীন।

খ) সুনির্দিষ্ট কোন তারিখ বলা সম্ভব নয়।

শ্রীঅরুণকুমার গোস্বামী ঃ মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই সাবজজ কোর্ট এখানে না হওয়ার জন্য জনসাধারণের অত্যন্ত কষ্ট হচ্ছে এবং আর্থিক ক্ষতি হচ্ছে ?

মিঃ স্পীকার ঃ এ প্রশ্ন হয় না, ইট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান।

অরুণকুমার গোস্বামী ঃ মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এই সাবজজ কোর্ট তৈরী করবার জন্য ওখানকার সিভিল বার এসোসিয়েশানের সদস্যরা তাঁদের লাইব্রেরীতে জায়গা ছেড়ে দিয়েছেন কিনা ?

মিঃ স্পীকার ঃ গভর্ণমেণ্ট যখন বলেছেন যে বিবেচনাধীন আছে তখন কোথায় হবে, কবে হবে বলা যাবে না।

শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। তাহলে কি আমরা ধরে নিতে পারি সরকার ওখানে একটা অতিরিক্ত সাবজজ কোর্টের প্রয়োজনীয়তা অনুভব করেছেন ?

মিঃ স্পীকার ঃ গভর্ণমেণ্ট যখন বলেছেন বিবেচনাধীন আছে তখন নিশ্চয়ই সিদ্ধান্ত করেছেন। দি কোয়েশ্চেন ইজ নট এ্যালাওড। ইট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান।

## ঝাড়গ্রাম শহরে রাষ্ট্রীয় বালিকা বিদ্যালয়

*৩১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৬। শ্রীঅবনীভূষণ সত্পথি ঃ শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঝাড়গ্রাম শহরে অবস্থিত রাষ্ট্রীয় বালিকা বিদ্যালয়ের ছাত্রীসংখ্যা বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে কোন্ শিক্ষা বর্ষ হতে তা কার্যকরী হবে ;

(গ) উক্ত বালিকা বিদ্যালয়ের ছাত্রী নিবাস নির্মাণের কোন পরিকল্পনা আছে কি না ;

(ঘ) থাকলে, এর জন্যে কি পরিমাণ অর্থ ব্যয় করা হবে ; এবং

(ঙ) রাষ্ট্রিয় বিদ্যালয়গুলি পরিচালনার জন্য কোন কমিটি গঠনের প্রস্তাব আছে কি ?

শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ

(ক) আপাতত নয়।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) আছে।

(ঘ) চূড়ান্ত হয়নি।

(ঙ) না, কারণ রাষ্ট্রীয় বিদ্যালয়গুলি সরাসরি সরকারের পরিচালন ও নিয়ন্ত্রণাধীন।

শ্রীঅবণীভূষণ শতপতি ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সারা পশ্চিম-বাংলায় এই রকম কয়টি রাষ্ট্রিয় বালিকা বিদ্যালয় আছে ?

শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ একটা বালিকা বিদ্যালয় সম্পর্কে প্রশ্ন করেছেন, সারা রাজ্যের তথ্য দিতে হলে নোটিশ লাগবে।

**শ্রীঅবণীভূষণ শতপতি ঃ** এই ধরণের বিদ্যালয়গুলিতে পড়াশুনার মান কি রকম ?

**মিঃ স্পীকার ঃ** ইট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান।

**শ্রীতুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন কারণে বিদ্যালয়ে ছাত্রী সংখ্যা বৃদ্ধির পরিকল্পনাকে আপনারা গ্রহণ করেন নি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** ছাত্রী সংখ্যা বৃদ্ধি করা হয় যদি বর্ধিত ছাত্রীদের পক্ষ থেকে এবং অভিভাবকদের পক্ষ থেকে আবেদন আসে। এই বিদ্যালয়ে ছাত্রী সংখ্যা বৃদ্ধি করবার জন্য কোন পক্ষথেকে সেই ধরণের কোন আবেদন আসে নি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের ৬ প্রশ্নের উত্তরের দিকে দৃষ্টি আকর্ষণ করছি যেখানে উনি বললেন রাষ্ট্রীয় বিদ্যালয়গুলি সরাসরি সরকারি পরিচালনাধীন, সেখানে কোন কমিটি গঠনের প্রস্তাব নেই, মাননীয় মন্ত্রী মহাশয় কি উত্তর দেবেন যেখানে সরকারী আয়ত্বাধীন বিদ্যালয় পরিচালনার ক্ষেত্রে অভিভাবকদের এবং শিক্ষকদের সহযোগিতা কামনা করছেন সেখানে রাষ্ট্রিয় বিদ্যালয়গুলির পরিচালনার ক্ষেত্রে কেন সেই ধরণের কমিটি থাকবে না যাতে সাধারণ মানুষের হস্তক্ষেপের সুযোগ থাকবে স্কুলে পঠন-পাঠনের স্বার্থে ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় সদস্য বুঝবেন যে সরকারী বিদ্যালয়ের শিক্ষক এবং শিক্ষাকর্মী সরাসরি সরকারী কর্মচারী এবং পাবলিক সার্ভিস কমিশন মারফত শিক্ষকদের নিয়োগ করা হয়। সেজন্য যদি বেসরকারী পরিচালন কমিটি হয় তাহলে এই দায়িত্ব তাদের হাতে অর্পন করা যায় না। এই কারণে সরাসরি সরকারী নিয়ন্ত্রনাধীন বিদ্যালয়ে যোগ্যতা সম্পন্ন কোন কমিটি থাকে না, কোথাও কোথাও উপদেষ্টা মণ্ডলি থাকে অভিভাবকদের ছাত্রদের বিভিন্ন সময়ে পঠন-পাঠনের ক্ষেত্রে বিদ্যালয়ে আইন-শৃঙ্খলার প্রশ্নে পরামর্শ দেবার জন্য। যেহেতু তারা নিয়োগ কর্তা নয় সেজন্য বেসরকারী বিদ্যালয়ে পরিচালন কমিটির যে ক্ষমতা থাকে কোন কারণে সরকারী বিদ্যালয়ে সেই পরিচালন কমিটির সেই ক্ষমতা থাকে না।

[1-30—1-40 P.M.]

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, অনুন্নত এলাকায়, বিশেষ করে ঝাড়গ্রাম এলাকায় যে সমস্ত মেয়েদের স্কুল রয়েছে সেখানে বাধ্যতামূলকভাবে এডুকেশান দেবার কোন ব্যবস্থা আপনারা করেছেন কি বা এ সম্পর্কে কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ** ৫ম শ্রেণীর পরে বাধ্যতামূলকভাবে কোন শিক্ষা দেবার পরিকল্পনা ভারতসরকারের নেই, পশ্চিমবংগের বাইরে কোন রাজ্য সরকারের নেই এবং সেখানে আমাদেরও থাকার কোন সুযোগ নেই।

## মুর্শিদাবাদের বেলডাঙ্গায় বিলাতী মদের দোকান

*৩১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৯।) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী** মাননীয় আবগারী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপুর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা মিউনিসিপ্যালিটি এলাকায় বিলাতী মদের দোকান মঞ্জুরের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ ব্যাপারে কোন আবেদনপত্র আহ্বান করা হয়েছে কিনা ?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, মিউনিসিপ্যাল এলাকার মধ্যে মদের দোকান খোলার কোন প্রভিসান আছে কিনা ?

ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ যেহেতু প্রশ্নটা মুর্শিদাবাদ জেলা সম্পর্কে সেই হেতু আমি ধরে নিচ্ছি আপনি মুর্শিদাবাদ জেলা সম্পর্কেই জানতে চাইছেন। ১৯৮৬/৮৭ সালে যতগুলি বিলিতি মদের দোকান অফ শপ খোলার প্রস্তাব জেলা থেকে পাওয়া গিয়েছে তারমধ্যে আছে—বহরমপুর শহর, এটা মিউনিসিপ্যাল এলাকার মধ্যে, কান্দি শহর, এটা মিউনিসিপ্যাল এলাকার মধ্যে, লালবাগ শহর এবং জিয়াগঞ্জ—এটাও মিউনি-সিপ্যাল এলাকার মধ্যে, এ ছাড়া মোরগ্রাম আছে—এটা মিউনিসিপ্যাল এলাকার মধ্যে নয়। এই প্রস্তাবগুলি বিবেচনা করার ক্ষেত্রে জেলা কর্তৃপক্ষকে বলা হয়েছে যে বিধানসভার যাঁরা স্থানীয় সভ্য আছেন তাঁদের মতামত জানাতে।

শ্রীনুরুল ইসলাম ঃ এরকম ১৮টি প্রস্তাব পাঠানো হয়েছে কিন্তু তার কোন সুরাহা হয়নি। এ সম্পর্কে মাননীয় মন্ত্রীমহাশয় কিছু বলবেন কি ?

ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ নোটিশ দেবেন, জানিয়ে দেব।

শ্রীদেবরঞ্জন সেন ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই মদটা তো বিলেত থেকে আসে না, এখানেই তৈরী হয়, কাজেই বিলিতি বেগুনের মতন একে বিলিতি মদ বলা হয় কিনা ?

ডঃ অসীমকুমারদাশগুপ্ত ঃ এটা একটা সজ্ঞা। আপনি তো জানেন এগুলি ইণ্ডিয়া মেড ফরেন লিকার। এখানে মোলাসিসের যে পারসেণ্টেজ তা দিয়ে এই সংজ্ঞাগুলি নির্ধারিত হয়। অনেকদিন ধরেই এটা চলে আসছে।

## দুঃস্থ ছাত্রছাত্রীদের জন্য টেকস্‌ট বুক লাইব্রেরী

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০১১।) শ্রীশিবপ্রসাদ মালিক ঃ শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে বিভিন্ন গ্রন্থাগারগুলিতে দুঃস্থ ছাত্রছাত্রীদের জন্য টেকস্‌ট বুক লাইব্রেরী খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

শ্রীসরল দেব

(ক) এই বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) বাজেটের পরে যথাশীঘ্র সম্ভব শুরু করার চেষ্টা করছি।

ডাঃ মানস ভুঞাঁ: মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, ছাত্রছাত্রীদের জন্য টেক্সট বুক রাখার জন্য যে পাঠাগারগুলি আপনি বিবেচনা করবেন বলছেন সেগুলি সিলেকসানের পদ্ধতি কি হবে এবং কারা কারা করবেন।

শ্রীসরল দেব: তারজন্য প্রত্যেকটি জেলায় ডিস্ট্রিক্ট সোশ্যাল এডুকেশান অফিসার আছেন এবং এম. এল. এ. আছেন, তাঁরা সেই সিদ্ধান্ত গ্রহণ করবেন।

শ্রীশীশ মহম্মদ: মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে গ্রন্থগারগুলিতে দুস্থ ছাত্র-ছাত্রীদের জন্য টেকষ্ট বুক ইত্যাদি খোলার ব্যবস্থা সরকারের বিবেচনাধীন আছে। আমার প্রশ্ন হচ্ছে, কতদিনের মধ্যে এই বিবেচনা করা শেষ হবে সেটা জানাবেন কি?

শ্রীসরল দেব: মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, বাজেট পাশ করার পরে এই সম্পর্কে সুচিন্তিন মতামত জানাতে পারবো। ১১ তারিখে বাজেট পাশ হয়ে যাক।

শ্রীধীরেন্দ্রনাথ সেন: মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে গ্রন্থাগার-গুলিকে সাহায্য করা হবে, এটা কি সব জেলাতেই সাহায্য পাবে?

শ্রীসরল দেব: সেটা নির্ভর করছে প্লাণ্ড বাজেটে কত টাকা পাবো তার উপরে। কাজেই ১১ তারিখের আগে কি করে বলবো।

মিঃ স্পীকার: উনি যা জিজ্ঞাসা করেছেন সেটা বাজেটের উপরে নির্ভর করে

না। এটা পলিসির ব্যাপার। আপনার পলিসি কি হবে সেটা জানাবেন।

শ্রীসরল দেবঃ পলিসি সম্পর্কে তো বলেছি যে সরকার এই ব্যাপারে বিবেচনা করছে। ১১ তারিখে বাজেট প্লেস হবে। তারপরে আলোচনা করে এটা সিদ্ধান্ত করা হবে। এটা নিয়ে পরীক্ষা নিরীক্ষা চলছে।

শ্রীকৃপাসিন্ধু সাহাঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে টেকষ্ট বুক লাইব্রেরী করার পরিকল্পনা আছে। আপনি পরিকল্পনা করেছেন সেটা হয়ত পরে রূপায়িত হবে। এই পরিকল্পনার ক্ষেত্রে কত টাকা বাজেটে ধরা হয়েছে সেটা জানাবেন কি ?

মিঃ স্পীকারঃ এটা হবে না।

শ্রীননী করঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'ক' প্রশ্নের উত্তরে বলেছেন যে টেক্সট্ বুক লাইব্রেরী খোলা হবে কিনা তার পরিকল্পনা বিবেচনা হবে বাজেটের পরে। তারপরে 'খ' প্রশ্নের উত্তরে বলেছেন যে এটা ১১ তারিখের পরে। আমি জানতে চাচ্ছি, টেক্সট্ বুক লাইব্রেরী খোলা হবে এই বিষয়ে কোন সুস্পষ্ট সিদ্ধান্ত কি বিবেচনা করে মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন, তা-নাহলে পরের প্রশ্নের উত্তর হয়না ?

শ্রীসরল দেবঃ উত্তরটা পরিষ্কার আছে। আমি বলেছি যে টেক্সট্ বুক লাইব্রেরী খোলার জন্য বিবেচনা করছি।

শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে বিবেচনার কথা বললেন, এটা কতটা দীর্ঘ হবে সেটা জানাবেন কি ?

মিঃ স্পীকারঃ এটা হবে না।

**Proposal to raise the number of Primary Schools with two or more teachers.**

*314. (Admitted question No. *1815.) Shri **RAJESH KHAITAN**: Will the Minister-in-charge of the Education (Primary) Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to raise the number of Primary Schools with two or more teachers to the all India average level, and

(b) if so—

(i) to what extent West Bengal is lagging behind, and

(ii) the steps taken proposed to be taken in the matter ?

**Shri Kantichandra Biswas :** I have been perplexed by the question. The question is vague and ambiguous. I think the Hon'ble Member is not clear about it. So, I have applied my own thought to presume what he wants and on the basis of that I may reply.

(a) The position of West Bengal in this regard is far better than all India average ; so no proposal can be there to down grade it to all India average.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

[1-40—1-50 P.M.]

**Shri Sultan Ahmed :** Sir, Hon'ble Minister has got no right to make this remark when your honour has admitted it.

**Mr. Speaker :** The question is 'whether the State Government has any proposal to raise the number of primrry schools with two or more teachers to the all India average level'. The reply of the Minister is 'the position of West Bengel in this regard is far better than all India average ; so no proposal can be there to downgrade it to all India average'. The question is what is the all India figure that has not been given. So, it remains

vague. Why this department has admitted it ? Unfortunately my department has admitted it. It should have not been admitted. The Minister has to get the information about it, otherwise how it is possible for him to give reply ?

**Shri Sultan Ahmed** ; Whether the State Government is lagging behind in the matter of 'pucca' school building for primary schools ?

**Mr. Speaker** : The question does not arise.

**Shri Sultan Ahmed** : What is the percentage of single teacher or more than 2 teachers of primary schools ?

**Shri Kanti Biswas** : The percentage of single teacher primary school in West Bengal is 0.6% and the percentage of more than 2 teachers primary school in West Bengal is 64.1%.

**Shri Deokinandan Poddar** : Will the Minister-in-charge of Education Department be pleased to state when the State Govt. desire to promote primary education system which have not been given the recommendation.

**Mr. Speaker** : No, no. It is irrelevant. The question does not arise.

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রশ্নে একটা অংশ মাননীয় বিধায়ক আগেই করেছেন। যদি মন্ত্রী মহাশয়ের কাছে এই ধরণের কোন ইনফর্মেশন থাকে, তিনি কি দয়া করে বলতে পারবেন, পশ্চিমবাংলায় সিংগল টিচারদের রেশিও অব পার্সেন্টেজ আছে, তার সঙ্গে ন্যাশন্যাল এ্যাভারেজের সঙ্গে তুলনা করে কোন রিপোর্ট আছে কি না ?

**Shri Kantichandra Biswas** : The percentage of single teacher school in India is only 27.27 percent, that is far greater than that of West Bengal.

**শ্রীগোবিন্দ চন্দ্র নস্কর** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, একজন শিক্ষক দিয়ে প্রাথমিক বিদ্যালয় চালাবার কারণ কি ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** এই প্রসঙ্গে আমি অন্য রাজ্যের কথা ছেড়েই দিচ্ছি, আমাদের রাজ্যে নাম-মাত্র সংখ্যক সিঙ্গেল টিচার স্কুল আছে, তার কারণ এমন কিছু বিচ্ছিন্ন এলাকা আছে যেখানে যথেষ্ট ছাত্র ছাত্রী হয়নি, অথচ সেখানে প্রাথমিক বিদ্যালয় করা দরকার। সেই জন্য নূন্যতম ছাত্র ছাত্রী না থাকা সত্বেও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা দরকার। অথচ নর্মস অনুযায়ী একাধিক শিক্ষক সেখানে দেওয়া যায় না, সেই জন্যই এক শিক্ষকের ব্যবস্থা করতে হয়েছে। এসব সত্বেও বিগত কয়েক বছরের মধ্যে আমরা এক শিক্ষক বিদ্যালয়ের সংখ্যা বহুল পরিমানে কমিয়ে এনেছি। যদিও ছাত্র ছাত্রীর সংখ্যা অত্যন্ত কম, তবুও আমরা এই স্কুলগুলির সংখ্যা কমিয়ে এনেছি। সেই জন্যই আমাদের পারসেন্টেজ অল ইণ্ডিয়ার চেয়ে নীচে।

**শ্রীতপন রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিমবাংলায় এবং সর্বভারতীয় ক্ষেত্রে প্রাথমিক শিক্ষার স্তরে শিক্ষক এবং ছাত্রের আনুপাতিক হার কি ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** পশ্চিমবঙ্গে ৩৩-জন ছাত্র ছাত্রী পিছু একজন শিক্ষক, আর ভারতবর্ষের জাতীয় হার হচ্ছে একজন শিক্ষক : ৩৮ জন ছাত্র ছাত্রী।

**শ্রীমানবেন্দ্র মুখার্জী ঃ** যেহেতু মূল প্রশ্নে অল ইণ্ডিয়া এবং আমাদের ষ্টেট—দুটি বিষয়ই আছে, সেহেতু আমি আমার প্রশ্নে দুটি বিষয়ই রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয় যদি সর্বভারতীয় ক্ষেত্রের উত্তর নাও দেন তাহলেও আমার কোন আপত্তি নেই। আমাদের রাজ্যে এবং গোটা দেশে এমন কোন প্রাইমারী স্কুল কি আছে যেখানে কোন শিক্ষক নেই, উইদাউট্ টিচার প্রাইমারী স্কুল চলছে ? এরকম কোন তথ্য কি মন্ত্রী মহাশয়ের কাছে আছে ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** ভারতবর্ষে এন· সি· ই· আর· টি'র যে দলিল বা এডুকেসনাল ষ্ট্যাটিসটিক্স ১৯৮২-৮৩ সালের, সেখানে বলা হচ্ছে সারা ভারতবর্ষে মোট ৪ লক্ষ ৫৫ হাজার প্রাথমিক বিদ্যালয় আছে তার মধ্যে যে বিদ্যালয়গুলিতে একজনও শিক্ষক নেই তার শতকরা হার হচ্ছে ০·৬২%। হিসাব করলে দেখা যাবে এই সংখ্যাটা প্রায় ৫০০০। অবশ্য এ রকম কোন বিদ্যালয় পশ্চিমবাংলায় নেই।

শ্রীসুব্রত মুখার্জী ঃ আমরা বেশ কয়েক বছর ধরে শুনছি প্রায় ২০০০ টি ক্ষেত্রে াইট ফর স্কুল নাকি লেখা রয়েছে, কিন্তু স্কুলগুলি হচ্ছে না, এ রকম কোন সংবাদ ক মন্ত্রী মহাশয়ের কাছে আছে ?

শ্রীকান্তি বিশ্বাস ঃ যদিও মূল প্রশ্নের সঙ্গে এটি সম্পর্ক যুক্ত নয়, তবুও মাননীয় দস্য যখন জিজ্ঞাসা করছেন তখন বলছি। এ রকম সুনির্দিষ্ট অভিযোগ দু একটি য়েছিল, তা আমরা তদন্ত করে দেখেছি, দু'একটি জায়গায় ধরাও পড়েছে, আমরা বস্থা নিয়েছি। এ বিষয়ে মাননীয় সদস্যরা সহযোগিতা করলে আমাদের সুবিধা য়, তাঁরা যদি কোন খোঁজ দিতে পারেন তাহলে আমাদের উপকার হবে।

**Recommendation of the Minority Cell**

*316. (Admitted question No. *902.) **Shri SULTAN AHMED :** Will e Minister-in-charge of the Home (Minority Affairs) Department be eased to state—

(a) Whether the Minority Cell established under the charge of the Judicial Minister has recommended measures to be taken by the State Government for the welfare of the minorities in West Bengal ; and

(b) if so, the steps taken proposed to be taken on the basis of such recommendations ?

**Shri Md. Abdul Bari**

(a) Yes.

(b) The concerned officials of the State Government which will implement the development programme, have already been directed to take steps for proper implementation of the recommendations and some progress have also been made.

[1-50—2-00 P.M.]

**Shri Sultan Ahmed :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state as to what are the measures recommended by the Cell ? Whether there is any recommendation regarding the representation of the minorities in Government services, in medical and technical education in West Bengal ?

**Shri Md. Abdul Bari :** The Minority Community Cell have no authority to do something in this regard. It can only recommend and request the various departments to implement various programmes which will help the minority community. We have already recommended and requested various departments to take steps in this regard. At a meeting of Chief Minister with the D.M.s and Sabhadipathis, it was stressed that the district plans should specify the expected benefits to the minorities. The Evaluation & Monitoring Cell under the Development & Planning Department has expressed the opinion on a survey of the Development Schemes in a block of Murshidabad district that participation of the minorities in the Development Schemes is quite satisfactory. Rural Development Department, Minor-Irrigation Department and L.G.U.G. Department have been requested to undertake special Development works in areas where Muslims are in majority. D.M., Burdwan reported that a proposal for installation of a New R.L.I Scheme is waiting for approval. The Report of Nadia is awaited. Rs. 8,25,000/- has been sanctioned for construction of a Muslim Girls' Hostel at Burdwan.

**Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge be pleased to state as to whether the Minority Cell has taken into consideration the 15 point programme which was taken up by the Former Prime Minister, Smt. Indira Gandhi, in the year 1983 ?

**Shri Md. Abdul Bari :** Seven points of the 15 Point Programme are regarding the communal riots. If any communal riot is occured, what steps

will be taken etc. etc. Regarding the other points, we have already taken measures. For example, I can say, PSC includes a Muslim Member, etc. In this way, we are examinary and taking steps to implement the 15 point programme.

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য বিভিন্ন উন্নয়নমূলক কাজ বা চাকরীর ব্যাপারে কোন সংরক্ষনের বিষয়ে কেন্দ্রীয় সরকার থেকে কোন স্পেসিফিক ইনষ্ট্রাকসন বা কোন মেজার নেওয়ার জন্য আপনার কাছে নির্দেশ দিয়েছেন কিনা ?

**শ্রী মহঃ আবদুল বারি :** সংবিধানগতভাবে এই ধরণের নির্দেশ নেই। সংবিধানের পরিবর্তন না হলে মাইনোরিটি কমিউনিটিদের চাকরী বা অন্যান্য সুযোগ-সুবিধার সংরক্ষনের ব্যবস্থা করা যায় না। এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সভাধিপতিদের কাছে রিকোয়েষ্ট করেছেন সেইভাবে যদি সুযোগ দিতে হয় তাহলে সংবিধানের পরিবর্তন করা দরকার। সেই পরিবর্তন করতে পারলে সম্ভব হবে। ১৫ পয়েন্টে স্পেসিফিক মাইনোরিটির চাকরী সংরক্ষনের কথা ইত্যাদি নেই।

**Shri Neil Aloysis O' Brien :** Will the Hon'ble Minister be pleased to state whether the Government has any plan for looking into the affairs of the minority communities who are living in the cities while examining the affairs of the minorities communities living in the rural areas ?

**Shri Md. Abdul Bari :** Yes, we have already requested the Calcutta Metropolitan Corporation to look after those areas where the minority communities are living.

**Shri Neil Aloysius O' Brien :** Sir, the term 'looking after' is not very clear.

**Shri Saugata Roy :** Will the Hon'ble Minister be pleased to state whether the Government is considering the proposal which was propounded

by the former Chief Minister of West Bengal that at least one Sub-Inspector from the Minority communities should be posted in every Police Station of West Bengal ?

**Shri Md. Abdul Bari :** Please give a notice and then I will examine it.

**শ্রীধীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে ভূতপূর্ব মুখ্যমন্ত্রী যাঁর কথা এখানে আলোচনা করা হোল—তিনি কি মুখেই বলে গিয়েছিলেন, চালু করেছিলেন কি ?

**শ্রীআব্দুল বারি বিশ্বাস :** এ বিষয়টি আমার জানা নাই, নোটিশ দিলে খোঁজ নিয়ে বলতে পারি।

**Shri Prabudbya Laha :** Will the Hon'ble Minister be pleased to state whether the Government has any proposal for upliftment of the conditions of the minoritie , especially I mean for the betterment of the Housing conditions.

**Shri Md. Abdul Bari :** The Hon'ble member should have heard my replies wherein I have already discussed this point.

### ১৯৮৬-র বন্যায় পশ্চিমবাংলার ক্ষয়ক্ষতি

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪।) **শ্রীকামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬ সালের বন্যায় এই রাজ্যে ক্ষয়ক্ষতির পরিমান কত টাকা ;

(খ) ঐ ক্ষয়ক্ষতির মোকাবিলা করার জন্য ত্রাণ, পুর্ণবাসন ও পুর্ণগঠন, প্রভৃতি বিভিন্ন খাতে রাজ্য সরকার আজ পর্য্যন্ত কত টাকা খরচ করেছেন ;

গ) এই বিষয়ে কত টাকা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করা হয়েছে ;

ঘ) এ পর্য্যন্ত কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

ঙ) বরাদ্দকৃত অর্থের মধ্যে কত টাকা রাজ্য সরকার এপর্য্যন্ত পেয়েছেন ?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ**

ক) ১৯৮৬ সালের বন্যায় এ রাজ্যে ক্ষয়ক্ষতির পরিমান ৩৬৬ কোটি ৫৯ লক্ষ টাকা।

খ) ১৯৮৬-৮৭ সালে বন্যাত্রাণ, পূর্ণবাসন, পুর্ণগঠন প্রভৃতি বিভিন্ন খাতে রাজ্য সরকার ৪৫ কোটি ৪৯ লক্ষ ৭৭ হাজার টাকা খরচ মঞ্জুর করেছেন। এবং ১৯৮৭-৮৮ ১ কোটি ৭৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

গ) ১৯৮৬-৮৭ সালের জন্য ২৪২ কোটি ও ১৯৮৭-৮৮ সালের জন্য ৩০ কোটি মোট ২৭২ কোটি খরচের ভিত্তিতে প্রাপ্য কেন্দ্রীয় সাহায্যের জন্য দাবী করা হয়েছিল। ১৯৮৬-৮৭ সালের জন্য ২৪২ কোটি টাকার খরচ অনুমোদিত হলে ১৭৫ কোটী ৫৬ লক্ষ ২৫ হাজার টাকা কেন্দ্রীয় অনুদান হিসেবে প্রাপ্য হত।

ঘ) ১৯৮৬ সালের বন্যাবাবদ কেন্দ্রীয় সরকার মোট ২০ কোটি ৬০ লক্ষ ৪৫ হাজার টাকা অনুদান হিসেবে বরাদ্দ করেছেন।

ঙ) বরাদ্দকৃত অর্থের সমস্তটাই অর্থাৎ ২০ কোটী ৬০ লক্ষ ৪৫ হাজার টাকা রাজ্য সরকার পেয়েছেন।

[2-00—2-10 P.M.]

**শ্রীকামাক্ষানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে দেখতে পাচ্ছি আমাদের গত আর্থিক বছরে আমাদের পাওনা ১৫৬ কোটি টাকা। তার মধ্যে এই পর্যন্ত কেন্দ্রীয় সরকার দিয়েছেন ২০ কোটি ৬০ লক্ষ ৪৪ হাজার

টাকা। কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছেন তার পর যে টাকা পাওনা আছে সেটা কি ইনস্টলমেণ্টে দেবেন না কি যেটা দিয়েছেন এটাই ফাইনাল ?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** এখানে বলা উচিত বন্যা এবং এই ধরনের প্রাকৃতিক দুর্যোগের জন্য অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী প্রতি রাজ্যের মতো পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একটা মার্জিন ঠিক করা আছে। সেটা কোন একটা বছরের জন্য ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা যার ৫০ ভাগ কেন্দ্রীয় সরকারকে এবং ৫০ ভাগ রাজ্য সরকারকে দিতে হবে। অর্থাৎ ১১ কোটি ৮৭ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার এবং সম-পরিমান অর্থ রাজ্য সরকারের দেয় থাকে। তারপর অতিরিক্ত টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন ১৯৮৬-৮৭ সালের বন্যায়। এই ক্ষেত্রে মঞ্জুর করেছেন ৮ কোটি ৭৩ লক্ষ টাকা। ১১ কোটি ৮৭ লক্ষ টাকার পরে ৮ কোটি ৭৩ লক্ষ টাকা দিয়েছেন অর্থাৎ মোট ২০ কোটি ৬০ লক্ষ টাকা। রাজ্য সরকার ১১ কোটি ৮৭ লক্ষ টাকা পরেও মঞ্জুর করেছে ১১ কোটি ২ লক্ষ অর্থাৎ মোট ২২ কোটি ৮৯ লক্ষ টাকা।

**শ্রীকামাক্ষানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এবারের বন্যায় অর্থাৎ নির্বাচনের আগের বন্যায় কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছিল এবং ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবাংলায় যে বিপর্যয় ঘটেছিল তাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকার কত টাকা চেয়েছিল এবং কত টাকা সেই সময় কেন্দ্রীয় সরকার দিয়েছিল ?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** এটা আমাকে অনুমানের ভিত্তিতে বলতে হবে, নোটিশ থাকলে ভাল হ'ত। আমার মনে আছে ১৯৮৪-৮৫ সালে বন্যা বিপর্যস্থ মানুষের সংখ্যা যা ছিল ১৯৮৬-৮৭ সালে তার দ্বিগুন হয়। ১৯৮৪-৮৫ সালে আমার যত দূর মনে আছে ১৪০ থেকে ১৪৪ কোটি টাকার মতো পাওনা ছিল, সেই জায়গায় পাওয়া গিয়েছিল ৪০ ভাগ। তার তুলনায় এবারে ১৯৮৬-৮৭ সালের বন্যায় বিপর্যস্ত মানুষের সংখ্যা দ্বিগুন—এই সংখ্যাটা আমার মনে আছে ১৩৪ লক্ষ মানুষ—সেই জায়গায় এখানে যেটা লক্ষ্যনীয় তা হ'ল টাকা পাওনা হচ্ছে ২৭২ কোটি টাকা. সেই পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন তার ১৩ শতাংশ। অর্থাৎ গত বারের ৪০ শতাংশের জায়গায় এবারে ১৩ শতাংশ পাওয়া গেছে।

## STARRED QUESTIONS

**( to which answers were laid on the table )**

### ১৯৮৭ সালের স্থগিত মাধ্যমিক পরীক্ষা

*৩১৮। ( অনুমোদিত প্রশ্ন নং ৯৬৩। ) শ্রীঅশোক ঘোষঃ মাননীয় শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,

ক) ১৯৮৭ সালে মার্চ মাসে মাধ্যমিক পরীক্ষা পূর্ব নির্ধারিত দিনে অনুষ্ঠিত না হয়ে স্থগিত রাখার কারণ কি ?

Minister-in-charge for Education ( econdary ) Dept.

ক) ১৮ই ফেব্রুয়ারী, ৮৭ তারিখ বিবিক থানায় আক্রমন এবং অন্যান্য জিনিষ সহ প্রশ্নপত্র লুট হওয়ার কারণেই মাধ্যমিক পরীক্ষা পিছিয়ে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়।

### Management of the Murshidabad Estate

*319. (Admitted question No. *739.) **Shri MANNAN HOSSAIN :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to improve the economic viability of the management of the Murshidabad Estate which has been taken over by the tate Government ;

(b) if so—

(i) the details thereof, and

(ii) the steps taken proposed to be taken in this regard ; and

(c) the annual income from the above properties.

Minister-in-charge for Judicial Deptt.

(a) The State Govt. has no specific proposal at present to improve the economic viability of the management of the Murshidabad Estate ;

(b) (i) Does not arise.

(ii) —do— and

(c) The annual income from the properties of the estate is Rs. 5,39,000 approximately.

### সিনেমা মালিকদের কাছ থেকে প্রাপ্ত প্রমোদকর

*৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২০।) শ্রীশচীন সেন: অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৮৬-৮৭ সাল পর্যন্ত সময়ে রাজ্য সরকার সিনেমা মালিকদের কাছ থেকে মোট কত টাকা প্রমোদকর বাবদ আদায় করেছেন (বৎসরওয়ারী হিসাব), এবং

(খ) ১৯৮৬-৮৭ সালের আদায়ীকৃত অর্থের পরিমাণ পূর্ববর্তী দুই আর্থিক বৎসরের তুলনায় কম হলে, তার কারণ কি?

Minister-in-charge for Finance Deptt.

(ক) ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৮৬-৮৭ সাল পর্য্যন্ত সময়ে সরকারের আদায়কৃত প্রমোদকর বাবদ বৎসরওয়ারী আয় নিম্নরূপ :—

| বৎসর | টাকার অঙ্ক |
|---|---|
| ১৯৮৪-৮৫ | ৩১.৩৫ কোটী |
| ১৯৮৫-৮৬ | ৩৩.৩২ কোটী |
| ১৯৮৬-৮৭ | ৩৪.০০ কোটি |

( সংশোধিত হিসাব অনুযায়ী )

খ) সংশোধিত হিসাব অনুযায়ী এই আয় ৩৪ কোটী টাকা। প্রকৃত আয়ের হিসাব এ. জি. ওয়েষ্ট বেঙ্গলের কাছ থেকে এখনও পাওয়া যায় নি।

## রাজ্যে নূতন জুনিয়র ও হাইস্কুল প্রতিষ্ঠার পরিকল্পনা

*৩২২। ( অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৪। ) শ্রীমাধবেন্দু মোহান্তঃ শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) বর্তমান বছরে নূতন জুনিয়ার ও হাইস্কুল প্রতিষ্ঠার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

খ) থাকিলে, কবে নাগাদ তা কার্যকরী করা হইবে বলিয়া আশা করা যায়?

Minister-in-charge for Education ( Secondary ) Deptt.

ক) বর্তমান বছর বলতে ধরে নিচ্ছি বর্তমান আর্থিক বছর—শিক্ষা বছর নয়—হ্যাঁ আছে।

খ) পরবর্তী শিক্ষা বর্ষ হতে।

## সরকারী উকিলের কোর্টে অনুপস্থিতি

*৩২৩। ( অনুমোদিত প্রশ্ন নং *১৭০। ) শ্রীনটবর বাগদীঃ আইন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) ইহা কি সত্য যে, নির্দিষ্ট কেস-এর জন্য নির্দিষ্ট সরকারী উকিল অধিকাংশ দিন কোর্টে অনুপস্থিত থাকেন ;

খ) সত্য হলে, এর কারণ কি ;

গ) গত আর্থিক বছরে সরকারী উকিলের জন্য কত টাকা ব্যয় হয়েছে ; এবং

ঘ) ঐ সময়ে কতগুলো কেস-এ সরকার সাফল্য লাভ করেছেন ?

Minister-in-charge for Judicial Deptt.

ক) এই ধরনের কোন সুনির্দিষ্ট অভিযোগ অদ্যাবধি পাওয়া যায় নি।

খ) প্রশ্ন ওঠে না ;

গ) ৭৭,৫৫,৯৯০ টাকা ৮০ পয়সা।

ঘ) সঠিক উত্তর দিতে অন্ততঃ ৬ মাস সময়ের প্রয়োজন।

প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য টিফিন ও রান্না খাবার

*৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৯।) শ্রীসুশান্ত ঘোষ : শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) বর্তমানে পশ্চিমবঙ্গে প্রাথমিক বিদ্যালয়গুলিতে যে টিফিন দেওয়ার ব্যবস্থা আছে তাতে মোট কতজন ছাত্রছাত্রী উপকৃত হয় ;

খ) আগামী বছরে প্রাথমিক বিদ্যালয়গুলিতে ছাত্রছাত্রীদের জন্য দুপুরে রান্না খাবার দেবার কোন পরিকল্পনা আছে কি ?

গ) থাকলে, এই পরিকল্পনায় সারা রাজ্যে কত ছাত্রছাত্রী উপকৃত হবে ?

Minister in charge for Education ( Primary ) Deptt.

ক) ৩১,৫৮,০০০ ছাত্রছাত্রী।

খ) আছে।

গ) এখনই বলা সম্ভব নয়।

## নন্‌ফরম্যাল শিক্ষকদের অধিকতর সুযোগ-সুবিধা দান

*৩২৫। ( অনুমোদিত প্রশ্ন নং *১৯৮৮। ) শ্রীসুধীরকুমার গিরি : শিক্ষা ( অপ্রথাগত ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

ক) নন্‌ফরম্যাল শিক্ষাকে জনপ্রিয় ও গতিশীল করার জন্য নন্‌ফরম্যাল শিক্ষকদের অধিকতর সুযোগ সুবিধা দেওয়ার কথা রাজ্য সরকার ভাবছেন কি ;

খ) ভাবলে, ঐ সমস্ত শিক্ষকদের সুযোগ সুবিধা বাড়ানোর জন্য কেন্দ্রায় সরকারের সঙ্গে কোন যোগাযোগ করা হয়েছে কি ; এবং

গ) যদি হয়ে থাকে, তার ফলাফল কি ?

Minister in charge for Education ( Non-formal ) Deptt.

ক) ও খ)

নন্‌ফরম্যাল শিক্ষা প্রকল্পটি একটি কেন্দ্রীয় প্রকল্প, কাজেই রাজ্য সরকার এক তরফা শিক্ষকদের অধিকতর সুযোগ সুবিধা দিতে পারেন না। তবে সম্প্রতি কেন্দ্রীয় সরকার রাজ্যগুলির সঙ্গে আলোচনা সাপেক্ষে শিক্ষকদের অধিকতর সুযোগ সুবিধা দেওয়ার কথা বিবেচনা করিতেছেন।

গ) বিষয়টি এখনও আলোচনার পর্য্যায়ে রহিয়াছে।

## স্কুল পরিদর্শন পর্ষদ গঠনের পরিকল্পনা

*৩২৮। ( অনুমোদিত প্রশ্ন নং *৫৪৮। ) শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ : শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) স্কুল পরিদর্শন পর্ষদ গঠনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

খ) থাকিলে, উক্ত পর্ষদের কাজ কি হইবে ?

Minister in charge for Education (Secondary ) Deptt.

ক) স্কুল পরিদর্শনের ব্যবস্থাকে শক্তিশালী এবং কার্যকরী করার জন্য নূতন ভাবে চিন্তা করা হচ্ছে তবে কোন সিদ্ধান্ত এখনও চূড়ান্ত ভাবে গৃহীত হয় নি।

খ) এ সম্পর্কে ও এখনই পরিস্কার করে কিছু বলা সম্ভব নয়।

## CALLING ATTENTION NOTICES OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received three notice of Calling Attention, namely :

1. Reported death of a youngman at Madhayamgram Police out-post look-up on 24.5.87 : Shri Satyapada Bhattacharya and : Shri Shiah Mohammad

2. Alleged regin of tarror provided in the village of Bangour under Relep Anchal in Howrah District flowing on incident on 5.1.87…… ·…………Ambick Banerjee.

3. Decrease in supply of Levy Cement in West Bengal : Shri Sadhan Chattopadhyay

I have selected the notice of Shri Ambika Banerjee on the subject of Alleged reign of tarror provided in the village of Bangour under Relep Anchal in Hemah district following on incident on 5.1.87 :

The Minister in Charge will please make a statement to day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 18.6.87.

The Minister-in-Charge of Labour Department to make a statement on the subject of the situation arising out of closure and lock out in Jute Mills in the State.

(Attention called by Shri Sadhan Chattopadhyay and Shri Mirquasem Mondal on the 26th May, 1987)

**Mr. Speaker :** The statement on the subject of the situation arising out of closure and lock-out in Jute Mills in the State, scheduled to be made by the Minister in Charge of Labour Department today will be made by him tomorrow.

## Government Business

Laying of the Budget Estimates of Damodar Valley Corporation for the year 1987-88.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Budget Estimates of Damodar Valley Corporation for the year 1987-88.

Laying of the Annual Report of Damodar Valley Corporation and the Audit Report for the year 1985-86.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay the Annual Report of the Damodar Valley Corporation and the Audit Report for the year 1985-86.

Laying of the Annual Report of Damodar Valley Corporation and the Audit Report for the year 1985-86.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the

Annual Report of Camodar Valley Corporation and the Audit Report for the year 1985-86.

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সাধন পাণ্ডের চিঠিগুলো পেশ করার সঙ্গে সঙ্গে হাউসের কাছে একটা প্রিভিলেজ মোশান পেশ করেছি। সেখানে শ্রীপাণ্ডের বিরুদ্ধে দুটি অভিযোগ আমি এনেছি। প্রথম অভিযোগ এই চিঠির মাধ্যমে রিফ্লেকশানস্ অন দি হাউস হয়েছে, এবং দ্বিতীয় অভিযোগ তাঁর বিরুদ্ধে এই চিঠির মাধ্যমে Reflections on the character and impartiality of the speaker for the discharge of his duties. এই দুটো অপরাধের জন্য দাবী করছি যে, এই মামলার অবিলম্বে বিচার করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে আমাদের রুল ২২৮ নম্বরকে উল্লেখ করতে চাই। সেখানে নির্দ্দিষ্টভাবে স্থির সিদ্ধান্তে আসার জন্য অপশানের কথা বলা হয়েছে। একটা হচ্ছে হাউস নিজে এই ব্যাপারে বিবেচনা করবেন এবং সিদ্ধান্ত নেবেন, এবং দ্বিতীয়টা হচ্ছে এই যে, এই মামলাকে প্রিভিলেজ কমিটীতে রেফার করার কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার নির্দ্দিষ্ট প্রস্তাব হচ্ছে এই যে, এই মামলা হাউসে বিচার করা হোক এবং হাউসে এই মামলা সম্বন্ধে সিদ্ধান্তে আসা হোক। আমি আজকে আপনার কাছে অনুরোধ জানাবো যে, আপনি এই ব্যাপারে একটা স্থির সিদ্ধান্তে আসুন। এই প্রসঙ্গে আমাদের মধ্যে একটা কনফিউশান যা দেখা দিয়েছে, সেই প্রসঙ্গে আপনার কাছে আমার নিবেদন এই যে, এই কনফিউশানের মধ্যে দুটো জিনিস জড়িত আছে ; একটা হচ্ছে বিচার, আর একটা হচ্ছে শাস্তি। অনেকে বলছেন যে, তাঁকে হাউসে এনে হেনস্থা করা উচিত নয়। কিন্তু এটা তো পরের স্টেজ। আমরা যে জিনিসটা নিয়ে এখানে আলোচনা করছি, সেটা হচ্ছে আগের স্টেজ। অর্থাৎ তাঁর বিরুদ্ধে যে অভিযোগটা হ'ল সে সম্পর্কে এগজামিনেশন, ইনভেষ্টিগেশন এ্যাণ্ড রিপোর্ট, এই স্টেজ নিয়ে বিচার করা হচ্ছে। এই স্টেজে যখন রিপোর্টে কোন শাস্তি-বিধান করা হয় তখন সেকেণ্ড স্টেজ। অর্থাৎ তাঁকে সেই বারে আনা হবে কিনা। আগের স্টেজে সেটা নিয়ে বিচার করা হবে কিনা। আজকে এ সম্পর্কে স্থির সিদ্ধান্তে আসা দরকার বলে আমি মনে করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি 'কাউল এ্যাণ্ড সাকদের' এর প্রসিডিওর ভল্যু (১) টা দেখুন। সেখানে প্রসিডিওরটা ইন ডিটেল বলা আছে। আমরা কি প্রসিডিওর গ্রহণ করছি।

বিশেষ করে যখন একটা প্রিভিলেজের মামলা বা কনটেম্পট্ অফ দি হাউসের মামলা আমাদের কাছে আসে, তখন কি পদক্ষেপ গ্রহণ করা হবে তার ডিটেল প্রসিডিওর এখানে বলা হয়েছে। এখানে বিশেষভাবে বিবেচনার ব্যাপারটা উল্লেখযোগ্য। আমরা একজন মেম্বারের বিরুদ্ধে প্রিভিলেজের মোশান বা কনটেম্পট্ অফ দি হাউস' এর মামলা বিচার করতে যাচ্ছি। সুতরাং একজন মেম্বারের বিচার যেখানে আমাদের করতে হবে তখন সুনির্দ্দিষ্ট কতকগুলো পার্লামেন্টারী প্রসিডিওর এ্যাণ্ড প্রাকটীস্ আমাদের কাছে নিশ্চয়ই অনুসরণ করতে হবে। অনেকে বলছেন এবং সংবাদপত্রে আমরাও দেখেছি, ওঁদের নেতা বলেছেন যে, ওঁদের কথা যেন শোনা হয়। এটা তো পার্লামেন্টারী প্রাকটীস'এ যাঁদের এ, বি, সি, জ্ঞান আছে তাঁরা জানেন যে, মেম্বার বা একজন স্ট্রেনজার যেই হোন না কেন, তখন তাঁর বিচার করা হয় তখন হি ইজ অলওয়েস হার্ড ইন হিজ এক্সপ্লানেশান।

[2-10—2-20 P.M.]

এখানে সাধন পাণ্ডে মহাশয় যেহেতু একজন মেম্বার সেইহেতু বিচার বিশেষভাবে হবে এবং সেখানে তাঁর সঙ্গে তার বক্তব্য কি শুনতে হবে। সেটা শুনে তবেই বিচার করতে হবে। কাজে কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয় এই ব্যাপারে দ্বিমত হবার কিছু নেই। বিচার করার সময়ে তাঁকে হাউসে কিভাবে হাজির করবেন সেই সম্পর্কে প্রিভিলেজ আছে। দুই তিন রকমের প্রিভিলেজ হতে পারে, আপনি কোনটা নেবেন সেটা আপনার ডিসক্রিশান। ওঁনার আসাটাকে হেনস্তা বলে মনে করছেন কেন, শাস্তির কথা তো পড়ে। আপনারা গাছে না উঠতে তো এক কাঁদি চিন্তা করছেন, এখনিই শাস্তির কথা তুলে লাভ কি? আগে বারে হাজির হবেন কি হবেন না সেটা সাব্যস্ত হোক। উনি দুই ধরণের অপরাধ করেছেন এবং তার জন্য অন্য সিদ্ধান্ত নেওয়া হতে পারে। যাইহোক প্রসিডিউর যেটা আছে সেটা মানবেন কিনা সেটা আপনার ডিসক্রিশান, প্রসিডিওর নেওয়া যদি বিবেচনা বলে মনে করেন তো করবেন তাতে কোন আপত্তি নেই। তবে তাঁর আসা চাই হাউসে এবং এই ব্যাপারে একটা স্থির সিদ্ধান্তে আসা দরকার। এই নিবেদন আমি আপনার কাছে রাখবো যে আমার মনে হচ্ছে Shri Pande has been suffering from certain misunderstanding উনি দেখা যাচ্ছে দুটী ডিসটীংকটালি সেপারেট ইস্যু এক সঙ্গে জড়িয়ে ওনার বক্তব্য খাড়া করার চেষ্টা করেছেন। আমার সুস্পষ্ট বক্তব্য যে এই দুটি ডিস-

টিংকটলি সেপারেট ইস্যু এরমধ্যে জড়িত। রিফেলকেশান অফ দি হাউস এবং Reflection on the character and impartiality of the speaker in discharging of his duties সুতরাং এরপরে আর কোন মামলা নেই। উনি আগেকার একটা মামলা যেটা হাউসে ডিসপোস আপ হয়ে গেছে সেই মামলা যদি উনি জড়াতে চান তাহলে তাতে আমার ঘোরতর আপত্তি আছে। দুটি মামলা ডিসপোস আপ হয়ে গেছে যার কোন এ্যাপিল আছে কিনা সকলেই জানেন। যদি কোন মামলার প্যানেল প্রভিসান এ্যাডপ্ট করা হয় হাউসে তাহলে আলাদা কথা কারণ House itself is competent to take up the apeal কিন্তু এখানে দুটি কনফিউসড্ ইস্যু এটা দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি যদি আমার মতামত চান তাহলে আমি এই বিষয়ে সাহায্য করতে পারি। কিন্তু একটা স্থির সিদ্ধান্তে আসা দরকার বলে মনে করি। প্রিভিলেজ নোটিশ বিচার করবেন না প্রিভিলেজ কমিটিতে পাঠাবেন once for all that should be decided এটাই হচ্ছে আমার আবেদন আপনার কাছে।

**Mr. Speaker :** Mr. Roy, it is a convention that if a breach of privilege was moved against any Member then that member should be heard. He has the right to defend himself. That is the established Parliamentary norms. Otherwise, it is not fair, because he must have a chance to explain his conduct and behaviour, or to tender his apology, whatever it may be. To-day I have received a letter from Shri Sadan Pande, a member of this House. Now I place the letter before you. He has written the following letter :

Sadhan Pande, M. L. A.,
Secretary, West Bengal Pradesh Congress (I) Committee.
8th June, 1987

The Hon'ble Speaker,
West Bengal Legislative Assembly,
Sir,

Through the Newspaper report I have learnt that my two letters addressed to your kindself dated 27th May and the other dated 3rd June, 1987 were placed before the Hon'ble Members in the House on 5th Jue, 1987. I have also learnt that you have been hurt by my said letters. I shall reiterate that it was never my intention to hurt your feelings or lower your image

of the prestige of the post of Speaker of West Bengal Legislative Assembly, because in democracy Chair of the Speaker is the most exalted position.

I extend my sincerest apologies to you if any words of the said letters have hurt you or lowered the dignity of the Chair. My intention was to raise some vital issues which has to be answered at one time or the other in our democratic society because it concerned the freedom and dignity of the Press and the elected Opposition as well as the honour of the House as a whole.

I had earlier appealed to you to allow me to be heard in the august House. I have not yet been given this apportunity. I shall request you to kindly grant me the undermentioned two requests, for which I shall be grateful to you :

1. To hear the taped proceeding of the House so that it will be clear whether I have addressed any word against the honourable lady member Mrs. Maharani Konar. Hon'ble Members of the House and Reporters may be present during this time.

2. And then my humble prayer to you is that for the sake of equity and justice I may please be allowed to put across my views before my honourable colleagues in the House, and through the House to my constituents and the people of Bengal.

I am sure that your honour will acced to my request and allow me this opportunity.

With regards,

Sincerely yours,

Sadhan Pande.

**Mr. Speaker :** Now, from the contents of this letter written to me it appears that he tries to reopen a matter which has already been decided by the House. The question is of his making a statement on a certain day made in the House that all of us heard and we have decided that the issue cannot be reopened. The question (s) as mentioned by Mr. Amalendra Roy in his breach of privilege motion is or are the two letters that have been addressed to me after he ( Sadhan Pande ) had been suspended by the House. As such, if at all he has to be heard, we will hear him only that point and that the other portion is not relevant. But before I pass any direction, I would like to hear the Leader of the Opposition first.

**Shri Abdus Sattar :** There are two questions before you. First, the privilege motion tabled by the honourable member Mr. Amalendra Roy, and, the letter written today—I do not know whether today—by Mr. Sadhan Pande to the Hon'ble Speaker. Sir, here he has expressed his regrets, about some words of the previous letters.

**Mr. Speaker :** He has regretted through his letters by mentioning 'if.'

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I would like to point out that our leader has just been called upon by you as the Leader of the Opposition, but, Sir, our leader has not been accorded that status as yet.

**Mr. Speaker :** That's why I have only said Leader of the Opposition, but I have not used the word 'Official' in it. You should have noticed it.

Please continue, Mr. Sattar.

**Shri Abdus Sattar :** Sir, he has expressed his regrets. He has also bowed down before the exalted position of the Chair, and so, in so many words he has expressed his regrets. Now the question is, whether Mrs. Maharani Konar's case can be reopened ? Sir, what I am to submit is that, against your ruling there is no appeal. But, Sir, you have got the power to review it. And, Sir, you may say that—this is not my ruling, this is the

view of the House. So, Sir, whether the views of the House can be reconsidered or not—that is the question. Now, that cannot be reconsidered or reviewed and that is final, Sir, I submit, this is not the correct position. This is not the correct position that this cannot be reviewed or reconsidered. There has been a ruling, there has been a decision of the House, or a motion has been carried, suspending the member, Mr. Sadhan Pande, for the rest of the Session. And, Sir, often many of the members who previously were suspended for the rest of the Session—ultimately the House also reconsidered the matter. And now the question here is—what he wants ? He wants that he should be heard, and this is the fundamental right of a man, a member, or of any man, under Act. 19 of the Constitution.

[2-20—2-30 P.M. ]

Sir, even an accused in a heinous crime is given the opportunity to explain his position regarding the charges levelled against him. What he wants, Sir, is that he should be given a chance and it is up to you as to whether you will give him that chance or not. I think the House can reopen the issue. The House can reconsider it. The motion of suspending the Member for the rest of the Session was put from the Chair and it was carried by the Members. Regarding the language and other thingrs, I must say, that he shauld not do that and that he must express his regret for that. Regarding the reopening and reconsideration of the matter, I think, the House has got the scope. There is no blanket bar. I would request you to give him a chance of hearing. Sir, you very well understand the position of that day. I am not going into that chapter. He wanted to say something, but he was not allowed to say anything. He tried his best to say something but they were erupted and as a result he could not say anything.

**Mr. Sperker :** Mr. Sattar, I will request you to confine yourself only to the question on what we are. The post mortem debate would not solve the problem.

**Sri Abdus Satter :** Sir, I am not mentioning that. I am stating only the facts. So far as the privilege motion is concerned, my friend has drawn

the attention to the book of Kaul and Shakdher at page 238. I refer you, Sir, to page 242. I quote "Complaints Against Members When a complaint of an alleged breach of privilege or contempt of the House is made by a member, the proceeding in the House dealing with that complaint differ somewhat according as the person implicated is a member or a stranger. The main point of difference in the two cases is that before making a complaint against a member a notice is given to him beforehand as a matter of courtesy."—Sir, here no notice has been given to the man against whom the complaint is made. Again I quote—"Further, when a member seeks to raise question of privilege against another member, the Speaker, as already stated, before giving his consent to the raising of the matter in the House, gives an opportunity to the member complained against, to place before the Speaker or the House such facts as he may have on the question."

Sir, here he has given the permission to raise the question of privilege. The concerned member should be given an opportunity to make his submission first. Here that has not been done.

Then Sir, it appears from Kaul and Shakdher—page 243—thath when a complaint against a member is brought before the House it is essential that the member concerned should be present in the House.

He has got a complaint against a member. It is essential that the member concerned should be present in the House. In case he is not present in the House the matter should be deferred till he is present. Sir, here the member concerned is not present against whom the complaint is made. So Sir, the question that has been raised here is not tenable in view of the fact that the concerned member is absent.

He has referred here Kaul and Shakdher—page 238—which deals with the question of privilege against a member. Here a privilege is given by a member against another member who is absent. So the complaint which is brought here against a member cannot be sustained. Moreover on last Friday the House discussed about two letters and Sir, you wanted to give

your ruling on those two letters to day. Sir, to-day you have got another letter in which he has expressed his regret and he has stated in his letter that he has not shown any disrespect against the Chair. Sir, last Friday the House discussed about the two letters and you wanted to give your ruling to-day. Sir, the correspondence is still going on and you want to give your ruling on those two letters,

**Mr. Speaker** : If anybody abuses the Speaker, then ?

[2-30—2-40 P. M.]

**Sri Abdus Sattar** : You have got ample power but your power is not available. Even your power cannot be brought under revision. Only you can reconsider. That is the whole tragedy. We can go from the Division Benches to the Supreme Court and from the Supreme Court to the higher authorities, if any. But, here is a Court - there is no Supreme Court, there is no High Court. You have passed your order. I would again request you to review it, to consider it. You also put it to vote and took the opinion of the members.

**Mr. Speaker** : Mr. Sattar, after me, there is one Court the people. They will decide. They are the ultimate Court.

**Sri Abdus Sattar** : Sir, that is a very vague term. We are responsible to the people. There is no doubt about that there is no case of referendum and after five years too, there shall be no case of referendum. We are certainly responsible to the people.

**Mr. Speaksr** : Our trial takes place when the election comes again. That is our trial.

**Sri Abdus Sattar** : Sir, what I am to suggest is that when we have discussed the two letters last Friday, we had heard that you will be giving your ruling today. But, Sir, this motion is not tenable and cannot be sustained and moreover, that should be dismissed. Because if any breach

of privilege motion or a complaint is brought against any member who is absent, that also cannot be brought unless he gets a copy of the letter.

**Mr. Speaker :** On last Friday, I had placed two letters before the House. Actually there were three letters. One of them was a corrigendum or a correction letter. But the two main letters, I have placed in the House. Someone of the members made certain comments on the letters. I have said that I will give my ruling or the order leter on. In the meantime, a notice of privilege was received by me and another letter has been received by me today. But the question is........

(At this stage, Shri Gyan Singh Sohan Pal rose to speak something.)

Mr. Sohan Pal, you are a man of letters, I know. The question before us today is that a certain member may make certain comments. He may make certain mistakes. He may also commit certain unparliamentary activities and also a breach of privilege. But, generally, under the parliamentary procedure we are ready to condone all these things if an unqualified apology is tendered. It has been done also in the past. It has been done in the House of Commons, it has been done in the House of Lords, in the Lok Sabha and in the Rajya Sabha. It is a very common practice because it is always good to be magnanimous when we are in power. It is always good because if certain member is repentant, if he feels that he has made any mistake—that is all right. If he expresses his apology, the matter ends there. But from the contents of the letter, I find that this is not an unqualified apology. He says—'I extend my apology to you if any of the words. Now in his opinion, he still wants to say that what he did or what he has done is not an offence. If I think it is an offence, then he extends an apology.

(At the stage, Shri Gyan Singh Sohan Pal rose to speak)

Mr. Sohan Pal, I had been in the bar for thirteen years and you have been a legislator for many many more years than me. I am always ready to learn something. But let us proceed on the basis of the letters Now,

no qualified apology can ever save and protect the decorum and dignity of the House. It is only an unqualified apology than can maintain the dignity, decorum and respect of the House. I have also on that day requested several of your members to get a letter of an unqualified apology from him but I feel that has not been possible. Nevertheless, I agree with Mr. Sattar on one aspect that he should be heard. Now, I want to make a reference to May's Parliamentary Practice (20th Edition) at page—173.

**Mr. Speaker** : I would request you to kindly refer to the book namely, May's Parliamentary Practice. In page No. 173 of that book under the heading "Complaint against Members", it has been mentioned "Before making a complaint against a Member it is the practice, as a matter of courtesy, to give him notice beforehand.

If a Member who makes a complaint against another Member has failed or been unable to give the Member notice of his intention to do so, or if although the latter has been given notice he neglects to attend, the more regular course is to adjourn further consideration of the matter of the complaint to a future day and to order the Member whose conduct is impugned to attend the House in his place on that day.

Now in this case he has been suspended for the rest of the Session. I think when the date is to be fixed and when notice is to be presented to the Member, for that purpose we will have to allow him entry into this House. All this will apply for the relevant period of time. In the meantime, I would like Mr. Roy to give a copy of the notice of privilege to Mr. Sohanpal, Chief Whip of that party and another copy to be handed over to Marshal which will be served at his residence, but I would like to know what date will be convenient.

**Shri Satya Ranjan Bapuli** : The notice should be given to the person concerned.

**Mr. Speaker** : Mr. Bapuli, why are you so impatient ? You are a veteran lawyer. One copy will be given to Mr. Sohanpal and another will

*be handed over to Marshal. I would like to know which date is to be fixed for that purpose.*

**Shri Gyan Singh Sohanpal :** I will discuss it in your Chamber, Sir.

**Mr. Speaker** : Well. I agree with you. Thank you.

## MENTION CASES

**ডঃ মানস ভুঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অত্যন্ত সুখের কথা মাননীয় সেচমন্ত্রী এখন হাউসে উপস্থিত আছেন। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে সবং-এর ১০ নং ও ১১ নং অঞ্চলের মধ্যে দিয়ে এবং ময়না থানার সংলগ্ন অঞ্চল দিয়ে প্রবাহিত দেবীখাল প্রায় ৮০০ একর জমির ধান গত ৪/৫ বছর ধরে নষ্ট করছে। এ সম্পর্কে সেখানকার জনসাধারণ দপ্তরে বহু আবেদন-নিবেদন করেছেন, আমিও বহু আবেদন-নিবেদন করেছি কিন্তু কোন ফল হয়নি। সেখানে ক্ষুদ্র সেচ এবং সেচ দপ্তরের যৌথ উদ্যোগে এই ড্রেনেজ স্কীম—দেবীখালের সংস্কারের কাজ আজ দীর্ঘ ৪ বছর ধরে পড়ে আছে ফলে প্রতি বছর ৮০০ একর জমির ধান নষ্ট হচ্ছে। গতবারের বিধানসভার অধিবেশনগুলিতে আমি অন্তত পক্ষে ৪ বার এ বিষয়ে মন্ত্রিমহাশয়দের দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু সেচ দপ্তরের অবহেলা এবং অপদার্থতার জন্য আমার বিধানসভা কেন্দ্রের সংশ্লিষ্ট ঐ অঞ্চলের মানুষরা চরম দুর্ভোগ ভোগ করে চলেছেন এবং বিগত ৪ বছর ধরে তারা ৮০০ একর জমির ধান পাচ্ছেন না। গত ১৯৮৬ সালের সেপ্টেম্বর মাসে কেলেঘাই ও কপালেশ্বরীর বিধ্বংসী বন্যার সাথে সাথে এই দেবীখালেরও দু পার ছাপিয়ে সংশ্লিষ্ট গ্রামগুলিকে ভাসিয়ে দিয়েছিল। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, মন্ত্রিমহাশয়কেও বলছি, মে মাসের প্রথম সপ্তাহে সেখানে এক হাঁটু জল ছিল এবং লোকেরা কোদাল দিয়ে খুঁড়ে সেখান থেকে জল বার করেছে। সেখানকার জল পচে গিয়েছে ফলে স্থানীয় জনসাধারণ সেখানে বসবাস করতে ভীষণ অসুবিধার সম্মুখীন হচ্ছেন। অবিলম্বে যদি এই খালটির সংস্কারের কাজে হাত দেওয়া না হয় তাহলে এ বছরও ফসল নষ্ট হবে এবং এ বছরও ভয়াবহ বন্যা হবে। এ সম্পর্কে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গ্রামে গ্রামে

ভি. ডি. ও. শো চলছে। কোন গ্রামে একটি এবং কোন গ্রামে দুটি শো চলছে। ভি. ডি. ও. শোয়ের ট্যাক্স বৃদ্ধি হয়েছে—৫০০ টাকা থেকে ৭৫০ টাকা হয়েছে। স্যার, এই ট্যাক্স কারা আদায় করেন তাদের দেখা যায় না। সেখানে মাসে ৩০০ টাকা থানায় লাগে, সেটা দিয়েই খালাস। ভি. ডি. ও.-র অত্যাচারে সিনেমাগুলি আজ বন্ধ হবার মুখে। যে সিনেমা আজকে প্রথম দেখানো হচ্ছে ৭ দিন পরে সেই সিনেমার ক্যাসেট সুদূর গ্রামাঞ্চলে চলে যাচ্ছে এবং তা দেখানো হচ্ছে। কোন্ সিনেমা হল্ থেকে এগুলি তোলা হয়, কিভাবে এগুলি তৈরী হয়, কিভাবে যায় এ সম্পর্কে বিস্তারিত তথ্য সংগ্রহ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি তথ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[ 2-40—2-50 P. M. ]

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এখানে উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে, সি. পি. আই. (এম) এর মদতপুষ্ট জোতদার এবং সমাজবিরোধিদের এক সসস্ত্র বাহিনী গত ৫ই জুন ক্যানিং থানার ধর্মতলা গ্রামে খুন, অগ্নি সংযোগ, লুঠতরাজ এবং সন্ত্রাস সৃষ্টি করার জন্য একটা সসস্ত্র আক্রমণ চালায়। আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন যে এই ধর্মতলা গ্রামে সদ্য সমাপ্ত নির্বাচনের প্রাক্কালে এস. ইউ. সি.-র একজন কর্মী এরাদ আলী সর্দারকে খুন করা হয়েছিল। এই এরাদ আলী সর্দারের যারা হত্যাকারী তারা এতকাল গা ঢাকা দিয়েছিল। সম্প্রতি তারা সেই গ্রামে ফিরে আসে। সেই এরাদ আলী সর্দারের যারা খুনী, ঐ সুলতান শেখ, ইলিয়াস শেখ, ইব্রাহিম শেখ এবং পাশের গ্রামের ইদ্রিস মণ্ডল, এদের নিয়ে প্রায় ২৫/৩০ জনের সসস্ত্র বাহিনী সেই গ্রাম আক্রমণ করে। সেখানে ২০টি ঘর তারা জ্বালিয়ে দেয়। সব চেয়ে আশ্চর্য্যের বিষয় হচ্ছে, এদের বিরুদ্ধে অভিযোগ জানাবার জন্য গ্রামের মহিলা এবং গ্রামবাসীরা যখন থানায় যায় তখন থানায় তাদের ডায়েরী নিতে অস্বীকার করে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এরাদ আলী সর্দারের যারা হত্যাকারী তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক্ এবং এইভাবে গ্রামে যারা সন্ত্রাস সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক্। ক্যানিং থানার ধর্মতলা গ্রামে এই সন্ত্রাসের ফলে আজকে এস. ইউ. সি.-র কর্মী, সাধারণ কর্মী, দরিদ্র গ্রামবাসী যারা গ্রাম ছাড়া হয়েছে তারা আজকে গ্রামে আসতে পারছে না। কাজেই আমি আপনার মাধ্যমে এক একটা তদন্তের দাবী করছি এবং দোষীদের উপযুক্ত শাস্তির জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীকামাখ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং প্রাথমিক বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকা এবং অশিক্ষক কর্মচারীরা নিয়মিত বেতন পাচ্ছেন না। তারা দীর্ঘ কয়েক মাস যাবত বেতন পাচ্ছেন না। এর ফলে এই সমস্ত শিক্ষকরা একটা দুরবস্থার মধ্যে আছেন। এটার প্রতিকার হওয়া খুবই দরকার। সে জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যে কি কারণে তারা বেতন পাচ্ছে না সেটা দেখা হোক এবং যাতে তাড়াতাড়ি মাসের ১লা তারিখে বেতন পান তার ব্যবস্থা করা হোক।

**শ্রীঅমর ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১১ই মে থেকে গোটা উলুবেড়িয়া মহকুমায় বিদ্যুৎ ব্যবস্থা বিপর্যস্ত হয়েছে। আমরা ১৭ই মে হাওড়ায় অফিসিয়েটিং ডি. এম.-কে নিয়ে, ইঞ্জিনিয়ারকে নিয়ে একটা সিটিং করেছিলাম। তাতে বলা হয়েছিল যে ১৬ ঘণ্টা ধরে বিদ্যুৎ পাবে উলুবেড়িয়ার মানুষ। তারপরে এটা সি. ই. এস. সি.-র সঙ্গে যুক্ত করে দেওয়া হবে এবং নিয়মিতভাবে বিদ্যুৎ দেবার ব্যবস্থা থাকবে। আমি দুঃখের সঙ্গে বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যে সেই ডি. এম., ইঞ্জিনিয়ারদের সভা অত্যন্ত হাস্যাস্পদে পরিণত হয়েছে। একটা অবাস্তব মিটিং তারা করেছিলেন। সেই মিটিংয়ের কোন গুরুত্ব রইলো না। এখন গোটা উলুবেড়িয়া মহকুমাতে সারা দিন-রাত্রের মধ্যে মাত্র ৪ ৫ ঘণ্টা বিদ্যুৎ থাকে, বাকী সময়ে বিদ্যুৎ থাকেনা। আমি সে জন্য অনুরোধ করছি যে কোলাঘাটে যে কেবল ফল্ট হয়েছে সেটাকে একটা ব্যবস্থা করুন। আমি ছোট ছোট ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলেছি, তারা বলেছেন যে রূপনারায়ণ নদীর দুই পাশে বড় বড় দুটো টাওয়ার তৈরী করে হাই টেনশান লাইন যদি ওভারহেড লাইন করে আনা যায় তাহলে এই সমস্যার সমাধান হবে। তা না হলে ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলে যা বুঝেছি তাতে ৬-৭ মাস লেগে যাবে এটা রেগুলারাইজ করতে। আজকে এই তো সরকার চলছে। এটা শুধু কংগ্রেসের লোক বিদ্যুৎ পাচ্ছে না, তা নয়। ওখানে কম্যুনিষ্ট পার্টি, ফরওয়ার্ড ব্লক প্রভৃতি সব পার্টির লোকই বিদ্যুৎ পাচ্ছে না। আসল কথা ঐ এলাকার কোন মানুষ বিদ্যুৎ পাচ্ছে না। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এটা অল্প কিছু টাকার ব্যাপার, অনুগ্রহ করে এই লাইনটাকে যাতে কনেকশন দেওয়া যায়, তার ব্যবস্থা করুন।

**শ্রীহৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কাকদ্বীপ থানার দেবী নগর গ্রামে একজন অল্প বয়স্ক মহিলা, যাঁর মাস চারেক মাত্র আগে বিয়ে হয়েছিল, সে হঠাৎ মারা যায়। তার এই অস্বাভাবিক মৃত্যুকে কেন্দ্র করে ঐ এলাকায় একটা অসন্তোষ দেখা দেয়। একটা ক্ষোভ দানা বেঁধে ওঠে। এই অস্বাভাবিক মৃত্যুর জন্য মামলা হয়েছে। কিন্তু অদ্ভুত ব্যাপার, পাঁচ ছয় মাস হলো এখনও পর্য্যন্ত সেই মহিলার পোস্ট মার্টেমের রিপোর্ট আনা হলো না। এবং দোষী ব্যক্তির বিরুদ্ধে কোন চার্জশিট দেওয়া হলো না। এই সমস্ত অস্বাভাবিক ঘটনার জন্য ঐ এলাকার মানুষ ক্ষুব্ধ। মানুষ বারেবারে এক নং আসামী যে একজন কংগ্রেসের লোক, তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে না বলে দাবী জানাচ্ছে। কারণ বামফ্রন্ট সরকারের রাজত্বে কিছু পুলিশ আছে যাদের সঙ্গে ওদের ( কংগ্রেস ) খুব খাতির আছে। আমার কাছে ঐ এলাকার মানুষ বারেবারে প্রশ্ন করছে এই ব্যাপারে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে দোষী ব্যক্তির বিরুদ্ধে চার্জশিট প্লেস করা হয় এবং কেশটা শুরু করা হয়।

**শ্রীদেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ১৪৬ নং মহাত্মা গান্ধী রোড-এ একটা ইলেকট্রিক আর কয়লার ওভেন তৈরী করা হয়েছে গত বছর। ঐ বাড়ির বাসিন্দা এবং আশেপাশের বাসিন্দার, সরকারের বিভিন্ন বিভাগকে লিখেছে যে ঐ ওভেনের জন্য সমস্ত এলাকার বাতাবরণ দুষিত হয়ে যাচ্ছে। ভাইব্রেশন, কয়লার ধোঁয়া, ডিজেলের ধোঁয়া, ইন্টারবেল সাউণ্ড এই সব নিয়ে একটা হেলথ হ্যাজার্ড হচ্ছে। একটা অস্বাস্থ্যকর অবস্থার সৃষ্টি হয়েছে। ঐ পরিবেশ সম্বন্ধে অনেকবার ঐ এলাকার লোক ক্যালকাটা কর্পোরেশনকে, ক্যালকাটা পুলিশকে, ফায়ার ব্রিগেডকে এনভায়ারনমেন্ট মন্ত্রীকে লিখেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই সরকারের অবস্থা কোথায় গেছে? সরকারের কাছে ঐ এলাকার মানুষ আবেদন নিবেদন করছেন যে তারা হেল্‌থ হ্যাজার্ডে ভুগছেন, ছেলেমেয়েরা লেখাপড়া করতে পারছে না, মানুষ শুতে পারছে না, থাকতে পারছে না, অথচ এই সরকার কোন ব্যবস্থা গ্রহণ করছেন না।

( স্পীকার মহাশয় বক্তার সময় শেষ হয়ে যাওয়ার জন্য মাইক বন্ধ করে দেন )

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ে। বিষয়টি হচ্ছে, এই নির্বাচনের পর আমার সুতী থানা এলাকায়, বিশেষ করে লক্ষীপুর, কাঁকড়ামারি, ইসলামপুর,

শ্যামপুর, মুন্সীপাড়া, কুদেরপাড়া, হাসানপাড়া, প্রত্যেকটি গ্রামে মুসলমানদের মধ্যে এমন একটা গণ্ডগোল পাকিয়ে তোলা হচ্ছে, যেখানে প্রশাসনিক দিক দিয়ে এত চেষ্টা করা যাচ্ছে, কিন্তু ঠিক করা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওখানকার প্রধান লেখাপড়া জানেনা—ইনাদের ( কংগ্রেস ) প্রধান এবং কতকগুলো এ্যান্টিসোশাল, যারা ওদের নেতা বলে উল্লিখিত প্রতিটি গ্রামে গিয়ে গণ্ডগোল সৃষ্টি করছে। যেন তারা রক্তের হোলি খেলতে চাইছে। যেন তারা প্রশাসনকে হেনস্থা করতে চাইছে।

[2-50—3-00 P. M.]

আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে এ ব্যাপারে মুর্শিদাবাদের এস. পি.-কে সজাগ করে দিন। বিশেষ করে আমার সূতী কেন্দ্রে যে রক্তের হোলি খেলার চেষ্টা হচ্ছে তা যেন বন্ধ হয়ে যায়।

**শ্রীঅশোক ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত পরশু ৬-৬-৮৭ তারিখ হাওড়ায় ৪ হাজার শ্রমিক আবার নতুন করে পথে বসেছে। স্যার, গত পরশু রাত ১২ টার পর হাওড়ার হনুমান জুট মিলে হঠাৎ লক্ আউট ঘোষণা করা হয়েছে। স্যার, ইতিপূর্বে গত এক মাসের মধ্যে শুধু মাত্র হাওড়া জেলায় জুট মিল সংক্রান্ত ব্যাপারে বেশ কয়েক হাজার শ্রমিক বেকার হয়েছে। স্যার, ডেল্টা বন্ধ হয়েছে, হাওড়া মিল বন্ধ হয়েছে, ফোর্টউইলিয়াম জুট মিল বন্ধ হয়েছে, ফোর্ট-গ্লস্টার মিল বন্ধ হয়েছে, অম্বিকা মিল বন্ধ হয়েছে, নস্কর-পাড়া জুট মিল বন্ধ হয়েছে। স্যার, ইতিপূর্বেই এই সভাকে আমি আশঙ্কা প্রকাশ করে জানিয়ে রেখেছিলাম যে, হনুমান জুট মিলও বন্ধ হতে পারে। এই প্রসঙ্গে আমি শ্রমমন্ত্রী মহাশয়কে সজাগ থাকার জন্য অনুরোধ করেছিলাম, যাতে নতুন করে ৪ হাজার শ্রমিক পথে না বসে। স্যার, অন্য জুট মিলের সঙ্গে এই জুট মিলের একটু তফাৎ আছে। ১৯৮৩ সালে যে শিল্পভিত্তিক চুক্তি হয়েছিল সে চুক্তির দ্বারা আধুনিকীকরণের নাম করে এই চটকলের মালিকরা কিছু সুবিধা আদায় করে নিয়েছিল। '৭২ সালে যারা পারমানেন্ট হয়েছিল তাদের শতকরা ৮০ ভাগকে নিয়ে নেবে, আর ২০ ভাগকে স্পেশাল বদলির অর্ডার দেবে, এই সুবিধাটা মালিকরা আদায় করে নিয়েছিল। শিল্প চুক্তির মাধ্যমে ঐ সুবিধা আদায় করে নেবার পরও ঐ মিলটির মালিকরা নতুন করে ৪ হাজার শ্রমিককে গত পরশু পথে বসিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি অবিলম্বে ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে মিলটি খোলার ব্যবস্থা গ্রহণ করুণ।

**Shri Mohan Singh Rai :** Hon'ble Speaker, Sir, I want to draw the attention of the Education Minister, who is present here. In the hill area of Darjeeling District, there is such place where there is thin population and in primary schools there, the roll strength of students cannot cross 40. In such primary school, only one teacher is allotted. I want to draw the attention of the Hon'ble Minister through you that Govt. must contemplate the special scheme of deputing at least two teachers in such schools in the hills.

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। রাজ্যের শ্রমিকদের চিকিৎসার জন্য গত ১৯৫৩ সাল থেকে এই রাজ্যে ই. এস. আই মেডিকেল বেনিফিট স্কীম চালু হয়েছিল। বর্তমানে প্রায় ১৫ লক্ষ শ্রমিকের এই প্রকল্পের মাধ্যমে চিকিৎসার সুযোগ পাওয়ার কথা। এই প্রকল্পের দুটি দিক আছে। একটা হচ্ছে—মেডিকেল বেনিফিট্ এবং আর একটা হচ্ছে—ক্যাস্ বেনিফিট্। সর্বাঙ্গিনভাবে ক্যাস বেনিফিটটি দেখে ই. এস. আই কর্পোরেশন এবং মেডিকেল বেনিফীটটা দেখে রাজ্য সরকার। এই প্রকল্পের অর্থের কোন অভাব নেই। মোট ৮ ভাগ অর্থের ৭ ভাগই দেয় ই. এস. আই. কর্পোরেশন, মাত্র এক ভাগ রাজ্য সরকার। কিন্তু চূড়ান্ত অব্যবস্থার জন্য, চূড়ান্ত দুর্নীতির জন্য আজকে রাজ্যের শ্রমিকরা এই প্রকল্প থেকে চিকিৎসার সুযোগ পাচ্ছে না। শ্রমিকরা হাসপাতালের সুযোগ পাচ্ছে না, ওষুধ পাচ্ছে না, এ্যাম্বুলেন্স পাচ্ছে না। এই সমস্ত অব্যবস্থা দূর করার জন্য এবং শ্রমিকদের এই প্রকল্পের মাধ্যমে উপযুক্ত চিকিৎসার সুযোগ সুবিধা দেবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী নদীতে যে সমস্ত মৎস্যজীবীরা মাছ ধরে জীবিকা নির্বাহ করে আজকে তারা সাংঘাতিক দুরবস্থার মধ্যে পড়েছে। কারণ, গত বর্ষায় এই হুগলী নদীতে ইলিশ মাছের মরসুম ভাল হয়নি এবং গত শীতকালে সমুদ্রেও ভাল মাছ পাওয়া যায়নি। বর্তমানেও নদীতে কোন রকমের কোন মাছ পাওয়া যাচ্ছে না। ফলে তারা সাংঘাতিক দুরবস্থার মধ্যে পড়েছে। এই মৎস্যজীবীদের দুরবস্থার হাত থেকে রক্ষা করার জন্য সাহায্যের প্রয়োজন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, তিনি যেন অবিলম্বে এদের রিলিফের ব্যবস্থা করেন।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** ঃ মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া শহরের ভিতরে হাওড়া ময়দানে যে ষ্টেডিয়ামটি হচ্ছে সেটি গত ৫ বছর ধরে তৈরী হচ্ছে। হাওড়ায় একটিমাত্র যোগ্য ফুটবল খেলা এবং খেলার মাঠ হচ্ছে হাওড়া ময়দান। বিগত ৫ বছর ধরে ষ্টেডিয়ামটির খানিকটা অংশ হয়েছে কিন্তু পুরোটা কমপ্লিট হয়নি। আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে এটাই বলতে চাই, কিছু টাকা সাংসান করুন। যে খানিকটা অংশ বাকি আছে ( ষ্টেডিয়ামের ) সেটা যেন তিনি কমপ্লিট করার ব্যবস্থা করে দেন এবং সেই সঙ্গে সঙ্গে মাঠটিকে খেলার উপযুক্ত করে দেন। কারণ এটাই হচ্ছে হাওড়া শহরের একটি মাত্র খেলার মাঠ।

**শ্রীতারকবন্ধু রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ময়নাগুড়ি থেকে কুচবিহার ভায়া মাথাভাঙা ষ্টেট হাইওয়েতে একটি ছোট ৩টি স্প্যানে সরস্বতীর উপর একটি ব্রীজ আছে। ১ বছর হয়ে গেল পিলার তৈরী হয়ে পড়ে আছে কিন্তু উপরে ঢালাই হচ্ছে না। ছোট নদী, গরমকালে জল থাকে না, বর্ষাকালে জল থাকে। কতবার এ্যাকসিডেন্ট হয়েছে। বারবার এই নিয়ে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বলা হয়েছে। তিনি ১০-১৫ দিন সময় নেন কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। আমার আশংকা এই বর্ষাতেও হবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি এই বর্ষার আগেই ঐ ব্রীজটি করা দরকার। এটাই একমাত্র ষ্টেট হাইওয়ে, কুচবিহার থেকে ময়নাগুড়ির যোগাযোগের একমাত্র রাস্তা।

**শ্রীসৌগত রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ষ্টেট মার্কেটিং ফেডারেশন বা বেনফেড যাকে বলা হয় সেই বেনফেডে যে প্রচণ্ড গোলমাল চলছে সেই সম্পর্কে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেনফেডের ম্যানেজিং ডিরেকটরের সঙ্গে কর্মচারী ইউনিয়নের ঝগড়ার ফলে আজকে সেখানে চূড়ান্ত অশান্তি দেখা দিয়েছে। সেখানে পুলিশ বসে রয়েছে। কর্মচারী ইউনিয়ন অভিযোগ করেছেন, সেখানকার ম্যানেজিং ডিরেকটর একটি প্রাইভেট পার্টিকে দিয়ে বাজার থেকে চাল এবং আলু কিনেছেন সমবায় সমিতির মাধ্যমে না কিনে। অপরদিকে ম্যানেজিং ডিরেকটর অভিযোগ করেছেন, কর্মচারী ইউনিয়নের একজন নেতা তিনি বয়স ভাঁড়িয়ে ২ বছর কমিয়ে দিয়েছেন। এইসব সংঘর্ষের ফলে বেনফেডে কোন কাজ হচ্ছে না। সেখানে পুলিশ বসে আছে। রাজ্যের সমবায় মন্ত্রী মহাশয় আজ পর্যন্ত সেখানে কোন রকম

হস্তক্ষেপ করেননি। বেনফেড সম্বন্ধে দুর্নীতির অভিযোগ আগে দেখেছি। আলপিন থেকে এলিফ্যান্ট সমবায় সমিতির মাধ্যমে না কিনে বেসরকারীর মাধ্যমে কেনে— এইরকম নানা রকম বক্তব্য বের হচ্ছে। এ ব্যাপারে সমবায় মন্ত্রী মহাশয়ের অবিলম্বে ব্যবস্থা নেওয়া দরকার।

[3-00—3-10 P.M.]

**শ্রীবংশগোপাল চৌধুরী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাণীগঞ্জে রাষ্ট্রায়ত্ব সংস্থা বার্ণ স্ট্যাণ্ডার্ড কোম্পানী এবং রিফ্রাক্টারী সিরামিক যে সংস্থা আছে সেই সংস্থার শ্রমিকদের উপর কর্তৃপক্ষের যে দমন-পীড়ন হচ্ছে সেই ব্যাপারে শ্রম-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাষ্ট্রায়ত্ব সংস্থাতে শ্রমিকদের উপর যে নিপীড়ন সেই ব্যাপারে সমস্ত ইউনিয়ান একমত হচ্ছে। কিন্তু দুঃখের বিষয় বার্ণ স্ট্যাণ্ডার্ড কোম্পাণীতে ১৯৭৩ সালে, ১৯৭৯ সালে এবং ১৯৮৪ সালে যে এগ্রিমেন্ট হয়েছিল সেটা মালিক মেনে নিচ্ছে না। সেই কোম্পানীর মালিক হ'ল কেন্দ্রীয় সরকার। আসানসোল এবং রাণীগঞ্জে রাষ্ট্রায়ত্ব সংস্থার উপর যে নিপীড়ন চলছে সেই সম্পর্কে আমি আপনার মাধ্যমে শ্রম-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রম-মন্ত্রী এবং শিল্প-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পানিহাটি বাসন্তী কটন মিল গত ৩০ তারিখে কারখানা বন্ধ করে দেয় এবং সাথে সাথে ডানবার কারখানা এবং সুতাকল একই দিনে বন্ধ করা হয়েছে। বাসন্তী কটন মিল ১৯৮১ সালে বোম্বের সোয়ানের সঙ্গে এ্যামালগামেট হয় এবং তারপর থেকে আরো বেশী করে টাকা বোম্বে চলে যেতে থাকে এবং বিভিন্ন ডিপার্টমেন্ট বিশেষ করে প্রসেসিং ডিপার্টমেন্ট বন্ধ করে দিয়ে বাসন্তীর কাপড় বম্বেতে প্রসেসিং করে এক বছরে ১ কোটি ২০ লক্ষ টাকা বিভিন্নভাবে চুরি করেছে। ফলে পরবর্ত্তীকালে এই কারখানা বন্ধ করে দেয় এবং ছাঁটাই করার আবদার করে, যদিও কোন অশান্তি শ্রমিকদের মধ্যে ছিল না। কোন রকম অশান্তি ছাড়াই একটা নোটিশ দিয়ে মালিকরা কারখানা বন্ধ করে দেয়। আমি আপনার মাধ্যমে জানাতে চাই সেটা হচ্ছে পশ্চিমবাংলায় আমি কোন দিন এই রকম দেখিনি। ছোট একটা নোটিশ দিয়ে, একটা সাসপেণ্ডের নোটিশ দিয়ে লক আউট, ক্লোজার কোন কিছু ঘোষণা না করে কারখানা বন্ধ করা হয়েছে। For the attention of all the workmen. Notice the company regrets that due to unavoidable circum-stance, the Mill will remain closed from 6-00 hours of 30th May, 1987

on the basis of 'No work, No pay' until further order. একজন একজিকিউটিভ অফিসার জে. চৌধুরী এইভাবে একটা নোটিশ দিয়ে যে কারখানায় ২ হাজার শ্রমিক কাজ করত সেটা বন্ধ করে দিয়েছে। সাথে সাথে ডানবার কারখানার ৫ হাজার ওয়ারকার বেকার হয়ে পড়েছে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে শ্রম-মন্ত্রী এবং শিল্প-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাঁরা এই ব্যাপারে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করেন।

**শ্রীনটবর বাগদি ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পশু পালন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ পশ্চিমবঙ্গে বিশেষত বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় প্রচণ্ডভাবে পশু খাদ্যের অভাব দেখা দিয়েছে। গত ফসলের সময় যা খড় হয়েছিল সেটা সীমান্ত প্রদেশের রাজ্য বিহার এবং উড়িষ্যা সেটা নিয়ে চলে যাচ্ছে। তার ফলে ইতিমধ্যে গ্রামাঞ্চলে পশু খাদ্যের অভাবের জন্য পশুর মড়ক দেখা দিয়েছে। বাজারে যে সমস্ত কৃত্রিম খাদ্য আছে সেইগুলি যথেষ্ট পরিমাণে অভাব দেখা দিয়েছে। সেই জন্য আমি পশুপালন মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে সীমান্ত এলাকায় খড় আটকে দেওয়া হয় তার ব্যবস্থা যেন করা হয়। এই প্রদেশের খড় যাতে এখানেই থেকে যায় তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীখারা সোরেণ ঃ** মাননীয় স্পীকার স্যার, পশ্চিম দিনাজপুর জেলার তপন নির্বাচন কেন্দ্রে বালুরঘাট থানায় তপন, বালুরঘাট এবং কুমারগঞ্জ মিলে একটা বিরাট মেলা হয়। সেখানে প্রায় ২০০টি পরিবার বাস করে। আত্রেয়ী নদীর ভাঙনের ফলে আজকে ২০০টি পরিবার নিশ্চিহ্ন হতে চলেছে এবং সেখানে যদি আরো ভাঙন সৃষ্টি হয় তাহলে মেলা ক্ষতিগ্রস্থ হবে। সেখানে সপ্তাহে ২ দিন হাট বসে এবং সেখানে তপন, বালুরঘাট এবং কুমারগঞ্জের মানুষেরা হাট করতে যায়। কাজেই অবিলম্বে সেই বাঁধ দিয়ে ২০০টি পরিবারকে বাঁচান দরকার এবং সেই মেলাকে রক্ষা করা দরকার। এই বাঁধ জেলা পরিকল্পনার মাধ্যমে হওয়া সম্ভব নয়, যাতে এটা রাজ্য তালিকাভুক্ত করে বাঁধ দেবার ব্যবস্থা করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীস্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফৎ মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। পশ্চিম দিনাজপুর জেলায় মাধ্যমিক স্কুলে তপশীল এবং আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য হোস্টেল আছে। এই হোস্টেলগুলোর জন্য সরকার ছাত্রদের ১০০ টাকা হিসাবে অনুদান দেন। কিন্তু সেই অনুদানের টাকা

যথাসময়ে গিয়ে পৌঁছায় না, কখনও কখনও ৭-৮ মাস পর পর গিয়ে পৌঁছায়। এর উপরে আবার হোস্টেল কর্তৃপক্ষ হোস্টেলগুলো বন্ধ করে দিয়েছেন। নালান্দা এবং বোলদা এই হোস্টেল দুটো কর্তৃপক্ষ বন্ধ করে দিয়েছেন। গত মার্চ মাস থেকে সেখানে কোন সরকারী অনুদান দেওয়া হচ্ছে না বলে এই সমস্ত হোস্টেলগুলো কর্তৃপক্ষ তুলে দেবার জন্য ভাবনা-চিন্তা করছেন। আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সরকারী অনুদানের টাকা যথাসময়ে পৌঁছাতে পারে তার জন্য তিনি যেন ব্যবস্থা করেন।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে এখানে উপস্থিত করছি। আমার নির্বাচনী কেন্দ্রে ভাণ্ডারখালি গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত জাভা নলদহ, তারকদাসপুর, পারুলপাড়া, হঠাৎ কলোনী প্রভৃতি অঞ্চল গত ২৬ তারিখে প্রচণ্ড ঝড় বৃষ্টির ফলে দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ঐ গ্রাম পঞ্চায়েতের অঞ্চল প্রধান, শ্রীশংকর ঘোষ মহাশয় আমাকে একখানা চিঠি লিখে এ কথা জানিয়েছেন এবং আমি নিজেও সমস্ত অঞ্চল ঘুরে দেখে এসেছি। ২০টির বেশী পরিবার সম্পূর্ণভাবে বিধ্বস্ত হয়েছেন, ৩৬টি পরিবারে ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছেন। ঐ অঞ্চলে বহু গাছপালা, বাড়িঘর নষ্ট হয়ে গিয়েছে। ৩ জন গুরুতর আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছেন। ওখানে অবিলম্বে ত্রাণ সামগ্রী পৌঁছান দরকার। অবিলম্বে ওখানে খাদ্য, বস্ত্র ও অন্যান্য ত্রাণ সামগ্রী পৌঁছানো দরকার। তাছাড়া, বর্তমানে বর্ষা আসছে, এই মুহূর্তে ক্ষতিগ্রস্ত পরিবারেব লোকেদের ঘরবাড়ি নির্মাণের জন্য যদি সাহায্য না করা যায়, তাহলে ঐ সমস্ত পরিবারের লোকজন ঝড় বৃষ্টিতে প্রচণ্ড কষ্ট পাবেন। সেজন্য আমি আপনার মাধ্যমে অবিলম্বে ত্রাণ সামগ্রী পেঁৗছে দেওয়ার জন্য মাননীয় ত্রাণ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি। এই সঙ্গে সঙ্গে ঐ অঞ্চলের গ্রাম প্রধান আমাকে যে চিঠিখানি দিয়েছেন তা আপনার কাছে জমা দিচ্ছি।

**Shri Faruque Azam :** आली जनाब स्पीकर साहब, मगरबी वेस्ट दिनाजपुर में एक सब डिविजनल हास्पीटल है लेकिन इस सब डिविजनल हास्पीटल में बेड़ों की तादाद सिर्फ छट है। जबकि आमतौर परवहाँ 125-150 मरीजों की तादाद होती है। इस हास्पीटल में साजेन्ट हैं लेकिन नर्सिग स्टाफ के रहने की बजह से आपरेशन का काम नहीं होता है। इस हास्पीटल में पोस्टमार्टम के लिए सारे इन्तजाम हैं लेकिन स्टाफ की कमी की वजह से वहाँ पोस्टमार्टम नहीं होता है। इस हास्पीटल में कोई आइज स्पेस्लिस्ट नहीं है। सब-डिविजनल हास्पीटल में ई० एन० टो० स्पेस्लिस्ट नहीं है। इसमें ब्लाड बैंक नही है।

*लोधन पी० एच० सी० इस्लामपुर से 46 कि० मि० की दूरी पर है लेकिन यहाँ पर कोई एम्बूलेन्स नहीं है और न तो इलेक्ट्रिकसीटी का हो इन्तजाम है। इसलिए उस इलाके में इमर्जेन्सी होने पर वहां के लोगों को तकलीफ होती है। मैं इसतरफ वजीरे सेहत का तवज्जह दिलाना चाहता हूँ।*

**শ্রীকামাখ্যা নন্দন দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, এবারে পার্লামেন্টের অধিবেশনে আমাদেব বিরোধীদের সমালোচনার পরিপ্রেক্ষিতে অর্থমন্ত্রী হিসাবে তিনি আশ্বাস দিয়েছিলেন যে এবারে দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটবে না। আমরা আতঙ্কের সঙ্গে লক্ষ্য করছি, কয়েকজন কেন্দ্রীয় বিশেষজ্ঞ প্রধান এবং কেন্দ্রীয় অর্থ কমিশনের ভাইস চেয়ারম্যান বলেছেন যে, প্রশাসনিক স্তরে মূল্যবৃদ্ধি ঘটানো ছাড়া আর কোন পথ তাঁদের সামনে খোলা নেই। কেন্দ্রীয় সরকারের অধীনস্ত রাষ্ট্রায়ত্ব সংস্থাগুলিতে যে সমস্ত পণ্য উৎপাদিত হয়—কয়লা, লোহা, ইস্পাত প্রভৃতি সমস্ত দ্রব্যের ক্ষেত্রে এর অনিবার্য্য ফল হিসাবে দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটবে। এবং অনিবার্য্য ফল হিসাবে পশ্চিমবঙ্গ সহ ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যের ভোগ্য পণ্যের সমস্ত জিনিসের দাম বৃদ্ধি পাবে। এজন্য মাননীয় অর্থমন্ত্রীকে অবিলম্বে আগাম ব্যবস্থা হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিবাদ জানানোর জন্য উদ্দ্যোগী হতে হবে। শুধু পশ্চিমবঙ্গের পক্ষ থেকে নয়, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের অর্থ-মন্ত্রীদের সাথে যোগাযোগ করে কেন্দ্রীয় সরকার যাতে প্রশাসনিক কায়দায় দ্রব্য মূল্যের বৃদ্ধি না ঘটাতে পারেন, তারজন্য প্রতিবাদ জানানো উচিত। এবং এই জন্য আমাদের মাননীয় অর্থ-মন্ত্রীকে বিশেষভাবে উদ্দ্যোগ গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

[3-10 --3-20 P.M.]

জিরো আওয়ার মেনসন

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উত্থাপন করছি। স্যার আপনি জানেন যে ন্যাশানাল অডিট ব্যুরো অফ সুইডেন আছে। সেই ব্যুরো বোফর্স কেলেঙ্কারীর রিপোর্ট দিয়েছে। অডিট রিপোর্ট প্রকাশিত হয়েছে, সেই রিপোর্ট অত্যন্ত মারাত্মক। ন্যাশানাল অডিট ব্যুরো রিপোর্ট দিয়েছে সমস্ত তথ্য জানিয়ে রিপোর্ট দিয়েছে যেটা নাকি বোফর্স কোম্পানী দিতে চাই নি, গোপনে রাখতে

চেয়েছে। সেই রিপোর্ট আংশিক প্রকাশিত হয়েছে, তবে যতটুকু প্রকাশিত হয়েছে তার থেকে বোঝা যাচ্ছে বোফর্স ডিলের জন্য কমিশন বা দালালি দেওয়া হয়েছিল। এই ডিলারটি আদায় করার জন্য বোফর্স কোম্পানি প্রচুর অর্থ দিয়েছে, সেই টাকা সুইজ ব্যাঙ্কে জমা পড়েছে। এই রিপোর্ট হচ্ছে ন্যাশানল অডিট ব্যুরোর সেটা সুইডেন বার করেছে। অথচ সংসদ এবং সংসদের বাইরে ভারতের প্রবীণ মন্ত্রী এবং তাঁর ক্যাবিনেট মন্ত্রিরা বারেবারে দেশের মানুষের কাছে বলতে চেয়েছেন যে বোফর্স ডিলের ব্যাপারে কোন মিডিলম্যান ছিল না। কিন্তু তা সত্ত্বেও ন্যাশানাল অডিট ব্যুরোর রিপোর্টে তাদের গোপন তথ্য প্রমাণিত হয়ে গেছে সেটা অত্যন্ত মারাত্মক ব্যাপার। এই বিষয়ে যদি ব্যাপক অনুসন্ধান করতে না পারেন তাহলে পার্লামেন্টারী কমিটি যেটা তৈরী করা হয়েছে তাহলেও ইকনমিটি ফাস হয়ে যাবে। সুতরাং এই ব্যাপারে একটা কমিশন করুন যারা এই ব্যাপারে চক্রান্ত করেছেন তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক এবং তাদের শাস্তি দেওয়া উচিত, তাদের বোফর্স ডিলের কনট্রাক্ট বাতিল করে দেওয়া দরকার।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জিরোআওয়ারে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস কর্মীদের উপর সি. পি. এমের কিরূপ তাণ্ডবকাণ্ড চলছে তার একটা দৃষ্টান্ত আমি হাজির করছি। গত ২৪শে মে কুচবিহার জেলায় ঘোঘশাডাঙ্গা গ্রামে একটি জমির ফসল গরু-বাছুর নষ্ট করে দিচ্ছিল সেই জমিতে দুজন কংগ্রেসকর্মী দিন মজুর সেখানে চাষ করছিল, তারা বাধা দেয় এবং তার উত্তরে সি. পি. এম তাদের উপর আক্রমন করে। সেখানে পুলিশ স্টেশান কাছে এবং যে দুজন আক্রান্ত হয় তাদের নাম হচ্ছে বাবার নাম ভবতারণ বর্মন এবং ছেলের নাম পরেশ বর্মন। তাদের উপর সি. পি. এম লাঠি, টাঙ্গি এবং বল্লম ইত্যাদি নিয়ে আক্রমন করে এবং সবচেয়ে লজ্জার কথা যে সেই পরেশ নামে ছেলেটি গত ২৬শে মে উত্তরবঙ্গ মেডিকেল কলেজে মারা গেছে। সবচেয়ে আশ্চর্য্যের কথা যে সি. পি. এমের পঞ্চায়েত সমিতির সদস্য এবং বড়শালমারীর প্রধান ওই ঘটনার সঙ্গে যারা যুক্ত সেই লোকেদের ঘরে আশ্রয় দিয়েছেন তাদের বাঁচিয়ে রাখার জন্য। আমরা দেখলাম সেখানে পুলিশ নীরবে দেখলো একজন গরীব দীন মজুর মারা গেল কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করলো না। মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নিতে আবেদন করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিগত বন্যার সময়ে আমার এলাকা তারকেশ্বরে ঝড়ে বাঁধের কাঠ ভেঙ্গে গেছে এবং কিছু গরীব মানুষের ঘরবাড়ী ভেঙ্গে গেছে। আমি এই ব্যাপারে মাননীয় সংশিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে কেলেপাড়া এবং ডি. ভি. সি বাঁধের উপরে থেকে গ্রামের রাস্তা গেছে সেটা ভেঙ্গে গেছে। এ ছাড়া ডি. ভি. সি ক্যানেলের উপরে যে ক্যালভার্ট আছে সেগুলো সংস্কার করতে হবে। সরকারী সাহায্য না পেলে এগুলো কিছু করা যাবে না। আমি সেইজন্য আপনার মাধ্যমে সংশিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সেগুলি সংস্কার করা হয়।

**শ্রীসুব্রত মুখার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমস্ত মন্ত্রীমণ্ডলীর কাছে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আশা করি বিনয়বাবু আছেন এই গুরুত্বপূর্ণ বিষয়ে বক্তব্য রাখবেন। আমরা জানি ১৯৮৪ সালে পৌরসভার ইলেকশান ছিল কিন্তু ১৪টি পৌরসভায় তারা বুঝেছিল যে কংগ্রেস জিততে পারে সেই কারণে নানা অজুহাত দেখিয়ে সেখানে নির্বাচন স্থগিত রেখে দিয়েছিল। ইদানী কালে সম্প্রতি শুনতে পাচ্ছি সেই সব এলাকায় নাকি আগামী কয়েক মাসের মধ্যে নির্বাচন হবে। কিন্তু তার সঙ্গে যেটা মারাত্মক সেটা হচ্ছে কংগ্রেসীরা যে সমস্ত মিউনিসিপ্যালিটিতে জিতে আছেন বহরমপুর মিউনিসিপ্যালিটি তার মধ্যে একটি, এটি কংগ্রেসের দ্বারা পরিচালিত। সেই মিউনিসিপ্যালিটি ভেঙে আবার নতুন করে সেখানে নির্বাচন করার একটা প্রস্তুতি নেওয়া হচ্ছে—এই ব্যাপারে সংবাদপত্রেও পরিষ্কার ভাবে বেরিয়েছে—এটা একটা অগণতান্ত্রিক নিয়ম হবে। যাঁরা গণতন্ত্রের কথা বলেন তাঁরা যদি একাজ করেন তাহলে তো একটা অত্যন্ত কুরুচিপূর্ণ নির্দশণ হয়ে দাঁড়াবে। আমি পরিষ্কারভাবে জানতে চাই বহরমপুর যদি কোন ইরেগুলারিটিস থাকে তাহলে বহু মিউনিসিপ্যালিটি রয়েছে যেগুলির উপর একই ধরণের অভিযোগ আছে, কিন্তু সেইগুলির উপর কোন রকম হাত দেওয়া হচ্ছে না কেন ? বহরমপুর মিউনিসিপ্যালিটির উপর যদি কোন রকম অভিযোগ থাকে তাহলে কেন তাকে ভেঙে দেওয়া হবে এর জন্য আমি প্রতিবাদ করছি এবং এ ব্যাপারে একটা পজিটিভ এ্যানসার চাইছি। এখানে বিনয়বাবু আছেন, আজকে তিনি বলুন যে, গণতন্ত্রের মাধ্যমেই পৌরসভা এবং পঞ্চায়েতগুলি চলবে, এগুলি ভাঙা হবে না, এই এ্যাসিওরেন্স আমি চাইছি।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে

সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, গত পরশুদিন, ৬ তারিখে ক্যানিং থানার মরাপিয়া গ্রামের সমাজবিরোধী দুর্বৃত্ত-সি. পি. এম. পার্টির-তারা মরাপিয়া গ্রামে ৫০টি বাড়ি লুঠ করেছে। চাল, ডাল, ধান, টাকা, গরু-বাছুর সমস্ত কিছু লুঠ করে তারা নিয়ে চলে গিয়েছে। এই সংবাদ পেয়ে আমি স্থানীয় বিধায়ক হিসাবে গতকালকে বিকালে ঐ গ্রাম পরিদর্শন করতে যাই এবং গিয়ে দেখি প্রত্যেকটি টালির বাড়ি ভেঙে দেওয়া হয়েছে, ঘরের মজুত চাল, ডাল, গোলার ধান চুরি করে নিয়ে যাওয়া হয়েছে। খোয়াড়ের গরু নিয়ে যাওয়া হয়েছে। বাসন-পত্র সব নিয়ে যাওয়া হয়েছে। গোটা মরাপিয়া গ্রামটা একটা শ্মশানে পরিণত হয়েছে। এই ঘটনা দেখে ফেরার সময় আমি হঠাৎ জানতে পারি আমি যখন ফিরে যাব তখন সি. পি. এম'র দুষ্কৃতকারীরা বন্দুক, পাইপগান নিয়ে পথের মাঝখানে আমাকে ব্রেক দেবে। আমি সেখানকার স্থানীয় পুলিশ ক্যাম্পে জানাই যে, আমি আজকে জানতে পারছি যখন আমি ফিরে যাব তখন ওখানকার কমরেড ইউসুফ ৭।৮টি আনলাইসেন্সড গান নিয়ে বসে আছে আমাকে এবং আমার সঙ্গীদের গুলি করে মারবে বলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন আসছিলাম তখন সি. পি. এম. পার্টির কমরেডরা আমাকে যখন ঘেরাও করে গুলি করতে আসে তখন সেখানে পুলিশ এক রাউণ্ড ব্লাঙ্ক ফায়ার করে। এই এক রাউণ্ড ব্লাঙ্ক ফায়ার করার ফলে তারা ছত্রভঙ্গ হয়ে যায় এবং আমি তখন সেখান থেকে কোন রকমে ফিরে আসি। একটা ঘটনার তদন্ত করতে গিয়ে যেভাবে সি. পি. এম. পার্টি দক্ষিণ ঘোলায় সন্ত্রাস সৃষ্টি করছে এবং যেখানে আমার জীবন বিপন্ন হওয়ার উপক্রম হয়ে দাঁড়িয়ে ছিল, সেখানে সাধারণ মানুষ কি অবস্থায় আছে সেই ব্যাপরটা তদন্ত করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

( গোলমাল )

**মিঃ স্পীকার :** অনারেবিন মেম্বার, আপনি যা বললেন পুলিশ তো প্রটেকশান দিয়েছে পুলিশ গুলি চালিয়েছে বলেই তো সমাজবিরোধীরা চলে গেল। গভর্ণমেণ্ট তো প্রটেকশান দিয়েছে, সিকিউরিটি তো আছে, এতে চিন্তা করার কি আছে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতায় সমাজবিরোধীদের অত্যাচার দিনের পর দিন বেড়ে যাচ্ছে। আমি আপনার কাছে কয়েকটি নির্দিষ্ট ঘটনা রাখতে চাইছি। বৌ-বাজার কিছু সমাজবিরোধী আছে, যারা সাধারণ মানুষের উপর সবজায়গায় রাত্রি-বেলায় অত্যাচার করে। আমি আপনার কাছে

নির্দিষ্ট কয়েকটি কথা বলি—আপনি কিছুদিন আগে দেখেছেন ইউসুফ ইরাভিবে ঐ সমাজবিরোধীরা মারধর করেছিলেন।

[3-20—4-00 P.M.]

এর আগে বহুবাজারের সাধারণ মানুষ, সাংবাদিক, পথচারীদের ছিনতাই করা হচ্ছে এবং গাড়ি নিয়ে লোককে চাপা দেবার নাম করে ছিনতাই করা হচ্ছে। নানা ভাবে সমাজবিরোধীদের কোলকাতা স্বর্গরাজ্য হয়েছে। পুলিশমন্ত্রী বলুন কোলকাতার বুকে সমাজবিরোধীদের এই রকম যদি অত্যাচার হয়, সাধারণ মানুষ যদি আতঙ্কিত হয় এবং দিনের পর দিন খুন জখম হয় তাহলে আমরা কোথায় আছি? পুলিশমন্ত্রী বলুন তিনি যেন কোলকাতার সমাজবিরোধীদের জব্দ করে রাখবেন। প্রত্যেকটি সমাজবিরোধী সি· পি· এমের সঙ্গে যুক্ত এবং সি. পি. এমের আশ্রয়ে এই কাজ তারা করছে।

**Mr. Speaker :** The House adjourned till 4 p. m.

**[After Adjourment]**

Demand No. 66

[4-00—4-10 P.M.]

**Major Heads :** 2701—Major and Medium Irrigation and 4701—Capital outlay on Major and Medium Irrigation.

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,29,00,91,000 be granted for expenditure under Demand No. 66 Major Heads : 2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation".

(This is inclusive of a total sum of Rs. 43,00,31,000 already voted on account in March, 1987.

**Demand No. 68**

**Major Heads :** 2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects.

**Shri Debabrata Bandyopadhyay** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 47,93,92,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : 2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects".

(This is inclusive of a total sum of Rs. 15,97,98,000 already voted on account in March, 1987.)

২। ৬৬ নং ও ৬৮ নং দাবীর অধীনে রাজ্য যোজনা বরাদ্দ বাবদ যে ৭৪'৯৭ কোটি টাকা ধরা হয়েছে তার থেকে সেচক্ষেত্রের জন্য ৪৯'৭১ কোটি ( উনপঞ্চাশ কোটি একাত্তর লক্ষ ) টাকা এবং বন্যা-নিয়ন্ত্রণ ক্ষেত্রের জন্য ২৫'২৬ কোটি ( পঁচিশ কোটি ছাব্বিশ লক্ষ ) টাকার সংস্থান রাখা হয়েছে।

৩। ১৯৮৭-৮৮ সালের বার্ষিক যোজনা এবং সপ্তম যোজনা (১৯৮৫-১৯৯০)

'সেচ'-এর ব্যাপারে যা দরকার তা হচ্ছে এই যে, এই রাজ্যে কৃষি উৎপাদন বৃদ্ধি করার উদ্দেশ্যে শস্যক্ষেত্রে জল যোগানের উপর বিনিয়োগের বিষয়টিকে যথাযথ গুরুত্ব আরোপ করা। আর 'বন্যা-নিয়ন্ত্রণ-এর ব্যাপারে যা দরকার তা হলো জনগণের দুঃখ-দুর্দশা লাঘবে দ্রুত ও পর্যাপ্ত ব্যবস্থাদি অবলম্বন। ১৯৮৭-৮৮ সালই হচ্ছে সপ্তম পঞ্চবার্ষিক যোজনার (১৯৮৫-৯০) তৃতীয় আর্থিক বছর। ১৯৮৬-৮৭ সালের মূল বরাদ্দ ৬১'৮৩ কোটি টাকার তুলনায় এবছর (১৯৮৭-৮৮) যোজনা বরাদ্দের পরিমাণ (৭৪'৯৭ কোটি টাকায়) বৃদ্ধি পেয়েছে।

এই বিভাগে প্রধান প্রধান যেসব সেচ ও বন্যা-নিয়ন্ত্রণ পূর্তকর্ম হাতে নিয়েছে তার কয়েকটির সংক্ষিপ্ত বিবরণ এবার আমি আপনাদের সামনে তুলে ধরব।

৪। সেচক্ষেত্র

(ক) বড় সেচপ্রকল্প

ময়ূরাক্ষী জলাধার প্রকল্পের বাস্তব রূপায়ণের কাজ ইতিমধ্যেই সম্পূর্ণ হয়েছে এবং ২,৫০,৮৬০ হেক্টর সেচসামর্থ্যের পুরোটাই পাওয়া যাচ্ছে। ১৯৮৬ সালের ডিসেম্বর মাসের শেষাশেষি, মাসাঞ্জোর জলাধারে ধরে রাখা যে জল পাওয়া গিয়েছিল তা, বীরভূম ও মুর্শিদাবাদ জেলার যথাক্রমে ৩৮,৫০০ হেক্টর এবং ২৪,৩০০ হেক্টর কর্মসূচীভুক্ত জমিতে রবি ও বোরো চাষে জল সরবরাহের পক্ষে পর্যাপ্ত ছিল।

সপ্তম যোজনা শেষ হওয়ার মধ্যেই কংসাবতী জলাধার প্রকল্পের কাজ সম্পূর্ণ করার প্রস্তাব রাখা হয়েছে। ১৯৮৭-৮৮ সালের পূর্তকর্মসূচীর জন্য ৪০০'০০ লক্ষ টাকার যোজনা বাজেট বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে কংসাবতী কমাণ্ড অঞ্চলে খরিফ শস্যের জন্য সেচব্যবস্থা সন্তোষজনক ছিল। এছাড়া কংসাবতী জলাধার থেকে সন্তোষজনক পরিমাণ জল পাওয়ায় বাঁকুড়া ও মেদিনীপুর জেলার কমাণ্ড অঞ্চলে রবিচাষের সময় প্রায় ২৬,৩০০ হেক্টর ও বোরো চাষের সময় ১৩,৫০০ হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছিল। উপরন্তু, মেদিনীপুর জেলার ঘাটাল অঞ্চল ও মেদিনীপুর এ্যানিকাট-এর কমাণ্ড অঞ্চলে প্রায় ১,৪০,০০০ একর ফুট জলও সরবরাহ করা হয়েছিল।

ডি ভি সি-র ব্যারেজ ও সেচপ্রকল্পের কাজ সমাপ্তাস্তিক পর্যায়ে আছে। এই পূর্তকর্মের জন্য প্রস্তাবিত যোজনা বাজেট বরাদ্দের পরিমাণ ৭০'০০ লক্ষ টাকা। ১৯৮৬ সালে কমাণ্ড অঞ্চলে খরিফ চাষের জন্য সেচব্যবস্থা সন্তোষজনক হয়েছিল। এবছর ডি ভি সি কমাণ্ড অঞ্চলে প্রায় ১৭,০০০ হেক্টর জমিতে রবিচাষ ও ৪৬,০০০ হেক্টর জমিতে বোরো চাষের জন্য সেচের জল দেওয়াও সম্ভব হয়েছিল।

এরাজ্যে যেসব গুরুত্বপূর্ণ বড় সেচপ্রকল্প হাতে নেওয়া হয়েছে তাদের মধ্যে আর একটি হলো তিস্তা ব্যারেজ প্রকল্প। দার্জিলিং, জলপাইগুড়ি, পশ্চিমদিনাজপুর ও মালদা জেলায় ৩,৭৯,৬০০ হেক্টর সেচসামর্থ্য সৃষ্টির উদ্দেশ্যে এই প্রকল্পের ১ম পর্যায়ের ১ম উপ-পর্যায়ের পূর্তকর্মের রূপায়ণের কাজ চলছে। আমি অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, ১৯৮৭ সালের ১৯শে জানুয়ারী এই প্রকল্প থেকে পরীক্ষামূলক সেচের কাজ সার্থকভাবে শুরু হয়েছিল এবং কৃষকদের কাছ থেকে উৎসাহব্যঞ্জক সাড়া পাওয়া গিয়েছিল।

প্রকল্পটির বিভিন্ন অংশের প্রধান প্রধান পূর্তকর্মের অগ্রগতি সংক্ষেপে জানাচ্ছি :

(১) তিস্তা ব্যারেজ, মহানন্দা ব্যারেজ ও মহানন্দা অ্যাকুইডাক্ট-এর নির্মাণকাজ শেষ হয়েছে।

(২) তিস্তা-মহানন্দা সংযোগ খাল ও মহানন্দা প্রধান খালের মতো প্রধান খালগুলির খননকার্য প্রায় সম্পূর্ণ হয়ে এসেছে। ডাউকনগর প্রধান খালের পূর্তকর্মের কাজ এগিয়ে চলেছে।

(৩) বাঁক-মধ্যবর্তী ঢালু এলাকায় শাখা-খাল এবং জলবণ্টন ব্যবস্থার জন্য খননকার্য শুরু করা হয়েছে।

১৯৮৭-৮৮ সালে এই প্রকল্পের জন্য ৭,০০০ হেক্টর জমিতে সেচসামর্থ্য সৃষ্টির এক লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে এই কাজের জন্য বাজেটে ৩০.০০ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছিল। উপরন্তু, অগ্রিম যোজনা সহায়তা হিসাবে ১০.০০ কোটি টাকা পাওয়া গিয়েছিল। ১৯৮৭-৮৮ সালের বাজেট এই কাজের জন্য অগ্রিম যোজনা সহায়তা বাবদ ৫.০০ কোটি টাকা সহ ৩৫.০০ কোটি টাকার সংস্থানের জন্য প্রস্তাব করা হয়েছে।

মেদিনীপুর জেলায় সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প নামে নূতন বৃহৎ সেচপ্রকল্পটি ভারত সরকারের অনুমোদনের অপেক্ষায় রয়েছে। এই কর্মপ্রকল্পে ২২৯.০৬ কোটি টাকা ব্যয়ের হিসাব ধরা হয়েছে। আর এ থেকে মেদিনীপুর জেলায় ১,৩০,০০০ হেক্টর পরিমাণ জমিতে সেচসামর্থ্য সৃষ্টি করা যাবে বলে মনে করা হচ্ছে। ১৯৮৭-৮৮ সালের বাজেটে এই কর্মপ্রকল্পের জন্য ২.৫০ কোটি টাকা বরাদ্দ রাখার প্রস্তাব দেওয়া হয়েছে।

(খ) মাঝারি সেচ কর্মপ্রকল্প

ষষ্ঠ যোজনাকাল থেকে যে উনিশটি মাঝারি কর্মপ্রকল্প আরম্ভ করা হয়েছিল সেগুলির কাজ চলছে ও ফুটিয়ারি সেচ কর্মপ্রকল্প নামে আর একটি নূতন কর্মপ্রকল্পের কাজ পরবর্তীকালে শুরু করা হয়েছে। এই মাঝারি কর্মপ্রকল্পগুলির মধ্যে বীরভূম জেলার হিংলো সেচ কর্মপ্রকল্প ও পুরুলিয়া জেলার সাহারাজোড় সেচ কর্মপ্রকল্পের কাজ শেষ করা হয়েছে। যাই হোক, একেবারে শেষের দিকে সেচব্যবস্থার সম্প্রসারণ ও উন্নয়নের জন্য এবং কর্মপ্রকল্প সমাধা করতে গিয়ে যে দায় এসে পড়েছে তা মিটিয়ে দেবার জন্য বাজেটে প্রয়োজনীয় অর্থসংস্থানের প্রস্তাব করা হয়েছে। পুরুলিয়া জেলায় তারাগোনিয়া, ডিমু, তুরগা, বড়াভূম, পরগা ও কারিওড় সেচ কর্মপ্রকল্প নামে ৬ (ছয়টি) কর্মপ্রকল্প শেষ হওয়ার পর্যায়ে রয়েছে। পুরুলিয়া জেলারই মৌতোরজোড়, বেকো, পাটলোই, টাটকো, লিপানিয়াজোড় ও গোলামারাজোড় নামে অন্যান্য মাঝারি কর্মপ্রকল্পগুলিও নির্মাণকার্যের বিভিন্ন পর্যায়ে রয়েছে। ১৯৮৭-৮৮ সালের বাজেটে এই মাঝারি সেচ কর্মপ্রকল্পগুলির জন্য মোট ৩০০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

*(গ) সেচপ্রকল্পগুলির আধুনিকীকরণের জন্য কর্মপ্রকল্প*

*কংসাবতী, ময়ূরাক্ষী এবং ডি ভি সি-র ব্যারেজ ও সেচব্যবস্থা নামে বৃহৎ সেচ-প্রকল্পগুলির আধুনিকীকরণের যেসব প্রস্তাব দেওয়া হয়েছে সেগুলির মধ্যে চুঁইয়ে* বেরিয়ে গিয়ে জলের যে অপচয় ঘটে তা বন্ধ করার জন্য পাড় বাঁধানোর (লাইনিং) কাজ, প্রকল্পাঞ্চলে যেখানে পাওয়া যাবে সেখানেই অতিরিক্ত জলসম্পদের হদিশ করা এবং সৃষ্ট সেচসামর্থ্যের সুবিধাকে সুস্থিত করার উদ্দেশ্যে বণ্টনব্যবস্থার উন্নতিসাধনও ধরা হয়েছে। কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণের জন্য যে কর্মপ্রকল্পটি আছে সেটি যোজনা কমিশনের অনুমোদনের অপেক্ষায় আছে।

ময়ূরাক্ষী প্রকল্পের আধুনিকীকরণের কর্মপ্রকল্পটি রচনা করা হয়েছে এবং এটি বর্তমানে আমার বিভাগে পরীক্ষাধীন রয়েছে। ডি ভি সি-র আধুনিকীকরণের কর্মপ্রকল্প এখনও চিন্তা-ভাবনার স্তরেই রয়েছে। বর্তমান বছরের বাজেটে আধুনিকীকরণ-সংক্রান্ত পূর্তকর্মগুলির জন্য ১৭০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

ঘ) সেচক্ষেত্রে বাস্তব ও আর্থিক কৃতিত্ব

১৯৮৭-৮৮ সালে ২৪,১২০ হেক্টর জমিতে অতিরিক্ত সেচসামর্থ্য সৃষ্টির লক্ষ্যমাত্রা ার্য করা হয়েছে।

সপ্তম যোজনাকালে বিনিয়োগ ও সৃষ্ট সেচসামর্থ্যের পরিমাণ সম্পর্কিত ারিসংখ্যান হলো।

| ৎসর | সেচে বিনিয়োগ (কোটি টাকার অঙ্কে) | সৃষ্ট সেচসামর্থ্য (হাজার হেক্টরে) |
|---|---|---|
| ৯৮৫-৮৬ | ৩৯.২১ | ১৪.৭৫ |
| ৯৮৬-৮৭ | ৪১.৮৩ | ২২.৫৬ (লক্ষ্যমাত্রা) |
| ৯৮৭-৮৮ | ৪৯.৭১ (প্রস্তাবিত) | ২৪.১২ (প্রস্তাবিত) |
| প্তম যোজনার মোট সময় ৯৮৫-১৯৯০) | ১৯৫.০০ (প্রস্তাবিত) | ২২০.৩৯ (প্রস্তাবিত) |

৫। বন্যা-নিয়ন্ত্রণ ক্ষেত্র

(ক) পশ্চিমবঙ্গে নদী অনেকগুলি আর গঙ্গার অববাহিকার শেষ প্রান্তে এই রাজ্যের অবস্থিতি। তাছাড়া, বঙ্গোপসাগর থেকে যে ভয়াবহ ঘুর্ণিবাত্যার উৎপত্তি হয়, এরাজ্যের দক্ষিণবর্তী জেলাগুলি তার কবলাধীন অঞ্চলের অন্তর্গত। তাই এরাজ্যকে বন্যা, জল-নিষ্কাশনে বাধা, তীরভূমির ক্ষয় এবং সংশ্লিষ্ট অন্যান্য সমস্যার সম্মুখীন হতে হয়।

উত্তরবঙ্গ অঞ্চলের কুচবিহার, জলপাইগুড়ি ও দার্জিলিং জেলায় বন্যার সমস্যাগুলি হলো প্রবল বৃষ্টিপাত থেকে হঠাৎ বন্যা, ঐ তীরভূমির ভয়াবহ ক্ষয়, পার্বত্য অঞ্চলে ধস এবং কখনো কখনো নদীপথের গতি পরিবর্তন। আলোচ্য বছরে উত্তরবঙ্গের জেলাগুলির জন্য বাজেটে ৫০০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে এই অর্থবরাদ্দের পরিমাণ ছিল ৩০০.০০ লক্ষ টাকা।

প্রাপ্ত অর্থের সীমাবদ্ধতার মধ্যেই চালু বৃহৎ বন্যা-নিয়ন্ত্রণ ও জল-নিষ্কাশন কর্মপ্রকল্পগুলি তাড়াতাড়ি শুরু ও সম্পূর্ণ করার উপর গুরুত্ব দেওয়া হয়েছে। গুরুত্বপূর্ণ কয়েকটি কর্মপ্রকল্পের নাম নীচে দেওয়া হলো :—

১। মালদহ জেলায় মহানন্দা বাঁধ নির্মাণ কর্মপ্রকল্প।

২। দক্ষিণ ২৪-পরগণা জেলায় পূর্ব মগরাহাট বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

৩। হাওড়া জেলায় কেন্দুয়া বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

৪। উত্তর ২৪-পরগণা জেলায় যমুনা বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

৫। মেদিনীপুর জেলায় ময়না বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

৬। মেদিনীপুর জেলায় তমলুক অঞ্চলে জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

৭। মেদিনীপুর জেলায় ঘাটাল মাষ্টার-প্ল্যান।

৮। উত্তর ২৪-পরগণা জেলায় বিলবল্লী জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

৯। হাওড়া ও হুগলী জেলায় নিম্ন-দামোদর অঞ্চলের উন্নতিসাধন।

১০। হুগলী জেলায় ঘিয়া-কুন্তী বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

১১। সুন্দরবন অঞ্চলে জরুরী উন্নয়নমূলক পূর্তকর্ম।

কয়েকটি নূতন বন্যা-নিয়ন্ত্রণ ও জল-নিষ্কাশন কর্মপ্রকল্প হাতে নেওয়ার কথা আছে, তার মধ্যে নিম্নোক্ত বৃহৎ পূর্তকর্মগুলি উল্লেখযোগ্য :—

১। দক্ষিণ ২৪-পরগণা জেলায় করাতিয়া-নগরকাটা বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

২। উত্তর ২৪-পরগণা জেলায় হাড়োয়াগঞ্জ-কুলটিগঞ্জ বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

৩। মেদিনীপুর জেলায় ভগবানপুর-নন্দীগ্রাম অঞ্চল জল-নিষ্কাশন কর্মপ্রকল্প।

এগুলির মধ্যে ১ নং কর্মপ্রকল্পটি যোজনা কমিশনের অনুমোদনের অপেক্ষায় রয়েছে এবং ২ নং ও ৩ নং কর্মপ্রকল্প দুটি সম্প্রতি ভারত সরকারের যোজনা কমিশন কর্তৃক অনুমোদিত হয়েছে।

(খ) ভূমিক্ষয়রোধী কর্মপ্রকল্প

এই সভার মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ফরাক্কা ব্যারেজের উজান ও ভাটির দিকে গঙ্গানদীর যথাক্রমে বাম তীর ও দক্ষিণ তীর ভয়াবহ ভূমিক্ষয়ের কবলে পড়েছে, আর তার ফলে মূল্যবান ভূমি ও সম্পদের ক্ষতি হয়েছে। এছাড়া, মুর্শিদাবাদ, নদীয়া, হাওড়া, হুগলী ও ২৪-পরগণা ( উত্তর ও দক্ষিণ ) জেলায় ভাগীরথী ও হুগলীর উভয় তীরবর্তী বেশ কয়েকটি জায়গায় তীরভূমিক্ষয়জনিত সমস্যা আছে। কয়েকটি জায়গায় দামোদর, অজয় এবং রূপনারায়ণ নদগুলিরও কিছু ভূমিক্ষয়জনিত সমস্যা আছে।

প্রাপ্তিসাধ্য আর্থিক সম্পদবলে, মেদিনীপুর ও দক্ষিণ ২৪-পরগণা জেলায় কয়েকটি সমুদ্রসৈকত ক্ষয়রোধ কর্মপ্রকল্পসমেত বিভিন্ন ক্ষয়কবলিত অঞ্চলের জন্য বেশ কিছুসংখ্যক ভূমিক্ষয়রোধ কর্মপ্রকল্প হাতে নেওয়া হয়েছে।

(গ) বন্যা-নিয়ন্ত্রণ ক্ষেত্রে বাস্তব ও আর্থিক কৃতিত্ব

বন্যা-নিয়ন্ত্রণ ক্ষেত্রে বিনিয়োগ এবং উপকার সম্পর্কিত পরিসংখ্যান হলো :

| বৎসর | বন্যা-নিয়ন্ত্রণের জন্য বিনিয়োগ (কোটি টাকার অঙ্কে) | উপকৃত অঞ্চল (হাজার হেক্টরে) |
|---|---|---|
| ১৯৮৫-১৯৮৬ | ১৯.৫০ | ৭০.০০ |
| ১৯৮৬-১৯৮৭ | ২০.০০ | ৭৫.০০ (লক্ষ্যমাত্রা) |
| ১৯৮৭-১৯৮৮ | ২৫.২৬ (প্রস্তাবিত) | ৮০.০০ (প্রস্তাবিত) |
| সপ্তম যোজনার মোট সময় (১৯৮৫-১৯৯০) | ১০৫.০০ (প্রস্তাবিত) | ২৭৫.০০ (প্রস্তাবিত) |

### ৬। ১৯৮৬ সালের সেপ্টেম্বর-অক্টোবর মাসের বন্যা

১৯৮৬ সালের সেপ্টেম্বর-অক্টোবর মাসে পশ্চিমবঙ্গের দক্ষিণাংশে, বিশেষত কলকাতা, মেদিনীপুর এবং ২৪-পরগণা জেলাগুলিতে অত্যধিক বৃষ্টিপাত হয়েছিল। ফলে, বিস্তীর্ণ অঞ্চলসমূহ বন্যা ও জল-নিষ্কাশনের অকার্যকারিতার দরুন ক্ষতিগ্রস্ত হয়েছিল। প্রাপ্তিসাধ্য অর্থসম্পদের সাহায্যে সেচ ও জল-নিষ্কাশন নির্মিতিগুলির মেরামত ও পুনরুদ্ধারকার্য হাতে নেওয়া হয়েছিল। ১৯৮৭ সালের মার্চ মাসের শেষ পর্যন্ত এই খাতে এই বিভাগের মোট খরচের পরিমাণ ৫০১.০০ লক্ষ টাকায় দাঁড়িয়েছিল।

### ৭। গঙ্গাসংস্কার পরিকল্পনা

সভ্যতার অগ্রগতির সঙ্গে সঙ্গে উত্তর ও পূর্বভারতের প্রাণপ্রবাহ গঙ্গানদী দূষিত হয়েছে। মানুষের ব্যবহারোপযোগী দূষণমুক্ত গঙ্গাজল পাওয়ার উদ্দেশ্যে গঙ্গাসংস্কার পরিকল্পনার অধীনে পূর্তকর্মসূচীসমূহ প্রণয়ন করা হয়েছে। গঙ্গাসংস্কার পরিকল্পনার সূচনা থেকে আমার বিভাগ ভারত সরকারের গঙ্গাপ্রকল্প অধিকারের কাছে অনুমোদন এবং অর্থবরাদ্দের জন্য নদীতট উন্নয়ন কর্মপ্রকল্প এবং ভাগীরথী ও হুগলী নদীর তীরভূমি প্ররক্ষণ কর্মপ্রকল্পসমূহের আকারে বেশ কয়েকটি প্রস্তাব পেশ করেছে। ১৯৮৬-৮৭ সালে পাওয়া অর্থ বরাদ্দে ৫১.০৩ লক্ষ টাকায় বহরমপুর শহরে "ভাগীরথী নদীতট উন্নয়ন-পর্যায়-১"-এর কাজ সম্পূর্ণ হয়েছে। কর্মপ্রকল্পটির

৪৯.৭২ লক্ষ টাকার দ্বিতীয় পর্যায়ও সম্প্রতি অনুমোদিত হয়েছে। এই প্রকল্পটির পূর্তকর্ম শীঘ্রই শুরু হবে।

অনুমোদনের জন্য ভারত সরকারের কাছে পেশ করা অন্যান্য কর্মপ্রকল্পসমূহ হলো :—

১। বালী পৌরসভায় বেলুড় মঠ সন্নিহিত নদীতট উন্নয়নকর্ম।

২। গোঁদলপাড়ায় হুগলী নদীতট উন্নয়নকর্ম, হুগলী জেলা।

৩। শ্রীরামপুরে হুগলী নদীতট উন্নয়নকর্ম, হুগলী জেলা।

৪। নবদ্বীপ শহরে ভাগীরথী নদীর তীরভূমি প্ররক্ষণ পূর্তকর্ম, নদীয়া জেলা।

আশা করা হচ্ছে যে, এই বছরে পূর্বোক্ত কাজগুলির কয়েকটি রূপায়নের জন্য হাতে নেওয়া হবে।

৮। গবেষণা ও উন্নয়ন

সেচ ও বন্যা-নিয়ন্ত্রণ কর্মসূচীগুলিকে জল উন্নয়ন কৃত্যকসমূহের অধীন গবেষণা ও উন্নয়ন কর্মকাণ্ডসমূহের সঙ্গে যুক্ত করা হয়েছে। জল উন্নয়নের অধীন বৃহৎ কর্মসূচী-গুলির মধ্যে রয়েছে কর্মকাণ্ডের জরিপ, অনুসন্ধান ও পরিকল্পনা, অগ্রিম পরিকল্পনা, বার্ষিক যোজনা এবং পঞ্চবার্ষিক যোজনা কর্মকাণ্ডসমূহের মূল্যায়ন ও তদারকি' সেচ ও বন্যানিয়ন্ত্রণ নির্মিতসমূহের নক্সা রচনা, মৌল গবেষণা, রূপাদর্শ পরীক্ষা এবং উন্নয়ন কর্মসমূহ উপাত্ত সংগ্রহ, পরিকাঠামো ও সাংগঠনিক পৃষ্ঠপোষকতা বিষয়ক কর্মসূচীসমূহ। এই কর্মসূচীসমূহের সার্থক রূপায়ণের জন্য বিভিন্ন 'সেল' যথা, অনুসন্ধান ও পরিকল্পনাচক্র, কেন্দ্রীয় নক্সাসংস্থা, অগ্রিম পরিকল্পনা ও তদারকি 'সেল' এবং নদী গবেষণা কেন্দ্র স্থাপন করা হয়েছে।

হরিণঘাটাস্থিত নদী গবেষণা কেন্দ্র বৃহৎ সেচ ও বন্যা-নিয়ন্ত্রণ কর্মকাণ্ডের সঙ্গে যুক্ত নানাবিধ অনুসন্ধান, গবেষণা, রূপাদর্শ পরীক্ষা ও সেই সঙ্গে কার্যক্ষেত্রে প্রয়োগ-পরীক্ষা ও গবেষণাগারে পরীক্ষা-নিরীক্ষা পরিচালনা করে থাকে।

৯। সেচ জলকর বাবদ সরকারী রাজস্ব

প্রবল চেষ্টা সত্ত্বেও জলকর বাবদ সংগ্রহের পরিমাণ আশানুরূপ পর্যায়ে পৌঁছোয়নি। সংগ্রহের পরিমাণ ছিল :—

(ক) ১৯৮৪-৮৫—৬৭'০৬ লক্ষ টাকা।

(খ) ১৯৮৫-৮৬—৭২'৭২ লক্ষ টাকা।

(গ) ১৯৮৬-৮৭—৫৯'৬২ লক্ষ টাকা।

বিষয়টির প্রতি আমরা উদ্বিগ্নভাবে মনোযোগ রাখছি। পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির সাহায্য ও সহযোগিতায় সংগ্রহের পরিমাণ বাড়ানোর চেষ্টা চলছে। এই খাতে সরকারের পাওনা মিটিয়ে দেওয়ার জন্য সেচের জল ব্যবহারকারীদের সচেতন করে তুলতে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

১০। উপসংহার

সভার মাননীয় সদস্যগণ এ-বিষয়ে সম্যক্ অবহিত যে, রাজ্য সরকার কিছুকাল যাবৎ পরিকল্পনা উন্নয়ন কর্মসূচীসমূহের জন্য অর্থবরাদ্দ বিষয়ে তীব্র আর্থিক সঙ্কটের সম্মুখীন হচ্ছেন। প্রাপ্তিসাধ্য সীমিত আর্থিক সম্পদ নিয়েই গুরুত্বপূর্ণ সেচ ও বন্যা-নিয়ন্ত্রণ সম্পর্কিত চালু পূর্তকর্মগুলি দ্রুত শেষ করার চেষ্টা করা হচ্ছে। ফলে, এবছরে খুবই কমসংখ্যক নূতন কাজ হাতে নেওয়া গেছে।

উন্নয়নের কর্মকাণ্ডে যাতে জনগণ সক্রিয়ভাবে সহযোগিতা করেন ও অংশ নেন, সেজন্য জেলাস্তর থেকেই যোজনা কর্মসূচী প্রণয়নের কাজ শুরু করা হচ্ছে। এ-ব্যাপারে আমার বিভাগ যতদূর সংশ্লিষ্ট, তাতে এবছর এই পদ্ধতিটি আরো জোরালো করা হয়েছে। কার্যসমূহ সম্পাদন প্রসঙ্গেও আমি বলতে চাই, কর্মসূচীসমূহের সার্থক রূপায়ণে বিশেষত জলবণ্টন, জমি অধিগ্রহণ ও সৃষ্ট সম্পদের রক্ষণাবেক্ষণ-সংক্রান্ত বিষয়ে জনগণের সক্রিয় সহযোগিতা এবং অংশগ্রহণ প্রয়োজনীয়। আমি আশা করছি যে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের সদস্যবৃন্দ, সরকারী কর্মচারী এবং সভার মাননীয় সদস্যদের সক্রিয় সহযোগিতা ও অংশগ্রহণের মাধ্যমে এই বছর এই বিভাগের কর্মসূচীগুলি সাফল্যের সঙ্গে রূপায়িত করা যাবে।

মাননীয় মহাশয়, এই বলে, আমি এই সভার কাছে আমার বিভাগের ১৯৮৭-৮৮ সালের বাজেট পেশ করছি।

**Mr. Speaker :** There is one cut motion in Demand No. 66 and three

cut motions in Demand No. 68. All the cut motions are in order and are taken as moved.

## MOTION FOR REDUCTION

**Shri Mannan Hossain :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-.

**Shri A. K. M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-.

**শ্রীকানাই ভৌমিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৪৮ নং অভিযাচনের অন্তর্ভুক্ত ২৪০২—ভূমি ও জল সংরক্ষণ ও ৪৪০২—ভূমি ও জল সংরক্ষণ বাবদ মূলধন বিনিয়োগ শীর্ষক মূল খাত দু'টির ব্যয়ের জন্য মোট ১৯,৭৭,৩৬০০০ টাকা মঞ্জুর করা হোক। উপরোক্ত বরাদ্দের মধ্যে অন্তবর্তীকালীন ব্যয়মঞ্জুরি ( ভোট-অন এ্যাকাউন্ট ) বাবদ ৬,৫৯,১৩০০০ টাকা অন্তর্ভুক্ত আছে।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে ৬৭ নং অভিযাচনের অন্তর্ভুক্ত ২৭০২—ক্ষুদ্রসেচ, ২৭০৫ সেচসূচিত এলাকার উন্নয়ন এবং ৪৭০৫ সেচসূচিত এলাকার উন্নয়নে মূলধন বিনিয়োগ-শীর্ষক মূল খাতগুলির জন্য মোট ৪৮,৯৩,৭৪০০০ ব্যয় মঞ্জুর করা হোক। উপরোক্ত বরাদ্দের মধ্যে অন্তবর্তীকালীন ব্যয়মঞ্জুরি ( ভোট-অন-এ্যাকাউন্ট ) বাবদ ১৬,৩১,২৬০০০ টাকা অন্তরর্ভুক্ত আছে।

২'১। ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরটি সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার তৃতীয় বৎসর। বর্তমানে আমরা পরিকল্পনাকালের মাঝামাঝি পর্যায়ে আছি যেখান থেকে প্রথম দুই বৎসরের কাজের মূল্যায়ন করা সম্ভব এবং সপ্তম পরিকল্পনায় লক্ষ্যমাত্রায় পৌঁছানোর জন্য প্রয়োজনীয় সংশোধনমূলক পদক্ষেপ গ্রহণ করা এবং প্রচেষ্টা তীব্রতর করা যায়।

২'২। এই আর্থিক বৎসরের শুরুটি বিশেষ তাৎপর্যপূর্ণ, কারণ গত বিধানসভা নির্বাচনে এই রাজ্যের জনগণ পরিষ্কার রায় দিয়ে উপর্যুপরি তৃতীয় বারের জন্য বামফ্রন্টকে ক্ষমতাসীন করেছেন। দেশের যে কোন বাম-সরকারের পক্ষে এটি এক অভূতপূর্ব সাফল্য, যা এই রাজ্যের জনগণের অবস্থার উন্নতিকল্পে এই সরকারের অনুসৃত নীতির প্রতি তাঁদের অকুণ্ঠ সমর্থন সূচীত করে।

উন্নয়নের কলাকৌশল

৩'১। বামফ্রন্ট সরকারের প্রতি এই বিপুল জনসমর্থন এবং দ্বিতীয়বারের জন্য আমার উপর ক্ষুদ্রসেচ দপ্তরের ভার অর্পণ আমার দায়িত্ব আরও বাড়িয়ে দিয়েছে, যে দায়িত্ব পালন করে আমরা আমাদের কৃষক-সম্প্রদায়ের আশা-আকাঙ্ক্ষা চরিতার্থ করে প্রকৃত কৃষিবিপ্লবের পথে এগোতে পারি।

জনগণের এই রায় শিরোধার্য করে আমরা পূর্বের মত সেচ ব্যবস্থার সম্প্রসারণের একই লক্ষ্যে একই রকম উন্নয়নের কলাকৌশল অনুসরণ করব যাতে জলসম্পদের সুষম বণ্টন নিশ্চিত করার উদ্দেশ্যে যতদূর সম্ভব ক্ষুদ্র ও প্রান্তিক এবং টার্গেট-গ্রুপ কৃষকদের জন্য নতুন নতুন জলের উৎস সৃষ্টি করা যায় এবং বর্তমান সেচ স্থাপনীগুলির ক্ষমতার পূর্ণ ও সঠিক ব্যবহার সম্ভব হয়।

৩'২। এই রাজ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের দখলে আছে শতকরা ৭০টি জোত, কিন্তু সমগ্র ফসলি জমির শতকরা মাত্র ২৩ ভাগ তাঁরা চাষ করেন। আবার ফসলি জমির শতকরা মাত্র ২৬'৭৯ ভাগ সেচ-সেবিত। এই রাজ্যের বিভক্ত ও খণ্ডিত জোত এবং কৃষি অর্থনীতিতে ক্ষুদ্র, প্রান্তিক ও টার্গেট-গ্রুপ চাষীদের গুরুত্ব—এই দুটি বিষয়ের প্রতি যথেষ্ট সজাগ দৃষ্টি না দিলে ক্ষুদ্রসেচ বিকাশের কোন কার্যক্রমই ফলপ্রসূ হবে না। এই সরকার প্রথম থেকেই এই দায়িত্ব সম্পর্কে অবহিত ছিলেন। তাই ১৯৮২-৮৩ সালে পাকা-সেচ কূপের জন্য শতকরা ৭৫ ভাগ আর্থিক অনুদান এবং

১৯৮৩-৮৪ থেকে ক্ষুদ্রতর সেচ প্রকল্প ( প্রকল্প-মূল্য সর্বোচ্চ ২৫ হাজার টাকা )-এর জন্য শতকরা ১০০ ভাগ অনুদান মঞ্জুর করা হয়েছিল যা কেন্দ্রীয় সরকার নির্দেশিত মাত্রার অধিক ছিল। কেন্দ্রীয় সরকার নির্দেশিত এই মাত্রা যা এস এফ ডিএ প্যাটার্নের অঙ্গীভূত তা নিম্নরূপ—ক্ষুদ্রতর চাষীদের জন্য ২৫% প্রান্তিক চাষীদের জন্য ৩৩১/৩% এবং উপজাতীয় চাষী ও সমষ্টি সেচ প্রকল্পগুলির জন্য ৫০%। এস এফ ডি এ-এর স্থলে ডি আর ডিএ চালু হওয়ায় এবং ক্ষুদ্রতর ও প্রান্তিক চাষীদের জন্য অনুদান মঞ্জুরির হার শতকরা ২৫—এই নির্দিষ্ট মান অনুযায়ী দরিদ্রের মধ্যে দারিদ্রতমকে সেবা করার নীতি গৃহীত হওয়ায় ক্ষুদ্রসেচের ক্ষেত্রে আর্থিক অনুদান প্রায় অবলুপ্ত হয়েছিল। আমরা এই অভাব দূরীকরণের জন্য পদক্ষেপ নিয়েছি। এ ছাড়াও, সেচ প্রকল্পের সুষমতম বিকাশের জন্য অতীতের অবাঞ্ছিত দায়মুক্ত ঘটিয়ে বামফ্রন্ট সরকারকে স্থির সংকল্পে বহুমুখী সংগ্রামের পথে চলতে হয়েছে।

৩'৩'১। উল্লেখযোগ্য যে, উদারভাবে অনুদান মঞ্জুরির মাধ্যমে ব্যক্তিগত মালিকানায় স্বল্প ব্যয়ে ক্ষুদ্রসেচ প্রকল্প তৈরীর যে নীতি বামফ্রন্ট সরকার নিয়েছিলেন অগভীর নলকূপের ক্ষেত্রে তা বেশ ফলপ্রসূ হয়েছে। ১৯৭৬-এর শেষে ব্যক্তিগত মালিকানায় তৈরী অগভীর নলকূপের সর্বমোট সংখ্যা ছিল ৭৮,০৯৩, ১৯৮১-এর পয়লা এপ্রিলে এই সংখ্যা দাঁড়ায় ১,৮৫,৬৮৭। বর্তমানে এই সংখ্যা ২'২৫ লক্ষ অতিক্রম করে যাওয়ার কথা। আশার কথা যে, প্রকৃতির খামখেয়ালিপনার বিরুদ্ধে রক্ষাকবচ হিসাবে ভূ-জল ব্যবহারের জন্য ব্যক্তিগত মালিকানায় অগভীর নলকূপ খননের গুরুত্ব ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা বুঝতে পেরেছেন। এঁরাই এখন স্বতঃপ্রবৃত্ত হয়ে আরও অগভীর নলকূপ খননের জন্য দরবার করেছেন।

৩'৩'২। বিগত পাঁচ বছরে আমরা মুখ্য বাস্তুকার ( কৃষি )-এর মাধ্যমে রূপায়ণের জন্য ২০০টি গভীর নলকূপ অনুমোদন করেছিলাম। পূর্বে গভীর নলকূপ নির্মাণের জন্য শুধুমাত্র ব্যাঙ্ক ঋণের উপর নির্ভর করা হত, ফলে রাজ্য পরিকল্পনা খাতে গভীর নলকূপ নির্মাণ বন্ধ হয়ে গিয়েছিল। আমরা এই নীতি পরিবর্তন করেছি। এই পরিবর্তিত নীতি আরো বিস্তৃতিলাভ করেছে আই ডি এ সাহায্যপুষ্ট পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্পে। এই প্রকল্পের আওতায় ১,২০০টি উচ্চ ক্ষমতার টিউবওয়েল, ৪০০টি মাঝারি ক্ষমতার টিউবওয়েল, ১,৮০০টি অল্প ক্ষমতার টিউবওয়েল, ৫,৪০০টি অগভীর নলকূপ এবং ১০,০০০টি পাকা সেচ-কূপ পরিকল্পনা তহবিল

থেকে তৈরী হবে। এই প্রকল্পে ক্ষুদ্রসেচ বিকাশে পঞ্চায়েতের ভূমিকাও গুরুত্ব পেয়েছে। সেচকূপগুলির নির্মাণ, পরিচালনা ও রক্ষণাবেক্ষণ এবং অগভীর নলকূপ-গুলির নির্মাণের পরে পরিচালনা ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব পঞ্চায়েত সংস্থাগুলির ওপরে দেওয়ার কথা ভাবা হচ্ছে।

৩.৩.৩। গভীর নলকূপ ও নদীজলোত্তোলনের সমষ্টি সেচপ্রকল্প রূপায়ণের ক্ষেত্রে ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের নিযুক্তি আভ্যন্তরীণ ও বাহ্যিক সম্পদগুলিকে কাজে লাগিয়ে নুতন সেচ-উৎস তৈরীর প্রচেষ্টায় একটি দৃঢ় পদক্ষেপ। ক্ষুদ্রসেচ নিগমের নিজস্ব শেয়ার তহবিলের সঙ্গে থাকবে সংশ্লিষ্ট ডি আর ডি এ-র অনুদান। এই কার্যক্রমে মোট প্রকল্প মূল্যের যে অনুপাত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের বর্তাবে সেই অনুপাতের সবটাই অনুদানরূপে পাওয়া যাবে। এটা নিঃসন্দেহে আমাদের বাজেটের ওপর কিছু চাপ কমাবে।

৩.৩.৪। সরকার ও নিগমের মালিকানায় সেচ প্রকল্পগুলিতে জলকরের হারে বৈষম্যের দরুন কৃষক সম্প্রদায়ের মধ্যে একটি দীর্ঘদিনের ক্ষোভ ছিল। সকলেই জানেন যে, গত ১-৫-৮৩ থেকে সরকার, পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম এবং পশ্চিমবঙ্গ সামগ্রিক অঞ্চল উন্নয়ন পর্ষদ সবার ক্ষেত্রেই সমহার জলকর, অর্থাৎ একর-ইঞ্চি প্রতি পাঁচ টাকা চালু হওয়ায় জলকরের হারের বৈষম্য দূর হয়েছে। একর-ইঞ্চি প্রতি পাঁচ টাকা জলকরের এই হার বিপুল পরিমাণে সরকারী আর্থিক অনুদানপুষ্ট। কারণ সমহার জলকর প্রবর্তনের সময়েই এটা প্রকৃত খরচের প্রায় সিকিভাগ ছিল।

৩.৪। ক্ষুদ্রসেচ দপ্তর কেবলমাত্র কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার, রাজ্য জল অনুসন্ধান অধিকার, সেচসূচিত এলাকা উন্নয়ন সংস্থাগুলি এবং পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র-সেচ নিগমের মাধ্যমেই উন্নয়ন প্রকল্পগুলি রূপায়িত করে না। জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থা এবং পঞ্চায়েত সংস্থাগুলিরও এ ব্যাপারে যথেষ্ট ভূমিকা আছে। আমাদের উন্নয়নমূলক কর্মসূচিগুলিতে পঞ্চায়েত ব্যবস্থা একটা মুখ্য স্থান অধিকার করে আছে। সুবিদিত যে, পঞ্চায়েত সমিতির সুসংহত গ্রামীণ উন্নয়ন প্রকল্প উপ-সমিতির উপর ন্যস্ত আছে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য অনুদান সাহায্য কর্মসূচির অধীন সরকারী সাহায্য প্রাপকদের নির্বাচনের দায়িত্ব। এঁদের মধ্যে আছেন এই কর্মসূচির অধীন ব্যক্তিগত মালিকানায় স্থাপিত সেচ প্রকল্প এবং সমষ্টি সেচ প্রকল্পের সাহায্য

প্রাপকগণ। নিয়মিত এবং আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সহায়তাপুষ্ট প্রকল্পগুলির জন্য প্রত্যেক জেলাতে সংশ্লিষ্ট প্রযুক্তি বিশেষজ্ঞদের নিয়ে গঠিত জেলাস্তর স্থান নির্বাচন কমিটিগুলির চেয়ারম্যান হচ্ছেন জেলা পরিষদের সভাধিপতি। আগেই বলা হয়েছে যে, আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সাহায্যপুষ্ট প্রকল্পে সেচকূপ নির্মাণ পরিচালনা ও রক্ষণাবেক্ষণ এবং অগভীর নলকূপগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব অর্পিত হচ্ছে পঞ্চায়েতগুলির উপরে। সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচির আওতায় মাঠ-নালা নির্মাণের দায়িত্বও ঠিকাদারের বদলে পঞ্চায়েতের ওপর ন্যস্ত হচ্ছে। আমি আশা করি যে, এই সব পরীক্ষা সফল হলে ভবিষ্যতে ক্ষুদ্রসেচ কর্মসূচিগুলিতে পঞ্চায়েত ও সরকারী সাহায্য প্রাপকদের অংশগ্রহণের পথ আরো প্রশস্ত হবে। ক্ষুদ্রসেচ সুবিধাসমূহের যথাযথ ব্যবহার, জলের অপচয় রোধ, ট্রান্সফরমার, লো-টেনশন ও হাই-টেনশন বিদ্যুৎবাহী লাইনগুলির চুরি বন্ধ করা এবং সুবিধা প্রাপকগণ যাতে জলকর বকেয়া না রাখেন—ইত্যাদি বিষয়ে পঞ্চায়েত ও বেনিফিসিয়ারি কমিটিগুলিকে আরও সক্রিয় ভূমিকা নিতে হবে।

৪। বর্তমান আর্থিক বৎসরে অতিরিক্ত সেচক্ষমতা সৃষ্টি করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ৮৪.১৮ হাজার হেক্টরে যার মধ্যে ৪৫ হাজার হেক্টর কেবলমাত্র ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আর্থিক অনুদান মঞ্জুরি প্রকল্পের আওতায় সম্পাদিত হবে। এই লক্ষ্যমাত্রা অর্জনের জন্য বাজেটে ৩০.৫০ কোটি টাকা ব্যয়-বরাদ্দ করা হয়েছে যার মধ্যে ক্রপ হাজব্যাণ্ডি-এর জন্য ৩ কোটি টাকা রাজ্য খাতে ব্যয় ধরা আছে। সপ্তম পরিকল্পনার ধার্যকৃত লক্ষ্যমাত্রা ৪.২৫ লক্ষ হেক্টরের মধ্যে ১৯৮৫-৮৬ সালে এবং ১৯৮৬-৮৭ সালে অর্জিত হয়েছে যথাক্রমে ৫১.৩৫ এবং ৮৪.৪৪ হাজার হেক্টর (অনুমতি) অর্থাৎ এই দুই বৎসরে মোট ১৩৫.৭৯ হাজার হেক্টর জমি ক্ষুদ্রসেচের আওতায় এসেছে। বর্তমান বৎসরের লক্ষ্যমাত্রা ৮৪.১৮ হাজার হেক্টর অর্জিত হলে আমরা মোট ২১৯.৯৭ হাজার হেক্টর অতিরিক্ত জমি সেচের আওতায় আনতে পারব যা সপ্তম পরিকল্পনার ধার্যকৃত লক্ষ্যমাত্রার প্রায় অর্ধেক। উল্লেখ্য যে ষষ্ঠ পরিকল্পনার শেষে অতিরিক্ত সেচক্ষমতা সৃষ্ট হয়েছিল ২.৭৩ লক্ষ হেক্টর। ফলতঃ সর্বমোট পরিমাণ দাঁড়িয়েছিল ১৫.৭৮ লক্ষ হেক্টরে (ভূগর্ভস্থ জল ৬.২১ লক্ষ হেক্টর এবং ভূ-পৃষ্ঠস্থ জল ৯.৫৭ লক্ষ হেক্টর) যা রাজ্যের ক্ষুদ্রসেচ ক্ষেত্রে সর্বশেষ নির্ধারিত পূর্ণক্ষমতা ৩৮ লক্ষ হেক্টরের ৪১.৫%। সপ্তম পরিকল্পনার ধার্যকৃত লক্ষ্যমাত্রা অর্জিত হলে পূর্ণ ক্ষমতার প্রায় ৫৩% অর্জিত হবে। উল্লেখ করা যেতে পারে যে, সপ্তম পরিকল্পনার প্রথম তিন

বৎসরে আমরা ষষ্ঠ পরিকল্পনার সমগ্র লক্ষ্যমাত্রা অর্জন করার প্রস্তাব রাখছি। লক্ষ্যমাত্রা অর্জনের জন্য নীতি-কাঠামো আমরা আগেই বর্ণনা করেছি। এর সাফল্য নির্ভর করছে অবশ্যই সংশ্লিষ্ট নির্বাহী সংস্থাগুলির দৃঢ় সঙ্কল্প কৃষক সম্প্রদায় ও পঞ্চায়েতিবাজ সংস্থাগুলির সক্রিয় অংশগ্রহণ ও সহযোগিতা এবং প্রশাসনিক অন্তরায়সমূহের দূরীকরণের উপরে।

**ক্ষুদ্রসেচের রূপরেখা**

৫। কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার, পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম, জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থা, সামগ্রিক অঞ্চল উন্নয়ন পর্ষদ প্রভৃতি সংস্থাগুলি কর্তৃক গৃহীত বিভিন্ন কার্যসূচিতে নিম্নলিখিত ক্ষুদ্রসেচ প্রকল্পসমূহ স্থাপিত হয়েছে:

(১) গভীর নলকূপ—২,৩৩২টি (কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকারের অধীনে)
৪৭৮টি (পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের অধীনে)
১৪৫টি (পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম কর্তৃক নির্মিত ও সামগ্রিক অঞ্চল উন্নয়ন পর্ষদকে হস্তান্তরিত)
২৯টি (সামগ্রিক অঞ্চল উন্নয়ন পর্ষদের মালিকানাধীন)

মোট ২,৯৮৪টি
\+ ১৫৫টি (যা ইতিমধ্যে প্রোথিত হয়েছে কিন্তু চালু হয়নি)

৩,১৩৯টি

(২) নদীজলোত্তোলন
সেচপ্রকল্প—৩,১৪২টি মুখ্য বাস্তুকার (কৃষি)
৪৮টি (পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের মালিকানাধীন)

মোট ৩,১৯০টি

(৩) অগভীর নলকূপ—ফিল্টার পয়েন্ট সমেত—১,৮৫,৬৮৭টি (১-৪-৮১ তারিখ পর্যন্ত)। এই সংখ্যা এখন সরকারী মালিকানার ৩,০৪৩টি অগভীর নলকূপসহ প্রায় ২.২৫ লক্ষে পৌঁচেছে।

(৪) ভূপৃষ্ঠ ক্ষুদ্রসেচ প্রকল্প (জোড় বাঁধ, জলাধার ইত্যাদি)—১২২টি।

(৫) সেচকূপ—৬৭,৩০৯টি (১-৪-৮১ তারিখ পর্যন্ত)। এখন এই সংখ্যা প্রায় ৭৫,০০০।

**বাৎসরিক পরিকল্পনা ১৯৮৭-৮৮**

৬.১। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের অনুদান মঞ্জুরি কর্মসূচী: আমরা ইতিমধ্যে উল্লেখ করেছি যে, আমাদের উন্নয়ন কলাকৌশলে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ভূমিকাকে তাৎপর্যপূর্ণ স্থান দেওয়া হয়েছে। বর্তমান আর্থিক বৎসরের প্রস্তাবিত ভূমি-জল উৎসগুলি থেকে প্রাপ্য অতিরিক্ত ৫৫.২০ হাজার হেক্টর-এর ৮১.৫২% এই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মাধ্যমে অর্জিত হবে। গত তিন আর্থিক বৎসর ধরে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদেন জন্য ক্ষুদ্র সেচ বিকাশের একটি কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট প্রকল্প ব্লক প্রতি বৎসরে ৩.৫ লক্ষ টাকা ব্যয়ে চালু আছে। এই প্রকল্প চালু হওয়া থেকে ১৯৮৬-৮৭ পর্যন্ত আমরা বিভিন্ন জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থাকে ১,৬২০.৫০ লক্ষ টাকা অনুদান হিসাবে আবণ্টন করেছি। জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থাগুলি থেকে প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে জানা গেছে ১,৩৪৭.৯০ লক্ষ টাকা এই প্রকল্পে কাজে লাগানো হয়েছে। প্রাথমিকভাবে এই প্রকল্পে কাজ খানিকটা ব্যাহত হয়েছিল। এই রাজ্যের জোতগুলি বিভক্ত ও খণ্ডিত হওয়ায় আর্থিক দিক দিয়ে গ্রহণযোগ্য প্রকল্প রচনা দুঃসাধ্য ছিল। ফলে ব্যাঙ্ক ঋণের সুবিধা তেমন পাওয়া যাচ্ছিল না। গত আর্থিক বৎসরে দুইটি কার্যক্রমের মাধ্যমে এই অসুবিধা দূরীভূত হয়েছে। প্রথমতঃ, ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের জন্য অনুদানের অর্থ থেকে সম্পূর্ণ সরকারী খরচে সেচকূপ ও নলকূপ (ফ্রি বোর) নির্মাণের কার্যক্রম গৃহীত হয়েছে। এই নির্মাণের জন্য সর্বোচ্চ খরচের মাত্রা ক্ষুদ্র চাষীদের জন্য ৩,০০০ টাকা, প্রান্তিক চাষীদের জন্য ৪,০০০ টাকা এবং উপজাতিভুক্ত চাষীদের জন্য ৫,০০০ টাকা ধার্য করা হয়েছে। দ্বিতীয়তঃ, জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থাগুলি থেকে প্রাপ্ত অনুদানের সাহায্যে প্রযুক্তিগতভাবে কর্মক্ষম গভীর নলকূপ এবং নদীজলোত্তোলনের সমষ্টি ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি রূপায়ণ করার ভার পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের হাতে অর্পিত হয়েছে। এই নীতিতে বেশ সাড়া পাওয়া গিয়েছে। কারণ ১৯৮৬-৮৭ সালের শুরুতে যেখানে বিভিন্ন জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থাগুলিতে অব্যবহৃত অনুদানের পরিমাণ ছিল মোট ৬ কোটি টাকা, বর্তমানে তাদের অনেকেই এখন আরও অনুদানের জন্য পীড়াপীড়ি করছে।

৬.২.১। নিয়মিত কর্মসূচীসমূহ: ক্ষুদ্রসেচের জন্য ১৬০০ লক্ষ টাকা এবং এলাকা উন্নয়ন কর্মসূচীর জন্য ১৫০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। ক্ষুদ্র সেচের জন্য বরাদ্দ টাকা এই দপ্তরের নিয়মিত উন্নয়ন কর্মসূচী এবং আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সাহায্যপুষ্ট পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্প রূপায়ণ করতে ব্যয় করা হবে।

৬.২.২। এই দপ্তরের স্বাভাবিক কর্মসূচি বলতে বোঝায় ২০০টি গভীর নলকূপের চলতি কাজ শেষ করা, ১০০টি সাবমারসিবল পাম্পসহ অগভীর নলকূপ নির্মাণ (জলের স্তর যেখানে এত নীচে নেমে গিয়েছে যে সেনট্রিফ্যুগাল পাম্প কাজ করে না), ডিজেলচালিত গভীর নলকূপগুলিকে বিদ্যুৎচালিত নলকূপে রূপান্তর, ক্ষুদ্রসেচ প্রকল্পে জলের পূর্ণ সদ্ব্যবহার, সরকারী মালিকানায় অগভীর নলকূপগুলির পুনরুজ্জীবন, ভূগর্ভ ও ভূপৃষ্ঠ জলসম্পদের জরিপ ও অনুসন্ধান, রাজ্য জল অনুসন্ধান অধিকারের জন্য উপকরণ সংগ্রহ এবং পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের শেয়ার মূলধন বাবদ অনুদান সহায়তা ইত্যাদি। আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সহায়তায় পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ কর্মসূচির আওতায় বিভিন্ন ক্ষুদ্রসেচ প্রকল্পের জন্য ১,৫৫৩.১০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। এই টাকার মধ্যে বৈদ্যুতিকরণ ব্যয় বাবদ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে দেয় ১২০.১০ লক্ষ টাকা ধরা আছে।

৬.২.৩। নিয়মিত পরিকল্পনার অন্তর্ভুক্ত ২০০টি গভীর নলকূপ নির্মাণের কর্মসূচির আওতায় ১৫৫টির খননকার্য ইতিমধ্যেই শেষ হয়েছে। ৭০টি জায়গায় পাম্পঘর নির্মাণের কাজ সবদিক দিয়ে শেষ হয়েছে এবং আরও ২৮টি জায়গাও পাম্প ঘর নির্মানের কাজ প্রায় সমাপ্তির পথে। উপরোক্ত জায়গাগুলিতে বসানোর জন্য সাবমারসিবল পাম্প সংগ্রহ প্রায় শেষ হয়েছে। ৮টি গভীর নলকূপ ইতিমধ্যেই পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক বৈদ্যুতিকরণ করা হয়েছে। কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার স্পেশাল কম্পোনেন্ট প্লান এবং ট্রাইবাল সাবপ্লান এলাকায় তপসিলী জাতি ও উপজাতির লোকের সুবিধার জন্য অনুমোদিত ৫টি গভীর নলকূপের মধ্যে ৪টি ইতিমধ্যেই স্থাপন করেছেন। রাজ্য মালিকানার ১১৫টি অকেজো অগভীর নলকূপ যেগুলি সাবমারসিবল পাম্প দিয়ে পুনরুজ্জীবিত করার কথা তার মধ্যে কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার ইতিমধ্যেই ৮৪টির কাজ শেষ করেছে।

৬.২.৪। এই সমস্ত গভীর নলকূপগুলির খনন ও উন্নয়ন কর্মসূচি বিভিন্ন কারণে সন্তোষজনক হয় নি। প্রধান কারণ হল স্থানীয় বেসরকারী খননকারী সংস্থাগুলির

বরাদ্দ কাজ শেষ করতে ব্যর্থতা। রাজ্যে দক্ষ খননকারী সংস্থার অভাব সরকার তীব্রভাবে অনুভব করেছেন। তাই কেন্দ্রীয় বা অন্য রাজ্যের সরকারী খননকারী সংস্থা নিয়োগ করে অবশিষ্ট কাজগুলি শেষ করার বিষয় খতিয়ে দেখা হচ্ছে। এই সরকার এক শ্রেণীর সরকারী কর্মী থেকেও এক বাধার সম্মুখীন হন, যেমন, সরকারী ইঞ্জিনীয়ারিং অফিসারদের কর্মবিরতি আন্দোলন। তবে আশা করা যায় যে, ১৯৮৬-৮৭ সালে ক্ষুদ্রসেচ খাতে অতিরিক্ত সেচক্ষমতা সৃষ্টি ৫১'৩৫ হাজার হেক্টরের কম হবে না, যা ১৯৮৫-৮৬ সালে অর্জিত পরিমানের সমতুল।

৬.২.৫। নিয়মিত প্লান বাজেটে ক্ষুদ্রসেচ স্থাপনীগুলির বর্তমান সেচক্ষমতাকে কাজে লাগানোর উপর প্রয়োজনীয় গুরুত্ব দেওয়া হয়েছে। জলের যথোপযুক্ত ব্যবহার ও অপচয় রোধকল্পে 'অপটিমাইজেসন' কর্মসূচির জন্য ১৫ লক্ষ টাকা সংস্থান করা হয়েছে। রাজ্য সরকারী মালিকানায় অগভীর নলকূপগুলির উন্নতির জন্যও অনুরূপ সংস্থান করা হয়েছে। রাজ্য জল অনুসন্ধান অধিকার কর্তৃক জরিপ ও অনুসন্ধান কাজের বাবদ ৪৫ লক্ষ টাকা এবং উক্ত সংস্থা কর্তৃক যন্ত্রপাতি সংগ্রহের জন্য রাজ্য সরকারের অংশ বাবদ ৫ লক্ষ টাকা বাজেটে সংস্থান করা হয়েছে। ভূপৃষ্ঠ জল-নিষ্কাশন ও সেচ প্রকল্পগুলির জন্য ২০০ লক্ষ টাকা এবং বোরো বাঁধ প্রকল্পগুলির জন্য ৮০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। সম্প্রতি পুষ্করিণী উন্নয়ন ও ক্ষুদ্রসেচ কার্যক্রম আর এল ই জি পি ও এন আর ই পি-র জন্য দেয় টাকায় রূপায়িত হচ্ছে। তাই এগুলির জন্য কেবলমাত্র অতীতের দায় ও আশু প্রয়োজনের জন্য বাজেটে নামমাত্র সংস্থান রাখা হয়েছে।

**ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির বৈদ্যুতিকরণ**

৬.২.৬। ডিজেলচালিত গভীর নলকূপ ও নদীজলোত্তলন প্রকল্পগুলির বৈদ্যুতিকরণের জন্য যথাক্রমে ১০ লক্ষ ও ২৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। নদীজলোত্তোলন প্রকল্পসমূহের পাইপলাইন বসানোর কাজ শেষ করার ওপরে বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। চুরি যাওয়া বা কম ভোল্টেজ-এর জন্য পুড়ে যাওয়া ট্রান্সফরমার এবং এইচ টি ও এল টি লাইন পালটিয়ে সরকারের মালিকানাধীন ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি কর্মক্ষম রাখার ওপরেও বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। ক্ষুদ্রসেচের ক্ষেত্রে বিদ্যুতের অধিকতর ব্যবহারের উপর গুরুত্ব দেবার জন্য সরকার সিদ্ধান্ত

নিয়েছেন যে, ভবিষ্যতে নূতন প্রকল্পের ক্ষেত্রে ডিজেলের পরিবর্তে যথাসম্ভব বিদ্যুতের ব্যবহার করা হবে। সরকার চেষ্টা করছেন যাতে এই রাজ্যে উৎপাদিত বিদ্যুতের ১০% কৃষির ক্ষেত্রে ব্যবহার করা যায়। আলোচনার মাধ্যমে বিভিন্ন কর্মসূচির অগ্রগতি যাচাই ও কাজের বিভিন্ন সমস্যা দূর করার জন্য এই দপ্তর শক্তি দপ্তর এবং পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের অফিসারদের সঙ্গে নিয়মিত মিলিত হন। এই সব মিটিং-এ বিভিন্ন সমস্যা, যেমন, কম ভোল্টেজ, বর্তমান প্রকল্পগুলিতে বিদ্যুৎবাহী তার নতুন করে লাগানো এবং নতুন প্রকল্পগুলির বৈদ্যুতিকরণ প্রসঙ্গে আলোচনা হয়। চেষ্টা করা হচ্ছে যাতে আর্থিক অনুদানযুক্ত অন্যান্য নতুন প্রকল্পগুলিরও বৈদ্যুতিকরণ করা যায়।

৬.২.৭। প্রথাবহির্ভূত শক্তিচালিত যন্ত্রপাতির বিতরণ যেমন সৌর পাম্প ও হাওয়া-কল ( উইণ্ড মিল ) এবং অফিস-ঘর নির্মাণ, সেমিনার, প্রদর্শনী ইত্যাদি সম্পর্কেও চলতি বাজেটে যথারীতি সংস্থান করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে নির্মিত ৩০০টি নদীজলোত্তোলন প্রকল্পের ক্ষমতার পূর্ণ সদ্ব্যবহার সম্ভব হয় নি। কারণ আদালতে মামলার ফলে উদ্ভূত পরিস্থিতিতে প্রকল্পের কর্মীদের পদগুলি পূরণ করা যায় নি।

**আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সহায়তায় পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্প**

৭.১। পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্পের চুক্তিপত্র বিলম্বে স্বাক্ষরিত হওয়ায় ( যা ডিসেম্বর ১৯৮৫ থেকে কার্যকর হয়েছে ) স্বীকৃত সময়সূচি অনুযায়ী কার্যসূচি রূপায়ণ সম্ভব হয় নি। আমরা বৈদ্যুতিকরণের ব্যয় বাবদ ১৯৮৫-৮৬ সালে রাজ্য বিদ্যুৎ পর্ষদকে কিছু অগ্রিম অর্থ দিয়েছি। পঞ্চায়েত সংস্থার মাধ্যমে সেচকূপ নির্মাণের কাজও অগ্রসর হয়েছে। উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, মধ্যক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ এবং স্বল্পক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ সম্পর্কে বলা যায় যে, রাজ্য সরকার ইতিমধ্যে পাইপ ক্রয় ও খননসংক্রান্ত কয়েকটি টেণ্ডার গ্রহণ করেছেন। এই প্রকল্পের উপকরণ ও পরিষেবা সংগ্রহ অবশ্যই চুক্তিপত্রে স্বীকৃত নির্দেশাবলী অনুযায়ী হতে হবে যাতে প্রকল্পের জন্য সরকারী খরচের টাকা শর্ত অনুযায়ী আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার কাছ থেকে ফেরত পেতে অসুবিধা না হয়।

৭.২। এই প্রকল্প নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী রূপায়িত না হওয়ায় নূতন করে সময়সূচি তৈরী করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। ফলতঃ প্রথম দুই বৎসরের

অরূপায়িত কার্যক্রম বর্তমান আর্থিক বৎসরে রূপায়ণের জন্য হাতে নেওয়া হবে।

৮। কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার ওলন্দাজ সহায়তায় তরাই অঞ্চলের বিকাশ সম্পর্কিত কার্যসূচিতে 'এজেন্সি' হিসাবে কাজ করছে। এর ফলে কুচবিহার, জলপাইগুড়ি জেলা এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমা উপকৃত হবে। এই কার্যসূচির প্রধান উপাদান ক্ষুদ্রসেচ। কার্যসূচির প্রথম পর্যায়ের ৪টি গভীর নলকূপ, ১০টি নদীজলোত্তোলন প্রকল্প এবং বর্তমান গভীর নলকূপ নদীজলোত্তোলন প্রকল্পের প্রতিটিতে ৪ হেক্টর করে সেচসূচিত এলাকা উন্নয়নের কাজ ১২৬টি ক্ষেত্রে শেষ হয়েছে।

## সেচসূচিত এলাকার বিকাশ কার্যসূচি

৯। এই কার্যসূচি প্রধানত তিনটি মুখ্য সেচসূচিত এলাকায়—কংসাবতী, দামোদর উপত্যকা এবং ময়ূরাক্ষীতে চালু থাকবে। তাছাড়া নির্মীয়মাণ তিস্তা সেচপ্রকল্প এলাকায় এই কার্যসূচির সম্প্রসারণের সম্ভাবনা আছে।১৯৮৭-৮৮ সালে ২৯ হাজার হেক্টর জমিতে মাঠ-নালা নির্মাণের একটি কার্যসূচি প্রস্তাবিত হয়েছে। ১৯৮৬-৮৭ সালে ২২ হাজার হেক্টর জমিতে মাঠ-নালা নির্মিত হয়েছে বলে আশা করা যায়। যে সকল সেচসূচিত এলাকায় সেচের জল পৌঁছায় না এবং নালা বা খাল খনন করে প্রবাহ-সেচ (ফ্লো ইরিগেশন) দ্বারা যে এলাকাকে সেচের আওতায় আনা সম্ভবপর নয়, সেই সকল এলাকায় অনুদানের সাহায্যে গভীর নলকূপ, অগভীর নলকূপ এবং হস্তচালিত নলকূপ নির্মাণের কাজ চলবে। নির্গম পথের নিকটবর্তী জমির মধ্য দিয়ে মাঠ-নালা খননে সংশ্লিষ্ট কৃষকদের রাজি করানোর জন্য পঞ্চায়েতকে এই কার্যসূচির সঙ্গে যুক্ত করা হয়েছে। আশা করা যায় যে, পঞ্চায়েতগুলি কৃষকদের এ ব্যাপারে অনুপ্রাণিত করে তাঁদের সহযোগিতা আদায় করতে সক্ষম হবে। এই আশা নিয়ে এই দপ্তর মাঠ-নালা নির্মাণের দায়িত্ব যতদূর সম্ভব ঠিকাদারদের পরিবর্তে পঞ্চায়তকে অর্পণ করছে।

## বিশেষ কম্পোনেন্ট প্ল্যান ও উপজাতি সাবপ্ল্যান

১০। সেচসূচিত এলাকা বিকাশ কার্যসূচিসহ ক্ষুদ্রসেচের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের ২২.৯৮% এবং ৬.৪৯% যথাক্রমে তপশিলী জাতির জন্য বিশেষ কম্পোনেন্ট প্ল্যান ও উপজাতি সাবপ্ল্যানের জন্য ব্যয়িত হবে।

১১। সদস্যগণ শুনে সুখী হবেন যে, গত আর্থিক বৎসরের ন্যায় ১৯৮৭-৮৮ সালের ক্ষুদ্রসেচের জন্য মোট ব্যয়-বরাদ্দ ভৌত আর্থিক বিচারে জেলাভিত্তিক পরিকল্পনার বিভক্ত করা হয়েছে। জেলাভিত্তিক পরিকল্পনার প্রতিলিপি সংশ্লিষ্ট জেলা পরিষদ সভাধিপতি যিনি জেলা পরিকল্পনা কমিটির সভাপতি এবং জেলাশাসক যিনি জেলা পরিকল্পনা কমিটির সদস্য-সচিব এঁদের কাছে পাঠান হয়েছে। এঁরা সংশ্লিষ্ট জেলায় কর্মসূচির সময় অনুযায়ী রূপায়ণের দিকে নজর রাখবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্রসেচ ও সেচসূচিত এলাকা উন্নয়ন সংক্রান্ত বিভিন্ন কর্মসূচীর লক্ষ্য ও উদ্দেশ্যসহ গুরুত্বপূর্ণ কাজকর্মের একটি বিবরণ আমি পেশ করলাম যার জন্য ১৯৮৭-৮৮ সালের বাজেটে প্রয়োজনীয় সংস্থান রাখা হয়েছে। ক্ষুদ্রসেচের ক্ষেত্র অভীষ্ট সুষম বৃদ্ধি অর্জনের জন্য যে নীতি-কাঠামোর প্রয়োজন তা বিবরণীতে স্পষ্টভাবে ব্যাখ্যা করা হয়েছে। এই কর্মসূচির রূপায়ণ যাঁরা করবেন সেই সব সংস্থাকেও চিহ্নিত করা হয়েছে এবং তাঁদের উপর নির্দিষ্ট দায়িত্ব অর্পণ করা হয়েছে। এখন সরকারের বিভিন্ন অধিকার, নিগম ও সংস্থা এবং পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠানগুলির দায়িত্ব হচ্ছে বিভিন্ন স্তরে তাঁদের নির্দিষ্ট দায়-দায়িত্ব পালন করে আমাদের এই চমৎকার কর্মসুচিকে প্রাণময় ও স্পন্দিত বাস্তবে পরিণত করা। আমাদের জীবনধারণের জন্য অপরিহার্য ক্ষুদ্রসেচের উন্নতিবিধান—এমন একটি জরুরী বিষয় যা কোন কারণেই অবহেলা করা যায় না। প্রয়োজনে আমার সর্বাত্মক সহযোগিতা ও সাহায্যের অঙ্গীকার করে আমি এই বিধানসভা ও বিভিন্ন পঞ্চায়েত সংস্থার সকল বন্ধু এবং সর্বস্তরের সরকারি কর্মীদের প্রতি আবেদন রাখছি যে, তাঁরা আমাদের এই উন্নয়নমূলক কর্মসুচির সঙ্গে নিজেদের অবিচ্ছেদ্যভাবে যুক্ত করুন। প্রকৃতপক্ষে এই কর্মসূচির সার্থক রূপায়ণ এঁদের অবিচল নিষ্ঠা ও অকুণ্ঠ সেবার উপর নির্ভর করছে। এ বিষয়ে কোনরূপ শৈথিল্য ভবিষ্যতে আমাদের অনিবার্য ক্ষতি ডেকে আনবে।

এই কথা বলে, আমি এই ব্যয়-বরাদ্দের প্রস্তাব সভার বিবেচনা ও অনুমোদনের জন্য সুপারিশ করছি।

**Mr. Speaker :** There is no cut motions on Demand No 48. There are

five cut motions on Dimand No. 67. All the cut motions are in order and taken as moved.

MOTIONS FOR REDUCTION

Shri DEBA PRASAD SARKER : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

Shri A. K. M. HASSAN UZZAMAN : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

Shri APURBA LAL MAJUMDER : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

Shri MANNAN HOSSAN : I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

শ্রী অমর ব্যানার্জি : মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যায় বরাদ্দের দাবী এই সভায় রাখলেন, আমি সেই সম্পর্কে কিছু কিছু আবেদন মাননীয় সেচ মন্ত্রীর কাছে রাখতে চাই। মাননীয় সেচ মন্ত্রীর মহাশয়ের একটা সুনাম আছে যে তিনি এক সময়

পশ্চিমবাংলার দুর্নীতিপরয়ণ অঞ্চল প্রধানদের রাতের ঘুম কেড়ে নিয়েছিলেন। তিনি সেই সমস্ত দুর্নীতি মুক্ত করতে চেয়েছিলেন—কিন্তু পারেন নি। কারণ পাঁচ জন—পাঁচ দল মিলে ওঁরা সরকার চালাণ—সেই হিসাবে উনি পারেন নি। কিন্তু ওনার সেই প্রচেষ্টা সাধু তাতে কোন সন্দেহ নেই। আমার কথা হচ্ছে যিনি চান পঞ্চায়েত প্রধানদের দুর্নীতি মুক্ত করতে সেখানে তিনি নিশ্চয় জানেন যে বেশ কিছু কিছু দুর্নীতির আখড়া এই পঞ্চায়েতের মধ্যে রয়েছে। আজকে ইরিগেসনের একটা বড় রকমের কাজ এই পঞ্চায়েত প্রধানদের মাধ্যমে হচ্ছে। আমার কাছে এই রকম ধরণের নজীর আছে যে যেখানে ইরিগেসনের একটা কাজ করতে ইঞ্জিনীয়াররা এষ্টিমেট দিয়েছে ৩৫ হাজার টাকা সেখানে ৬৫ হাজার টাকা লাগিয়েছে সেই স্লুইজ গেট করতে। আবার সেই স্লুইজ গেটটি এমনভাবে করা হয়েছে যে সেখান দিয়ে জল মাঠে আসছে না, নদীতেই চলে যাচ্ছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাবো যে আপনি পশ্চিমবাংলায় সেচ ব্যবস্থার উন্নয়ণের স্বার্থে সেচের জলগুলি যাতে গ্রামের সাধারণ কৃষক বন্ধুদের কাজে লাগে সেই দিকে নজর দিন—আপনাকে মোবাইল করতে হবে, ঘুরতে হবে। ঐ যে সমস্ত ইরিগেসন দপ্তরগুলিতে ঘুঘুর বাসা আছে সেগুলিকে ভাঙগতে হবে—তাকে আবার নুতন করে গড়ে তুলতে হবে। আমরা চাই গ্রামের কৃষক মানুষ তাদের জমিতে সেচের জল পাক। আজকে ফারাকা পরিকল্পনার ফলে মিষ্টি জল আসছে, এবং সেই ভাল জল যাতে কৃষকবন্ধুদের কাছে তাড়াতাড়ি পৌছাতে পারে যাতে একটা জমি দোফসলী, তিন ফসলী হয় যাতে গোটা পশ্চিমবাংলাকে সবুজ করা যায় সেই জন্য মন্ত্রী মহাশয়কে ঘুরতে হবে, তাঁর দপ্তরে দপ্তরে যেতে হবে এই অনুরোধ আমি আপনার মাধ্যমে রাখছি। ইরিগেসনের ব্যাপারে একটা লেসে কাজ করানোর প্রবনতা দেখা যায়। আমি গতকাল হীরাপুরে গিয়েছিলাম। দেখলাম একটা ক্যানেল কাম গেট করাতে গিয়ে ১৭% লেসে কাজ করানো হয়েছে—যেখানে ১ লক্ষ সামথিং রাখা হয়েছিল সেখানে ১ লক্ষ ৪০ হাজার টাকা খরচ হয়ে গেছে। তাহলে কনট্রাক্টর কিভাবে কাজ করবে? তাই গ্রামের লোক সেইভাবে কাজ করতে দিচ্ছে না। এইভাবে লেস করে কাজ করার প্রবণতাকে বন্ধ করতে হবে যেটা পঞ্চায়েতের রয়েছে। অনেক সময় হুইমজিক্যালি কাজ করা হয়ে থাকে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি—এটা রাগের কথা নয়, খোভের কথা নয়—আপনারা পশ্চিমবাংলার দায়িত্বে আছে, ভোটে আপনারা জিতেছেন—আগামী পাঁচ

বছর আপনারা সরকার পরিচালনা করবেন—অনেক কিছু আপনাকে ভাবতে হবে। অঞ্চল প্রধানরা রাতারাতি কনট্রাক্টর বোনে যাচ্ছে।

[ 4-10—4-20 P.M. ]

সেই জেলার মধ্যে অন্য যে কোন জায়গায় তাকে কাজ করার সুযোগ দেওয়া হোক কিন্তু তারই অঞ্চলে বা তার পাশের অঞ্চলে যদি খাল ছেঁচার কাজ সেই অঞ্চল প্রধানকেই দেওয়া হয় তাহলে কার সাধ্য আছে তার প্রতিবাদ করার। সেখানে সেই খাল দিয়ে স্যার, জল আসে না, কর্দমাক্ত কিছু জিনিষ সেখানে থাকে এবং কিছু লোক তাতে মাছ ধরে ও মাছের চাষ করে। আমার বিধানসভা কেন্দ্রে ধুলা সিমলার অঞ্চল প্রধান এই জিনিষ করেছে। সেখানে প্রধানের দোষ নেই, দোষটা হচ্ছে পলিসির। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্যার, আপনার মাধ্যমে তাই আমার নিবেদন, এই অঞ্চলপ্রধানদের কনট্রাকটর সাজার বিড়ম্বনা থেকে গ্রামের লোকেদের বাঁচান। এটা করলে গ্রামের মানুষের উপকার হবে এবং তারা সত্যিকারের ইরিগেশান স্কীমের সুফলগুলি পেতে পারবে। স্যার, আবার কাছে বিধানসভায় প্রদত্ত সেচমন্ত্রী মহাশয়দের বাজেটস্পীচগুলি আছে, তাতে আমি দেখছি, ওঁদের সরকারের প্রথম যিনি সেচমন্ত্রী ছিলেন পরম শ্রদ্ধেয় শ্রীপ্রভাস রায় মহাশয়, তিনি কতকগুলি পরিকল্পনার কথা বলেছিলেন। তিনি প্রথম বার যে পরিকল্পনাগুলির কথা বলেছিলেন দ্বিতীয়বারেও দেখছি সেই পরিকল্পনাগুলির কথা বলছেন এবারে এগুলি শেষ হবে। তারপরের বারের বই-এ দেখছি সেই একই কথা যে এবারে শেষ হবে। কিন্তু স্যার, কোনটাই শেষ হচ্ছে না। তারপর ননীবাবু সেচমন্ত্রী হয়ে এলেন। তিনি সেচমন্ত্রী হবার পরও সেই একই ধারাবাহিকতা বজায় রাখলেন অর্থাত কাজ শেষ হ'ল না। তিস্তা ব্যারেজের কাজ কংগ্রেস আমলে শুরু হয়েছিল। কংগ্রেসের কথা বললেই ওঁরা চটে যান কিন্তু সেই কাজও হ'ল না। উনি সাহসী মন্ত্রী, সহৃদয় মন্ত্রী, তিনি পরিস্কার কথা বলেন, তিনি বলেছেন, পূর্বতন সরকারের আমলে এই কাজ শুরু হয়েছিল। সেই কাজ, কংসাবতী, ডি. ভি. সি. সেচ প্রকল্পের কাজ—কোন কাজই শেষ হচ্ছে না, সেই ধারাবাহিকতা চলে আসছে। একটা কাজের ব্যাপারে হয়ত বলা হচ্ছে এটা ১৯৮৪/৮৫ বা ১৯৮৫/৮৬ সালে শেষ হবে কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে কোন কাজই শেষ হচ্ছে না। বিভিন্ন বছরের বাজেটের বই আমার কাছে আছে, আমি সেগুলি বিশ্লেষণ করে এই জিনিষই দেখছি। মাননীয় মন্ত্রীমহাশয়

এবারে নতুন ভাবে এই দপ্তরের দায়িত্ব নিয়েছেন, উনি ভালো মানুষ, ওঁর গায়ে কাদা ছিঁটানোর জন্য এটা দেওয়া হয়েছে। স্যার, আমরা দেখছি, আজকে লেসে কাজ দেওয়া হচ্ছে এবং সেখানে ইরিগেশান ডিপার্টমেণ্টে যে সমস্ত আমলারা রয়েছেন তাদেরও একটা করে পারসেনটেজ কনট্রাকটরদের দিতে হচ্ছে। ছোট আমলা, বড় আমলা—এদের যে একটা করে পারসেনটেজ দিতে হয় এ তো সহজ সত্য কথা, এটা আমরাও যেমন জানি, ও দিকের বন্ধুরাও তেমনি জানেন। এর উপর লেসে কাজ দিয়ে কাজ করালে কোন পরিকল্পনা কি বাস্তবে রূপায়িত হতে পারে? স্যার, ১৯৭৮ সালে যে বিধ্বংসী বন্যা হয়েছিল সেই বন্যার স্বরূপ আমরা উপলব্ধী করতে পেরেছিলাম। সেই সময় উলুবেড়ে, মেদিনীপুর, হুগলী, বর্ধমানের লোকরা, আমরা নেকেটলি সেই বন্যার মোকাবিলা করতে পেরেছিলাম, অন্যান্য জেলাগুলি তা পারেন নি। সেই ১৯৭৮ সাল থেকে ১৯৮৭ সাল এসে গেল। আমাদের ওখানে বন্যা হয় নিম্ন দামোদরের জন্য। নিম্ন দামোদরের জন্য ৩৪ কোটি টাকার একটি প্রকল্প পূর্বতন কংগ্রেস সরকারের আমলে ১৯৭২/৭৭ সালের মধ্যে শুরু হয়েছিল এবং সেই সময় উলুঘাটায় ৫৮ ভেণ্টের একটা বড় স্লুইস গেট তৈরী হয়েছিল যা এশিয়ার মধ্যে বৃহত্তম। সেখানে ৪ কোটি টাকার একটা এ্যাসেট তৈরী হ'ল উলুবেড়িয়া মহকুমায় কিন্তু পরবর্তীকালে সেই পরিকল্পনা বাস্তবায়িত হ'ল না। সেখানে দামোদরের খাল ভালোভাবে কাটা হ'ল না, দামোদরে চড়া পড়ে গেল। ১৯৭৮ সালের যে বিধ্বংসী বন্যা, তার যে ভয়াবহ চেহারা তা থেকে সম্যক জ্ঞান এরা উপলব্ধী করতে পারলেন না। দামোদর কাটা হ'লে পরবর্তীকালে বন্যার যে ভয়াবহতা সেটা থাকতো না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের গোচরে আনছি, সেখানে ৪ কোটি টাকার একটা এ্যাসেট তৈরী হ'ল, সম্পত্তি তৈরী হ'ল।

সেই এ্যাসেটকে রক্ষণাবেক্ষণের জন্য, মেনটেনেন্সের জন্য যে সামান্য ১০, ১৫, ২০ লক্ষ টাকা বছরে ব্যয় করার কথা সেটাও মাননীয় মন্ত্রীসভার সদস্যরা উপলব্ধি করলেন না এবং আমাদের বন্ধুরাও উপলব্ধি করলেন না। একটা বড় জিনিসকে রক্ষা করার জন্য, একটা বড় এ্যাসেটকে রক্ষা করার জন্য সামান্য যে মেনটেনন্সের প্রয়োজন হয় সেটা তারা বিবেচনার মধ্যে আনলেন না। আজকে যে সমস্ত ভদ্রলোকের ছেলেরা কেউ ইঞ্জিনিয়ার হয়েছেন, কেউ সুপারিনটেনডেণ্ড ইঞ্জিনিয়ার হয়েছেন, কেউ এম. ডি. ও হয়েছেন, আমাদের কাছে যখন মানুষ আসে এবং বলে

যে ওখানে বাধ ভেঙ্গে গেছে, সেখানে নতুন করে পোল ভেঙ্গে পড়েছে, বা নতুন কোন প্রবলেম দেখা দিয়েছে, আমরা তখন সেই ভদ্রলোকদের কাছে মানুষকে পাঠিয়ে দিচ্ছি। তারা সেখানে তাদের টেবিল চেয়ার ভাংগছে, তাদের ফিজিক্যালি এ্যাসল্টেড করছে। এগুলির জন্য মন্ত্রী সভার বিবেচনা করা উচিত ছিল কিন্তু তারা সেটা করলেন না। বিগত এক বছরে নিম্ন দামোদর প্রকল্পের আশিংক ভাবে রুপদান করতে গিয়ে ১৭ লক্ষ টাকা করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চীনের হোয়াং হো যেমন তাদের দুঃখের কারণ, তেমনি এই নিম্ন দামোদর আমাদের কাছে একটা দুঃখের কারণ। কিন্তু এই দুঃখ চিরকালের জন্য নির্মূল করার জন্য কি প্রিভেন্টিভ মেজার এই মন্ত্রী সভা বিগত ১০ বছরে নিয়েছেন? আজকে সেই উত্তর মাননীয় মন্ত্রী মহাশয় দেবেন বলে আশা করবো। কেতুয়া বেসিনের কথা বলা হয়েছে। বিগত ১০ বছরের যে কয়টি বাজেট বই আছে তার দু'একটি ছাড়া সবগুলিতে বলা হয়েছে যে কেতুয়া বেসিনের কাজ আমরা শুরু করছি। কেতুয়া বেসিনের জন্য ১৭ কোটি টাকা ধার্য করা হয়েছে। আমি আপনার মাধ্যমে একটা জিনিস মন্ত্রী মহাশয়ের গোচরে আনছি। কেতুয়া বেসিনের গোটা স্কীমটা করা হয়। ১৯৭৬ সালে ঐ প্লানটা স্যাংশান হল। ১৯৭৭ সালের প্রথম অংশে সিমেন্ট, লোহা, সমস্ত মাল মেটেরিয়াস চলে গেল এই স্লুইস গেট তৈরী করার জন্য এবং স্লুইস গেট তৈরী হল। কিন্তু সেখানে যে খাল কাটা দরকার সেই খাল কাটা হলনা। স্যার, মন্দির তৈরী হল কিন্তু দেব বিগ্রহ স্থাপন হলনা। অর্থাত স্লুইস গেট হল কিন্তু যে খাল কাটা হলে কৃষকরা জল পাবে, যে খাল কেটে কৃষকদের কাছে জল পৌছে দেবার রাস্তা করা দরকার সেটা করা হলনা। এতে লাভ কি হল? একটা গেট হল, একটা বড় ব্রীজ হল। সেখান থেকে রিক্সা করে মানুষ যাতায়াত করছে, উলুবেড়িয়া থেকে যাওয়া সহজ হল। কিন্তু হাজার হাজার কৃষকের স্বর্থে, যাদের মুখের দিকে তাকিয়ে এই কেতুয়া প্রজেক্ট তৈরী হয়েছিল, হুগলী, আমতা, জগতবল্লভপুর ইত্যাদি জায়গায় হাজার হাজার কৃষক যাদের স্বার্থে এর সঙ্গে জড়িত আছে, যাদের জন্য এই কেতুয়া প্রজেক্ট হাতে নেওয়া হয়েছিল, তাদের স্বার্থে কি রক্ষিত হয়েছে? আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে আপনি এক দিকে একটু নজর দিন। এই কেতুয়া বেসিনের জন্য ৮/১০ কোটি টাকা—আমার মনে হয় এতও লাগবে না—হলে এই কাজটা পরিপূর্ণভাবে শেষ করা যেতে পারে এবং এতে সত্যিকারের কৃষকদের কাছে জল পৌছে দেওয়া যেতে পারে। নদীর ধারে এবং বিভিন্ন জায়গায় স্লুইজ গেট করা হয়েছে। এটা হয় কংগ্রেস আমলে হয়েছে, না হয় এই আমলে হয়েছে।

এটা যেই করুন পশ্চিমবঙ্গ সরকার করেছে। এই স্লুইস গেটগুলি কোনটা ৩ ফুট চওড়া, কোনটা ৫ ফুট ডায়েমেটার। এগুলি কি ২ বেল্ড, তিন বেল্ড করা যায় না? এতে লাভ কি হচ্ছে? ৫ বিঘা জমির লোক জল পাচ্ছে, কিন্তু ১৫ বিঘার জমির কৃষক তাদের মুখের দিকে তাকিয়ে আছে। কালিনগর বেল্টে এই জিনিস হয়েছে, হীরাপুর বেল্টে এই জিনিস হয়েছে। আজকে সে জন্য মন্ত্রী মহাশয়কে বলবো, যে ছোট ছোট স্লুইস গেটগুলি যেখানে আছে সেগুলি পরিবর্তন করে আরো কিছু কিছু টাকা সেই ব্যাপারে এ্যালটমেণ্ট করে সেগুলিকে যদি ২ বেল্ড করে, একটু বড় ডায়েমিটারের করা যায় তাহলে আমার মনে হয় অনেক উপকার হবে। অনেক জায়গায় স্লুইস-এর কাজ কি করে হচ্ছে সেটা আপনি শুনলে অবাক হয়ে যাবেন। অনেক জায়গায় একটা করে হানা বসিয়ে দেওয়া হয়েছে তাতে জল যাচ্ছে। নদীর জল, হুগলী নদীর জল যাচ্ছে। প্রতি বছর কোটালের সময় এস. ডি. ও-এর কাছে বস্তা চেয়ে নিয়ে গিয়ে সেখানকার পলিটিক্যাল পার্টি, সকলে মিলে কাঁধে কাধ দিয়ে মাটি ভরে সেই হোলগুলিতে ফেলা হচ্ছে। এই জিনিস হচ্ছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো যে আপনি গোটা ব্যাপারটা নিয়ে একটু চিন্তা-ভাবনা করুন। শুধু আমাদের উপরে, শুধু ইরিগেশান-এর উপরে এতবড় সমস্যা, যে সমস্যার সমাধান করতে পারলে গ্রামাঞ্চলের মানুষের অন্ততঃ পরে কিছু রুজিরোজগারের ব্যবস্থা হবে, তদের বাড়ীর ছেলে মেয়েদের কাজেই অন্য জায়গায় যেতে হবেনা, এটা আমার বিশ্বাস।

[4-20—4-30 P.M.]

এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের দরজায় তাদের বাড়ির ছেলেমেয়েদের যেতে হয়, এটা আমার বিশ্বাস, আজকে সেই জন্য এই প্রবলেমগুলো আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাইছি। এশিয়ার বৃহত্তম একটি পাম্পিং ষ্টেশন হয়েছিল, স্বর্গতঃ ডাঃ বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি এটা শুরু করেছিলেন, যাদবপুর থেকে ক্যানিং পর্য্যন্ত ৩০ লক্ষ একরের মত জমি, সেই জমিতে জল নিকাশের আওতায় আনা হয়েছিল। আজকে সেই পাপিং ষ্টেশনটি অকেজো হয়ে পড়ে রয়েছে। কখনও কখনও অল্প স্বল্প জল নিকাশীর ব্যবস্থা হয়েছে মাত্র। তার ফলে ১৪টি থানার লক্ষ লক্ষ একর জমির ধান বর্ষার সময় নষ্ট হয়ে যাচ্ছে। আজকে এই পাম্পিং ষ্টেশন যেটা রয়েছে যাদবপুর থেকে ক্যানিং পর্যান্ত, এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে

নজর দেবার জন্য আবেদন জানাচ্ছি। সুন্দরবনের একটা বৃহত্তর প্রকল্প যেটা জল নিকাশী প্রকল্প, যেটা বিধান রায়ের আমলে হয়েছিল, ডাবু প্রকল্প, বিগত ১০ বছর ধরে এই সরকার এই ডাবু প্রকল্পের ঠিক মত কাজ করলেন না। যার ফলে সেই ডাবু প্রকল্প থেকে সুষ্ঠুভাবে জল নিকাশী হচ্ছে না। সুন্দরবন এলাকোয় যে আট দশটি স্লুইস গেট আছে এই ডাবু প্রকল্পের অধীনে, তার মধ্যে ৮টি স্লুইস গেট নষ্ট হয়ে গেছে। আপনাব মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলছি সুন্দরবন হচ্ছে নদী মাতৃক দেশ, সুন্দরবনে ২৮ লক্ষ মানুষ বাস করে, ওখানে ১৫টি থানা রয়েছে, এই ১৫টি থানার কৃষকদের মুখে হাসি ফোটানোর জন্য এই ব্যাপারে একটা চিরস্থায়ী বন্দোবস্ত করার জন্য মন্ত্রী মহাশয়কে বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে বিভিন্ন জায়গায় ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল পোঁতা নিয়ে ইরিগেশন দপ্তরের সঙ্গে জেলা পরিষদের দপ্তরের লড়াই হচ্ছে। জেলা পরিষদ চাইছে যে তারা সেই ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল করবে, আর ইরিগেশন দপ্তর বলছে, না, আমরা করবো। এই লড়াই এর ফলে বিভিন্ন জায়গায়, যেখানে ইরিগেশন দপ্তরের হাত থেকে নিয়ে নিয়ে জেলা পরিষদের মাধ্যমে করা হয়েছে, সেখানে দেখা যাচ্ছে যে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল যেগুলো তৈরী হয়েছে, সেইগুলো—মন্ত্রী মহাশয়কে খবর নিতে অনুরোধ করছি, এক বছর থেকে ১৫ মাসের মধ্যে সেইগুলো নষ্ট হয়ে যাচ্ছে। ইরিগেশন ডিপার্টমেন্টে ওয়েল কোয়ালিফায়েড ইঞ্জিনীয়াররা যেখানে চাকরি করছে, তারা কাজের তত্ত্বাবধান করছে, সেখানে কাজের মান যেমন উন্নত হয়, আর পঞ্চায়েতের জব এ্যাসিসট্যান্ট, তাদের দ্বারা কাজ হলে সেই রকম কাজ হয় না। যারা টেকনিক্যাল হ্যাণ্ড, যারা ইঞ্জিনীয়ার, তারা জানে কত ফুট মাটি কাটলে জল পাওয়া যেতে পারে, সেই কাজ গুলো বর্ত্তমানে পঞ্চায়েতের জব এ্যাসিসট্যান্টরা করছে। সেই জন্য আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, পশ্চিমবঙ্গের যে গ্রাম উন্নয়নের প্রকল্প, কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় যে যে প্রকল্পের কাজগুলো নেওয়া হয়েছিল, কর্ম সংস্থান প্রকল্প, সেই প্রকল্পের মধ্যে বেশীর ভাগ শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল পোঁতার ব্যাপার হয়েছে। এইগুলো বেশীর ভাগ পঞ্চায়েতের মাধ্যমে করার ফলে আজকে বেশীর ভাগ জায়গায় শ্যালো টিউবওয়েল এবং ডিপ টিউবওয়েল কাজ করছে না। মন্ত্রী মহাশয়ের কাছে আর একটি পয়েন্ট আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি, সেটা হচ্ছে গোটা পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় যে যে পরিকল্পনার কথা উনারা বললেন।

ওঁরা বিগত বাজেট বক্তৃতার সময়ে পুরুলিয়া, বাঁকুড়া জেলার কথা বলেছিলেন। খুব ভাল কথা, পুরুলিয়া জেলায় অবিলম্বে সেচের ব্যবস্থা হওয়া দরকার। গত বছর ১৭টি স্কীমের ওঁরা হিসাব দিয়েছিলেন। তার মধ্যে তিস্তা প্রকল্পের কাজ আংশিকভাবে সম্পূর্ণ হয়েছে। এই যে কাজের বহর, এতে মন্ত্রী মহোদয়ের কোন ব্যাপার নেই। গোটা এ্যাডমিনিষ্ট্রেশন আজকে এই জায়গায় এসে দাঁড়িয়েছে। যেখানে মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে ঘোষণা করছেন, "আমরা এই এই কাজ এই বছরের মধ্যে সম্পূর্ণ করব," সেখানে কাজের বহর হচ্ছে এই। পুরুলিয়া বাঁকুড়ার মত খরা কবলিত এলাকার মানুষকে একটু স্বাচ্ছন্দ দেবার জন্য, সে সমস্ত এলাকাকে খরার হাত থেকে বাঁচার জন্য, সেখানকার কৃষকদের মুখে হাসি ফোটাবার জন্য বাজেট বক্তৃতার মধ্যে মন্ত্রী মহোদয়রা যে সমস্ত প্রকল্পগুলি রূপায়িত করার কথা ঘোষণা করেছিলেন, কার্যক্ষেত্রে দেখা গেল সে সমস্তগুলির মধ্যে মাত্র ৫-৬টি প্রকল্প আংশিক সম্পূর্ণ হয়েছে এবং কিছু কিছু সম্পূর্ণ হওয়ার পথে। এই অবস্থায় আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলছি যে, যদি এই অবস্থা চলতে থাকে তাহলে এই সরকারের যত ভাল উদ্দেশ্যই থাক না কেন, সরকারের যত মহৎ উদ্দেশ্যই থাক না কেন, স্যার, কিছুই হবে না। কিছুই হবে না, স্যার। হতে পারে না। হওয়ার জন্য যে এবিলিটির দরকার হয়, যে সততার দরকার হয়, যে মানসিকতার দরকার হয় সে এবিলিটি, সে সততা, সে মানসিকতা এঁদের সকলের মধ্যে গড়ে ওঠেনি। যে অসাধুতা আজকে এই সমস্ত কাজের ক্ষেত্রে দেখা দিচ্ছে, তা নির্মুল করতে হলে প্রথমেই পঞ্চায়েতের হাত থেকে এই সমস্ত কাজকে উদ্ধার করতে হবে। এইগুলি ন্যাসনাল ওয়ার্ক, জাতীয় কাজ। একটা জায়গায় যখন ইরিগেশন ক্যানেল তৈরী হয় তখন সেটা দেশের সামগ্রিক স্বার্থেই তৈরী হয়, পঞ্চায়েতে ভোট পাওয়ার জন্য নয়। সেটা পঞ্চায়েতের কোন মানুষকে টাকা পাইয়ে দেওয়ার জন্য হয় না। স্যার, ন্যাসনাল ওয়ার্ক হচ্ছে জাতীয় প্রাণ, তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, তিনি অনুগ্রহ করে সেই কাজগুলি পঞ্চায়েতের মাধ্যমে করবেন না। স্যার, আমি আবার বলছি ১৯৮৬-৮৭ সালে ঘোষণা করা হয়েছিল তিস্তা ব্যারাজ-সহ ৪টি বড় বড় প্রকল্পের কথা। ১৯৭৭ সালে এই সরকার ক্ষমতায় আসার পর থেকে মাননীয় প্রভাসবাবু প্রকল্পগুলিকে রূপায়িত করার জন্য আপ্রাণ চেষ্টা করে গেছেন। তিনি প্রতি বছর তাঁর বাজেট বক্তৃতার মধ্যে ঐ চারটি প্রকল্পের কথা বলেছিলেন। তিস্তা প্রকল্পের কথা তো বলেছিলেনই। আবার গত বছরও মাননীয় মন্ত্রী মহোদয় তাঁর বাজেট বক্তৃাতর মধ্যে ঐগুলির কথা উল্লেখ করেছিলেন। তাতে বলা হয়েছিল—"আমরা আশা করছি ১৯৮৬-৮৭ সালে তিস্তা ব্যারাজ প্রকল্প হ'তে পরীক্ষামূলকভাবে বহুল আয়তনে সেচের কাজ শুরু করা যাবে।"

স্যার, এ কথা শুধু গত-বারই বলা হয়নি, প্রতি বছই এ কথা বলা হচ্ছে। তার মানে এটা মন্ত্রী মহোদয়দের কোন দোষ নয়, ঐ ডিপার্টমেন্টে যে বাস্তুঘুঘুরা রয়েছে তাদের হাত থেকে পশ্চিমবঙ্গকে বাঁচার একটা ব্যবস্থা করতে হবে। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, গত বছর মাননীয় সেচমন্ত্রী মহোদয় কিছু সেচ প্রকল্পের কথা বলেছিলেন এবং বলেছিলেন যে, ঐ বছরের মধ্যেই কিছু প্রকল্পের কাজ সম্পূর্ণ করবেন এবং সম্পূর্ণ করার জন্য গুরুত্ব দেওয়ার কথাও বলেছিলেন। এ বারের মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতিটি এখনো পড়া হয়নি। আমি গত বছরের ঘোষিত ১১টি প্রকল্পের কথা মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিচ্ছি। (১) ২৪-পরগনার সুন্দরবন অঞ্চলে জরুরী উন্নয়নমূলক পূর্তকর্ম। (২) হুগলী জেলায় ঘিয়া-কুন্তী বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প। (৩) মেদিনীপুর জেলার তুবদা বেসিন জল নিষ্কাশন কর্ম প্রকল্প। (৪) মালদহ জেলায় মহানন্দা বাঁধ নির্মাণ কর্ম প্রকল্প। (৫) ২৪-পরগণা জেলায় পূর্ব মগরাহাট বেসিন জল নিষ্কাশণ কর্ম প্রকল্প। (৬) ২৪-পরগণা জেলার হুগলী নদীর পূর্ব তীরের ভূমিক্ষয় রোধ কর্ম প্রকল্পসমূহ। (৭) মুর্শিদাবাদ জেলার ফারাক্কা ব্যারেজের পর জলঙ্গী থেকে প্রবাহিত পদ্মা/গঙ্গা নদীর দক্ষিণ তীর ভূমি সংরক্ষণ সংক্রান্ত কর্মপ্রকল্পসমূহ। (৮) ইছামতী, হুগলী, ভাগীরথী প্রভৃতি অন্যান্য নদীতে তীর ভূমিক্ষয় রোধ কর্মপ্রকল্পসমূহ। (৯) দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার জেলায় উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশনের অধীন বন্যা নিয়ন্ত্রণ কর্মপ্রকল্পসমূহ। (১০) মেদিনীপুর জেলায় বড়চৌকা বেসিন জলনিকাশী কর্মপ্রকল্প। (১১) মেদিনীপুর জেলার ময়না বেসিন জল-নিষ্কাশন কর্মপ্রকল্প। (১১) মেদিনীপুরের তমলুক মাষ্টার-প্ল্যান।

[ 4-30 to 4-40 P.M. ]

মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নিশ্চয়ই উত্তর দেওয়ার সময় বলবেন যে এই ১১টি কর্ম প্রকল্পের কাটা শেষ হওয়ার মুখে। আপনি নিজেই ঘোষণা করলেন যে এইসব কর্ম্ম প্রকল্পগুলি অগ্রাধিকার বেসিসে ১৯৮৬-৮৭ সালের ভিতর শেষ করবার চেষ্টা করবেন। কিন্তু আদপে তা হল না। আপনি বন্যা নিয়ন্ত্রণ এবং জল-নিষ্কাশন করবার জন্য যেসব কর্ম্ম প্রকল্পের খসড়া রচনা করলেন তার মধ্যে একটা হচ্ছে, ঘাটাল মাষ্টার প্ল্যান, (২) মেদিনীপুর জেলায় ভগবানপুর নন্দী গ্রাম অঞ্চলের জন্য জল নিষ্কাশন কর্ম্ম প্রকল্প, (৩) হাওড়া হুগলী ও মেদিনীপুর জেলায় নিম্ন দামোদর জল নিষ্কাশন কর্ম প্রকল্প এবং (৪) ২৪-পরগণা করাতিয়া নগরকাটা বেসিন জল নিষ্কাশন কর্ম প্রকল্প প্রভৃতি এইসব প্রকল্পগুলির কতদূর কাজ কি হল, সেই সম্পর্কে

কতটুকু চিন্তা ভাবনা করেছেন সে ব্যাপারে জানাবার জন্য এই সভার গোচরে আনার আবেদন রাখছি। মগড়াহাট ড্রেনেজ স্কীম যেটা ডায়মণ্ডহারবার মহকুমার জল নিকাশী পরিকল্পনা ছিল, সেই স্কীমের কাজ ঠিকমত হচ্ছে না। এই মগড়াহাট ড্রেনেজ স্কীম ডায়মণ্ডহারবার মহকুমার একমাত্র জল-নিকাশী স্কীম—এই স্কীমটার কাজ যাতে অবিলম্বে সম্পন্ন হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। আমি মন্ত্রী মহাশয়কে নিম্ন দামোদর প্রকল্পের কথা আগেই বলেছিলাম। ঐ নিম্ন দামোদর প্রকল্পের জন্য ওখানে যে সাব-ডিভিশন্যাল অফিসটি রয়েছে ঐ অফিসটি যদি তুলে দিতে পারেন তাহলে ভাল হয়। কারণ ঐ অফিসটির পিছনে আড়াই কোটি টাকার মতন খরচা হচ্ছে অথচ কাজের কাজ কিছু হচ্ছে না। যদি ঐ অফিসটি রাখতে হয় তাহলে তার মেইনটেনান্স গ্রান্ট ঐ নিম্ন দামোদর পরিকল্পনার পিছনে ব্যয় করুন তাহলে কাজের কাজ হবে। সে অসমাপ্ত কাজগুলি রয়েছে সেগুলো কমপ্লিট করে নিম্ন দামোদর প্রকল্পের কাজ শেষ করুন। যদি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকার দরকার হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে আপনারা চিঠি লিখুন। কারণ আমরা জানি, কেন্দ্রীয় সরকারের টাকা দিয়েই কাজ সুরু হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের কথা, এখনও নিম্ন দামোদর প্রকল্পের কাজ অসমাপ্ত অবস্থায় রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে কেন্দুয়া বেসিন এবং নিম্ন দামোদর সম্পর্কে পুনরায় বিবেচনা করবার জন্য আবেদন এবং অনুরোধ জানিয়ে এই ব্যয়-বরাদ্দের দাবী যেটা এখানে পেশ করা হয়েছে তার সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনয়ন চন্দ্র সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র এবং বৃহৎ সেচ দপ্তরের মন্ত্রীদ্বয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি আপনার মাধ্যমে সেটা পূর্ণ সমর্থন করছি। এতোক্ষণ ধরে আমাদের বিরোধিপক্ষের বন্ধু অনেক কিছু বললেন সেচ সম্পর্কে যে বামফ্রন্ট সরকার সেচের ক্ষেত্রে কোন সাফল্য দেখাতে পারে নি। কংগ্রেসী রাজত্বে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেচের ক্ষেত্রে আমরা দেখতে পাই যে ৫.১৩ লক্ষ হেক্টর জমিতে সেচ ব্যবস্থা করতে পেরেছে। কিন্তু এই ১০ বছরে সেচ ব্যবস্থার মাধ্যমে বামফ্রন্ট সরকার সেচের যে ব্যাপক উদ্যোগ গ্রহণ করেছে তার ভিতর দিয়ে ৫.৩১ লক্ষ হেক্টর একর জমিতে অতিরিক্ত সেচ ব্যবস্থা করা সম্ভব হয়েছে। আরো বড় সাফল্যের কথা হচ্ছে অতীতে আমরা দেখেছি সেই সময় যে সেচ ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল তাতে তার সাফল্য পেত কতকগুলি ধনীক কৃষক এবং অবস্থাপন্ন কৃষক। সেই সময় ব্যবস্থাপনা এমনই ছিল যে সেই সেচ ব্যবস্থা থেকে বর্গাদার চাষী এবং প্রান্তিক চাষীরা কোন সুযোগ পেত না। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর বিগত ১০ বছরে এই জিনিসের অবসান ঘটেছে। বিরোধি দলের পক্ষ থেকে বার বার পঞ্চায়েতের প্রশ্ন

তুলেছেন। আজকে সেচ ব্যবস্থার মাধ্যমে গ্রামের অগ্রগতির ক্ষেত্রে পঞ্চায়েত সঠিকভাবে কাজ করে চলেছে। আজকে পঞ্চায়েত গ্রামের গরীব মানুষের স্বার্থে, প্রান্তিক চাষীদের স্বার্থে—যাদের একটা বড় অংশ পঞ্চায়েতের প্রতিনিধিত্ব করছে—সঠিকভাবে সেচ প্রকল্প পরিচালনার ভেতর দিয়ে আজকে উৎপাদন বৃদ্ধি ঘটাতে সামর্থ হয়েছে। পাশাপাশি উৎপাদিত ফসলের একটা বড় অংশ গরীব কৃষক, প্রান্তিক চাষী এবং ছোট চাষীদের এবং বর্গাদার চাষীদের ঘরে পাঠাতে পেরেছে। আমরা অতীতে দেখেছি সেচ ব্যবস্থার জন্য যে কমিটি থাকতো সেইগুলি নিয়ন্ত্রণ করত গ্রামের ধনী চাষীরা। আজকে পঞ্চায়েতের মাধ্যমে সেচ ব্যবস্থা সঠিকভাবে পরিচালিত হওয়ার ফলে সেচ ব্যবস্থার অগ্রগতি ঘটেছে। এই দপ্তরের জন্য পঞ্চায়েতের যে ভূমিকা সেটা অত্যন্ত উজ্জ্বল ভূমিকা।

[4-40—4-50 p.m.]

অগভীর নলকূপের ক্ষেত্রে আজকে আমরা দেখতে পাচ্ছি যে গ্রামের বুকে ১৯৭৭ সাল পর্যন্ত যার সংখ্যা ছিল ৭৮,০৯০টি, আজকে তা বেড়ে দাঁড়িয়েছে ২,২৪,৬৮৭টি। এ থেকেই বোঝা যায় যে ক্ষুদ্র সেচ এবং অন্যান্য সেচের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার কি দৃষ্টিভঙ্গী গ্রহণ করেছেন। এই ব্যাপারে গোটা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্যই অনেক বেশী এগিয়ে রয়েছে ভারতবর্ষে মোট জনসংখ্যার মধ্যে কৃষিতে নিয়োজিত মানুষের সংখ্যা শতকরা ৭০ এবং এরই উপরে তাদের জীবিকা নির্বাহ হয়ে থাকে, এবং এঁদের সকলেই গ্রামে বসবাস করেন। এই অবস্থায় আজকে যদি কৃষির অগ্রগতি ঘটানো না যায় তাহলে প্রকৃত অগ্রগতি কিছুই হবে না। সেচ ব্যবস্থার মাধ্যমেই এই অগ্রগতি ঘটানো যায়, অথচ অতীতে এটাই ছিল অবহেলিত। বামফ্রন্ট সরকার এখানে গঠিত হবার পর অনেক বাধা বিপত্তি থাকা সত্ত্বেও অত্যন্ত সঠিক ভাবেই সেচ ব্যবস্থার উন্নতি ঘটানোর দৃষ্টিভঙ্গী তাঁরা গ্রহণ করেছেন এবং সেজন্যই আজকে এখানে সেচের ক্ষেত্রে অগ্রগতি ঘটানো সম্ভব হয়েছে। এরই পাশাপাশি কূপ খননের উপরে গুরুত্ব দিয়েছেন বলেই সেচের অগ্রগতি ঘটানো সম্ভব হয়েছে। এছাড়া, রাষ্ট্রায়ত্ব যে গভীর নলকূপ, যা ইতিমধ্যে ২,৯৮৪টি গঠিত হয়েছে, এর ভেতর দিয়ে সেচের আরও অগ্রগতি ঘটানো সম্ভব হয়েছে। অথচ আমাদের বিরোধি পক্ষের বন্ধুরা বলছেন যে, সেচের অগ্রগতি এখানে ঘটেনি। আমরা তো দেখছি, উত্তরবঙ্গে যখন নদী সেচ প্রকল্প গ্রহণ করা হয়েছিল, তাতে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে পরিমাণ টাকা দেওয়ার দায়িত্ব ছিল তারমধ্যে তাঁরা মাত্র ৫॥ কোটি টাকা দিয়েই ক্ষান্ত হয়েছেন। এই অবস্থার মধ্যে, এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার ক্ষুদ্র সেচ এবং

বৃহত্তর সেচের ক্ষেত্রে সবচেয়ে বেশী দৃষ্টি দিয়েছেন, যাতে পশ্চিমবাংলার অর্থনৈতিক ক্ষেত্রে আরও অগ্রগতি ঘটে, তার জন্য চেষ্টা করেছেন এবং এই বিষয়ে তাঁরা সফলকাম হয়েছেন। কৃষি ব্যবস্থার এই অগ্রগতির জন্যই আজকে এখানে উৎপাদন বেড়েছে। আমরা দেখতে পাই যে ১৯৭৭ সাল পর্যন্ত যেখানে খাদ্যোৎপাদন ছিল ৮ লক্ষ টন, আজকে সেখানে তা বেড়ে দাঁড়িয়েছে ১৪ লক্ষ টনের উপরে। এ থেকে কী প্রমাণ হয়? এ থেকেই প্রমাণ হয় যে, বামফ্রন্ট সরকার সঠিক দৃষ্টিভঙ্গীই গ্রহণ করেছেন। আজকে ক্ষুদ্র এবং অন্যান্য সেচের অগ্রগতির ফলেই এই ১৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন সম্ভব হয়েছে। অর্থাৎ অতিরিক্ত এই ৬ লক্ষ টন খাদ্যের বেশীর ভাগ অংশই যাচ্ছে ভাগচাষী, প্রান্তিক চাষী, গরীব চাষীদের মধ্যে। বামফ্রন্ট সরকার সঠিক ভাবে ঐ সমস্ত চাষী সম্প্রদায়ের মধ্যে জমি বিলিবন্টন করেছেন। এই কাজের ভেতর দিয়ে বর্গা রেকর্ডিংয়ের ভেতর দিয়ে এই সফলতা লাভ করেছেন। সরকার গরীব কৃষক, ভূমিহীন কৃষকদের মধ্যে পঞ্চায়েতী ব্যবস্থার মধ্যে দিয়ে জমি বিলিবন্টন করেছেন ও করছেন। ক্ষুদ্র সেচ, বিশেষ করে তপশীল জাতি ও উপজাতি সম্প্রদায়ের মধ্যে, ব্যবস্থার সম্প্রসারণের জন্য ফ্রি শ্যালো মেসিন বন্টনের ব্যবস্থা করেছেন এবং তা করেছেন পঞ্চায়েতের মাধ্যমেই। এই ভাবে সঠিক ব্যক্তিদের কাছে পৌঁছে দিতে পেরেছেন, যার ফলে আজ এই সাফল্য, খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধি ঘটেছে। গ্রামে যারা সবচেয়ে বেশী অবহেলিত ছিল, যারা সবচেয়ে বেশী অনাহারে ছিল, তাদের ঘরে খাদ্য পৌঁছুচ্ছে এবং তার ফলেই পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতির অগ্রগতি ঘটছে। আমরা এই জিনিষ তো কংগ্রেস আমলে দেখতে পাই নি। আজকে উড়িষ্যার কালাহান্দিতে যে দুর্ভিক্ষ দেখা দিয়েছে এখানে তা কখনোই হবে না। আমরা মনে করি পশ্চিমবঙ্গের মানুষ চেতনার ভেতর দিয়ে বামফ্রন্ট সরকারকে গঠন করতে পেরেছে বলেই উড়িষ্যার কালাহান্দি আমাদের এখানে তৈরী হবে না। বামফ্রন্ট সরকার সঠিক ভাবে সেচ ব্যবস্থার ক্ষেত্রে সাধারণ পঞ্চায়েতের মাধ্যমে জলবন্টনের জন্য আজকে গ্রামে গঞ্জের গরীব খেটে খাওয়া মানুষরা, ভাগচাষীরা এবং সাধারণ মানুষরা অনেক উন্নত হয়েছে, তাদের অর্থনৈতিক অগ্রগতি অনেকটা ঘটেছে। আপনারা দেখুন আজকে গ্রামেগঞ্জের পরিবর্তন ঘটেছে, মানুষের কেনাবেচার ক্ষমতা বেড়েছে। গ্রামের অর্থনৈতিক উন্নতি আগের থেকে অনেক বেশী হয়েছে। এই জিনিষটা সম্ভব হয়েছে গ্রামীণ সেচ ব্যবস্থার অগ্রগতির জন্য। আজকে পঞ্চায়েতের নিয়ন্ত্রণের ভেতর দিয়ে সাধারণ কৃষক তাদের ফসল নিয়ে যাচ্ছে, এটা কতবড় সাফল্য। আজকে বামফ্রন্ট সরকারের সঠিক দৃষ্টিভঙ্গীর জন্য সেচ ব্যবস্থার ক্ষেত্রে এই সাফল্য এসেছে। এই সেচ ব্যবস্থার জন্য যে ব্যয়বরাদ্দ এসেছে তা ওঁদের ভালো লাগতো যদি জোতদার

জমিদাররা তাদের বাড়তি ফসল তাদের ঘরে নিয়ে যেতো, যদি এই ফসল ধনিক মানুষের ঘরে যেতো। আজকে গ্রামে গঞ্জে ভাগচাষী, ক্ষেতমজুর এবং খেটে খাওয়া মানুষদের অগ্রগতি তাদের ভালো লাগছে না। আজকে আমরা গ্রামে গঞ্জের সাধারণ মানুষের পাশে দাঁড়িয়ে জোতদার-জমিদারের বিরুদ্ধে লড়াই করেছি। দীর্ঘ দিনের সংগ্রামের মধ্যে দিয়ে রক্ত ঝড়িয়ে আমরা গ্রামের চেহারার পরিবর্তন ঘটিয়েছি। এককালে যারা জোতদার-জমিদার ছিলেন এবং গ্রামের মানুষদের অত্যাচার করতেন আজকে তারা কোণঠাসা হয়ে গেছেন বলে কংগ্রেস বন্ধুদের এতো খারাপ লাগছে। বহু বাধার মধ্যে দিয়ে আজকে সেচ ব্যবস্থার ক্ষমতা হাতে এসেছে। গ্রামেগঞ্জের সাধারণ মানুষের বিশেষ ব্যবস্থার ভেতর দিয়ে আজকে অগ্রগতি ঘটেছে। এই সাফল্যের পাশেপাশে মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি যে বিষয়গুলি আরো সঠিকভাবে দেখা দরকার। এই যে সেচ ব্যবস্থার ক্ষেত্রে ডিপ টিউবেল, রিভার লিফ্‌ট ইত্যাদি বসানো হয়েছে বা বসানোর সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে সেক্ষেত্রে আমলাদের একটা অংশ এর মধ্যে জড়িত আছে। যদিও আমরা জানি গ্রামেগঞ্জে ক্ষেতমজুরদের এবং সাধারণ মানুষের চেহারা আমরা পালটাতে পেরেছি কিন্তু তাসত্বেও বলবো যে আজকে জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতি হচ্ছে এর পিন পয়েন্ট যেখানে সেখানে আজকে ঠিকমত দায়িত্ব দেওয়া হচ্ছে না। আমার নদীয়া এলাকায় বলবো সেখানে অনেক জায়গায় পঞ্চায়েতকে না জানিয়ে ডিপ টিউবওয়েল ইত্যাদি বসানো হচ্ছে, অফিসারকে গিয়ে জিজ্ঞাসা করলে তিনি বলেন যে মন্ত্রীর কাছ থেকে নির্দেশ এসেছে, সুতরাং এইসব ঘটনা ঘটছে। এটা হচ্ছে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একটা চক্রান্ত যাতে তাদের গায়ে কালি লেপন করা যায় সেই চেষ্টা। যাতে তারা কাজ করতে না পারে তার চেষ্টা। আমরা একমত যে ঠিকমত কাজ করতে হলে পঞ্চায়েতই হচ্ছে একমাত্র পথ। পঞ্চায়েত সমিতি হচ্ছে কৃষকের একমাত্র কাছের জিনিষ যার ভেতর দিয়ে তারা কাজ করতে পারে। কোন জায়গায় রিভার লিফ্‌ট বসবে আর কোন জায়গায় ডিপ টিউবেল ইত্যাদি বসবে, কোন জমিকে বেশী করে সেচের আওতায় আনা যাবে, বেশী ফসল উৎপন্ন করা যাবে এ সবকিছু পঞ্চায়েত বা জেলা পরিষদ ঠিক করতে পারবে, একেই পিনপয়েন্ট করে রাখা দরকার। তারপরে আমি মাননীয় মন্ত্রীর কাছে জানাই যে নদীয়া জেলার মাটি উর্বর। এই বামফ্রন্ট সরকারের অগ্রগতির ভেতর দিয়ে নদীয়া জেলায় উন্নতিকামী ফসল যথা ধান, গম ব্যাপকভাবে উৎপাদিত হয়েছে। নদীয়াতে এতো বেশী ধান এবং গম উৎপাদিত হয়েছে যে অন্যান্য জেলাগুলিতে পাঠান সম্ভব হচ্ছে। এখানে পাটও খুব উৎপাদিত হয়েছে। নদীয়া জেলায় আরো বেশী করে

যাতে ধানবীজ এবং শষ্যবীজ পঞ্চায়েতের ভেতর দিয়ে বণ্টন করা যায় সেই সিদ্ধান্ত গ্রহণ করতে অনুরোধ করছি।

[4-50—5-00 p.m.]

নদীয়া জেলার মাটি উর্বর মাটি। আজকে সেচ ব্যবস্থার মাধ্যমে বেশী বেশী ডাল, শষ্য উৎপন্ন হচ্ছে; তাই আমাদের আবেদন হচ্ছে এই নদীয়া জেলার ক্ষেত্রে যাতে ক্ষুদ্র সেচের প্রতি দৃষ্টি দেওয়া হয়। নদীয়া জেলায় বড় নদী নেই, ক্যানেল সেচ ব্যবস্থা করা সেইভাবে সম্ভব নয়। সেই ক্ষেত্রে যদি ক্ষুদ্র ক্ষুদ্র সেচের প্রতি ব্যপক দৃষ্টিভঙ্গী গ্রহণ করা হয়, আরো বেশী রিভার লিফট, রিভার পাম্প, ডিপ টিউবওয়েল এবং সালো-ক্লাস্টার সালো যেগুলি পঞ্চায়েতের মাধ্যমে তপশিলী উপজাতিদের দেওয়া হচ্ছে এইগুলি যাতে আরো ব্যপকভাবে দেওয়া যায় এই ব্যবস্থা গ্রহণ করলে নদীয়া জেলায় উন্নত মানের ধান গম এবং ডাল শষ্যর আরো ব্যাপকভাবে উৎপন্ন হবে। আমি বাজেটের মধ্যে দিয়ে ক্ষুদ্র সেচের বাজেটের মধ্যে যা দেখলাম ইতিমধ্যে ৪১ শতাংশ জমি সেচের আওতায় এসেছে এবং ৫৩ শতাংশ সেচের আওতায় আনা হবে। আমি চাই সমগ্র জেলায় বা নদীয়া জেলার ক্ষেত্রে এই দৃষ্টিভঙ্গী আরো বেশী করে গ্রহণ করলে, খাদ্য শষ্য বেশী করে উৎপন্ন হলে অন্য জেলাতে খাদ্য পাঠান সম্ভব হবে। এই ব্যাপারটা আরো বেশী করে দেখা দরকার। যারা এই সেচগুলির সঙ্গে যুক্ত রয়েছে তাদের একটা অংশ এতে উপকৃত হবে। সঠিক সময়ে না হলেও কিছু কিছু ডিপ টিউবওয়েল আছে ক্ষুদ্র সেচের সামান্য অংশ সেখানে তাদের কি দেওয়া যায় না এইগুলি ক্ষেত্রে যাতে মাননীয় বিভাগীয় মন্ত্রী দৃষ্টি দেন এবং তদন্ত করেন তার জন্য আবেদন জানাচ্ছি। কারণ বামফ্রন্ট সরকার আজকে সাধারণ খেটে খাওয়া মানুষের স্বার্থে ব্যাপক কর্মোদ্যোগ গ্রহণ করেছে। এই ১০ বছরে বিধানসভার নির্বাচনে পশ্চিমবাংলার জনগণ বামফ্রন্ট সরকারকে তিনবার প্রতিষ্ঠিত করেছে ব্যাপক ক্ষমতা দিয়ে অনেক আসন সংখ্যা বৃদ্ধির ভেতর দিয়ে। যারা সাধারণ মানুষের স্বার্থ দেখে না বিপন্ন করেছে তাদেরকে আরো অল্প সংখ্যায় করে দিয়ে ৫৩ থেকে ৪০য়ে নেমে এসেছে। তাই আমাদের দৃষ্টি রাখতে হবে আমলাদের মধ্যে যেমন একটা অংশ আছে এই কর্মচারীদের মধ্যেও একটা ক্ষুদ্র অংশ আছে—যারা চায় সঠিকভাবে কাজ যাতে না হয় এবং সেচের যে অগ্রগতি হয়েছে—১৯৭৭ সালের আগে দেখেছি যে কর্মচারীদের একটা অংশ তারা কাজ করছেন অন্যায়ভাবে, আজকে সেটা পঞ্চায়েত নেই। তাই বিরোধী বন্ধুদের এত আক্রোশ। কারণ তাদের একটা অংশে বন্ধু

কর্মচারী আছে যারা আজকে পঞ্চায়েতি ব্যবস্থায় সঠিক ব্যবস্থা গ্রহণ করায় অসুবিধায় পড়েছেন। যাতে এই সেচ ব্যবস্থায় যে অগ্রগতি যে জায়গায় তারা পৌঁছেছিলেন তার জন্য আজকে এই ব্যবস্থাই তারা করছেন, সেদিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি দৃষ্টি দিতে বলব ; প্রতিটি ব্লকের ক্ষেত্রে এটা নেওয়া দরকার। পঞ্চায়েতের আধিকারিক যারা আছেন তারা সব জায়গায় সব সময় আছেন, ডিপ টিউবওয়েলে যারা রয়েছেন অপারেটর তারা যাতে সঠিক সময়ে কাজগুলি করছেন কিনা এবং রিভার লিফট ঠিক মত কার্যাকরী হচ্ছে কিনা এবং বিদ্যুৎ-র অব্যবস্থার জন্য ও সেচ ব্যবস্থার ম্যানেজমেন্ট সঠিকভাবে কাজ করার জন্য এবং পঞ্চায়েত সঠিকভাবে অগ্রগতি করার জন্য আজকে তা হচ্ছে না।

অতীতে দেখেছি রিভার লিফটের মেসিনগুলো নষ্ট হয়ে গেলে তা সারানোর কোন ব্যবস্থা ছিল না। এখন পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে চাষীরা সক্রিয়ভাবে অংশ গ্রহণ করার ফলে নিজস্ব উদ্যোগে তারা কাজ করছে যাতে মেসিনগুলো ঠিকভাবে চলে বা খারাপ হয়ে গেলে সময় মত সারান হয়। সেজন্য সেচ দপ্তরের ক্ষেত্রে অগ্রগতি ঘটছে এবং এই অগ্রগতি যাতে ব্যাহত না হয় তার ব্যবস্থা এই ব্যয় বরাদ্দের মধ্যে আছে। ৪ লক্ষ অতিরিক্ত হেক্টর জমিতে সেচ ব্যবস্থা নির্দিষ্ট করা হয়েছে সপ্তম পরিকল্পনার মাধ্যমে সাধারণ চাষী, ভাগ চাষী, পাট্টা হোল্ডার, প্রান্তিক চাষীদের মধ্যে বেশি অংশকে সেচের মধ্যে আনা সম্ভব হচ্ছে। পশ্চিমবাংলার সেচের অগ্রগতির মধ্যে দিয়ে, সাধারণ ভাগচাষী, প্রান্তিক চাষীর অগ্রগতির মধ্য দিয়ে, পশ্চিমবাংলা আরো অগ্রগতি করতে পারবে। বিরোধিপক্ষের বন্ধুরা যতই চিৎকার করুন না কেন পশ্চিমবাংলার মানুষ চায় বামফ্রন্ট সরকার সেচ ব্যবস্থার অগ্রগতির ভেতর দিয়ে পশ্চিমবাংলার অগ্রগতি করবে। আজ অন্য রাজ্যের চাষীরা পশ্চিমবাংলার প্রান্তিক চাষীর, ভাগ চাষীর অবস্থা দেখে তারা আন্দোলন সুরু করেছে যাতে এখানকার মত তাদের স্বার্থ রক্ষিত হয়। সেজন্য বিরোধিপক্ষ এর বিরোধিতা করছেন। কিন্তু তাঁরা যদি খোলা চোখে দেখতেন তাহলে দেখতেন এই ব্যয় বরাদ্দের মাধ্যমে সাধারণ প্রান্তিক চাষীর স্বার্থ রক্ষিত হচ্ছে। আমি পুনরায় এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীতুহিন সামন্ত :** মাননীয় উপাধক্ষ মহাশয়, বামফ্রন্টের কথা অমৃত সমান, সেচ দপ্তরের কীর্তি অতীব মহান। ক্ষুদ্র এবং বৃহৎ এই দুই সেচ দপ্তরের ব্যয় অনুমোদনের জন্য বরাদ্দ পেশ করা হয়েছে। আমি প্রথমে ক্ষুদ্র সেচের কথা বলি। এই বিভাগের মন্ত্রী ভালভাবে জানেন তাঁর ক্ষমতা কতটুকু, তিনি কিভাবে ডিপ টিউবওয়েল, রিভার পাম্প করবেন এবং তিনি জানেন কাজ করতে গেলে কতটা ব্যয় বরাদ্দ হওয়া দরকার।

১২ কোটি সর্ব সাকুল্যে ১৯ কোটি টাকা, কিন্তু ষ্টাফ, এষ্টাব্লিশমেন্ট ইত্যাদির খরচ কি এর মধ্যে দিয়ে হয়ে যাবে? ১০ বছরে কি হয়েছে তার হিসেব দেননি। মাইনর ইরিগেশান থেকে সুরু করে এগ্রি একোনমিক, এগ্রি মেকানিক ইত্যাদি দিয়েছেন।

[5-00—5-10 p.m.]

বর্ধমান জেলায় যাকে আমরা গ্র্যানারি অব ওয়েষ্ট বেঙ্গল বলি সেখানে ১৯৭৩-৭৪ এবং ১৯৭৪-৭৫ সালে ২ বার আমরা সেচের জল পেয়েছিলাম, পাওয়ার ফলে আমাদের বোরো ধানের একটা বিরাট উৎপাদন হয়েছিল। আমাদের জেলায় মোটামুটিভাবে বৃহৎ সেচ বলতে দামোদর ভ্যালি কর্পোরেশানের যে ইরিগেশান প্রোজেক্ট, বাকি টেল এণ্ড যেখানে ক্যানেলের জল যায় না সেখানে ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই-এর মাধ্যমে জল সেচ প্রকল্প আমরা শুরু করেছিলাম। আজ যাঁরা চিৎকার করে বলছেন তাঁরা অনুগ্রহ করে হিসাব দিন, মন্ত্রী মহাশয় হিসাব দিন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালে আমরা কতগুলি ডিপ টিউবওয়েল এবং রিভার পাম্প করেছিলাম আর ১৯৭৭ সাল থেকে ১৯৮৭ সাল পর্যন্ত আপনারা কতগুলি ডিপ টিউবওয়েল, রিভার পাম্প করেছেন। আমরা সেই সময় প্ল্যানিং কমিটির মাধ্যমে ডিপ টিউবওয়েল করেছিলাম। ডিপ টিউবওয়েল করতে গেলে সন্ট টেষ্টিং করতে হয়, ইণ্টার ওয়াটার ল্যাণ্ড রিসার্চ ব্যুরোর রিপোর্টের প্রয়োজন হয় কোথায় হবে, কোথায় হবে না। আমি মন্তেশ্বর থানার লোক, মন্তেশ্বর থানায় আমার জন্ম, বিনয়বাবুও মন্তেশ্বর থানার লোক, মন্তেশ্বর থানার বিধায়ক এখানে আছেন, আমি আপনাদের জিজ্ঞাসা করি মন্তেশ্বর থানায় কয়টি ডিপ টিউবওয়েল, রিভার পাম্প হয়েছে? যা হয়েছে তার পাইপ লাইন সম্পূর্ণ হয়েছে? সব জায়গায় কি ডিপ টিউবওয়েলের জন্য ঘর তৈরী করা হয়েছে? রিভার পাম্পের জন্য কি ঘর তৈরী করা হয়েছে? মেমারি, বর্ধমান উত্তরে শুরু হয়েছে। খুব ভাল কথা বলে বাজার গরম করা যায়। নতুন করে ডিপ টিউবওয়েল করে নতুন সেচের ব্যবস্থা হয়নি। হবে কি করে? শুধু ডিপ টিউবওয়েল করলে হয় না, ইলেকট্রিসিটি দরকার, কোন কো-অর্ডিনেশান নেই। একটা ট্রান্সফর্মার খারাপ হলে মাসের পর মাস চলে যায়, সারাবার কোন ব্যবস্থা হয় না। ইলেকট্রিক লাইন যদি কোন জায়গায় চুরি হয়ে যায়, গ্রামাঞ্চলে এটা হয়, প্রায়ই লাইন ট্রান্সফর্মার চুরি হয়ে যায়, আবার সেই ট্রান্সফর্মার ঘুরে ফিরে সেই জায়গায় কি করে জড় হয় জানি না, এই ইলেকট্রিক লাইন, ট্রান্সফর্মার মাসের পর মাস, সিজিনের পর সিজিন না সারানর ফলে গরীব কৃষক যারা জল পাবার আশায় বীজ ফেলে ঠিক সময়ে বীজের জল না

পাওয়ায় তাদের বীজ নষ্ট হয়ে যায়, কৃষক অর্থনৈতিক সংকটে পড়ে। আমরা আশা করি কিছু কিছু ভাল বক্তব্য শুনব, স্ট্যাটিসটিক্যাল বক্তব্য শুনব, কিন্তু সেই একই ট্র্যাডিসন্যাল বক্তব্য শুনছি যা মাঠে ময়দানে শুনি। কত পার্সেন্ট সেচ হয়েছে, না, ৪১ পার্সেন্ট সেচ হয়েছে। ৬১ পার্সেন্ট এখনও অসেচ আছে, এটা ভাববার প্রয়োজন আছে। ৪১ পার্সেন্ট সেচ এটা কি গর্বের কথা? আমি এই বিধানসভায় একদিন বলেছিলাম যে সরকার সেচের জল দিতে পারে না সেই সরকারের বেশী বড় কথা বলা উচিত নয়। আজকে বর্ধমান জেলায় যদি চাষীরা ১ বার করে চাষের জল পেত, ডিপ টিউবওয়েল যদি ঠিকমত জল সরবরাহ করত, ঠিকমত এনারজাইজড হত, ইলেকট্রিসিটি ঠিকমত পেত তাহলে চাষীরা চাষ করতে পারত।

মাননীয় কানাইবাবুর অবস্থা আমি ভাল করেই জানি। তাঁর সীমিত ক্ষমতা তিনি কি করবেন। আরও ডিপ টিউবওয়েল করা দরকার আরও রিভার পাম্প তৈরী করা দরকার—বিশেষ করে বাঁকুড়া পুরুলিয়ার জন্য এবং তার জন্য আরও অনুদান দরকার এবং তার ডিপার্টমেন্ট আরও অনেক বেশী অনুদান দেওয়া দরকার আরও অনেক বেশী অর্থ দেওয়া দরকার। কিন্তু তা হচ্ছে না। শুধু দেখা যাচ্ছে সব নেপোয় দৈ মেরে দিয়ে চলে যাচ্ছে। বেশীর ভাগ জায়গায় সব খারাপ হয়ে পড়ে আছে রিপেয়ার হচ্ছে না—অনেক জায়গাতেই এমন কি ঘর পর্যন্ত নেই কর্মচারীরা থাকতে পর্যন্ত পারে না। অতি সামান্য পয়সায় অনেক জায়গায় সারানো যায়—কিন্তু সেই সারানোর ব্যবস্থা নেই! ক্ষুদ্র সেচের এই হচ্ছে অবস্থা। ক্লাসটার স্যালো সেও ঐ একই অবস্থা। আমি মাননীয় কানাইবাবুকে বলবো তিনি ফিল্ডে যান ঘুরে দেখুন সব কি অবস্থা। শুধু ঐ একজিকিউটিভ ইঞ্জিনীয়ার, সুপারিনটেনডিং ইঞ্জিনীয়ারদের উপর নির্ভর করে থাকলে আপনি বেইজ্জত হবেন—কিছুই কাজ হবে না। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো আপনি ১৯৭২-৭৭ সালের রিপোর্ট কালেকসন করুন এবং তুলনা করে দেখুন এবং যেখানে সত্যিই প্রায়রিটি দেওয়া উচিত যেখানে এখনও জল যায় না সেখানে ডিপ টিউবওয়েল পাতার জন্য ব্যবস্থা করুন। শুধু পার্টির লোকের স্বার্থে পার্টির লোকের কোথায় জমি আছে সেদিকে তাকালে চলবে না। আজকে যদি সঠিকভাবে এনকোয়ারী করে দেখেন তাহলে ইরিগেসনের ব্যাপারে জিরো—১০ বছরে শূন্য কাজ হয়েছে, বরং আরও ক্ষতিগ্রস্ত হয়েছে—এবং মোট লাভ হয়েছে শূন্য। তাই অনুরোধ করছি দপ্তরটাকে ভাল করে দেখুন তাকে আরও সুসজ্জিত করার চেষ্টা করুন। এবং আমি মেজর ইরিগেসন সম্বন্ধে কিছু বলবো। মাননীয় দেবব্রতবাবুর বক্তৃতা শুনলাম—অর্থাৎ তাঁর ভাষণ পড়লাম—এটা

কি একটা ডিপার্টমেণ্ট চলছে? কোটি কোটি টাকা চুরি হয়ে যাচ্ছে—মাটি কাঠের সঙ্গে চুরি হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিনা টেণ্ডারে কনট্রাক্ট দেওয়া হচ্ছে। আমার কাছে লিষ্ট আছে। আর. আর. ডবলিউ. ডি.-র যে সমস্ত কনট্রাক্টর এই লিষ্টে আছে তাদের কাজ দেওয়া হয় না। এই রকম আমি জানি একটা প্রোজেক্টে তাদের বাইরের লোককে ৪ লক্ষ টাকার কনট্রাক্ট দেওয়া হয়েছে। আমার কাছে তথ্য আছে আমি বলে দিতে পারি। আমাদের ডি. ভি. সি. কংসাবতী, ময়ূরাক্ষী এই সবের ব্যাপারে এর আগে মন্ত্রী মহাশয় মডারনাইজেসনের কথা বলেছিলেন—এবং এটা চালু হয়েছিল ১৯৭২-৭৭ সালে—কিছু কাজও হয়েছিল। টোট্যাল ক্যানেলের লেনথ কত—১০ লক্ষ কিলো মিটার। সেখানে আপনার মডারনাইজেসনের স্কীম কত হয়েছে? কত শত মাইল হয়ে গিয়েছে এটা আমাদের জানা দরকার। আমরা জানি সমস্ত কাজ বন্ধ হয়ে আছে ময়ূরাক্ষী, কংসাবতী সব কাজ বন্ধ কোথায়ও কাজ হয়নি। মডারনাইজেসন করাটা কি? উল্লেখ আছে যে জল নষ্ট হয়—ক্যানেলে ৩০ ভাগ জল আমরা রাখতে পারি—ব্যাঙ্ক বাড়িয়ে তা করতে পারি—জল নষ্ট হওয়ার হাত থেকে আমরা রক্ষা পেতে পারি যদি তা প্রপার ইউটিলাইজ করতে পারি—কিন্তু কেন করতে পারি না—কারণ ঠিকমত সিপেজ, মেনটেনেন্স প্রপার ইউটিলাইজেসন করতে পারি না উদ্যোগের অভাবে বিভিন্ন জায়গায় কাজের অভাবে। আজকে সকলেই চায় কিভাবে তাড়াতাড়ি ডিপার্টমেণ্টে ডিপার্টমেণ্টে প্রমোসন নিয়ে অন্য জায়গায় যাওয়া যায়। sixth plan what are the achievements? মেনটেনেন্সে কি এ্যাচিভমেণ্ট? স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন দামোদর ইরিগেসন সারকেলে লক্ষ লক্ষ টাকা টেণ্ডার দেওয়া হয়েছে উইদাউট টেণ্ডার নোটিশ।

[5-10—5-20 p.m.]

কনট্রাক্টরদের কাজ দেবার ব্যাপারে একটা এনকোয়ারী কমিশন করুন, তা করলেই দেখতে পাবেন আসল অবস্থাটা কি। বর্ধমানে এ নিয়ে মারামারি পর্যন্ত হয়েছে। তারপর কনট্রাক্টরদের কত রকমের এ্যাশোসিয়েসান হচ্ছে। একদল সরকারপুষ্ট আবার একদল যারা দীর্ঘদিন দক্ষতার সঙ্গে কাজ করছে আজকে তারা বাদ চলে যাচ্ছে কারণ তারা হয়ত জিন্দাবাদ করতে পারে না। কয়েকদিন আগে কাগজে দেখলাম, জেলা পরিষদের এক সভাধিপতি বলেছেন, টেণ্ডার নিয়ে কোন গুণ্ডামি বরদাস্ত করা হবে না। স্যার, আমরা জানি, টেণ্ডার বিলি হয় পার্টির লোক দেখে।

সেখানে তার এক্সপিরিয়েন্স থাকুক বা না থাকুক, কেপেবিলিটি থাকুক বা না থাকুক এইভাবে নতুন নতুন কনট্রাক্টর সৃষ্টি করা হচ্ছে ফলে কোন কাজ হচ্ছে না অথচ সেখানে রিপোর্ট দেওয়া হচ্ছে যে কাজ হচ্ছে। তারপর স্যার, মেনটেনেন্স এবং স্পেশাল রিপেয়ারের নামে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে। সেই টাকা দিয়ে আমরা ছোট ছোট ক্যানেল করতে পারতাম কিন্তু সেখানে কি হচ্ছে? কোন মেনটেনেন্স হচ্ছে না। স্যার আপনি যদি আমার সঙ্গে যান আমি সমস্ত আপনাকে দেখিয়ে দেব। সেখানে যে কোন ক্যানেল-এর 6 M.C., 5 M.C. নাম করুন না কেন সমস্তই দেখিয়ে দেব। ক্যানেলের পাড়ে পাড়ে, ধারে ধারে আমরা ঘুরি, আমরা সমস্তই জানি। সেখানে মেনটেনেন্সের নামে টেণ্ডার হয় না অথচ কনট্রাক্টরা কাজ পায়। মেনটেনেন্স হয় না, স্পেশাল রিপেয়ার হয় না অথচ ডিপার্টমেন্টের লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ হয়। স্যার, দামোদরের হেড ওয়ার্ক ডিভিসানের দুর্নীতির কথা বলছি। বিধানসভায় আমি দায়িত্ব নিয়ে বলছি, হেড ওয়ার্ক ডিভিসানের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার তিনি ডিপার্টমেন্টের একটি জীপ বিক্রি করলেন। কার অর্ডারে তিনি বিক্রি করলেন? কার অর্ডারে তিনি জীপ বিক্রি করলেন এবং কেনই বা করলেন? এরজন্য স্যার, এনকোয়ারী হ'ল, পুলিশ কেস হল কিন্তু সেই একজিকিউটিভ ইঞ্জিনিয়ার বহাল তবিয়তেই আছেন। তার বিরুদ্ধে ক্রিমিন্যাল চার্জ ফ্রেম করা হ'ল কিন্তু তিনি জেলার পঞ্চায়েতের একজন উচ্চ-পদস্থ ব্যক্তির রাজনৈতিক আশ্রয়ে রইলেন এবং তার ছেলেকে বিনা টেণ্ডারে ৪ লক্ষ টাকার কাজ দেওয়া হল। কি কি কাজ দেওয়া হ'ল? রঙিয়া বাংলো এবং দুর্গাপুর কলোনীর কাজ দেওয়া হল। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এখানে বসে আছেন, আপনি একজন সৎ, দক্ষ মানুষ কিন্তু আপনি যদি খোঁজ নিয়ে দেখেন তাহলে দেখবেন আপনার ডিপার্টমেন্টের বহু অফিসারের সঙ্গে স্থানীয় পলিটিক্যাল পার্টির লিডারদের একটা সংযোগ সৃষ্টি হয়ে গেছে, তাদের সঙ্গে একটা আন্তরিকতার সৃষ্টি হয়ে গিয়েছে কাজেই আপনি যতই চেষ্টা করুন কিছুই করতে পারবেন না। ঐ কাজ যে কানট্রাক্টরকে দেওয়া হ'ল সেই কনট্রাক্টরের এনলিষ্টমেন্ট আপনার ডিপার্টমেন্টে আছে কিনা সেটা দেখুন। কে সেই কনট্রাক্টর, কেন তাকে কাজ দেওয়া হয়েছে এসব যদি খোঁজ করেন তাহলে সমস্ত তথ্যই জানতে পারবেন। স্যার, এবারে আমি তিস্তা তাপ প্রজেক্টের কথায় আসি। শুনলে হাসি পায়—আনুমানিক ৩৬০ কোটি টাকা রাজ্য সরকার খরচ করলেন কত একর জমিতে সেচের জন্য? ৫৬ হাজার একর জমিতে সেচ দেবার জন্য। মুখ্যমন্ত্রীকে দিয়ে রাতারাতি উদ্বোধন করাতে হবে, তাই করানো হ'ল। ডিস্ট্রিবিউটারি ক্যানেল টু দিয়ে ৫শো একর জমিতে সেচ হবে। একমাত্র ঐ কাজটুকু হয়েছে, বাকি কাজ হয়নি।

পশ্চিমবাংলার ইকনমিকে সাপোর্ট দিতে হবে, জ্যোতিবাবু তিস্তা ব্যারেজ উদ্বোধন করে এলেন। ৫ একর জমিতে জল দেবার জন্য ৩৬০ কোটি টাকা খরচ করা হল। এই যদি হয় তাহলে ৫৬ একর জমিতে জল দেবার জন্য কত কোটি টাকা খরচ হবে, আর কত বছরে হবে? স্যার, তিস্তা ব্যারেজের আণ্ডারে অনেকগুলি ডিভিশন আছে। মহানন্দা ব্যারেজ ডিভিশন, মহানন্দা ক্যানেল ডিভিশন ইত্যাদি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি, মহানন্দা ব্যারেজ ডিভিশনের এস্টাব্লিসমেন্টের একটা খরচ আছে। সেখানে স্টাফ পেমেন্ট, গাড়ীঘোড়া ইত্যাদির জন্য প্রতি মাসে ৩ থেকে ৪ লক্ষ টাকা খরচ দেওয়া হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি হাউসে জবাবে বলবেন। সেখানে অনেকদিন আগে টেণ্ডার হয়েছে কিন্তু কি কাজ হয়েছে? কেন্দ্রীয় সরকারের দেওয়া এই টাকাগুলি শুধুমাত্র এস্টাব্লিসমেন্টের পিছনে খরচ হয়ে যাচ্ছে। এর বিনিময়ে সেচের কি ব্যবস্থা হয়েছে, এর বিনিময়ে আপনি কি লাভ পেয়েছেন? লক্ষ লক্ষ টাকা শুধু এস্ট্যাব্লিসমেন্টে খরচ হচ্ছে কিন্তু কাজ কি হয়েছে? আপনারা তো রেট অব প্রোপোরশনেটে বিশ্বাস করেন, সেখানে রেট অব ওয়ার্ক কি হচ্ছে? আপনার এস্ট্যাব্লিসমেন্টে সব খরচ হয়ে যাচ্ছে। আপনি তার বিনিময়ে কাজ চান। আপনি অনুগ্রহ করে বলুন যে মহানন্দা ব্যারেজ ডিভিশনে কি কাজ পেয়েছেন? আমি মর্ডানাইজেশানের কথা না হয় বাদ দিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা পঞ্চায়েতের কথা বলেছেন। পঞ্চায়েতের হাতে তার পরিকল্পনা তুলে দেবার ফলে মহানন্দা ক্যানেল ডিভিশনের সমস্ত কাজ বন্ধ। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি খবর নেবেন যে পঞ্চায়েতের ইন্টারফেয়ারেন্স-এর ফলে সেখান কাজ হচ্ছে না। আজকে এমন একটা অবস্থা দাঁড়িয়েছে যে ডিপার্টমেন্টে কোন কাজ করতে পারছে না। এখানে ইসলামপুরের সদস্য যারা আছেন তারা জানেন যে সেখানে মহানন্দা ক্যানেল ডিভিশনের কাজ পাবলিক ইন্টারফেয়ারেন্সের জন্য, পঞ্চায়েতের ইন্টারফেয়ারেন্সের জন্য বন্ধ হয়ে আছে। অপরদিকে বহু জায়গায় কংগ্রেসের লোকেদের জব্দ করার জন্য যেখানে ক্যানেল কাটার কোন অনুমোদন নেই, ইরিগেশান ডিপার্টমেন্টের কোন অনুমোদন নেই, সেখানে তাদের জমির উপর দিয়ে ক্যানেল কাটা হচ্ছে পার্টির লোকেদের জল দেবার জন্য। আজকে পার্টির লোকেদের স্বার্থে এইসব জিনিস করা হচ্ছে। বর্ধমান জেলার উত্তর কেন্দ্রের ছোটবেলুনে কংগ্রেসের লোকেদের জমি কেটে জল নিয়ে যাওয়া হচ্ছে অথচ কোথাও তার স্যাংশান নেই, ইরিগেশান ডিপার্টমেন্টের কোন ব্যবস্থা নেই। আজব সব কাজ হচ্ছে। আজকে পঞ্চায়েতের ইন্টারফেয়ারেন্সের ফলে হোল নর্থ বেঙ্গলের বিভিন্ন প্রজেক্টের কাজ হচ্ছে না। আমি যদি মিথ্যা কথা বলি আপনি ডাইরী কেস নম্বরগুলি নিয়ে দেখতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ক্যানেল বাড়লে, জল পেলে দেশের মানুষ উপকার পাবেন। সাধারণ মানুষ, আমরা সেচ চাই, চাষীর কল্যাণ চাই। চাষী জল পেলে কমলবাবুর মুখে হাসি ফুটবে। কিন্তু কোন কাজ সেখানে হচ্ছে না। সেখানে খালি চুরী ছাড়া আর কিছু হচ্ছে না। সুন্দর ডেল্টা প্রোজেক্টের জন্য আপনার কি খরচ আছে? আপনি সুবর্ণরেখার কথা বলেছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, আপনি অনুগ্রহ করে জবাবে বলছেন যে কোন কোন স্কীম থ্রো করেছেন, কোন কোন সি. ডবলিউ. সি. স্কীম অনুমোদনের পরে এসে কোথায় আছে? সুবর্ণরেখা, ডেল্টা প্রজেক্ট কবে নাগাদ চালু হবে, মেদিনীপুরের মানুষ কবে জল পাবে? আমি এসব কথা বললে ওদিক থেকে চিৎকার চেঁচামেচি শুরু হয়ে যাবে। চিৎকার চেঁচামেচি হলে যদি ডিপার্টমেন্টের কাজ হয়, ডিপার্টমেন্ট যদি সেচের ব্যবস্থা করেন তাহলে সেটা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনগণ আমাদের এখানে পাঠিয়েছে। কাজেই আমাদের এগুলি বলতে হবে। আমি চিৎকার করে এগুলি বলবো। আমাদের কণ্ঠ এইভাবে কেউ রোধ করতে পারবে না।

[5-20 p.m.—5-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলায় ছোট ছোট ড্রাই ড্যাম আর ছোট ছোট ক্যানেলের মধ্যে দিয়ে একটা ফিক্সড টাইম টার্গেটের মধ্যে দিয়ে কতকগুলো প্রকল্প করার কথা ছিল, সেই প্রকল্পগুলোর অবস্থা কি জানি না, কারণ সেইগুলো চালু হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে জবাব দেবেন। কোথা থেকে অনুদান, কার অনুদান, কিসের অনুদান? পুরুলিয়া জেলার মানুষ ফসল তুলতে পারছে না। কি পরিকল্পনা ছিল? পরিকল্পনা ছিল অজয়ের জল দামোদর দিয়ে নিয়ে আসা হবে। এবং দামোদরের জল বাঁকুড়া পুরুলিয়ার মধ্যে দিয়ে প্রবাহিত করা হবে। মন্ত্রী মহাশয় জানাবেন অজয়ের জল দামোদরের জল বর্ধমান দিয়ে, বাঁকুড়া, পুরুলিয়ায় প্রবাহিত করে ডাইক ডামের মাধ্যমে যে সেচ প্রকল্প, যেগুলো থ্রু করা হয়েছিল, যেগুলো পাশ হয়ে পড়ে রয়েছে, সেইগুলো কেন হলো না? দীর্ঘ আলোচিত বিহারী লাল স্কীমের কি হলো, আমি জানি না, মন্ত্রী মহাশয়ের ডিপার্টমেন্টের অফিসাররা এই বিষয়ে তাঁকে বলেছেন কি না তাও জানি না। কারণ বিহারীলাল স্কীমের কথা আর শুনতে পাচ্ছি না। যে স্কীমগুলো কংগ্রেস সরকারের আমলে হয়েছিল, সেই স্কীমগুলো কার্য্যকর করতে পারছেন না, নতুন কোন স্কীমও চোখে পড়ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গঙ্গা ইরোশনের ব্যাপারে মন্ত্রী মহাশয় এখানে বলেছেন, ১৩০ কোটি টাকা নাকি পাওয়া গিয়েছিল, আমি জানি না ঐ টাকায় কি কাজ

হয়েছে। মুর্শিদাবাদ, বহরমপুর, কতখানি উপকৃত হয়েছে জানি না, মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন, গঙ্গা ইরোশন পাইলট প্রজেক্টে কি কাজ তিনি করেছেন। আলিপুরদুয়ার, জলপাইগুড়ি এবং পাহাড়ী এলাকার সেচের কথা বলেছেন, বিভিন্ন জায়গায় এইসব সেচ প্রকল্পের কাজ ছিল, কিন্তু বাজেটের টাকা শেষ হয়ে যাওয়ায় কাজ হয়নি। টাকা যায় কোথায়? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুর্গাপুর জলাধার সম্পর্কে নানা জায়গায় নানা আলোচনা হয়েছে। ডি. ভি. সি. ব্যারেজের সিলটিং এর ফলে তার ধারণ ক্ষমতা কমে গেছে। এর কোন সুরাহা হয়নি। সিলটিং এর ফলে খারিফ মরশুমে রবি ফসলের জন্য জল পেতে অসুবিধা হচ্ছে। আবার ঐ ব্যারেজের জল দুষণের ব্যাপারও ঘটছে। বিভিন্ন দূষিত জল ব্যারেজে গিয়ে পড়ছে। ফলে ঐ জল যখন বাঁকুড়া বর্ধমানের বিভিন্ন গ্রামের মধ্যে দিয়ে প্রবাহিত হচ্ছে, তখন গ্রামের মানুষ ঐ জল ব্যবহার করার ফলে নানা রকম ব্যাধিতে আক্রান্ত হচ্ছে। এই ব্যাপারে পরিবেশ দুষণ দপ্তর এবং ইরিগেশন দপ্তরের মধ্যে আলোচনা করে একটা সিদ্ধান্ত নেওয়া দরকার যাতে দুর্গাপুর ব্যারেজের জলকে দূষণের হাত থেকে রক্ষা করার দরকার আছে। আর একটা কথা বলি, ইদিলপুর থেকে শিল্পে পর্যান্ত দামোদরের উপর একটা বাঁধ আছে, সেই বাঁধ দিয়ে মানুষ যাতায়াত করে। এই বাঁধটাই ঐ এলাকার মানুষের যাতায়াতের একমাত্র পথ। অসুখ বিসুখ হলে ঐ বাঁধ দিয়েই রোগীকে নিয়ে যেতে হয় চিকিৎসাকেন্দ্রে ঐ এলাকার মানুষকে, প্রায় ২০টি গ্রামের মানুষকে ঐ বাঁধ ব্যবহার করতে হয়। কিন্তু তার সংস্কার হচ্ছে না, রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ, বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করে, এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেসন। স্যার, আপনি নিশ্চয়ই সংবাদপত্রে দেখেছেন, তবুও আমি বিষয়টি আপনার নজরে আনছি। মাননীয় সদস্য যাতে ক্ষমা চান তার জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করুন। গুণধরবাবু বলে একজন মাননীয় সদস্য গান্ধীজীর দিকে পা করে ওখানে ঘুমাচ্ছিলেন। এ জিনিস কখনই চলতে পারে না। ওঁকে মানুষ এখানে ঘুমোবার জন্য পাঠায় নি, এটা হাউসের যেমন অপমান, তেমনই গান্ধীজীর অপমান। স্যার উনি যে ঐভাবে ওখানে ঘুমাচ্ছিলেন সে ছবি সংবাদপত্রে বেরিয়েছে। ছবি মিথ্যে কথা বলে না। ওঁকে ক্ষমা চাইতে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার :** নো পয়েন্ট অফ ইনফরমেসন, আপনি বসুন।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় আজকে তাঁদের দপ্তরের যে বাজেট বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তাকে সমর্থন করে—বা বাজেটের সমর্থনে—কিছু কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়ের কাছে রাখছি। স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গের অর্থ নৈতিক জীবনের পক্ষে এই দপ্তরটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর। সেচ ব্যবস্থা, বন্যা নিয়ন্ত্রণ, বিদ্যুৎ উৎপাদন ও জল পরিবহন ইত্যাদি বিষয়গুলি এই দপ্তরের অঙ্গিভূত। স্বাভাবিক ভাবেই এই দপ্তরের গুরুত্বকে অস্বীকার করা যায় না। আজও পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে নি, পিছিয়ে আছে। বর্তমানে আমাদের মোট ১২০ লক্ষ মেঃ টন খাদ্যের চাহিদা। এই লক্ষ মাত্রায় আমরা এখনও পৌঁছতে পারি নি। ১৯৮৬-৮৭ সালে আমাদের রাজ্যে মোট ৯২ লক্ষ মেঃ টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছে। যদিও এই উৎপাদন কংগ্রেস আমলের উৎপাদনের চেয়ে অনেকটা বেশী, তথাপি আমরা এখনো পর্যন্ত লক্ষমাত্রায় পৌঁছতে পারি নি। আমরা জানি লক্ষমাত্রায় পৌঁছবার প্রথম শর্ত হিসাবে যেটা দরকার সেটা হচ্ছে সেচ ব্যবস্থার সম্প্রসারণ। সেচ ব্যবস্থার সম্প্রসারণকে গুরুত্ব দিয়ে মাননীয় মন্ত্রীদ্বয় যে বাজেট বিবৃতি এখানে উত্থাপন করেছেন তাতে বড় ছোট এবং মাঝারী সেচ ব্যবস্থা সম্বন্ধে উপযুক্ত গুরুত্বই আরোপ করা হয়েছে। আমি এই প্রসঙ্গে দু' একটি কথা বলতে চাই। আজকে কৃষি উৎপাদন বাড়াতে হলে শুধু মাত্র মৌসুমী নির্ভর হয়ে থাকলেই আমাদের চলবে না। সেই জন্যই সেচের গুরুত্ব রয়েছে। তবে বিরোধী পক্ষের মাননীয় সদস্য তুহিনবাবু বর্ধমানের লোক হয়েও শুধুমাত্র বর্ধমানের কথাই বললেন না, তিনি সবগুলি জেলার কথাই বলে গেলেন। এবং বলতে বলতে তিনি তিস্তা প্রকল্পের কথাও বললেন। কিন্তু সেই প্রসঙ্গে যেটা তিনি বললেন সেটা সত্য নয়। এবং তিনি ঠিকমত পরিসংখ্যানও দিলেন না। তিস্তা প্রকল্পের জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছিল ৫০০ কোটি টাকা এবং এই পর্যন্ত কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন। আর আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে এখন পর্যন্ত ১৮৫ কোটি টাকা খরচ করেছি। এই প্রকল্পের কাজের সম্বন্ধেও তিনি ভুল বা অসত্য কথা বলে গেলেন। এখানে তিনটি পর্যায়ে কাজ হচ্ছে। প্রথম, দ্বিতীয় ও তৃতীয় পর্যায়ে। প্রথম পর্যায়ের কাজকে আবার একটি উপপর্যায়ে ভাগ করা আছে। এখন পর্য্যন্ত উপ পর্যায়ের কাজ সম্পূর্ণ হয়েছে এবং জ্যোতিবাবু সেটাই উদ্বোধন করতে গিয়েছিলেন। এখানে তৃতীয় পর্যায়ের কাজ সম্পূর্ণ হয়ে গেলে ১২.২০ লক্ষ একর জমিতে সেচের ব্যবস্থা করা যাবে। এবং তাতে ৫০০ একর বাড়তি জমিতে ফসল উৎপন্ন হবে। সুতরাং এ প্রসঙ্গে তুহিনবাবু যা বলে গেলেন তা ঠিক নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তিস্তা প্রকল্পের কথা বলতে গিয়ে যে কথা আমি বলা প্রয়োজন মনে করি তা হচ্ছে, তিস্তা প্রকল্পের জন্য

যে টাকা দেওয়া দরকার তা দেওয়া হলে, নিশ্চয়ই তিস্তা প্রকল্পের কাজ সময়ে সম্পূর্ণ হ'ত। উত্তরবঙ্গের ব্যাপক অংশের মানুষের উপকার হ'ত। আমাদের খাদ্যশস্য উৎপাদনও অনেক বৃদ্ধি পেত। এই প্রকল্পটি অনস্বীকার্যভাবে যখন সেচ মন্ত্রী ছিলেন গণী সাহেব তখন '৭৬ সালে গ্রহণ করা হয়েছিল, কিন্তু তখন যেভাবে প্রকল্পটি রচনা করা হয়েছিল তাতে দেখা গেল উত্তর-বংগের যে জেলা দুটির সব চেয়ে বেশি সম্ভাবনা ছিল জলপাইগুড়ি এবং কুচবিহার জেলা, সেই জেলা দুটিকে অবহেলা করা হয়েছিল। পশ্চিম-দিনাজপুর এবং মালদহ জেলায় নিশ্চয়ই সেচ ব্যবস্থার প্রয়োজন আছে, আমরা তা অস্বীকার করি না।

[ 5-30—5-40 P.M. ]

আমি অস্বীকার করি না। তবে কুচবিহার, জলপাইগুড়ি জেলা কৃষিতে সমৃদ্ধ সবচেয়ে বেশী। সেচের ব্যবস্থা করতে পারলে অনেক বাড়তি টাকা এবং বাড়তি ফসল ঘরে আসবে, সেখানে অল্প জলে বেশী ফসলের সম্ভাবনা রয়েছে। কিন্তু ঐসব জেলাকে অবহেলা করা হয়েছিল। আমি বলতে চাই, কুচবিহার এবং জলপাইগুড়িতে তিস্তার বাঁ-হাতি খাল কাটা হোক। বাঁহাতি খাল কাটা হলে জলপাইগুড়ি এবং কুচবিহার জেলায় ৭'৭৫ লক্ষ একর জমিতে বাড়তি ফসল উৎপাদন হবে এবং তারজন্য বাড়তি দাম পাওয়া যাবে ১ বছরে ১৮৫ কোটি টাকা। যদি বছরে ১৮৫ কোটি টাকা আসে তাহলে সেখানে ৫০০ কোটি টাকা না দেওয়ার কি কারণ থাকতে পারে তা আমি বুঝতে পারছি না। মাননীয় বিরোধীদলের সদস্য বললেন, নিম্ন দামোদর পরিকল্পনার জন্য চিঠি পাঠিয়ে দেওয়া হোক, আমরা টাকার ব্যবস্থা করবো। কিন্তু কেন্দ্রীয় সরকার ঐ অঞ্চলের জন্য অর্থাৎ তিস্তা প্রকল্পের জন্য কেন টাকা দিচ্ছেন না, এই পরিকল্পনা আমরা করিনি। কেন্দ্রীয় সরকার করেছেন অথচ কার্যকরী করতে গিয়ে সেই টাকা দেওয়া হল না, মাত্র ৫ কোটি টাকা দেওয়া হল। কেন্দ্রীয় সরকার কেন টাকা দিল না তার একটি মাত্র কারণ হচ্ছে, উত্তর বাংলায় সব কটি কংগ্রেসীদের আস্তাকুঁড়ে ফেলে দেওয়া হয়েছে সেইজন্যই বোধ হয় টাকা দেওয়া হল না। এছাড়া আর কোন কারণ নেই বলে আমার মনে হয়। আমরা জানি, মাষ্টার প্ল্যান করা হয়েছিল জলঢাকা, রায়ডাক, তোরসা প্রভৃতিতে ব্যারেজ তৈরী করার জন্য ১৪ কোটি টাকা ধরা হয়েছিল। এটাকে কার্যকরী করলে ৩'৯৯ লক্ষ একর জমিতে কৃষি সেচের ব্যবস্থা হতে পারতো। রায়ডাকের ব্যাপারে কেন্দ্রের কাছে পাঠানো হয়েছে কিন্তু এখনও অনুমোদন হয়নি। কারণ কি? ওনাদের সদিচ্ছা নেই। সুতরাং আমাদের নিজেদের

সামর্থ্যের মধ্যেই করতে হবে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, উত্তর বাংলার ক্ষেত্রে বিশেষ গুরুত্ব দেবার জন্য। বন্যা-নিয়ন্ত্রণ এই দপ্তরের একটা মূল কাজ। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, উত্তর বাংলার নদীগুলি বিশেষতঃ তিস্তা, তোরসা, মানসাই, জলঢাকা প্রভৃতি অত্যন্ত টারবুলান্ট। অন্য সময় ঠিক থাকে কিন্তু বর্ষার সময়ে ভয়ঙ্কর আকার ধারণ করে। এরফলে ফসলের ক্ষতি হয়, ভূমিক্ষয় হয়, ঘর-বাড়ি ভেঙে দেয়, মানুষ গৃহহারা হয়ে যায়, জমি হারা হয়ে যায়। বন্যা নিয়ন্ত্রণ করবার জন্য পরিকল্পনা নেওয়া হয়, কিন্তু এই প্রসঙ্গে আমি একটি কথা বলতে চাই, ধরুন, কুচবিহার এবং জলপাইগুড়ি ডিভিসনে যে ইরিগেশন দপ্তর আছে। সেখানে অনেকগুলি স্কীম, ২০ পারসেন্ট স্কীম পাশ করা হল। সেখানে বোর্ড অফ টেকনিক্যাল কনসালটান্ট-এর মিটিং-এ বসে পাশ করা হল। সেখানে কারা কারা থাকেন। সেখানে সেন্ট্রালের সি. ডব্লু. সি, ইঞ্জিনিয়ার, ইরিগেশন ইঞ্জিনিয়ার, রেল ইঞ্জিনিয়ার এঁরা থেকে পরিকল্পনাগুলি পাশ করেন। এক্ষেত্রে দেখছি, প্রশাসনিক চরম গাফিলতি। কারণ, বি. টি. সির মিটিং হয় ডিসেম্বর মাস করে। আমরা যখন বাঁধের জন্য বললাম— কারণ বর্ষার সময়ে বাড়ী ঘর সব ভেঙে যায়, কৃষকেরা চরম দুরবস্থায় পড়ে—তখন ওনাদের জবাব হচ্ছে বর্ষা এসে গেল বাঁধগুলি করা সম্ভব নয়। বর্ষা শেষ হয়ে গেলে কাজ আরম্ভ করবো। যারা একজিকিউটি ইঞ্জিনিয়ার, ডিভিশন্যাল ইঞ্জিনিয়ার রয়েছেন দায়িত্বে, তাঁদের কাছে গেলে তাঁরা বলছেন, এই স্কীম করা যাবে না, কারণ নদীর চেহারা পাল্টে গেছে বর্ষার পর। সুতরাং আবার স্কীম বি. টি. সিতে পাঠানো হোক। এই যে ভিসিয়াস সার্কেল—এরা প্রতি বছর এই জিনিষ করছে। ৫/৬টি স্কীম হচ্ছে কিন্তু স্কীমগুলি কার্যকরী করা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, বি. টি. সির মিটিং আগে করা সম্ভব কিনা সেটা দেখবেন। কারণ বর্ষার আগে স্কীমগুলি পাশ হলে এবং বর্ষার আগে যদি কাজে হাত দেওয়া যায় তাহলে বন্যা নিয়ন্ত্রণের কাজগুলি অনেক আগেই শেষ হতো। এটা দেখা দরকার। আমি এরপর ক্ষুদ্র সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়কে দু-একটি কথা বলতে চাই। সেচের ব্যবস্থার সম্প্রসারণের প্রয়োজন আছে। আমাদের আবাদী জমির মধ্যে মাত্র ৩০ শতাংশ জমি সেচসেবিত।

পশ্চিমবাংলায় আমরা যদি খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে চাই তাহলে কম করে আমাদের লক্ষ্যমাত্রা রাখতে হবে ৫০ ভাগ জমিকে সেচ এলাকাভুক্ত করা। এটা যদি আমরা করতে পারি তাহলে খাদ্য শস্যের ব্যাপারে লক্ষ্যমাত্রার কাছাকাছি পৌঁছাতে পারবো বলে বিশ্বাস করি। এটা করতে গেলে ক্ষুদ্রসেচ দপ্তরকে অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে হবে। স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই

কিছু কিছু জায়গায় হয়েছে কিন্তু কাজের প্রচুর ত্রুটি বিচ্যুতি রয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই এই ব্যাপারে তিনি যেন নজর দেন। আমরা দেখছি ৭।৮।১০ বছর আগে ডিপ টিউবওয়েল সিংক করা হয়েছে কিন্তু সেই কাজ এখনও শেষ করা সম্ভব হয় নি। সেখানে ঘর হয়েছে তো মেসিন বসানো হয় নি, মেসিন বসানো হয়েছে তো নলকূপ নেই, নলকূল আছে তো ডিসট্রিবিউসান লাইন নেই। জানিনা কি কারণে এই সব হয় নি। এইগুলিকে ভাল ভাবে দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি ব্যক্তিগতভাবে অনুরোধ করছি। কুচবিহার এবং জলপাইগুড়ি জেলায় এই ক্ষুদ্র সেচ একটা অব্যবস্থার মধ্যে রয়েছে। ক্ষুদ্র সেচের যে ব্যবস্থা রয়েছে সেখানে যেমন ডিপ টিউবওয়েল, রিভার লিফ্ট এই-গুলিকে ঠিকভাবে কার্যকারী করা যাচ্ছে না। কেন এইগুলিকে করা যাচ্ছে না সেটা মানুষের কাছে নিশ্চই আমাদের জবাবদিহি করতে হবে। এই ত্রুটিগুলি আপনি একটু দেখবেন এবং সমস্ত বাধা অপসারণ করে যাতে তাড়াতাড়ি এইগুলিকে কার্য্যকরী করা যায় সেটা একটু দেখবেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই। অনেক ক্ষেত্রে দেখা যায় ডিপ টিউবওয়েল বসানোর ব্যাপারে অনেক অসুবিধার সৃষ্টি হচ্ছে। ডিপ টিউবওয়েল কোন জায়গায় বসানো হবে সেটা ইঞ্জিনিয়াররা সমস্ত রকম টেকনিক্যাল ফিজিবিলিটি দেখে বসায়। ডিপ টিউবওয়েল বসাতে গেলে অনেক পরীক্ষা-নিরীক্ষা করে টেকনিক্যাল এক্সপার্টদের দেখিয়ে বসাতে হয়। তাঁরা বললেন এখানে টেকনিক্যাল ফিজিবিলিটি আছে, অতএব এখানে বসানো যেতে পারে। পরবর্তীকালে দেখা গেল সেই ডিপ টিউবওয়েল মাটির নিচে গেল। এইগুলি দেখা দরকার, প্রশাসনিক যে গাফিলতি আছে সেইগুলি অন্তত দেখা দরকার। বাজেট তো আমরা এখানে পাস করছি, টাকা-পয়সার ব্যবস্থা আমরা এখান থেকে করে দিচ্ছি। আমাদের যে দৃষ্টিভংগী, আমাদের যা মানসিকতা তাতে আমাদের সমস্ত কর্মসূচী সকল গরীব মানুষের কাছে পোঁছে দিতে চাই আমাদের কাজের মাধ্যমে। কিন্তু এর মধ্যে যে সব সরকারী কর্মচারী রয়েছে, যেসব ইঞ্জিনিয়ার রয়েছেন তাঁদের কাজের প্রতি যদি ঠিক মত নজর না দেন তাহলে আমাদের কাজের কার্য্যকরী ফল হবে না—এই বিষয়ে কোন সন্দেহ নেই। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে এই ব্যাপারে তিনি একটু চিন্তা ভাবনা করেন এবং কাজগুলি যাতে সঠিকভাবে হয় তার ব্যবস্থা করেন।

জলঢাকা, রায়ডাক এবং তোরসার ব্যাপারে মাষ্টার প্লান গ্রহণ করা হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন জলঢাকা, তোরসা এবং রায়ডাকের ব্যাপারে

কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেছে কিনা ; আমরা জানি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল। কিন্তু তারপর কোথায় কত টাকা ধরা হ'ল, কি হ'ল না হ'ল তারপর, আমরা কিছু জানি না। বাজেটের মধ্যে এই সম্পর্কে কোথাও কিছু উল্লেখ নেই। তোসরা, জলঢাকা এবং রায়ডাক মাষ্টারপ্লান আজ পর্যন্ত কার্যকরী হ'ল না। এটা হলে কেবলমাত্র কোচবিহার জেলাতেই ৩'৯৯ লক্ষ একর কৃষি জমি সেচের আওতায় আসত। এই ব্যাপারে বাজেট বই-এ কিছু উল্লেখ থাকা উচিত ছিল। এর উল্লেখ থাকলে আমরা জানতে পারতাম কেন্দ্রীয় সরকার এই স্কীমগুলি নিয়ে কিভাবে চিন্তা ভাবনা করছেন। এই নিয়ে অনেকে অনেক কথা বলেন। তাই আমি আশা করবো আপনার জবাবী ভাষণের সময় এই ব্যাপারে আমাদের এনলাইটেণ্ড করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আরো যে সমস্ত প্রকল্প নেওয়া হয়েছে মাঝারি, বড় বা ছোট প্রকল্প, আমি স্বীকার করছি বিভিন্ন জেলায় যে সমস্ত জায়গায় সেচের প্রয়োজন অত্যন্ত বেশী, সেখানেই প্রকল্পগুলো নেওয়া হয়েছে। আমি এখানে একটা ঘটনার উল্লেখ করছি। উত্তরবঙ্গ হচ্ছে একটা বন্যা প্রবণ এলাকা, সেই জন্য এখানে গুরুত্বপূর্ণ বিষয় ভেবে সেচ ব্যবস্থা জোরদার করা উচিত। উত্তরবাংলার সেচ ব্যবস্থা যদি ভাল ভাবে করা যায় তাহলে দার্জিলিং এবং জলপাইগুড়ির চা থেকে ১৬০০ কোটি টাকারও বেশী বিদেশী মুদ্রা দিল্লির ট্রেজারীতে জমা হবে। উত্তরবাংলার অন্যতম ফসল হচ্ছে পাট, সেচ ব্যবস্থা যদি ঠিকভাবে এখানে করা যায় তাহলে পাট থেকে ৩০০ কোটি টাকার বেশী বিদেশী মুদ্রা দিল্লীর ট্রেজারীতে জমা হবে।

[ 5-40—5-50 P. M. ]

কিন্তু এই ক্ষেত্রে যে অনীহা এবং অনিচ্ছা, এ সম্পর্কে আরও চাপ যাতে সৃষ্টি করা যায়, সে সম্পর্কে সরকারের পক্ষ থেকে ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমি মাননীয় মন্ত্রীমহোদয়-দ্বয় যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে সেচ, জল 'বিভাগ' এর যে ব্যয়-বরাদ্দের দাবী উপস্থাপিত করা হয়েছে, আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। এই দুটি বিভাগ অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেচ এবং জল বিভাগের গুরুত্ব অপরিসীম, কারণ এরই উপর নির্ভর করছে আমাদের কৃষি, আমাদের দেশের খাদ্যের সয়ম্ভরতা। এই কৃষির উন্নতির উপরেই নির্ভর করছে শিল্পের উন্নতি। সুতরাং এই বিভাগটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় সেচ এবং জলপথ

বিভাগের যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তার মধ্যে আমি সর্ব প্রথমে দৃষ্টি আকর্ষণ করতে চাই বন্যা নিয়ন্ত্রণের উপরে। আমরা দেখছি, এখানে তিনি কতকগুলো প্রকল্প—১১টা প্রকল্পের কথা বলেছেন এবং এরই সাথে সাথে আরও ২।৩টা প্রকল্পের কথা ভাবনা-চিন্তা করছেন। কিন্তু আমি যেটা সম্বন্ধে তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তা হচ্ছে যে, মেদিনীপুর জেলার ময়না বেসিন জল নিস্কাষণ প্রকল্প, তমলুক জল নিস্কাষণ প্রকল্প এবং ঘাটাল মাস্টার প্লান। একটা জেলার মধ্যে যদিও তিনটে বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প রয়েছে, এর মধ্যে আমি বিশেষ ভাবে যেটা সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই, যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, প্রায় প্রত্যেক বছরেই যারফলে বন্যা দেখা দেয়—তা হচ্ছে কেলেঘাই নদী প্রকল্প। কেলেঘাই নদীতে প্রচণ্ড বন্যার ফলে মেদিনীপুর জেলার প্রায় ১০/১২টা থানা এলাকা ঝাড়গ্রাম, খড়গপুর লোকাল, নারায়ণপুর, বাগুই, কপোলেশ্বরী, দাঁতন, এই সমস্ত এলাকার ১২টা থানার বিস্তীর্ণ অঞ্চল ব্যাপক ভাবে ক্ষতিগ্রস্ত হয়, জীবন-হানী হয়, সম্পত্তি নষ্ট হয়, ধানচাষ ব্যাহত হয়, ফসলের ক্ষয়ক্ষতি হয় ও চাষবাস নষ্ট হয়। এই রকম গুরুত্বপূর্ণ একটা বিষয়ে কোন প্রকল্প এর মধ্যে নেই। এখানে ১৯৭০-৭১ সালে একটা প্রকল্প গ্রহণ করা হয়েছিল বলে শোনা গিয়েছিল এবং কেন্দ্রীয় সরকার ৮ কোটি টাকা বরাদ্দ করেছিলেন। তারমধ্যে ৫ কোটি টাকা খরচ করা হয়েছিল এবং বাকী ৩ কোটি টাকা খরচ করা হয়নি। এ পর্যন্ত কেলেঘাই নদীর সংস্কার না হওয়ার ফলে আমরা দেখছি বহু জায়গায় এর যে সমস্ত শাখা নদী আছে—যেমন, কপোলেশ্বরী এবং বাগুই' এর দুপাশে বাঁধ না থাকার ফলে বাড়তি জল এলাকার মধ্যে চলে যায় এবং বিরাট ক্ষতি হয়। কেলেঘাই নদীর মধ্যে বিস্তীর্ণ এলাকায় পলি ও বালি জমে আছে, যারফলে ওখানকার বাড়িঘর, গাছপালা নষ্ট হয়ে যায়। এটা সংস্কার না হওয়ার ফলে বাড়তি জল যা এলাকার মধ্যে ঢুকে পড়ে তা নিয়ে ওখানকার মানুষের এক বিরাট সমস্যা রয়েছে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি তাঁর জবাবী ভাষণে কিছু বলবেন। এই রকম গুরুত্বপূর্ণ একটা বিষয় কেন তাঁর প্রকল্পগুলোর মধ্যে অন্তর্ভুক্ত হল না আশাকরি, তা বলবেন। এছাড়া গঙ্গা সংস্কার প্রকল্পের কথা তিনি বলেছেন। গঙ্গা নদীর দুপাশে ভাঙ্গনের ফলে ক্রমশ পলি জমছে এবং তারফলে যে নাব্যতার সৃষ্টি হচ্ছে, তা দূর করতে ফারাক্কা থেকে যে পরিমাণে জল আসার কথা তা না পাওয়ার ফলে এই নদী ধীরে ধীরে নাব্যতা হারিয়ে ফেলছে।

বাজেটের মধ্যে ফরাক্কার জল যে গঙ্গায় আসছে না, গঙ্গার নাব্যতা যে আরও বেড়েছে তার কেন উল্লেখ নেই? আশা করি মাননীয় মন্ত্রী তাঁর জবাবী ভাষণে এই বিষয়ে বক্তব্য রাখবেন। আমি সুন্দরবন এলাকার লোক। সম্প্রতি খবরের কাগজে

দেখলাম যে আপনি সুন্দরবন এলাকা দেখে এসেছেন। সুন্দরবন এলাকার বিস্তীর্ণ অঞ্চল প্রায় ১৫ শতাংশ অঞ্চল নদী বিস্তীর্ণ এলাকায় অবস্থিত। আপনি নিজে বলেছেন এখানকার নদীর মেরামত করার জন্যে এবং এই বিষয়ে নির্দেশ দিয়েছেন। তবে বর্ষা এসে যাবে এই রকম সময়ে সরকারের তরফ থেকে নদী বাঁধগুলি সংস্কারের যে নির্দেশ দিয়েছেন এবং অর্থ দপ্তর থেকে যে অর্থ দিয়েছেন তাতে আমার মনে হয় ঠিকমত কাজে লাগবে না কারণ এই বর্ষার সময়ে মেরামতির কাজ ঠিকমত হয় না। প্রত্যেক বছর এইভাবে সুন্দরবনের নদীর বাঁধ ঠিকমত মেরামতি না হওয়ার জন্যে একের পর এক নদীর বাঁধ ভেঙ্গে যায় এবং নদীর জল ঢোকে বিস্তীর্ণ এলাকায়। এরফলে ফসলের ক্ষতি হচ্ছে, মানুষের ধনসম্পত্তির ক্ষতি হচ্ছে। সুতরাং এই জিনিষ চলছে এবং এই সম্পর্কে সরকার একেবারে নিস্পৃহ। আপনারা ১০ বছর ধরে ক্ষমতায় আছেন কিন্তু বৃষ্টির সময়ে যে বন্যার জল নদী পথে ভেতরে ঢুকছে আপনারা তা জানা সত্ত্বেও কিছু করেননি। তারপরে নদীর জলনিকাশীর ক্ষেত্রে যে স্লুইজগেটগুলি আছে, আমরা জানি সুন্দরবন এলাকায় দীর্ঘদিন ধরে এই স্লুইজগেটগুলি মেরামত হয়নি। পলি জমে গিয়ে চরা পড়েছে। কোন কোন জায়গায় স্লুইজগেটগুলি ভেঙ্গে পড়েছে এবং নদীর জল ঢুকে সেচের ক্ষতি করছে। এখনও পর্য্যন্ত স্লুইজগেটগুলি মেরামত হয়নি। আরেকটি কথা বলবো—আপনি একটু ভেবে দেখবেন যে সম্প্রতি সরকারের তরফ থেকে স্লুইজ গেট তৈরীর জন্যে তিন ফুট ডায়ামিটারের হুইম পাইপ দেওয়ার কথা হচ্ছে। কিন্তু স্লুইজ গেটের বাড়তি জল, বৃষ্টির জল এই তিন ফুট ডায়ামিটার হুইম পাইপ থেকে জলনিকাশী করা সম্ভবপর হবে না। যার ফলে ফসল নষ্ট হবে এবং হুইস পাইপের মধ্যে দিয়ে জল যেতে অনেক সময় লাগবে। আপনারা হুইম পাইপের সংখ্যা বেশী করেছেন ঠিক কথা কিন্তু তার সঙ্গে সুন্দরবন এলাকায় যদি নতুন নতুন স্লুইজ গেট ৩ ভেন্টের বা ৪ ভেন্টের সিসটেমের তৈরী করেন এবং হুইম পাইম বাড়ান অনেক বেশী সংখ্যায় তাহলে জল নিকাশী করা যাবে, ফসলের ক্ষতি হবে না এবং বছরের পর বছর তার থেকে বন্যার কবলের হাত থেকে রেহাই পাওয়া যাবে। এই ব্যাপারে সরকার একটু দৃষ্টি দেবেন। সেচ দপ্তরে যে কন্ট্রাক্টারি ব্যবস্থা সেই বিষয়ে সরকারের তরফ থেকে চিন্তা-ভাবনা করা দরকার। সবচেয়ে লোয়েষ্ট টেণ্ডারে যে কন্ট্রাক্টর কাজ করতে চান তাকে আপনারা কাজ দেন ফলে সেই কন্ট্রাক্টররা খুব নিম্ন মানের কাজ করেন। এই সমস্ত কম্পিটিশানের মধ্যে যারা লোয়েষ্ট টেণ্ডারে কাজ করেন তারা যে কিরকম কাজ করবেন বোঝাই যায়। চিরাচরিত অসাধু পথে দুর্নীতির পথে কাজ করে থাকেন এবং এইভাবে বিল পাশ করান। সুতরাং এই জিনিষ চলছে, এই সম্পর্কে

আপনার দপ্তরের কাছে খোঁজ-খবর রাখুন। অসাধু পথে দুর্নীতির পথে যেভাবে কন্ট্রাক্টররা অর্থ উপার্জন করছেন তারসঙ্গে কিছু ইঞ্জিনীয়াররাও জড়িত আছেন। তারাও তাদের সঙ্গে হাত মিলিয়ে প্রচুর অর্থ অপচয় করেছেন। কিন্তু সেই তুলনায় কাজ হয় না কিছুই। এর ফলে স্লুইজ গেট এবং নদী বাঁধের যে সমস্ত কাজ হওয়ার কথা ছিল সেগুলো সব নষ্ট হয়ে যাচ্ছে। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকায় পিয়ালী নদী ক্লোজারে নোনা জল বার করে মিঠে জল জমিতে দেওয়ার একটা বৃহত্তর প্রকল্প তৈরি হয়েছিল। পিয়ালি প্রজেক্টের উদ্দেশ্য ছিল যে একদিকে নোনা জল নিষ্কাশন করে মিঠে জল চাষের জমিতে ঢুকবে। কিন্তু দেখা যাচ্ছে যে এই মিঠে জল আসতে বাধাপ্রাপ্ত হচ্ছে। এই প্রজেক্টটি কয়েক কোটি টাকা খরচ করে তৈরী করা হয়েছিল কিন্তু সেই পিয়ালি প্রজেক্ট নষ্ট হচ্ছে এবং যে উদ্দেশ্যে করা হয়েছিল তা ব্যহত হচ্ছে।

[ 5-50—6-00 P. M. ]

এটার সম্পর্কে দুই রকমের মতামত শুনছি লোকের কাছ থেকে এবং দুইটি বিভাগ থেকেই আমরা জানতে চাই। ইরিগেশান ডিপার্টমেন্টকে বললে তারা বলছে যে আমাদের স্লুইস গেট ঠিক মত আছে, নোনা জল ঢোকেনি। অপর দিকে এগ্রিকালচার দপ্তর থেকে বলছে জল টেস্ট করা হয়েছে, এমন ভাবে এই স্লুইস গেট তৈরী করা হয়েছে তার ভেতর লিকেজের জন্য নোনা জল ঢুকে জলকে নোনা করে দিয়েছে। এর জন্য আমি বলছি এই যে এত কোটি কোটি টাকা ব্যয় করে পিয়ালি প্রজেক্ট করা হল এটার জন্য একটা জন্য একটা এনকোয়ারি করে দেখুন। এবং যাতে তাড়াতাড়ি এটাকে ক্রটিমুক্ত করে চাষাবাষ করা যায় তার জন্য দেখা হোক। অপর দিকে মগরাহাট বেসিন-র জন্য যে ভূমিসংস্কার সাধনের কথা—প্রত্যেক বছরেই বাজেটে যেটা থাকে—সেই অনুসারে কাজ হয় না। যার ফলে সমস্ত জল মগরাহাটে-র নিচু এলাকা সোনারপুর ইত্যাদি এলাকা দিয়ে নেমে যায়। এবং মগরাহাটের বিস্তীর্ণ এলাকা কুলতলি, বারুইপুর, সোনারপুর ইত্যাদি এলাকা জলে ডুবে যায়। এই সম্পর্কে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই মগরাহাট বেসিন প্রকল্প বাজেটের মধ্যে দিয়ে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা যায় তার জন্য আবেদন জানাচ্ছি। অপরদিকে আপনি বলেছেন সেচ জলকর বাবদ সরকার টাকা দিয়েছেন ৮৪-৮৫ সালে ৬৭.০৬ লক্ষ টাকা, '৮৫-৮৬ সালে ৭২.৭২ লক্ষ টাকা এবং '৮৬-৮৭ সালে ৫৯.৬২ লক্ষ টাকা। ১৯৮৫-৮৬ সালে সেচ জল কর বাবদ বাড়ল কিন্তু ১৯৮৬-৮৭ সালে সেটা নেমে চলে গেল ৫৯'৬২ লক্ষ টাকাতে--কেন?

আমরা অনেক জায়গার অভিযোগ জানি ইলেকশানের জন্য আপনারা টাকা আদায় করেননি, ভোটের আশায় আপনারা নোটিশ দিয়েছিলেন কিন্তু টাকা পাননি। এই যে অভিযোগ আমার মনে হয় এটা সত্যি নয়, এই যদি হয় তাহলে কি আপনার দপ্তরের অযোগ্যতার জন্য ব্যর্থতার জন্য সেচ জল কর বাবদ রাজস্ব আদায় করতে পারছেন না। আমি বলতে চাই কানাইবাবুকে বিশ্ব ব্যাঙ্ক যে ১৬৫৫ কোটি টাকা দিয়েছিল সেটা ১৯৮৫ সালে কার্য্যকরী হওয়ার কথা ছিল কিন্তু ১৯৮৭ সাল পর্যন্ত এই দুই বছরে একটিও গভীর নলকূপ খনন করা হয়নি। ১৪টি জেলায় ১২০০ ডিপ-টিউবওয়েল বসানোর কথা ছিল। কিন্তু আপনার দপ্তরের ইঞ্জিনীয়ার ও অন্যান্য যারা উচ্চ পদস্থ বিভাগের লোক আছেন তাদের মধ্যে পারস্পরিক অসহযোগিতা ও মতভেদের দরুণ সেটা ১৯৮৫ সাল থেকে ১২০০ ডিপ-টিউবওয়েল ১৯৯০ সাল পর্যন্ত বসানোর কথা ছিল সেই সম্পর্কে আপনি কার্য্যকরী করতে পারেননি। যেখানে ৫ বছরে এই ১২০০ ডিপটিউবওয়েল বসানোর কথা ছিল সেটা আপনারা করতে পারলেন না। এই ১২০০ ডিপটিউবওয়েল যদি ১৯৮৫ সালে বসাতে পারতেন তাহলে ১৯৮৬ সালে দেখা যেত এই ডিপ-টিউবওয়েল থেকে অনেক জায়গায় সেচ দেওয়া সম্ভব হোত এবং চাষীদের উপকার হোত আপনারা সেটা করতে ব্যর্থ হয়েছেন। আগামী তিন বছরে যে এটার সামান্য কিছু করতে পারবেন তার কোন গ্যারান্টি নেই।

এ সম্পর্কে আপনি বলবেন আগামী ৩ বছরে ১,২০০টি বসাতে পারবেন কিনা? এ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন তাও জানাবেন। আপনার দপ্তরে অনেক জায়গায় নদী সেচ প্রকল্প, ছোট ছোট লিফট ইরিগেশান স্কীম আছে। সেগুলি রক্ষণাবেক্ষণের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে। সেখানে ষ্টাফ থাকবার কোন কোয়ার্টার নেই। সেসব জায়গায় যেসব টেকনিক্যাল ম্যান দিয়েছেন তারা স্থানীয় না হবার ফলে অল্পদিন তারা থাকে। চাষীরাই নিজেদের উদ্যোগে সেচ ব্যবস্থা করেন। এ সম্পর্কে সাজেশান হচ্ছে স্থানীয় লোকেদের যদি নিয়োগ করেন তাহলে লিফট ইরিগেশান স্কীম চালু থাকবে এবং চাষীরা উপকৃত হবে। ডিপ টিউবওয়েল যা বসিয়েছেন তা বিদ্যুতের অভাবে চালু থাকে না। আপনার দপ্তরের সঙ্গে বিদ্যুৎ দপ্তরের কোয়ার্ডিনেশান না থাকার ফলে বা যেসব জায়গায় কানেকসান আছে সেগুলি নষ্ট হয়ে গেলে যদি কানেকশান না করতে পারেন তাহলে এর দ্বারা চাষীরা উপকৃত হবে না। এ সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে আপনার দপ্তরের সঙ্গে বিদ্যুৎ দপ্তরের কোয়ার্ডিনেশান থাকা দরকার না হলে সব ব্যর্থ হবে। সুন্দরবন এলাকায় বিরাট বিরাট খাল সুন্দরবন উন্নয়ন পর্যদের দ্বারা কাটা সেখানে যদি লিফট ইরিগেশান স্কীম চালু করতে পারেন তাহলে সেই খালের জল

চাষীরা ব্যবহার করতে পারে অনেক জায়গায় মিটে জল আছে সেগুলির জল পাম্প সেটের অভাবে চাষীরা তা ব্যবহার করতে পারছে না এখানে যদি এই গভীর খালগুলিতে লিফট ইরিগেশান চালু করা হয় তাহলে চাষীরা উপকৃত হবে। এ সম্পর্কে কতকগুলি প্রস্তাব ব্যক্তিগত ভাবে আমি দিয়েছিলাম। আশাকরি আপনি সেই ব্যবস্থাগুলি গ্রহণ করবেন। এই কটি কথা বলে আমি শেষ করলাম।

**শ্রীতারকবন্ধু রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বৃহৎ, মাঝারী, এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে ব্যক্তিগত ভাবে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলব। বিরোধীরা একটা কথা বলবার চেষ্টা করছেন যে কংগ্রেস আমলে বৃহত সেচ প্রকল্পগুলি শুরু হয়েছিল। ঢাক পিটিয়ে এই কথাগুলি বলার দরকার কি ? তাঁদের সময়ে যেভাবে পরিকল্পনা রূপায়ন করার চেষ্টা হয়েছিল সেই জায়গার সঙ্গে আমাদের বিরোধ। সাত্তার সাহেব এক সময়ে ক্লাষ্টার শুরু করেছিলেন। কায়েদ সাহেব বললেন বিদ্যুতের সঙ্গে শ্যালোর, শ্যালোর সঙ্গে মেকানিক্সের কোন কোয়ার্ডিনেশান নেই। কে এগুলি সৃষ্টি করেছে ? তাঁরা এগুলি করে গেছেন বলে এগুলি সারাতে অনেক সময় লাগছে। আমরা তাই পঞ্চায়েতের মাধ্যমে নীচু তলা থেকে এ কাজ শুরু করেছি।

[ 6-00—6-10 P. M. ]

একজন তো বললেন পঞ্চায়েতের মাধ্যমে কি কাজকর্ম হচ্ছে, সেইভাবেই তো হবে। আজকে পশ্চিমবঙ্গে প্রায় পৌনে ৬ কোটি লোকের বাস, তার মধ্যে গ্রামে থাকে ৪ কোটি, তার মধ্যে কৃষির সঙ্গে যুক্ত ৩ কোটি। সুতরাং কৃষি নির্ভর যে গ্রাম বাংলা সেই কৃষির যদি ঠিকমত অর্থনৈতিক উন্নতি পরিচালনা করতে হয় তাহলে তারজন্য দরকার জলের। জল ছাড়া কৃষির উন্নতি ভাবা যায় না। সেই কারণে আমরা তো ধরেছি সেটা। গঙ্গার কথা অনেকক্ষণ একটানা হল। আমি বিরোধী পক্ষের বন্ধুদের প্রশ্ন করি ফরাক্কা থেকে জলংগী পর্যন্ত ৯৫ কিলো মিটার আন্তর্জাতিক সীমা রেখা যেটা চলছে তার কোথাও কোথাও গঙ্গা ৭ কিলো মিটার ঢুকে গেছে, প্রায় ৩০ হাজার একর জমি চলে গেল। প্রাক্তন সেচ মন্ত্রী থেকে বর্তমান সেচ মন্ত্রী পর্যন্ত বার বার করে বলছেন যে আন্তর্জাতিক সীমা রেখার ব্যাপার, এটা কেন্দ্রীয় সরকারের, এটা তুমি দেখ, টাকা দাও গঙ্গার ভাংগন রোধ করবার জন্য। কই, সেকথা একবারও তো বলেননি ? সেকথা তাঁরা বলবেন না। পঞ্চায়েতের হাতে কেন গেল ডিপ টিউবওয়েল, পঞ্চায়েত কেন বেনিফিসিয়ারী ঠিক করছে—ক্ষুদ্র কৃষক পঞ্চায়েত ঠিক করবে না তো সাত্তার সাহেব ঠিক করবে ? এটা পঞ্চায়েত ঠিক করবে। উত্তর বংগে সেদিন রাজীব গান্ধী

গিয়েছিলেন। কত দুঃখ উত্তর বংগের তপশীলী জাতির কষ্ট দেখে। তিনি বললেন ঠিক আছে, আমি দিল্লী গিয়ে সব করে দেব। তিনি ওখানে কি হচ্ছে না হচ্ছে এসব দেখেছেন। গংগা সম্পর্কে প্রিতম সিং কমিটি হয়েছিল ১৯৮০ সালে। প্রিতম সিং কমিটির সুপারিশ ছিল বোধ হয় ২৯৪ কোটি টাকা গংগা ভাঙ্গনের জন্য। একটা চিঠির উত্তর দেওয়া পর্যন্ত প্রয়োজন বোধ করলেন না কেন্দ্রীয় সরকার। তাঁদের আজ বড় বড় কথা শুনতে হবে। কেন্দ্রীয় সরকারকে বার বার করে বলা হচ্ছে যে ফরাক্কার জন্য জলংগীর জন্য এই ভাঙ্গন হচ্ছে, কখন এন এইচ ৩১ বিপর্যস্ত হবে ভেঙ্গে যাবে কেউ জানে না, বিশেষজ্ঞরা এই কথা বলছেন। কেন্দ্রীয় সরকার দিনের পর দিন চিঠির কোন উত্তর পর্যন্ত দেন না। আপনারা সেকথা বলেন না। আজকে কেন্দ্রীয় সরকার যে ৫ কোটি না ১০ কোটি টাকা দিয়েছেন সেটা কিভাবে দিয়েছেন আপনারা জানেন? প্ল্যান এ্যাডভান্স এ্যাসিস্ট্যান্স, লজ্জা হয় কথাটা বলতে। তার মানে ধার দিলাম, পরিশোধ করতে হবে, পরে কি প্ল্যান হবে তার থেকে টাকা কেটে নেওয়া হবে। ১০ কোটি টাকা দিয়েছেন, সেখানে রাজ্য সরকার ২ শো কোটি টাকা খরচ করলেন তিস্তা প্রকল্পে।

এই সব কথা বলুন, সত্যিকারের অসুবিধার কথাগুলি সব বলুন। চিঠি দিলে তার উত্তর দেওয়া হয় না—আর এখানে আপনারা সব অসত্য কথা বলে যাচ্ছেন এবং আপনারা যেসব পরিসংখ্যান দিচ্ছেন সেগুলিও অসত্য। এই জানুয়ারী মাসে মুখ্যমন্ত্রী ব্যারেজ ওপেন করে এলেন—দেখুন গিয়ে ঐ দক্ষিণ দিকে ৫০ হাজার একর জমিতে জল পেয়ে গেল। তিস্তা পরিকল্পনার ব্যাপারে আপনারা গিয়ে দেখুন যেসব জায়গায় ঠিকমত জল যাচ্ছে না সেখানে মাইনর ইরিগেসনের মাধ্যমে জল নিয়ে যাওয়া হচ্ছে। আজকে সেগুলি ওঁরা দেখছেন না। তিস্তা পরিকল্পনা একটা বড় পরিকল্পনা—এই পরিকল্পনা সম্পূর্ণ হলে ২২ লক্ষ হেক্টর উত্তর বঙ্গের জমিতে চাষ হবে এবং তার রাইট ব্যাঙ্কের কাজ শুরু হয়ে গেছে। এবং সেটা আমাদের মুখ্যমন্ত্রী উদ্বোধন করতে গিয়েছিলেন। ওঁরা সব পঞ্চায়েতের নামে সব ভুত দেখছেন—বিনা প্ল্যানে সব কন্ট্রাক্ট হয়েছে। আপনারা সব বলে যাচ্ছেন পঞ্চায়েতের কথা শুনবেন না,—কিন্তু এখানে ক্যানেল চাই, ওখানে ব্রীজ চাই এই সব তাঁরা বলছেন। আপনারা তো জানেন বিনা প্ল্যানে, বিনা ইনভেষ্টিগেসনে কালভার্ট হয়, ব্রিজ হয়? প্রত্যেক সারকেলে সব ব্যবস্থা আছে—কোথায় কি হবে কিভাবে করা যাবে ইনভেষ্টিগেসন হয়, তার ম্যাপ হয়—ইনভেষ্টিগেসন সারকেল আছে, ইনভেষ্টিগেসন ডিপার্টমেন্ট আছে—সেখানে ম্যাপ হবে

জরীপ হবে সব কিছু হবে তারপর কাজ হবে, খুশী মত কি সব করা যায়? ওঁরা অবশ্য তাই করতেন। এবং তাই এই সব কথা বলে গেলেন। তিস্তা খাল শুরু হয়েছে তিস্তা ব্যারেজের কাজকর্ম শুরু হয়েছে। এইসব কাজ হলে ঐ কালাঘাটায়, ময়নাগুড়ি এবং এমন কি কুচবিহারের বহু জমি উপকৃত হবে। প্ল্যানিং কমিশনের সুপারিশ সব সময় এখানে চূড়ান্ত বলে নিতে হবে। এই সব কথা একটু ভেবে দেখবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকামাক্ষ্যা নন্দন দাস মহাপাত্র** ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বৃহত ও মাঝারী দপ্তরের সেচমন্ত্রী মহাশয় এবং ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয় তাঁদের নিজ নিজ দপ্তরের ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন। আমি এই দাবীগুলিকে সমর্থন করে দু-একটা কথা উল্লেখ করতে চাই। আমি বড় সেচ দপ্তর সম্বন্ধে আমার আলোচনাকে কেন্দ্রীয়ভূত করে শেষে ক্ষুদ্র সেচ সম্বন্ধে কিছু বলবো। স্যার, আপনি জানেন বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে রূপ নারায়ণ, ভাগীরথী ও হুগলী প্রধানত এই তিনটি নদীর জল নিষ্কাসন ব্যবস্থা যদি ঠিক না রাখা যায় তাহলে পশ্চিমবাংলাকে প্লাবনের হাত থেকে বাঁচানো যাবে না।

[ 6-10—6-20 P.M. ]

স্যার, কংগ্রেস পক্ষের বন্ধুরা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে বন্যা পরিস্থিতি সামাল দেবার ক্ষেত্রে ব্যর্থতার কথা বললেন। বামফ্রন্ট সরকার কেন, তার আগের সরকারও ব্যর্থ হয়েছেন এবং আমি জানি, আগামীদিনেও আমরা ব্যর্থ হ'ব। তাঁরা যে বিষয়ে সমালোচনা করেছেন সেই বিষয়েই আমি দু/একটি মৌলিক প্রশ্ন এখানে উত্থাপন করতে চাই এবং এ বিষয়ে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ভেবে দেখবেন, আমার মনে হয়েছে আপনার বাজেট বক্তৃতা পড়ে যে—আমি ঠিক বলছি কিনা দেখবেন—পশ্চিমবঙ্গে বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে মূল কেন্দ্রবিন্দু যেটা সেটা আপনার বাজেট বক্তৃতায় পরিস্ফুট হয়নি। এই বিষয়টাই আমি বিস্তারিতভাবে বলার চেষ্টা করবো। আমার বক্তব্য শুনে মন্ত্রী মহাশয় ভেবে দেখবেন আমার বক্তব্যের যথার্থতা আছে কিনা। ১৯৪৮ সালে দেশ স্বাধীন হবার পর সাম্রাজ্যবাদীদের স্বার্থে এবং সদ্যস্বাধীন দেশের পুঁজিপতিদের স্বার্থে ও বুর্জোয়া শ্রেণীর স্বার্থে যেভাবে তদানিন্তন সরকার দামোদর পরিকল্পনা গ্রহণ করেছিলেন তার অনিবার্য কারণ হিসাবে আজকে হুগলী নদী মজতে বসেছে। আপনি জানেন স্যার, এই দামোদরের জলের যে স্রোত, বন্যার সময় তার যে খরবেগ—

মোমেনটাম—তা প্রতি বছর হুগলী এবং রূপনারায়ণ নদীতে বঙ্গোপসাগর-এর পলিমঞ্চ থেকে জোয়ারের জলে বয়ে আসা যে পলিমগুলি জমতো সেই পলিমগুলি কেটে নিয়ে সমুদ্র গর্ভে ফেলে দিত। দামোদর পরিকল্পনা রূপায়িত হবার পর আমি স্যার, কয়েকটা বছরের তথ্য দিয়ে প্রমাণ করবো, বিশেষ করে ১৯৫৬ সালের পর দামোদরে বন্যা বিরোধী বাঁধগুলি প্রায় কমপ্লিট হয়ে যাবার পর দেখা গেল প্রতি বছর পশ্চিমবঙ্গে বন্যার প্রকোপ বেড়েছে। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে ১৯৫৪ সালে নিম্ন দামোদরে বর্ষার সময় জল প্রবাহের গতিবেগ-এর ক্ষমতা যেখানে ছিল ৫০ হাজার কিউসেক্ ১৯৫৬ সালে দামোদরে বন্যা বিরোধী বাঁধগুলি কমপ্লিট হবার পর ১৯৫৯ সালে দেখা গেল মাত্র ৫ বছরের মধ্যে সেই নিম্ন দামোদরে ২০ হাজার কিউসেক্ জলনিকাশী ক্ষমতা হয়ে দাঁড়িয়েছে। অর্ধেকেরও বেশী কমে গিয়েছে জলনিকাশী ক্ষমতা। শুধু তাই নয়, হুগলী নদীর জলনিকাশী ক্ষমতা সেই সময় ১৯৫৪ সালে ১৯৫৯ সালে এবং মাঝে ১৯৪৮ সাল থেকে ১৯৫৬ সালের মধ্যে ডি. ভি. সি'র ফ্ল্যাড কনট্রোল বাঁধগুলি কমপ্লিট হয়ে যাবার পর শতকরা ৫০ ভাগের বেশী কমে গিয়েছে। আপনি হিসাব করলে দেখবেন, দেশ স্বাধীন হবার আগে ১৯৪৩ সালে পশ্চিমবাংলায় যে বন্যা হয়েছিল তাতে দামোদরের বন্যায় আজকের পশ্চিমবঙ্গের যে ভূখণ্ড তার ৫০ বর্গমাইল এলাকা প্লাবিত হয়েছিল। ভ্রান্ত যে দামোদর উপত্যকা পরিকল্পনা তদানিন্তন কংগ্রেস সরকার চালু করেছিলেন তার অনিবার্য ফল হিসাবে ১৯৫৬ সালের পর গঙ্গা-পদ্মার দক্ষিণে পশ্চিমবঙ্গের যে ভূখণ্ড, সেই ভূখণ্ড দামোদরের প্লাবনের ফলে এসে দাঁড়ালো—হুগলীর জলনিকাশী ক্ষমতা রোধ হয়ে যাবার পর বন্যা এলাকা হয়ে দাঁড়ালো ৪ হাজার ৭৩৪ বর্গমাইলে। ১৯৫৯ সালে এই এলাকা আরো বাড়লো এবং বেড়ে হয়ে দাঁড়ালো ১০ হাজার ৯৩০ বর্গমাইল। ১৯৬৭-তে আরো বেড়েছে, ১৯৬৮-তে আরো বেড়েছে এবং ১৯৭৮ সালে আরো বেড়েছে। ১৯৮৪ থেকে ১৯৮৬ সালে ১৯৫৯ সালের চেয়ে বেশী এলাকা ক্ষতিগ্রস্ত হয়েছে। এর কারণ একটাই। আপনি জানেন স্যার, হুগলী বিশাল মোহনার দৈর্ঘ হচ্ছে ১৫ মাইল। বঙ্গোপসাগরের পলিমঞ্চ থেকে প্রতিদিন জোয়ারের টানে হাজার হাজার টন পলি এসে হুগলী এবং রূপনারায়ণের মোহনায় জমা হ'ত। দামোদর নদী পরিকল্পনা রূপায়িত হবার আগে প্রথম বর্ষাতে ছোট ছোট বন্যার তোড় দামোদর এবং রূপনারায়ণের খাদ দিয়ে যেভাবে তীব্র গতিতে নামতো সেই বন্যার মোমেনটাম্ জমাট চর কেটে নিয়ে চলে যেত এবং জলপ্রবাহের যে ঢাল হাইড্রোলিকগ্রেডিয়েন্ট সেই গ্রেডিয়েন্টকে বরাবর বজায় রাখতো। ডি. ভি. সি'র ভ্রান্ত পরিকল্পনার ফলে পশ্চিমবঙ্গের জলনিকাশীর প্রধান মুখ বন্ধ হয়ে গিয়েছে।

এখানে জলঙ্গী নদীর কথা উঠেছে। জলঙ্গী, চূর্নী, ময়ূরাক্ষী, অজয়, দামোদর, রূপনারায়ণ—এই সমস্তই হচ্ছে হুগলী নদীর উপনদী। এই সমস্ত নদীর জলনিকাশী ক্ষমতা বন্ধ হয়ে গিয়েছে। এর একমাত্র কারণ হচ্ছে, এই যে উপনদীগুলি যা হুগলী নদীতে এসে পড়েছে সেই হুগলী নদীই মজে গিয়েছে।

তাই, পশ্চিমবঙ্গের বুনিয়াদের ক্ষেত্রে রিভার পয়েন্ট হচ্ছে প্রধান এবং তাকে কনসেনটেড করা উচিত। আজকে কিভাবে হুগলী নদীর জলনিকাশী ক্ষমতাকে বাড়াতে পারবো, কিভাবে হুগলী নদীর অববাহিকার জলনিকাশী ঢালকে বজায় রাখতে পারবো, সেই চেষ্টা করা উচিত। তারপরে কলকাতায় বন্দর হবে বলে যখন কংগ্রেস সরকার এই ডি. ভি. সি পরিকল্পনা নিতে যান তখন তদানিন্তন পশ্চিমবাংলার এবং ভারতবর্ষের বিভিন্ন রাজনৈতিক দল এবং আরো অনেক বড় বড় ইঞ্জিনিয়ার তারা বারবার আপত্তি করেছিলেন যে এই জিনিস করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর মূলে যে ইতিহাস আছে সেটা আপনি জানেন। তৃতীয় বিশ্বযুদ্ধের সময়ে হিটলার পর্যুদস্ত হবার পরে আনবিক বোমার ফর্মুলা মার্কিন সাম্রাজ্যবাদের হাতে করায়ত্ব হয়। ইংরেজ সাম্রাজ্যবাদের হাতে টেনেস নদীর মত কোন বৃহৎ জল বিদ্যুত পরিকল্পনা ছিল না। তাই তারা খুঁজে পেতে চেয়েছিল ভারতবর্ষের বুকে দাঁড়িয়ে ডি. ভি. সি'র বিদ্যুৎ উৎপাদনের মাধ্যমে আনবিক বোমা তৈরী করতে। ইতিমধ্যে দেশ স্বাধীন হল। ইংরেজ চলে গেল। কিন্তু ইংরেজ চলে গেলেও তাদের সেই সাম্রাজ্যবাদী পরিকল্পনা তদানিন্তন ভারত সরকার গ্রহণ করেছিলেন। এই বুনিয়াদ হল ডি. ভি. সি'র মাধ্যমে বুর্জোয়া শ্রেণীর। এর ফলে আজকে সেচের কাজ অনেকখানি ব্যহত হয়ে দাঁড়িয়েছে। সুতরাং মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে কংগ্রেস সরকার এই বিষয়ে কোন দৃষ্টি দেন নি। আপনি বন্যা নিয়ন্ত্রণের জন্য স্কীম নিয়েছেন। আজকে নদীর যে প্রধান মুখ, পশ্চিমবাংলার হলদিয়া নদীর মুখ ব্লকড হয়ে থাকবে, রূপনারায়ণ নদীর মুখ ব্লকড হয়ে থাকবে, আর অপর দিকে উপনদী, শাখা নদীর বিভিন্ন লোয়ার পকেটে ড্রেনেজ-এর ব্যবস্থা নিশ্চয়ই করতে হবে, এতে নিশ্চয়ই সাময়িক উপকার পাওয়া যাবে তাতে সন্দেহ নেই, কিন্তু তাতে পশ্চিমবাংলার ক্ষেত্রে চিরকালের জন্য একটা সুষ্ঠ সমাধানের দিকে এগিয়ে যেতে পারবো না। এই ব্যবস্থায় স্থায়ী সমাধান হওয়া সম্ভব নয়। কাজেই এই ব্যাপারে আমি আপনার বিবেচনার জন্য কয়েকটি প্রস্তাব উত্থাপন করবো। এই রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে তা হয়ত করা সম্ভব নয়, কিন্তু দৃষ্টি দেওয়া উচিত। আপনি লক্ষ্য করে দেখবেন যে দামোদর এবং হুগলী নদীর সংযোগস্থলে পাথুরিয়া পয়েন্টের উপরে একটা ব্যারেজ

করা যায় কিনা। বঙ্গোপসাগরের যে স্যাণ্ড হেড সেটা এসে প্রতি বছর এই হুগলী নদীকে মজে দেয়। এই স্যাণ্ড হেডকে দুই পাশে দুটো বাঁধ দিয়ে তার মধ্যে রাখা যায় কিনা সেটা দেখতে হবে। এই প্রসঙ্গে আরো বলতে চাই যে ক্ষুদ্র সেচ দপ্তরের কাজের গতিবেগ আরো বাড়াতে হবে। আর. এল. আই যেগুলি তৈরী করা হয়েছে সেগুলি যাতে প্রপারলি ফাংশান করে সে বিষয়ে দৃষ্টি দিতে হবে। আর একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেদিনীপুর, ২৪ পরগণা একটা বিশাল এলাকা। বারে বারে স্যালাইন এরিয়া বলে সেখানে ডীপ টিউবয়েল করা হয় না। আজকে কৃষি বিজ্ঞান উন্নত হয়েছে। স্যালাইন এরিয়াতে নোনা জলে চাষ করার জন্য প্রয়োজনীয় সার, বীজ এবং অন্যান্য জিনিস যখন উদ্ভাবন করা সম্ভব হচ্ছে তখন স্যালাইন এরিয়াতে যাতে ডীপ টিউবয়েল করা যায় সেদিকে আপনি নজর দেবেন। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঞ্যা ঃ**—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, এই সম্পর্কে আমাদের পক্ষের এবং সরকার পক্ষের বক্তারা এতক্ষণ তাদের যে বক্তব্য রাখলেন, আমি সেটা ধৈর্য সহকারে শুনছিলাম এবং শেষ বক্তা কামাখ্যা নন্দন দাস মহাপাত্র মহাশয় একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছেন। এই দৃষ্টি আকর্ষণ করলেও যেহেতু তিনি সরকার পক্ষের সদস্য সে জন্য একটু কায়দা করে উপর দিকে না গিয়ে একেবারে শেষ মোহনার দিক থেকে বোঝাবার চেষ্টা করেছেন যে প্রবলেমটা বিরাট। কাজেই এই জায়গায় যদি কিছু স্থায়ী সমাধান না করা যায়, হুগলী নদীর মোহনায় তাহলে সেচ প্রকল্প, বন্যা-নিয়ন্ত্রণ প্রকল্প কখনই সাকসেসফুল হবে না। আমি আপনার কাছে কয়েকটি প্রস্তাব এই ব্যাপারে তুলে ধরতে চাই তাহলে আপনি জিনিসটা বুঝতে পারবেন। আপনার সেচ দপ্তরের অভিজ্ঞতা নেই। আপনি অনেকদিন বাদে এই দপ্তরে এসেছেন, এর আগে ননীবাবু ছিলেন।

[ 6-20—6-30 P. M. ]

একটি জিনিস যেটা রাজনৈতিক ভাবে আপনারা পক্ষপাতদুষ্ট হচ্ছেন। যদিও একজন বিরোধী দলের সদস্য হিসাবে এই কথাটা বলতে গিয়ে কিছুটা দ্বিধাগ্রস্ত হতে হয়, একটা বাস্তব ঘটনা না বলে পারছি না, সেটা হলো বামফ্রন্ট সরকারের সেচ দপ্তর বিগত দশ বছরে একটা পক্ষপাত দোষে দুষ্ট হয়ে চলেছে। বারেবারে তারা যখন বক্তব্য রেখে যাচ্ছেন, উপস্থাপনা করছেন, সামনে ঐ তিস্তার সাইনবোর্ড ঝুলিয়ে সারা পশ্চিম-

বাংলার সেচ দপ্তরের ব্যর্থতাকে ঢাকবার চেষ্টা এবং বন্যা নিয়ন্ত্রন কর্মসূচী যা সারা ভারতবর্ষের ক্ষেত্রে ৯.৭ ভাগ, সেটা পশ্চিমবাংলার ক্ষেত্রে বিগত ৬ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৭.৬ ভাগেরও নিচে। সেই ব্যাপারটা ঢাকবার চেষ্টা করছেন। আমরা দেখতে পেয়েছি ৬ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেচ এবং বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচীতে পশ্চিম-বাংলার সেচ দপ্তরে যে টাকা প্ল্যান আউটলে হয়েছিল, তার ৯০ কোটি টাকার কাজ আপনারা করতে পারেননি। এটা একটা ভয়ানক বিপর্য্যয়, এবং ভয়ানক অপদার্থতা, সেই অপদার্থতার কলঙ্ককে আপনাদের নিতে হবে। আপনি না থাকলে উপায় নেই, আপনি নতুন এসেছেন, এই মন্ত্রী সভায়, সেই ভয়ানক বিপদজনক অপদার্থতার কলঙ্ক কিন্তু আপনাকে বইতে হবে সেচমন্ত্রী হিসাবে। আমরা কি দেখছি, আমরা দেখছি— মাননীয় সদস্য তুহিন সামন্ত মহাশয় বললেন, দামোদর উপত্যকার সমস্যা সম্পর্কে বললেন, সেচের সমস্যার কথা বললেন আপনার বাজেট বক্তৃতার মধ্যে কতকগুলো মাস্টার প্ল্যানের কথা বলেছেন তার মধ্যে ঘাঁটাল মাস্টার প্ল্যান আছে। এর জন্য কত টাকা মঞ্জুর করেছেন, মন্ত্রী মহাশয় জানাবেন আমাদের? দশ বছর আগে তদানিন্তন মন্ত্রী প্রভাস রায় মহাশয় রুপোর চামচে ঘাঁটাল মাস্টার প্ল্যানের উদ্বোধন করে গিয়েছিলেন, দশটা বছর কেটে গেছে, এখনও পর্য্যন্ত এক ইঞ্চিও কাজ এগোল না। এখানে বাজেটে মাত্র পাঁচ লক্ষ টাকা বরাদ্দ করেছেন, তাও সেটা ইঞ্জিনিয়ারদের এবং কর্মচারীদের বেতন দিতে চলে যাবে। মেদিনীপুর অবহেলিত। তমলুক মাস্টার প্ল্যান, এক ইঞ্চি কাজ করেছেন গত দশ বছরে? এটা উনি উল্লেখ করলেন, জোরের সঙ্গে উল্লেখ করলেন কামাক্ষা বাবু, সঠিক ভাবে তাঁর বক্তব্যকে আমি সমর্থন করে বলছি এবং আমাদের এস. ইউ. সি. সদস্য প্রবোধবাবু উল্লেখ করে গেলেন একটার পর একটা ব্যাপার। ১৯৮৬ সালের বন্যা সম্পর্কে আপনাদের বারেবারে লিখতে হচ্ছে, বলতে হচ্ছে। একই পর্য্যায়ে সেখানে বলতে হয় কেলেঘাই এর কথা, লজ্জায় মাথা হেঁট হয়ে যাওয়া উচিৎ সেচমন্ত্রী হিসাবে, আজকে গ্রামের পর গ্রাম, ব্লকের পর ব্লক, নারায়নগড় থেকে শুরু করে ভগবানপুর, পটাশপুর ভেসে গেছে, সেখানকার মানুষের চোখের জল বইতে বইতে শুকিয়ে গেছে, তারা জানে না কখন তারা আবার ভাসবে। আপনার বাজেটে কেলেঘাই সম্পর্কে একটুও উল্লেখ নেই। আমি দেখলাম মেদিনীপুর জেলা পরিষদের মিটিং-এ আপনি কি করবেন, আপনি মন্ত্রী, কিন্তু আপনি ঠুঁটো জগন্নাথের মত সেখানে বসে থাকেন, কারণ সমস্ত দায় দায়িত্ব জেলা পরিষদের সভাপতি এবং প্রত্যেকটি জেলার যারা ডিফ্যাক্টো চীফ মিনিষ্টার হয়ে বসে রয়েছেন,—খুব ভাল কথা, আমরা চাই ক্ষমতার বিকেন্দ্রীকরণ হোক। কিন্তু ক্ষমতার বিকেন্দ্রীকরণের সঙ্গে সঙ্গে কাজের রূপায়ন চাই,

সেটা হচ্ছে না। শুনে রাখুন, মন্ত্রী মহাশয়, বন্যার পরে, বিধ্বংসী বন্যার পরে যা কাণ্ড কারখানা হয়েছে, যে নক্কার জনক ঘটনা ঘটে গেছে, ২৪ তারিখ থেকে বর্ষণ শুরু হয়েছিল, আপনার দপ্তরের তদানিন্তন মন্ত্রী, আপনি ছিলেন না, আপনার দপ্তরের কোন অফিসার ৩০ তারিখ বেলা ১১টা পর্য্যন্ত আমার বিধানসভা কেন্দ্র সবং-এ যায়নি। আপনার সেচ দপ্তর কাজ করছে, তারা জানেনা, আপনার দপ্তরের একটা এ্যালার্মিং সিস্টেমের ব্যবস্থা আছে, বন্যা আসছে, এত বিপদসীমা রেখা পেরিয়ে যাচ্ছে ঘোষণা করতে হয়, বলতে হয়। ৩০ তারিখের বেলা ১১ টার সময় আপনার সাবডিভিশনের একজন অফিসার গিয়ে হাজির হয়েছিলেন, তার আগে কবার কত জায়গা ভেসে গেছে, কত জায়গায় বাঁধ ভেঙেছে, কত জায়গায় জল উঠছে, মানুষের সর্বস্ব শেষ হয়ে গেছে, আপনার দপ্তর সেই সময় ছিল না। আজকে জেলাপরিষদের সভাধিপতির হাতে সমস্ত ক্ষমতা, এই এপ্রিল মাসে একটা মিটিং হয়েছে, আমার জেলা মেদিনীপুর জেলা, আপনার দপ্তরের কতকগুলো প্রকল্পের হিসাব নিকাশ তারা দিয়েছে, আপনাকে বলি, প্রবোধবাবু বললেন, সেখানে একটা এ্যাপ্রোচ আছে যে Resuscitation of River Kaliaghai in P. S. Sabang, Patashpore and Bhagwanpur in the District of Midnapore. ৮ কোটি ১০ লক্ষ টাকার এই প্রজেক্ট পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার শেষের দিকে শুরু হয়েছিল। শেষ কথা ছিল যে ৬ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাজ্য সরকার এই পরিকল্পনাটা শেষ করবেন।

কি দেখলাম? না, মাত্র ০ কোটি টাকার কাজ হয়েছে ৬ষ্ঠ পরিকল্পার শেষে। তারপরে ১৯৮৬-৮৭ সালে মাত্র ১০ লক্ষ টাকা মঞ্জুর হয়েছিল ঐ কেলেঘাই এবং কপালেশ্বরীর কাজের জন্য কি হলো? Budget grant 10 Lakhs, actual expenditure 1986-87, April to June nothing, nil.

একটা নয়া পয়সাও খরচ হলো না। এক বছর ধরে একটা নয়া পয়সাও আপনাদের দপ্তর খরচ করতে পারেনি। তার পরে কি দেখছি, না এ্যাপ্রুভড আউটলে ১০ লক্ষ টাকা ছিল ১৯৮৬-৮৭ সালে, আর প্রপোজড্ আউটলে—১৯৮৭-৮৮ সালে ৫ লক্ষ টাকা করতে হবে! তাহলে মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন আমরা সেখানকার উদ্বিগ্ন মানুষদের কাছে গিয়ে কি বলব? আমি সেখানকার প্রতিনিধি, আমি সেখানে গিয়ে মানুষকে কি বলব? আপনার দপ্তরের সঙ্গে পঞ্চায়েতের একটা ঘুষোঘুষি, মারামারির সম্পর্ক, ভাগ-বাটোয়ারা নিয়ে এই জিনিস হচ্ছে। আমরা দেখছি এই মধুভাণ্ডের ওপর মৌমাছি ভন্-ভন্ করছে। আপনারা জমিদারি এমব্যাঙ্কমেন্টের কাজের দায়িত্ব পঞ্চায়েতের ওপর দিয়েছেন। অথচ আপনার দপ্তর বলছে, 'ওদের টেকনিক্যাল এক্সপার্ট' নেই,

আমাদের নাইলে হবে না।' আজ ৭/৮ বছর ধরে পঞ্চায়েৎ এবং সেচ দপ্তরের ঝগড়ার ফলে পশ্চিমবঙ্গের কোথাও জমিদারি এমবেঙ্কমেণ্টের ইরোসন রক্ষায় এক ফোঁটা মাটিও পড়েনি। এই যদি অবস্থা হয় তাহলে কি করে বন্যা নিয়ন্ত্রন হবে? জলনিকাশী ব্যবস্থা কি করে হবে? আমি এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে বলছি ১৯৮৬ সালের বিধ্বংসী বন্যার পরে একটা জমিদারি এমবেঙ্কমেণ্টে এক ছটাকও মাটি পড়েনি। এমন কি আমি দায়িত্ব নিয়ে বলছি গত বন্যায় আপনার দপ্তরের অধীন যে সমস্ত নদী বাঁধগুলিতে ইরোসন হয়েছিল, যেগুলি ধ্বংস হয়েছিল—বিশেষ করে কেলেঘাই-কপালেশ্বরীর বাঁধগুলি—সেগুলিতে এক ঝুড়ি মাটি পড়েনি, কোন সংস্কার কাজ হয়নি। গত বৈশাখ মাসের শেষ সপ্তাহের পাঁচ দিনের বৃষ্টিতে সেই সমস্ত ভাঙা বাঁধ দিয়ে ৩০/৪০টি গ্রামে এক হাঁটু জল ঢুকে গেছে। মানুষ জানে না বর্ষা আসছে, তাদের কি অবস্থা হবে। বর্ষাকাল এসে গেল, বন্যার ভয়ঙ্কর দিনের অপেক্ষায় মানুষ রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে আপনি আপনার আগামী পদক্ষেপের কথা জানাবেন, আমরা মানুষের কাছে গিয়ে তা বলব। আজকে যে সমস্ত অফিসার এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়াররা আপনাকে মিসলীড করে তাদের আপনি পানিসমেণ্ট দেবেন কিনা, তা আজকে এই হাউসে আপনাকে ঘোষণা করতে হবে। আপনি যদি তা করেন, তাহলে আমরা মানুষের কাছে গিয়ে তা বলতে পারব। আজকেই প্রশ্নোত্তরের সময়ে কামাখ্যা নন্দন দাসমহাপাত্র মাননীয় অর্থমন্ত্রীকে প্রশ্ন করেছিলেন—গত বন্যায় কেন্দ্র কত কোটি টাকা দিয়েছেন এবং কত কোটি টাকার কাজ হয়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে কাউনসেল অফ মিনিষ্টারস আছেন, আমি ওঁদের কাছে বলছি যে, আজ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার গেজেট নোটিফিকেসন করে পশ্চিমবঙ্গের কোন ব্লক বা জেলাকে বন্যা কবলিত বা বন্যা বিধ্বস্ত বলে ঘোষণা করেননি। পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন দপ্তর কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বন্যা ত্রাণের জন্য, পুনর্বাসনের জন্য, সংস্কার কাজের জন্য যে টাকা পেয়েছিল সে টাকার তারা আজ পর্যন্ত ইউটিলাইজেসন সার্টিফিকেট কেন্দ্রীয় সরকারকে দিতে পারেননি। এই সমস্ত কাজের জন্য যে টাকা দেওয়া হয়েছিল তার ইউটিলাইজেসন সার্টিফিকেট পর্যন্ত দিল্লীতে পাঠান হয়নি। এই অবস্থায় আজকে আবার নতুন করে টাকা চাইবার মুখ আছে কি? কোন্ মুখে টাকা চাইছেন, কোন্ অধিকারে টাকা চাইছেন? আজকে টাকা চাইবার কোন অধিকার নেই। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি অত্যন্ত বিনীতভাবে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং তাঁর কাছে আবেদন করছি—আমি আর ঐ বিতর্কের মধ্যে যেতে চাই না, আপনি বলবেন কাজ হচ্ছে, আমরা বলব কাজ হচ্ছে না—জেলায় জেলায় গিয়ে

একটু দেখুন, জেলার সভাধিপাতিদের হাতে সমস্ত দায়িত্ব দিয়ে আপনি রাইটার্স বিল্ডিংস'এ চুপ করে বসে থাকবেন না। পঞ্চায়েতের কার্যকলাপ একটু খোঁজ নিয়ে দেখুন, কি কাজ হচ্ছে, না হচ্ছে তা আজকে দেখার প্রয়োজন আছে। ফলস্ কনট্রাক্টরের বিল দিয়ে হাজার হাজার টাকা তছরূপ হচ্ছে। হাজার হাজার, লক্ষ লক্ষ টাকা আপনার দপ্তরের ইঞ্জিনিয়াররা আর জেলা পরিষদের সভাধিপতিরা লুঠ করে খেয়ে নিচ্ছে। সেচ দপ্তরের টাকা, আপনার দেওয়া টাকা সার্ভিস কোডের নাম করে লুঠ হচ্ছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, গত বন্যার সময়ে হাজার হাজার গ্রামবাসী—কংগ্রেস কমিউনিষ্ট মিলিত ভাবে—নিজেদের জীবন বিপন্ন করে বাঁধ রক্ষা করেছে। অথচ সেই সমস্ত হাজার হাজার মানুষ আজ পর্যন্ত আপনার দপ্তর থেকে বা জেলা পরিষদ থেকে এক পয়সাও মজুরী পায়নি। তাদের প্রাপ্য ২৭/২৮ হাজার টাকা লুঠ হয়ে গেছে। আপনি অনুগ্রহ করে এ বিষয়ে একটু তদন্ত করুন।

[ **6-30—6-40 P. M.** ]

প্রায় ২৭ থেকে ২৮ লক্ষ টাকা লুট হয়ে গেছে। সুতরাং এ ব্যাপারে তদন্ত করতে হবে। দোষী সভাধিপতিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিতে হবে। পবিত্র বিধানসভার কক্ষে দাঁড়িয়ে আজকে এই কথা আপনাকে বলতে হবে। তিস্তার ক্ষেত্রে দেখলাম আপনাদের সাইনবোর্ড ঝুলছে, দক্ষিণবঙ্গে অবহেলা। ঘাটাল মাষ্টার প্ল্যান থেকে আরম্ভ করে তমলুক মাষ্টার প্ল্যান, ময়না বেসিন জল নিষ্কাশন প্রকল্প, ভগবানপুর-নন্দীগ্রাম জল নিষ্কাশন প্রকল্প সম্বন্ধে এই হাউসে বলেছেন হাত দেবেন। এই পরিস্থিতির মধ্য দিয়ে ইরিগেশন পটেনশিয়াল বাড়বে? কানাইবাবু আর. এল. আই স্কীমের জন্য এনারজাইজেশন করবেন বলছেন। কিন্তু আমি মাননীয় কানাইবাবুকে বলবো,নদী বক্ষ গুলি একবার গিয়ে দেখে আসুন, পলি মাটি ভরে গেছে। ২।৩ মাসের বেশী জল থাকে না। পলি পড়ে পড়ে সমস্ত উঁচু হয়ে গেছে। সুতরাং আর. এল. আইয়ের জন্য যে পাম্প মেশিন বসানো হবে, নদীর জল সেই পাম্পের মাধ্যমে আর উঠে আসবে না। সুতরাং এনারজাইজেসন করে লাভ কি হবে? সুতরাং আপনি স্পটে যান, গিয়ে দেখে আসুন, পলি পড়ে সব ভরে গেছে। ৬০ পারসেন্ট আর. এল. আই স্কীম আপনার ফেইল করবে। আপনি বলেছেন ১২০০ ডীপটিউবওয়েল ৩ বছরের মধ্যে করে দেবেন। কিন্তু আমরা কি দেখলাম, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি পিটিশন কমিটির চেয়ারম্যান ছিলেন। সৌভাগ্যক্রমে এখন ডেপুটি স্পীকার হয়ে বসে আছেন। আপনারই রিপোর্ট, ২৮ মার্চ '৮৭ এই বিধানসভা কক্ষে আপনার লেখা যে রিপোর্ট

আমাদের দিয়েছেন তাতে দেখছি, ভয়ঙ্কর চুরি। ২০৬টি ডীপটিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। কোনটা ১৯৭৮ সালে, কোনটা ১৯৭৯ সালে, কোনটা ১৯৮০ সালে, আবার কোনটা ১৯৮১ সালে। আপনি তখন চেয়ারম্যান হিসাবে ষ্ট্রিকচার দিয়ে বলেছিলেন অবস্থা মারাত্মক। এখন হয়তো কোন অফিসার মন্ত্রী মহাশয়কে বলবেন একটু ড্রিলিং করলেই ঠিক হয়ে যাবে, কোথাও চোক্‌ড হয়ে গেছে, পরিষ্কার করলেই ঠিক হয়ে যাবে। হাইটেনশন লাইন ঠিক করে দেব। কিন্তু অনিল মুখার্জী মহাশয় তিনি চেয়ারম্যান হিসাবে ( পিটিশন কমিটির ) যে রিপোর্ট দিয়েছেন তাতে দেখছি ভয়ঙ্কর ব্যাপার। অফিসাররা স্পটে যান না, অসত্য রিপোর্ট দিচ্ছে। ১৯৭৮ সাল থেকে একটা ডীপটিউবওয়েল খারাপ হয়ে পড়ে আছে। আর আপনাদের অসত্য রিপোর্ট দিচ্ছে। বাঁকুড়ায় বলছেন করে দেবেন, ওয়েষ্ট দিনাজপুরে করে দেবেন। ১৫৬ কোটি টাকার প্রজেক্ট ১৯৯০ সালে করতে হবে। মাত্র ১৪০টি ড্রিলিং করেছেন। ৬০ ডীপটিউবওয়েল করতে পারেনি যেখানে, সেখানে ১২০০ ডিপটিউবওয়েল করতে পারবেন? ১৯৮৭ সালের জুনমাসে দাঁড়িয়ে ১৯৯০ সালের মধ্যে বাকী ১২০০ ডিপটিউবওয়েল বসিয়ে দিতে পারবেন? পারবেন না। কেন পারবেন না জানেন, আপনাকে কায়েমী স্বার্থের বিরুদ্ধে লড়াই করতে হচ্ছে বলে। প্রগতিশীল বামপন্থী মার্কসবাদী দলের বিরুদ্ধে আপনাকে লড়তে হচ্ছে বলে। কুচবিহারে তো উইদাউট টেণ্ডারে মাল কেনা নিয়ে ওখানকার সভাধিপতির সঙ্গে আপনার মারামারির উপক্রম হয়েছিল। কাজ করতে পারবেন না, ডানা কাটা সুরু হয়েছে। আপনাকে চূড়ান্ত পঙ্কিল আবর্তে নিক্ষেপ করে এই কাজ করতে দেবে না। সুতরাং আপনি যদি আজকে বলেন ইরিগেশন পটেনশিয়াল বাড়িয়ে দেব, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা পেয়ে গেছি সুতরাং ২ বছরে ১২০০ ডীপটিউবওয়েল করে দেব এইসব অসত্য কথা পশ্চিমবাংলার মানুষ বিশ্বাস করবে না। কংগ্রেসের আমলে যে ডীপটিউবওয়েল হয়েছিল সেগুলোও মেইনটেন হচ্ছে না। কোথাও হাই টেনশন লাইন কেটে নেওয়া হয়েছে। কোথাও জেনারেটর চুরি করে নিয়ে গেছে। কোথাও সামান্য একটু যন্ত্রপাতি একটু সারিয়ে দিলেই যেখানে চালু হয়ে যায় তা করা হচ্ছে না। পিটিশন কমিটির এই যে থার্ড রিপোর্ট এই যে ষ্ট্রীকচার এটা ভয়ঙ্কর মারাত্মক ব্যাপার। বিদ্যুৎ দপ্তরের অসহযোগিতা, আপনার দপ্তরের অফিসারদের চূড়ান্ত ব্যর্থতা এই নিয়ে আপনি ইরিগেশন পটেনশিয়াল বাড়াবেন কি করে, এরিয়া অফ প্রডাকশন বেড়ে যাবে? এগ্রিকালচার প্রডাকশন বেড়ে যাবে? এটা ভাবা অলীক কল্পনা। তাই আমি বলবো, এ ব্যাপারে বাস্তবমুখী হওয়া দরকার।

তাই আপনাকে বললো সঠিকভাবে কাজ-কর্ম করার চেষ্টা করুন। আজকে যে সমস্ত জেলা পরিষদগুলির হাতে আপনি দায়-দায়িত্ব সোঁপে দিয়ে নিশ্চিন্তে বসে আছেন ডিসেনট্রালাইজেসানের নাম করে, আমরা নীতিগতভাবে এটা মেনে নিলেও আপনার দপ্তরের সুপারভিসান অনেক বেশী প্রয়োজন। এটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি তিনি যেন এটা দেখেন। তা না হলে কি হচ্ছে—আপনার হাতে ওরা হুঁকো রেখে তামাক খেয়ে যাচ্ছে। আমি আপনার কাছে আবেদন করবো এই ব্যাপারে আপনি একটু দেখুন। আপনার কাছে আবেদন করলে আপনি বলবেন জেলা পরিষদকে বলুন, জেলাপরিষদের চেয়ারম্যান বলবেন পঞ্চায়েত সমিতির সভাপতিকে বলুন, পঞ্চায়েত সমিতির সভাপতি বলবেন অঞ্চল প্রধানকে বলুন। আবার দেখবো অঞ্চল প্রধান কৃষক সমিতির সভায় বসে আছেন কিংবা পার্টি অফিসে বসে আছেন, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির পার্টি অফিসে বসে আছেন। মানুষ কৈফিয়ত চাইতে গেলে বিচার পাবে না, তার বদলে পাবে মাথায় টাঙ্গি তা না হলে তার উপর নারকীয় অত্যাচার হবে। ডিসেনট্রালাইজেসানের নাম করে রাজনৈতিক সিদ্ধান্ত মানুষের কাছে পৌঁছে দিয়েছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যদি আমি একটা পয়েন্ট বলি। মিটিং হয়েছিল ৩. ৭. ৮৭ তারিখে, মেদিনীপুরের ডি. এম মিটিং করেছিল। তাতে ইন্সট্রাকসান দেওয়া হয়েছিল কি কি মেজার নিতে হবে। একটা জায়গায় ইন্সট্রাকসান দিয়ে বলেছেন SDOs were requested to instruct their BDOs to arrange for immediate repair of ex-zamindary embankments with the help of the local Panchayat. Sabhadhipati, Zilla Parishad said that the NREP fund placed at the disposal of the Panchayat could be utilised for repair of ex-zamindara embankments in cases of urgent need. খবর নিন তো মাননীয় মন্ত্রী মহাশয়, আমি হাত জোড় করে বলছি, একটা এ্যালিগেসান ? এটা একটা স্পেসিফিক এ্যালিগেসান। খবর নিন যে ৩. ৭. ৮৭-তে মিটিং হ'ল, আরজেন্ট অর্ডার দিলেন ডি. এম যে anticipating serious flood situation in all the districts including Midnapore একটা জোড়াও মাটি পড়েছে কিনা ? কিন্তু আমরা জানতে পেরেছি ফল্‌স ইউটালাইজেসান সার্টিফিকেট দেখিয়ে, ফল্‌স বেনিফিসিয়ারী লিষ্ট করে দেওয়া হয়েছে, আজকে এইভাবে জেলায় জেলায় এন. আর. ই. পি, আর. এল. ই. জি. পি-র টাকা হরিলুট হচ্ছে। বিভিন্ন দপ্তরের টাকা মানুষের কাছে গিয়ে পৌঁছায় না। হাজার হাজার মানুষ, লক্ষ লক্ষ মানুষ বিভ্রান্ত হয়ে আগামী দিনের জন্য দুঃস্বপ্নের দিন গুনছে। আজকে তাদের কি হবে ? আমি আপনাকে স্পেসিফি-

ক্যালি এই সমস্ত ঘটনা বললাম। কেলেঘাই কপালেশ্বরীর কি অবস্থা? মানস ভূঞা জিতেছে, তার জন্য তাকে শাস্তি দিন কিন্তু স্ববং-এর ১ লক্ষ ৮০ হাজার মানুষকে শাস্তি দেবেন না। পাশের থানা পটাশপুর—এখানে কামাক্ষাবাবু বসে আছেন, ওনাকে গোপনে জিজ্ঞাস করুন পটাশপুরের মানুষেরা দুর্ভাবনার অন্ধকারে দিন কাটাচ্ছে। বন্যার জন্য এখনও পর্যন্ত কোন বাঁধ রিপেয়ার করা হয় নি। ভগবানপুরের মানুষ এখনও অন্ধকারের দিন গুনছে ভয়াবহ বন্যার কথা চিন্তা করে। এবারের মনসুন এসে গেছে, এখন বিধানসভা চলছে, এই বিধানসভার শেষে আপনাকে, আমাকে মানুষের মুখোমুখি গিয়ে দাঁড়াতে হবে। তাদের কাছে গিয়ে বলবো যে সেচমন্ত্রীর কাছে আবেদন করেছিলাম, পশ্চিমবাংলার সরকার বাহাদুর বলেছেন ১০ লক্ষ টাকা দিয়েছি ১৯৮৬-৮৭ সালের কাজে লাগাবার জন্য। কিন্তু কাজ হয় নি। ৫ লক্ষ টাকা ১৯৮৭-৮৮ সালের জন্য দিয়েছি, কাজ হবে কিনা জানিনা। আপনারা সব মাথায় হাত দিয়ে বসে থাকুন, সেচমন্ত্রীর যখন যে রকম ফতোয়া আসবে সেই অনুযায়ী কাজ হবে। আপনারা বন্যার জন্য প্রস্তুত থাকুন। আপনার কাছে আবেদন করছি আপনার অফিসারদের কথায় মিসলিড না হয়ে, জেলা পরিষদের মাতব্বরির উপর না দাঁড়িয়ে আপনি এলাকায় গিয়ে প্রতিটি জায়গা দেখে আসুন যে কি জিনিস সেখানে করার চেষ্টা করা হচ্ছে। তিস্তা নিয়ে বলা হচ্ছে যে ১৮৫ কোটি টাকা খরচ করেছেন এবং কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত দিয়েছেন মাত্র ৫ কোটি টাকা। একটা পরিকল্পনা তো আছে, পরিকল্পনা রূপয়ান করতে হবে তো, একটা প্লান আউট লে আছে তো। সিক্সথ প্লান আউটলেতে বলুন না, কেন সমস্ত টাকা খরচ করতে পারেন নি? আপনার দপ্তরের অবহেলার জন্য এবং উদাসীনতার জন্য ২৯৪ কোটি প্লান আউটলের টাকা খরচ করতে পারেন নি। এই কথাটা হেড ওয়াইজ ক্যাটাগরিক্যালি আপনাকে বলতে হবে। এই কথা বললে আমাদের কাছে পরিষ্কার হয়ে যাবে যে এই হেডে এতো টাকা রাজ্য সরকারের কাজ করার কথা ছিল এবং এই বাবদ কেন্দ্রীয় সরকারের এতো টাকা দেওয়ার কথা ছিল। আমরা কি দেখছি? রাজ্য সরকার যদি কাজ না করে তার জন্য ম্যাচিং গ্রাণ্ট কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে চাইবেন কি করে? এই কথা তো কেউ বললেন না?

[ 6-40 – 6-50 P. M. ]

আপনারা বলছেন যে কেন্দ্র টাকা দিচ্ছে না। কিন্তু কেন্দ্র কিভাবে দেবে—তা নির্ভর করে একটা নীতির উপর, আপনাদের সেই নীতির উপরে নির্ভর করে কাজ

করতে হবে, তবেই তো কেন্দ্র টাকা দেবে ? আপনারা সেই নীতি অনুযায়ী কাজ না করে কেবল কেন্দ্রের উপরে দোষারোপ করছেন, একটা বিরাট রকমের দোষ কেন্দ্রের উপরে চাপাতে চাইছেন। কেন্দ্র শুধু তিস্তার জন্য টাকা দেবে না, অন্যান্য আরও যে সমস্ত প্রকল্প আছে, সেগুলোকে বাস্তবে রূপায়িত করার চেষ্টা করুন, টাকা নিশ্চয়ই পাওয়া যাবে। আমি আপনার কাছে একটা ভয়ঙ্কর তথ্য তুলে ধরতে চাই—তা হচ্ছে গঙ্গা ভাঙ্গনের কথা এখানে অনেক সদস্য তুলেছেন, কিন্তু ইদানিং যেটা ভয়ঙ্করভাবে দেখা দিয়েছে তা হচ্ছে মেদিনীপুর জেলার তমলুক মহকুমা এবং হাওড়া-বাগনানে রূপনারায়ণের ভাঙন। এই দুটি বর্তমানে ভয়ঙ্কররূপে দেখা দিচ্ছে। আমরা সংবাদপত্রে দেখলাম যে, ইতিমধ্যে আপনি আপনার দপ্তরের অফিসারদের পাঠিয়ে কিছু তথ্য সংগ্রহ করে কিছু পদক্ষেপ নেওয়ার চেষ্টা করছেন। আমি আপনাকে এই ব্যাপারে বিশেষভাবে অনুরোধ করবো যে, মেদিনীপুর জেলা দীর্ঘদিন ধরে অবহেলিত অবস্থায় ছিল, এখানে মাননীয় অজয় মুখার্জী যখন সেচমন্ত্রী ছিলেন এবং সি. পি. আই দলের মন্ত্রী হলেও মাননীয় বিশ্বনাথবাবু তাঁদের সময়ে এই জেলার জন্য কিছু কাজ শুরু করেছিলেন। আপনিও এই জেলার জন্য কিছু পদক্ষেপ নিন। কংগ্রেস সরকারের আমলে ১৯৭২-৭৭ সালে এই কেলেঘাই থেকে শুরু করে অন্যান্য নদী-প্রকল্পের কাজ পুরোদমে শুরু করেছিলেন। কিন্তু তারপর এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ঘাটাল-তমলুক মাস্টার প্লান, ময়না-বেসিন প্রকল্প থেকে শুরু করে কেলেঘাই প্রকল্পের কাজ, কেলেঘাই থেকে কপোলেশ্বরী, ভগবানপুর, নন্দীগ্রাম স্কীম—ইত্যাদি একটার পর একটা স্কীমের নাম করে আমি এখানে ৫০টা প্রকল্পের কথা বলতে পারি, যেগুলোতে প্লানিং কমিশনের ক্লিয়ারেন্স থাকা সত্ত্বেও রূপায়িত হয়নি। দক্ষিণবঙ্গের কথা, সেখানকার নদী-প্রকল্পগুলো বামফ্রন্ট সরকারের চূড়ান্ত ঔদাসিন্য, অপদার্থতা এবং পক্ষপাত দোষে দুষ্ট থাকার ফলে রূপায়িত হতে পারেনি। একই ভাবে রূপনারায়ণ নদ, হাওড়া জেলার ক্ষেত্রেও প্রযোজ্য। এই জেলাগুলোর ব্যাপক অংশ, মহকুমার বিরাট অংশ এমনি ভাবেই ক্ষতিগ্রস্ত হচ্ছে। এমনি একটা গুরুত্বপূর্ণ ব্যাপার হচ্ছে দীঘা ; দীঘা সমুদ্র উপকূলবর্ত্তী অঞ্চল হওয়া সত্ত্বেও উপেক্ষিত। সমুদ্র উপকূলবর্ত্তী এই দীঘা আজকে আস্তে আস্তে ক্ষয়ে যাচ্ছে। মাননীয় সিদ্ধার্থবাবু এখানে যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তখন তিনি দীঘার সমুদ্র উপকূলকে প্রতিরোধ করার জন্য একটা সুষ্ঠু পদক্ষেপ গ্রহণ করেছিলেন এবং বেশকিছু কাজ তখন হয়েছিল। আমরা দেখলাম এখানে মন্ত্রীত্বে আসার পর বামফ্রন্ট সরকার কিছু কাজ সাময়িক ভাবে করার পর থমকে গিয়েছেন এবং এর ফলে দীঘার বিস্তীর্ণ অঞ্চল সমুদ্রের মধ্যে চলে যাচ্ছে, সমুদ্র দীঘাকে ক্রমশ গ্রাস

করছে, ভয়ঙ্কর ভাবে গ্রাস করছে। অথচ দীঘা পর্যটনের জন্য একটা আকর্ষণীয় জায়গা। দীঘাকে আকর্ষণীয় পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধী একুইরিয়াম প্রকল্পের উদ্বোধন করেছিলেন। একটা ইন্টারন্যাশানাল এ্যাকুইরিয়াম যেটা এশিয়ার মধ্যে বৃহত্তম তার প্রতি পর্যটন দপ্তর দীঘার উপরে বিশেষভাবে দৃষ্টি দিয়েছেন। এটার প্রতি আপনার দপ্তর থেকে বিশেষভাবে দৃষ্টি দেওয়া উচিত বলে আমি মনে করি। এই সমুদ্র উপকূলবর্ত্তী ভূমিকে সংরক্ষণের ব্যবস্থা করতে পারলে এটা সত্যিকারের একটা আকর্ষণীয় পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে উঠবে। দীঘার সমুদ্র উপকূলবর্ত্তী অঞ্চলে আপনি নিজে আগ্রহের সঙ্গে এমার্জেন্সী ভিত্তিতে যা কিছু করা দরকার তা ইমিডিয়েটলি টেক আপ করুন। আমি আপনাকে এই ব্যাপারে বিশেষ ভাবে দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি। সুবর্ণরেখা প্রকল্প যা আপনি বিশেষভাবে জানেন যে, কেন্দ্রীয় সরকারের প্লানিং কমিশনের কাছে আলোচনাধীন অবস্থায় আছে, এই ব্যাপারে আপনি পরিষ্কার করে বলুন একে বাস্তবে রূপায়িত করার জন্য কি ধরণের সাহায্য আমাদের কাছে চান। যে কোন প্রকার সাহায্যের জন্য প্রয়োজন হলে এখান থেকে সর্বদলীয় কমিটি করে আমরা আপনার সাথে এগিয়ে আসতে রাজী আছি। সুবর্ণরেখার ব্যাপারে প্রয়োজন হলে কেন্দ্রীয় সরকারের সেচ দপ্তরের মন্ত্রীর সাথে কথা বলবো, প্লানিং কমিশনের ডেপুটী চেয়ারম্যানের সঙ্গে কথা বলবো এবং যদি প্রয়োজন হয় আমরা প্রধানমন্ত্রীর সাথেও কথা বলতে রাজী আছি। আপনি যদি সত্যিই আমাদের সাহায্য চান, তাহলে আমরা এখানে সর্বদলীয় কমিটি করে আপনার নেতৃত্বে গিয়ে সংশ্লিষ্ট সকলের সাথে কথা বলতে রাজি আছি। এই প্রসঙ্গে শুধু মাত্র সুবর্ণরেখা নয়, যে কথাটা আমি প্রথমে বলতে চেয়েছিলাম—তিস্তা প্রকল্পের কথা— যেটা ১০ বছর ধরে চেষ্টা করে আসছেন, সে ব্যাপারে পজিটিভ্ স্টেপ নেওয়ার জন্য বাস্তবে সত্যিসত্যিই রূপায়িত করার জন্য আপনাকে স্বয়ং এগিয়ে আসতে বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি। আপনি সেখানে স্বয়ং গিয়ে দেখুন, কি সেখানে আসলে অসুবিধা। একজন বাস্তববাদী মানুষ হিসাবে জেলায় জেলায় নিজে গিয়ে দেখুন সমস্ত অবস্থা আসলে কি। জেলা সভাধিপতিদের হাতে তামাক না খেয়ে নিজে নিজে গিয়ে একটু দেখুন। আপনি দেখুন, আজ সেচ দপ্তর কোন অবস্থায় এসে দাঁড়িয়ে আছে— অকর্মণ্যতা ও দুর্নীতির পংকিল অবস্থায় পড়ে আছে আপনার সেচ দপ্তর। আপনি এই অকর্মণ্যতা ও দুর্নীতিকে মুক্ত করার যে অভিযান চালাচ্ছেন—কনট্রাক্টরদের হাত থেকে, তাদের দুর্নীতির হাত থেকে মুক্ত করার যে অভিযান আপনি চালাচ্ছেন এবং যে কাজ আপনি শুরু করেছেন তাকে সত্যিকারের সফলকাম করে তোলার জন্য আপনাকে বিশেষভাবে অনুরোধ জানাই।

এই ব্যাপারে আপনি যদি একটু দৃষ্টি দেন ভালো হয় কারণ যে পরিমাণ টাকা আপনার ব্যয়িত হওয়ার জন্য আবেদন করেছেন তার অধিকাংশ টাকা কিছু পেট মোটা কনট্রাক্টরদের হাতে চলে যাবে, আপনাদের পৃষ্ঠপোষক কিছু সরকারের রাজনৈতিক নেতা আছেন তাদের হাতে চলে যাবে। আপনি যদি বন্ধ করতে না পারেন যৎসামান্য টাকা সাংসান করুন না কেন কাজে লাগবে না। আমাদের বিধানসভা কেন্দ্রে সবংয়ে দেবী খাল ৪ বছর ধরে কানাইবাবুর টানাটানিতে ডিপোজিট স্কীমে রয়েছে। এতে ৪ লক্ষ ৫ লক্ষ টাকার মত লাগবে এবং ৮০০ একর জমি মজে যাচ্ছে, সেখানে হাজার হাজার মানুষ ধান পাচ্ছে না, ফসল পাচ্ছে না সেইজন্য আজকে দেবী সংস্কারের জন্য আবেদন করছি। কেলেঘাই, কপালেশ্বরী অবিলম্বে শুরু করুন। জমিতে মাটি ফেলুন, লাঙ্গল লাগিয়ে নীচের ৩ কিলো মিটার পলি কেটে দিন তা না হলে জল নিষ্কাষণ হবে না। কেলেখাই, কপালেশ্বরীর লাগোয়া বিষ্ণুপুর মৌজায় ৬ হাজার একর অবধি জমি এক কোমর জলের তলায় ডুবে আছে ১৯৮৬ সালের থেকে। আপনার কাছে আবেদন করছি ওই হতভাগ্য মানুষগুলিকে মুক্ত করুন। আজকে সাড়ে ছয় বিঘা জমি জলের তলায় পড়ে আছে। সেই জমিতে যাতে ফসল ফলানো যায় এবং কাজে লাগানো যায় তার জন্য গুরুত্বপূর্ণ জরুরী ভিত্তিতে নির্দেশ দিন। এই পরিকল্পনা কাজে লাগানোর জন্য দৃষ্টি দিন। আপনার বক্তব্যের মধ্যে কোন মূল্যবোধ নেই, এই ব্যয়বরাদ্দকে কোনভাবেই গ্রহণ করা যায় না ( এমন সময়ে মাইক বন্ধ হয়ে গেল। )

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সামনে যে ২টি মেজর ইরিগেশান এবং মাইনর ইরিগেশান এই দুটির ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এই দপ্তর মন্ত্রী হিসাবে দুটি যিনি পেশ করেছেন তিনি সত্যি সত্যি নিষ্ঠাবান, এই দপ্তরকে সক্রিয়ভাবে চালিয়ে নিয়ে যাবার জন্য কর্মপ্রাণ ব্যক্তি। আমি একজন প্রবীণ মানুষ হিসাবে তিনি তার এই নিষ্ঠাকে বিশ্বাস করি। ওঁনারা এই সেচ এবং জলপথ দপ্তরকে ক্ষুদ্রতর থেকে ক্ষুদ্রতম করে দিয়েছিলেন। খাদ্যে পরনির্ভরশীল হয়ে পড়েছিল এর চেয়ে অসম্মানের আর কি থাকতে পারে ? সেইসব কথা তো ওদের মুখ দিয়ে বেরুল না। আমি পশ্চিমবঙ্গের লোক হিসাবে বলবো আমাদের এখানে যে খাদ্যের উৎপাদন হয়েছে তা বামফ্রন্ট সরকারের সীমিত ক্ষমতার মধ্যেই সম্ভব হয়েছে এবং মেজর ইরিগেশান এবং মাইনর ইরিগেশানের মাধ্যমে যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তার মাধ্যমে এটা সম্ভবপর হয়েছে। অথচ ওনাঁরা ৩০ বছরে ক্ষমতায় ছিলেন কি করেছিলেন ?

[ 6-50—7-00 p.m. ]

আমার বক্তব্য হল এই পরিকল্পনায় আমাদের 'যে খাদ্যর উন্নতি হয়েছে ওদের সময়ে সেই খাদ্য উৎপাদনে তারা সক্ষম হয়েছিল কিনা সেটা ওদের মনে রাখা উচিৎ ছিল। আমাদের মন্ত্রী এবং দপ্তরকে ধিক্কার দেবার আগে নিজেদেরকে ধিক্কার দেবার প্রয়োজন ছিল। যাইহোক এই ক্ষুদ্র সেচ সম্পর্কে আমি বলব—আমি মেজর সেচের সম্পর্কে বলতে চাই না। এই ২১ লক্ষ হেক্টরে বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় এই উন্নত ব্যবস্থা হয়েছে। আমি আর একটি কথা বলব এই ভূপৃষ্ঠের জল এবং ভূগর্ভস্থ জল নিয়ে সরকারের পক্ষ থেকে বহু পরীক্ষা নিরীক্ষা করা হয়েছে। এই ভূপৃষ্ঠের জলকে যদি আমরা সত্যিকারের সেচের জন্য ব্যবহার করতে পারি তাহলে এই যে পশ্চিমবাংলায় ক্ষুদ্র সেচ পরিকল্পনা একে বাঁচাতে গেলে এবং উৎপাদনের পরিকল্পনায় নিয়ে যেতে পারলে ভাল হবে এবং নিচের তলার মানুষের খাদ্যর জন্য গ্রামে যে সাহায্য করছে এই সম্পর্কে বামফ্রন্ট সরকারের কোন রকম সন্দেহ নেই। কংগ্রেসের পক্ষ থেকে বলা হচ্ছে যে পঞ্চায়েতের জন্য সব সর্বনাশ হয়ে গিয়েছে ; পঞ্চায়েত তো ওদের মহাত্মা গান্ধী করে দিয়েছেন—ওরা তো পসার বেঁধে রেখেছিল, আমরা সেটা পিছনে ফেলে দিয়েছি। ক্ষুদ্র সেচের মন্ত্রী মহাশয়ের কাছে কমিটি অন্ত্র পিটিশনস যেটা তিনের পাতায় উল্লেখ আছে ডিপটিউবওয়েলগুলি যে সমস্ত ডিফান্স হয়ে আছে এইগুলির প্রতি যাতে আপনারা নজর রাখেন সেইজন্য আমি বিশেষ করে উল্লেখ করতে চাই। আমাদের মুর্শিদাবাদ, বাঁকুড়া, মেদিনীপুর জেলায় এবং বীরভূম জেলাতে যে ময়ূরাক্ষী প্রকল্প আছে। কিন্তু পুরুলিয়াতে সেখানে কোন রকম সেচ প্রকল্প নাই। সেখানে সেচ প্রকল্পর ব্যাপারে যাতে সর্বাগ্রে তাকে প্রায়রিটি দেওয়া হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। মালদাতে গণিখান যখন মন্ত্রী ছিলেন তখন তিনি অনেক কাজ করেছিলেন বলে ঢোল পিটিয়েছিলেন কিন্তু সেখানেও অনেক কাজ বাকি আছে, এই ব্যাপারে যেন নজর দেওয়া হয়। বীরভূমে সিদ্ধেশ্বরী প্রকল্প যেটার সামান্য কাজ আরম্ভ হয়েছে, সেটা কিন্তু এখনও পড়ে আছে সেটার সম্বন্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমাদেরকে ধিক্কার দেবার আগে বলব ঐ বিদ্যুৎ পরিকল্পনার জন্য বিদ্যুৎ দপ্তরকে যে টাকা প্রকল্পর জন্য দেবার কথা ছিল সেটা কি কেন্দ্র দিয়েছেন? এ কাজেই আমি বলতে চাই আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যেসব সেচ প্রকল্প নেওয়া হয়েছে সেই ব্যাপারে আপনাদের কোন ধিক্কার দেবার অধিকার নেই। এই কথা বলে আমাদের যে ৪টি ডিমাণ্ড রয়েছে মন্ত্রী মহাশয়েদের সেই দাবীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমোজাম্মেল হক** ঃ– মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ, জলপথ এবং ক্ষুদ্র সেচ মন্ত্রীরা যে বাজেট উপস্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে ২/১টি কথা বলব। বামফ্রন্ট সরকার আসার আগে যে ধরনের সেচ প্রকল্প ছিল এবং যার কথা ওরা বলেন তা সকলেই জানেন। ক্ষুদ্র সেচের কথায় বলি যে মাটির নীচে মুর্শিদাবাদ জেলায় প্রচুর মিঠে জল আছে। সেখানকারের জোতদারদের স্বার্থে সেই জল যাতে তারা ব্যবহার করতে পারে সেই ধরনের জায়গায় গভীর নলকূপ বসান হয়েছিল। এই সরকার আসার পর একটা সুষ্ঠু পরিকল্পনা করে সামগ্রিকভাবে ডিপ টিওবওয়েল বসানোর চেষ্টা চলছে। তিস্তা নদী প্রকল্পের কথা ইতিপূর্বে আলোচিত হয়েছে। এই পরিকল্পনা গ্রহণের জন্য আমি সরকারকে অভিনন্দন জানাচ্ছি। অতীতে উত্তরবংগে কোন সেচ ব্যবস্থা ছিল না। এরজন্য তাঁরা অনেক কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন। অথচ এত বড় একটা পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকারের যে টাকা দেবার কথা ছিল সে কথা তাঁরা বললেন না। ওদের কাছে বললে মাভৈ হতে পারে কিন্তু এই কাজে যদি তাঁরা আসতেন জনসাধারণ আপনাদের রক্ষা করতো। আজকে নদীয়া এবং মুর্শিদাবাদের মধ্যে ভাণ্ডারদ বিল সংস্কার করা হচ্ছে সেচ ব্যবস্থার জন্য। এর দ্বারা এখানকার বিস্তৃর্ণ এলাকায় সেচ ব্যবস্থা এবং মৎস চাষ হবে। ছোট ভৈবর নদী, জঙ্গলী ইত্যাদি নদী এবং বড় বড় খাল বিল যা মজে গেছে সেগুলি সংস্কার করার গবেষণা চলছে। এ কাজ হলে সেচ ব্যবস্থা এবং বন্যা নিয়ন্ত্রণের কাজ হবে বলে আমরা মনে করি। অথচ এই বাজেটকে সমর্থন না করে বিরোধিতা করার জন্য তাঁরা বিরোধিতা করছেন। ভালকে ভাল তাঁরা বলতে পারেন না। পঞ্চায়েতের মধ্যে ত্রুটি আছে একথা তাঁরা বারবার বলছেন। এতদিন ধরে তো আপনারা চুরি করেছেন আত্মস্যাত করেছেন। ব্যানার্জিবাবু বললেন পরিকল্পনা তৈরী করবেন বড় বড় ইঞ্জিনিয়ারদের দিয়ে এবং পঞ্চায়েতসচিব কিভাবে একাজ করবেন। কেন তাদের কি ঘিলু নেই? যারা জানে লাংগলটা কিভাবে চালাতে হয় তারাই তাদের জন্য পরিকল্পনা তৈরী করবে।

[ 7-00—7-10 P. M. ]

ওরা সব সময় পঞ্চায়েত পঞ্চায়েত করে চিৎকার করছেন, সেইজন্যই তো ওদের এই দুর্গতি হয়েছে, আরো হবে ভবিষ্যতে। ওদের আরো গুণের কথা বলি। ওরা অতীতে যে পরিকল্পনা করেছিলেন ফরাক্কা ব্যারেজ সেই ফরাক্কা পরিকল্পনার ফলে গোটা জংগীপুর মহকুমা প্রতি বছর জলমগ্ন হয়ে থাকে। তাকে সংস্কার করার জন্য, পরিকল্পিতভাবে তার জল নিষ্কাশনের জন্য বামফ্রন্ট সরকার বার বার কেন্দ্রীয় সরকারের

কাছে অনুরোধ করছেন, কিন্তু ওদের কানে সেটা লাগে নি। আজকে ফরাক্কা পরিকল্পনার ফলে একদিকে জংগীপুরের এই অবস্থা অন্যদিকে দেখা যাচ্ছে পদ্মা ভাঙ্গতে ভাংগতে চলে যাচ্ছে জলংগী পর্যন্ত। আমার দেশ যেভাবে ভেঙ্গে যাচ্ছে বাংলাদেশের সীমান্তের দিকে তাতে এটা কেন্দ্রীয় সরকারের দেখার কথা, পশ্চিমবঙ্গ সরকারের দেখার কথা নয়। তাঁরা স্বদেশ প্রেমের বড় বড় কথা বলেন, কিন্তু আন্তরিকতার সঙ্গে যদি সেটাকে কাজে লাগান তাহলে তো সেটা সঠিক বলা যেতে পারে। কিন্তু তা না করে ওনারা শুধু সমালোচনা করছেন। আমাদের বাজেটে যে সমস্ত পরিকল্পনার কথা এসেছে সেই পরিকল্পনাগুলিকে আমি সমর্থন জানাচ্ছি এবং পাশাপাশি যে কয়টি কথা বলতে চাই সেটা হচ্ছে আমাদের রাজ্যে যে প্রাকৃতিক সম্পদ রয়েছে তাকে পরিকল্পিতভাবে কাজে লাগিয়ে আমাদের যে খাদ্য ঘাটতি আছে ব্যাপকভাবে সেচের মাধ্যমে সেই ঘাটতি আমরা পূরণ করতে পারব এবং খাদ্যে আমরা স্বয়ং সম্পূর্ণ হতে পারব এটা আমরা আশা করতে পারি। ওনারা জানেন যে এবারে আমাদের রেকর্ড পরিমান খাদ্য উৎপাদন হয়েছে। এই অবস্থাতে এই সমস্ত পরিকল্পনাকে কার্যকরী করার ক্ষেত্রে ওদের যে সহযোগিতা করার কথা তা ওরা করবেন না। আর একটা কথা আমি বলতে চাই সেটা হচ্ছে যে সমস্ত মাষ্টার পরিকল্পনার কথা পূর্ববর্তী বক্তারা আলোচনা করেছেন এই ধরণের আরো কতকগুলি পরিকল্পনা রয়েছে। আমাদের জেলাতে আমরা দেখেছি কাঁপি মাষ্টার প্ল্যান, এই প্ল্যান কার্যকরী না হওয়ার ফলে প্রতি বছর বন্যা দেখা দেয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন হচ্ছে এই সমস্ত বিষয়গুলি একটু গুরুত্ব দিয়ে আপনাকে দেখতে হবে। আর একটি বিষয় বলতে চাই সেটা হচ্ছে গঙ্গা, পদ্মা এবং ভৈরব নদীর ভাঙ্গন একটা প্রকট জায়গায় এসে গেছে। এই সমস্ত ভাঙ্গন প্রতিরোধের জন্য যে পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে তাকে অবশ্যই আমি সমর্থন জানাচ্ছি। এবং ওঁকে ব্যাপকভাবে দ্রুত গতিতে যতসব ভাঙনগুলি আছে যাতে প্রতিরোধ করতে পারেন তার জন্য এগিয়ে যেতে হবে। আমরা জানি সমস্তটাই আমাদের সরকারের পক্ষে করা সম্ভব নয়। এখানে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারকে যৌথভাবে কাজ করতে হবে। এই কাজগুলি করার উদ্যোগ নেবার জন্য একটি প্রস্তাব মন্ত্রী মহাশয় যেন কেন্দ্রীয় সরকারের কাছে রাখেন—এই আবেদন জানিয়ে আমি পুনরায় এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :**—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে সেচ ও জলপথ দপ্তরের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছি, তার উপর আমি বিরোধী দলের

চার জন বক্তার বক্তব্য খুব মন নিয়ে শুনবার চেষ্টা করেছি। আমার এই পাঁচ বছরের বাজেট বক্তব্য পুংখানুপুংখরূপে আমি বিচার করে দেখবার চেষ্টা করেছি। তাতে যে ঘটনাগুলির রূপ বাস্তবে ফুটে উঠেছে সেটা আমি পেশ করবো। আমাদের পশ্চিম-বাংলায় কৃষিযোগ্য জমি হচ্ছে ৫৫ লক্ষ হেক্টর এবং এটা স্থির হয়েছিল যে ক্ষুদ্র সেচ মাঝারী এবং বৃহত সেচের যে প্রোটেনসিয়াল ক্রিয়েটেড ইরিগেসন হবে তাতে এই তিন রকম ইরিগেসনের মাধ্যমে ৬১ লক্ষ হেক্টর জমিতে চাষ হবে। এখানে তর্ক উঠেছে যে বামফ্রন্ট কতটুকু কি করলো এবং কংগ্রেসই বা কতটুকু কি করেছিল। ফ্যাক্টটা বার করা খুবই কঠিন এবং সেই ফ্যাক্টকে প্রমাণ করে দেওয়াও খুব কঠিন। আমাদের বৃহত এবং মাঝারী সেচ দপ্তর যে কাজটা করেছে তাতে দেখা যাচ্ছে যে, যে টারগেট ছিল, সেটা হচ্ছে ২৩ লক্ষ হেক্টর এবং ক্ষুদ্র দপ্তরের টারগেট ছিল পোটেন-সিয়াল ইরিগেটেড ল্যাণ্ড যেটা হবে ৩৮ লক্ষ হেক্টর। আমাদের দপ্তর ২৩ লক্ষের মধ্যে যা করেছেন সেটা বলছি। যদি মাননীয় মানসবাবুকে বলবো যদি কিছু প্রতিবাদ করার থাকে করবেন যদি কোন অসত্য থেকে থাকে প্রতিবাদ করবেন, আর যদি সত্য হয় সেটা মেনে নেবার চেষ্টা করবেন। সেই ২৩ লক্ষের মধ্যে ষষ্ঠ যোজনাকালের শেষে এবং আজকে সপ্তম যোজনার তৃতীয় বর্ষে পা দিয়েছে—এই ১০ বছরের মধ্যে ১৩ লক্ষ হেক্টরে পৌঁছোতে পেরেছি। আমি মানসবাবু তুহীনবাবু ওঁদের বলবো আমাদের বন্ধু হিসাবে মোট ৬১ লক্ষ হেক্টরের মধ্যে আমার বৃহত্তর ও মাঝারী সেচ পরিকল্পনার অধীনে যে সমস্ত সেচের পরিকল্পনা ছিল ২৩ লক্ষের মধ্যে ১৩ আমরা করতে পেরেছি, ১০ লক্ষ এখনও করা যায়নি। অর্থাৎ শতকরা ৫৮ ভাগ আমরা কভার করতে পেরেছি। এটা ঠিক কিনা ওঁরা এটা বলবার চেষ্টা করবেন। ২ নম্বর হচ্ছে বিরোধী পক্ষের যেসব অনুরোধ করেছেন সেগুলি সম্বন্ধে আমি জবাব দেবার চেষ্টা করবো। বড় কি গরীব কে কিভাবে দেখছেন বড় কথা নয়, তবে সকলেই জানেন কৃষির উন্নতি নির্ভর করছে সেচের উপর। সেই কৃষি এবং সেচের উন্নতির জন্য ওনারা কত টাকা কিভাবে খরচ করেছেন এবং আমরা কত কিভাবে করেছি সেটা ওনারা একেবারে চেপে গেলেন।

[ 7-10—7-20 P. M. ]

এটা কি ঠিক নয় যে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মাঝে দেড় বছর যুক্তফ্রন্ট ছিল বাকি ২৮ বছরে কত টাকা আপনারা খরচ করেছেন ক্যাপিটাল আউট লে-র উপর? বন্যা নিয়ন্ত্রন বলুন, জল নিকাশী ব্যবস্থার উপর বলুন আর সেচের

ব্যাপারে বলুন, এটা কি সত্য নয় যে ৩০ বছরের মধ্যে ২৮ বছরে ৫১ কোটি টাকা খরচ করেছেন ? আমরা এটা অবশ্য স্বীকার করবো টাকার দাম আগের তুলনায় এখন কমে গেছে আপনাদের দৌলতে। তা সত্বেও আনুপাতিক হারটা আপনারা একটু দেখুন, একটু বিচার করে দেখুন। এটা কি সত্য নয় যে বামফ্রন্ট সরকার বিগত ১০ বছরে ৩২৬ কোটি টাকা খরচ করেছে ? আমি যে বাজেট বরাদ্দ পেশ করেছি তার আগের পর্যন্ত হিসাব আমি দিচ্ছি। তার সঙ্গে আরো ৭৪ কোটি টাকা যোগ দিন অর্থাৎ ৪০০ কোটি টাকা বামফ্রন্ট সরকার খরচ করবে। আর আপনারা ২৮ বছরে ৫২ কোটি টাকা খরচ করেছেন। অসত্য হলে প্রতিবাদ করতে হবে। আমার দ্বিতীয় কথা হ'ল মাননীয় বিরোধি দলের সদস্যরা বলবার চেষ্টা করেছেন যে আমরা নাকি তিস্তা দেখিয়ে বাজিমাত করার চেষ্টা করছি। এটা ঠিক নয়। তিস্তা, সুবর্ণরেখা, কংসাবতী, ময়ুরাক্ষী এবং ডি. ভি. সি সম্পর্কে একটু একটু করে বলবার চেষ্টা করি। আমরা নাকি শুধু তিস্তা দেখাবার চেষ্টা করেছি! এটা কি সত্য নয় যে কংসাবতী প্রজেক্টের যতটুকু সেচ সেবিত এলাকা আছে তার মধ্যে যতটুকু কংগ্রেস আমলে হয়েছে আর কতটুকু আমাদের আমলে হয়েছে ? এটা কি সত্য নয় এই বছর আমরা ৪ কোটি টাকা বরাদ্দ করেছি ? আপনারা বলেছেন কিছু হয়নি। কংসাবতী প্রকল্পের পশ্চিম দিকে এবং দক্ষিণ দিকে এটা কি ঠিক নয় যে ২৬ হাজার হেক্টর 'রবি' এবং ১৩ হাজার হেক্টর 'বোরো' সেচ সেবিত এলাকা হয়েছে ? আপনি তো ওই এলাকার লোক, পারলে এর প্রতিবাদ করুন না ? আবার সুবর্ণরেখা সম্বন্ধে বলবার চেষ্টা করা হয়েছে। সুবর্ণরেখাকে আপনারা দীর্ঘ দিন ধরে আটকে রেখেছিলেন। এবারে আমরা সুবর্ণরেখা প্রকল্পের জন্য আড়াই কোটি টাকা বরাদ্দ করেছি। ডি. ভি. সি-র দ্বারা ১৭ হাজার হেক্টর রবি এবং ৪৬ হাজার হেক্টর বোরো চাষের জন্য সেচ সেবিত এলাকা হয়েছে। তিস্তার কথা বললে একটু বেশী চিড়বিড়িনি হবে তিস্তার ব্যাপারে মাননীয় সদস্য অমর ব্যানার্জী এবং তুহিন সামন্ত মহাশয় বলেছেন—কষ্ট বেনিফিট রেশিয়ো কষে বললেন অমর ব্যানার্জী মহাশয়। কেউ বলেছেন ১৭৭ কোটি টাকা কেউ বলেছেন ১৭৫ কোটি টাকা, আমি সঠিক হিসাবটা দিই যে ২২৫ কোটি টাকা খরচ করা হয়েছে। ২২৫ কোটি টাকা খরচ করে এই বছর ৭ হাজার হেক্টর করবো এবং ২ হাজার হেক্টর করেছি। অনেকে বলেছেন এতো কোটি টাকা খরচ করে এতো সামান্য জমি সেবিত হলো, এ কি ধরনের পরিকল্পনা। অর্থনীতি সম্বন্ধে যদি অ-আ-ক-খ জ্ঞান থাকে তাহলে এই কথা কেউ বলবে না। কোন জিনিস তৈরী করার আগে ইনফ্রাসট্রাকচার তৈরী করতে হয়। দুর্গাপুর প্রকল্পে হাত দেওয়ার সঙ্গে সঙ্গে লোহা কারখানা থেকে বেরিয়ে আসেনি।

ফারাক্কা প্রকল্প করবার সঙ্গে সঙ্গে ফিডার ক্যানেল দিয়ে জল বেরিয়ে আসেনি। এর জন্য ইন্সট্রাকচারই বলুন বা যাই বলুন এই সবের জন্য কয়েক কোটি টাকা খরচ করতে হয়েছিল। অর্থনৈতিক জ্ঞান না থাকলে এই সব জিনিস জানা যায় না। সেই জন্য তিস্তা ব্যারেজ, মহানন্দা ব্যারেজ, মহানন্দা একুইডাক, তিস্তা এবং মহানন্দা সংযোগ ক্যানেল, মহানন্দা প্রধান খাল এই সমস্ত খালগুলি খনন কার্য্য করতে গিয়ে বিরাট বিরাট কাজ করতে হয়েছে এবং এর জন্য ২২৫ কোটি টাকা খরচ করা হয়েছে। আজকে যে প্রশ্নটা সব চেয়ে বড় করে দেখা দিয়েছে সেই সম্পর্কে সাত্তার সাহেবকে এবং আপনাদের সকলের উদ্দেশ্যে বলতে চাই। আমি যে কথাটা বলতে চাই বিশেষ করে মানস ভুঞাঁ একটা কথা বলেছেন সেটা খুব ভাল লেগেছে যে সুবর্ণরেখা সম্পর্কে প্লানিং কমিসান বা ভারত সরকার যেটা আটকে রেখেছেন সেই সম্পর্কে আমরা সবাই মিলে গিয়ে বলি। খুব ভাল কথা। আমি মানস ভুঞাঁ এবং সাত্তার সাহেবের উদ্দেশ্যে বলি আমাদের সঙ্গে তিস্তার ব্যাপারটা নিয়ে চলুন না, প্রায় প্রথম স্টেজে ৪২৫ কোটি টাকার খরচ আছে এবং সমস্ত পরিকল্পনার জন্য প্রায় ১৫০০ কোটি টাকা খরচ হবে।

পরশুকার খবরের কাগজে বেরিয়েছে যে গুজরাটে এই পরিকল্পনা হয়েছে, সেখানে ৭০/৬০ শতাংশ কেন্দ্রীয় সরকার বহন করছেন, তুংগভদ্রা প্রজেক্টের ক্ষেত্রে ৪০ থেকে ৪৫ শতাংশ বহন করছেন। আর পশ্চিমবঙ্গের জন্য তিস্তা ধরে কংগ্রেস সরকার খরচ করছেন ২২৫ কোটি টাকার মধ্যে মাত্র ২০ কোটি টাকা এবারের ৫ কোটি টাকা ধরে। সেটাও সাহায্য নয়, এ্যাডভান্স প্লান এ্যাসিস্ট্যান্স। এই ব্যাপারে আজকে আপনাদের কথা দিতে হবে। এই ব্যাপারে এখানে দাঁড়িয়ে আপনাদের বলতে হবে যে সামগ্রীকভাবে আপনারা যেতে রাজি আছেন কি না? আপনাদের বলতে হবে যে আপনারা কোন পথ বেছে নেবেন—বাংলার স্বার্থের বিনিময়ে দিল্লীর প্রভুদের কথা শুনবেন, না পশ্চিমবাংলার স্বার্থে আমাদের সকলের সঙ্গে আপনারা সেখানে যাবেন এবং দাবী করবেন যে এই ৪২৫ কোটি টাকার মধ্যে আমাদের জন্য অন্ততঃ ৩০ শতাংশ টাকা আপনারা খরচ করুন। আপনাদের বলতে হবে এই ব্যাপারে আপনারা রাজি আছেন কি না? তারপরে শুধু তিস্তা বা উত্তর বঙ্গের দিকে আমরা খরচ করার চেষ্টা করছি না। আমরা খরা প্রবন এলাকা পুরুলিয়ার দিকেই যে নজর দিয়েছি সেটা আপনাদের জানা দরকার। এখানে কে যেন বললেন যে পুরুলিয়ার ব্যাপারে আমরা নাকি খরচ আর্ধেক করেছি। এটা ঠিক নয়। আজকে পুরুলিয়ার ৮টি প্রজেক্টের মধ্যে ৬টি প্রোজেক্টে এক থেকে দেড় বছরের মধ্যে শেষ

হবে। আপনারা নিশ্চয়ই দেখেছেন যে এ বছরের বাজেটে ২ কোটি ৩৭ লক্ষ টাকা পুরুলিয়ার মিডিয়াম প্রজেক্টের জন্য বরাদ্দ করার চেষ্টা করেছি। আপনারা সুন্দরবনের ডেল্‌টা প্রজেক্ট সম্পর্কে, লোয়ার দামোদর সম্পর্কে, কেতুয়া সম্পর্কে বলেছেন। আমি সংক্ষেপে সেগুলি উত্তর দেবার চেষ্টা করছি। আজকে লোয়ার দামোদর সম্পর্কে তুহিন সামন্ত মহাশয় উদ্বেগ প্রকাশ করেছেন। আপনার নিশ্চিতভাবে জানা আছে বলে আপনি বলেছেন। আমি একথা বলতে চাই যে আজকে নতুনভাবে রিভাইজড স্কীম হয়েছে ১৫ কোটি টাকার। এটা নিশ্চয়ই আপনার পক্ষে যেমন ভাল কথা তেমনি আমাদের পক্ষেও ভাল কথা যে সেটা সেন্ট্রাল গভর্ণমেন্টের অনুমোদনের অপেক্ষায় রয়েছে। ঠিক সেই ভাবে সুন্দরবনের ডেল্‌টা প্রজেক্ট সম্পর্কে আজকে গংগা ফ্লাড কন্ট্রোল কমিশনের অপেক্ষায় রয়েছে। আমি যতদূর জানি আগামী ৩ মাসের মধ্যে হয়ত এটার অনুমোদন পাবো। এবারে বিমল বসু মহাশয় যেটা বলবার চেষ্টা করেছেন সেটা সম্পর্কে বিশেষ করে তোরসা রিভার সম্পর্কে একটা আউট লাইন আমরা তৈরী করেছি এবং সেটা আমাদের বিবেচনাধীন রয়েছে। সেই রকমভাবে তোর্সা নদি, জলঢাকা নদির জলকে ইউটিলাইজ করার যে কথা বলেছেন, সেটাও তিস্তা প্রকল্পের শেষ ফেজের দিকে রাখবার চেষ্টা করেছি। এবারে আর একটা কথা বলি। এটা যদিও বিরোধীদের কাছে তিস্তার মত প্যালেটেবল হবে না। একজন সদস্য এন্টি-ইরোসন প্রজেক্ট সম্পর্কে বলেছেন। কোথা থেকে এসব খবর পেলেন কিছু খেয়ে এসে বলছেন নাকি? তিনি বলছেন যে ১৩০ কোটি টাকা নাকি কেন্দ্রীয় সরকার এই এন্টি-ইরোসন মেজারে খরচ করছেন। এটা হয় তুহিন সামন্ত, না হয় অন্য কেউ বলেছেন। আমি বুঝতে পারলাম না যে কি করে, কোথা থেকে এই সব হিসাব তিনি পেলেন। কেন্দ্রীয় সরকার সম্পর্কে এই রকম একটা অসত্য ভাষণ এখানে দাঁড়িয়ে বললেন যে কেন্দ্রীয় সরকার ১৩০ কোটি টাকা নাকি এন্টি ইরোসন মেজারে খরচ করছেন। এখানে গংগা, পদ্মা ভাঙ্গনের কথা বারবার বলা হয়েছে। উত্তরে ফারাক্কা থেকে শুরু করে পূর্বে একেবারে জলঙ্গী পর্যন্ত ১০০ কিলো মিটারের বেশী আজকে ভাঙ্গনের মুখে। আপনারা জানেন যে ১৯৮০ সালে প্রীতম সিং কমিশনের যে রিপোর্ট ছিল তাতে খরচ ছিল ২৫০ থেকে ২৯০ কোটি টাকা। ১০৮০ সালের পরে সেটা বাড়তে বড়তে ৪॥ শত কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। এই বছর পশ্চিমবঙ্গ সরকারের সেচ দপ্তর এই ব্যাপারে বাজেট বরাদ্দ করেছেন ২ কোটি ৫০ লক্ষ টাকা। আমরা বারে বারে বলেছি যে আন্তর্জাতিক সিমানা আজকে বদলে যাচ্ছে এবং এর ফলে আজকে পশ্চিম বাংলার

জমি বাংলা দেশে চলে যাচ্ছে। বহু ঘরবাড়ী ভেঙ্গে যাচ্ছে, হাজার হাজার বিঘা জমি অবলুপ্ত হচ্ছে। সে ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কি কোন দায়িত্ব নেই? আজকে সে কথা আপনাদের এখানে দাঁড়িয়ে বলতে হবে?

[ 7-20—7-30 P. M. ]

আজকে সেই কথা আপনাদের এখানে দাঁড়িয়ে বলতে হবে যে আমরা এই ব্যাপারে আপনাদের সঙ্গে ওখানে যে আন্দোলন হবে, সেই আন্দোলনে আপনারা সামিল হবেন এবং কেন্দ্রীয় সরকারকেও সেই টাকা আজকে দিতে হবে। প্রবোধবাবু বলেছেন ফরাক্কা সম্পর্কে অত্যন্ত উদ্বেগের ব্যাপার। ফরাক্কার ব্যাপারটা আপনারা জানেন, ফরাক্কার ব্যাপারে বাংলাদেশ আজকে অত্যন্ত চাপাচাপি করছে, তাদের ৬০ ভাগ জল দিতে হবে। কথা ছিল যে ফরাক্কার ওখানে অগমেন্টেশন অব রিভার্স-এ, সেখানে জলকে, রিসোর্সকে অগমেন্ট করতে হবে। কিন্তু সেটা হলো না। কিন্তু আজকে চাপ দেওয়া হচ্ছে, ৬০ ভাগ জল দিতে হবে। উত্তরে গণ্ডক থেকে, কোশী থেকে, আপার রিজিয়ন থেকে উনারা প্রচুর কিউসেক জক আজকে টেনে নিচ্ছেন, ওদিকে বাংলাদেশ চাপাচাপি করছে। তার ফলশ্রুতি হিসাবে কলকাতা বন্দর শুকিয়ে যাচ্ছে, কলকাতা বন্দর আজকে শেষ হয়ে যাচ্ছে। আজকে দায়িত্ব আপনাদেরকেও নিতে হবে। আজকে আপনারা বুকে হাত দিয়ে বলতে পারবেন, এই ব্যাপারে কলকাতাকে বাঁচাবার জন্য কুম্ভীরাশ্রু ফেললে চলবে না, আজকে বাঁচাবার জন্য যে সংঘাতিক বিপদ দেখা দিয়েছে—আজকে অগমেন্টেশন হলো না, ওপর দিক থেকে আপার রিজিয়ন থেকে জল টানার ব্যবস্থা হয়েছে, কলকাতাকে শেষ করে দেওয়া হয়েছে, এই ব্যাপারে আজকে আমরা চাই সমবেতভাবে দিল্লীর কাছে টাকার জন্য আমাদের যেতে হবে। কেলেঘাই সম্বন্ধে বলা হয়েছে, ওটা আমাদের একজামিনেশনের মধ্যে আছে, ইতিমধ্যে মানস ভুঁইয়া আমার কাছে গিয়েছিলেন, সেখানে আমি তাঁকে খানিকটা কথা দেবার চেষ্টা করেছি। আমি নিজে যতটুকু করবার নিশ্চয়ই করবো। এইটুকু বলে, যে সব ছাঁটাই প্রস্তাব আছে তার বিরোধিতা করছি। শেষকালে সুন্দরবন সম্পর্কে একটা কথা বলি, সুন্দরবনের উন্নয়নের জন্য সেখানে ১ কোটি ৮০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এবং এর মধ্যে বিশেষ করে ইতিমধ্যেই আমি কয়েকটা বাঁধ দেখে এসেছি, কয়েকটি স্লুইশ গেট দেখে এসেছি এবং আমার দপ্তরের ত্রুটির কথা অকপটে আমি স্বীকার করছি। আমি দেখেছি, বহু জায়গায় স্লুইশ গেট এখনও অকেজো অবস্থায় রয়েছে, আমি সুপারিন্‌টেণ্ডেণ্ট ইঞ্জিনিয়ার এবং অন্যান্য

অফিসারদের বলে দিয়েছি যে আগামী ২১ দিনের মধ্যে সমস্ত স্লুইশ গেটকে ঠিক করতে হবে। আমি বিশ্বাস করি, ইতিমধ্যে কিছু স্লুইশ গেট মেরামত করা হয়েছে, আগামী ২১ দিনের মধ্যে সমস্ত স্লুইশ গেট ঠিক করা হবে। সুন্দরবনের সদস্যদের কাছে এই আশ্বাস আমি নিশ্চয়ই দিতে পারি। ভৈরব নদী সম্পর্কে বলি, আমরা ইতিমধ্যে কাজ শুরু করে দিয়েছি এবং বিদ্যাধরী সম্পর্কে ইতিমধ্যে কাজ যে শুরু হয়েছে তা আমি আমার প্রশ্নোত্তরে সময় উত্তর দেবার চেষ্টা করেছি। মেদিনীপুরে, বিশেষ করে ভগবানপুরে, নন্দীগ্রাম সম্বন্ধেও এই বছর প্রায় ৫০ লক্ষ টাকার পরিকল্পনা রয়েছে এবং মেদিনীপুর জেলায় আমাদের প্রায় দেড় কোটি টাকার পরিকল্পনা আছে। এই কথা বলে, যে ছাঁটাই প্রস্তাব এসেছে, তার বিরোধিতা করে, আজকে যে ব্যয় বরাদ্দ আপনাদের সামনে এনেছি, তা অনুমোদন করবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকানাই ভৌমিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহশয়, আজকে আলোচনাতে মাননীয় সদস্যরা অনেক বিষয়ে আলোচনা করেছেন, যেগুলোর মধ্যে কিছু যে সারাংশ নেই তা আমি বলবো না। কিছু যে ন্যায্য কথা নেই, তা আমি বলবো না। কিন্তু সঙ্গে সঙ্গে আমি এইটুকু আবেদন করবো যে বাস্তব পরিস্থিতিটাও বিচার করে সমালোচনা করতে হবে। সমালোচনাটা শুধু নিছক সমালোচনা করলে সেটা অবাস্তব হবে। সমালোচনাটা করতে হবে বাস্তব ভিত্তির উপর। আপনারা জানলেন, শুনলেন যে পশ্চিমবাংলায় আমাদের ৬১ লক্ষ হেক্টর জমির মধ্যে ৩৮ লক্ষ হেক্টর জমি, যা পোটেনশিয়্যাল, তা ক্ষুদ্র সেচ, মাইনর ইরিগেশন পূরণ করতে পারে এবং এই কথা বিবেচনা করার পরে এবং এই গুরুত্ব বুঝেই আমাদের বামফ্রন্ট সরকার আলাদা একটা বিভাগ তৈরী করেছেন, ক্ষুদ্র সেচ বিভাগ।

আমি দুঃখের সঙ্গে উল্লেখ করছি, মাননীয় সাত্তার সাহেবের নিশ্চয়ই মনে আছে, ১৯৭৬ সালে—ওঁদের সময়ে, উনি তখন মন্ত্রী ছিলেন পশ্চিমবাংলায় ষ্টেট ডিপ টিউবওয়েল হওয়া বন্ধ হয়েছিল। ১৯৭৬ সালে গভর্ণমেন্টের টাকায় ডিপ টিউবওয়েল হওয়া বন্ধ হয়েছিল। কেবল মাত্র মাইনর ইরিগেসন কর্পোরেশনের মাধ্যমে কিছু কিছু ডিপ টিউবওয়েল হয়েছিল, গভর্ণমেন্ট বাজেটে কোন ডিপ টিউবওয়েল করার পরিকল্পনা ছিল না। আজকে সাত্তার সাহেবদের এগুলি স্বীকার করতে হবে, এগুলি চেপে গেলে চলবে না, এ সব সত্য কথা। দ্বিতীয় কথা হচ্ছে, আমার মানস-ভাই বলেছেন—ভাই বলছি বলে কিছু মনে করো না—আই. ডি.-এ প্রজেক্টকে নাকি আমরা প্রটেনসিয়াল করতে পারব না। এ বিষয়ে এখানে তো সমস্ত তথ্য দেওয়া আছে।

যেখানে ৬ষ্ঠ পরিকল্পনা পর্যন্ত ১৩ লক্ষর কিছু বেশী হেক্টর পর্যন্ত হয়েছে সেখানে আমরা ১২ লক্ষ হেক্টর পর্যন্ত পূরণ করতে পারব। তার মানে আমরা আশা করছি ৫০%-এর বেশী আমরা এ বছরই আমাদের টার্গেটে রিচ্ করতে পারব এবং যদি ৭ম, পরিকল্পনায় সাকসেসফুল হতে পারি তাহলে প্রায় ৫৪% পর্যন্ত চলে যাব। এখানে বলা হয়েছে যে, আমরা কাজে দু' বছর পিছিয়ে আছি। হ্যাঁ, ঠিকই আমরা আমাদের বাজেট ভাষণের মধ্যেও স্বীকার করেছি আমরা পিছিয়ে আছি। আমরা কিছুই লুকোইনি। আমরা বামফ্রন্ট, আমাদের দোষ-ত্রুটি লুকোই না। আমি আমার বাজেট ভাষণের মধ্যেই স্বীকার করেছি যে, আমরা দু' বছর পিছিয়ে আছি এবং কেন পিছিয়ে আছি তাও স্বীকার করেছি। আমরা এ কথাও বলেছি যে, এর জন্য আমরা দায়ী নই। প্রথমে কেন্দ্রীয় সরকারের আই. ডি. এ. অথরিটি এক বছর দেরি করেছিলেন আমাদের আই. ডি. এ. প্রজেক্টের অনুমোদন দিতে। অনুমোদন দেওয়া হয়েছে ১৯৮৫ সালের ডিসেম্বর মাসে। হ্যাঁ, এটা স্বীকার করছি '৮৫-৮৬ আমরা কিছু করতে পারিনি। ১৯৮৬-৮৭ সালে আমরা যখন টেণ্ডার ইত্যাদি করে কাজ আরম্ভ করব এমন সময়ে আপনারা জানেন আন্দোলন ইত্যাদির জন্য কাজের হ্যাম্পার হয়। তবুও তার মধ্যে আমরা কিছু কাজ করেছিলাম। এখন থার্ড ইয়ারে কাজ হচ্ছে। গত দু' বছর আমরা কিছু করতে পারিনি, কিন্তু এবারে আমরা কাজ করতে পারব, আমরা পরিকল্পনা নিয়েছি। একটা কথা আমাদের মাননীয় সেচ মন্ত্রী দেবব্রতবাবু বলেছেন যে, যদি আমরা ইনফ্রাষ্ট্রাকচার তৈরী করতে পারি তাহলে কাজের স্পীড বাড়াতে আমাদের বেশী অসুবিধা হবে না।

[ 7-30—7-42 P. M ]

কাজেই এই প্রজেক্টের যে কাজের টেণ্ডার এবং অন্যান্য যেসব বাধা ছিল সেইগুলি প্রায় সংশোধন করে কাজ সুরু করে দিয়েছি, আমাদের কাজ আরম্ভ হয়ে গেছে। আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীমের যে নিয়ম আছে সেই নিয়ম অনুযায়ী আমরা মোটামুটি যেটুকু এগুবার সেটা করে ফেলেছি। আমাদের সামনে আগামী ৬ মাস পড়ে আছে, অক্টোবর, নভেম্বর, ডিসেম্বর, জানুয়ারী, ফেব্রুয়ারী, মার্চ। যদি আমরা এই সময়ের মধ্যে যে স্পীডে বা যে ধারায় আমরা সমস্ত জিনিষগুলি করে চলেছি তাতে আমাদের আশা, ২ বছর কেন, আমরা ১ বছরের মধ্যে করে ফেলতে পারবো। বাকী যে ৩ বছরের কাজ থাকবে, এই স্পীডের মাধ্যমে ১৯৯০ সালের মধ্যে যে কাজ শেষ করার কথা বলেছি সেই কাজ শেষ করতে পারবো। এখন একটি বিষয় বলবো—আপনারা শুনলে

খুশী হবেন—আমরা যেটায় সফল হয়েছি—কেন্দ্রীয় সরকারের সঙ্গে যে ফিফ্‌টি ফিফ্‌টি সেণ্ট্রালি স্পনসর্ড স্কীম সেই স্কীম অনুযায়ী প্রতি ব্লকে প্রতি বছর সাড়ে ৩ লক্ষ টাকা সাবসিডি দিচ্ছি। যেহেতু পশ্চিমবাংলায় প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষীদের প্রাধান্য বেশী—শতকরা ৭০ থেকে ৭৫ জন গরীব চাষী এবং প্রান্তিক চাষী—সেইজন্য প্রতি বছর পার ব্লকে সাড়ে ৩ লক্ষ টাকা করে সাবসিডি দিচ্ছি। এই সাবসিডির টাকায় যাতে ভালভাবে কাজ হয় সেদিকে আমাদের লক্ষ্য থাকবে। ফ্রি বোর্ড স্কীম-এর মাধ্যমে শ্যালো টিউবওয়েল বসানো, পাইপ বসানোর সমস্ত যে খরচ সেই খরচ আমরা বহন করবো। এই কাজের জন্য গরীবদের টাকা লাগবে না। বিশেষ করে পশ্চিম-বাংলায় জমি বিলির পর এবং ভাগচাষ রেকর্ড হওয়ার পর, গরীবেরা জমির মালিকানা পাবার পর এবং কিছুটা স্থিতিশীল হওয়ার পর তাদের জমির উপর আগ্রহ, চাষের উপর আগ্রহ বেড়েছে। তারা সেচের জল পেলে একই জমিতে ৩টি ফসল করতে পারবে। এই যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে ফ্রি বোর্ড স্কীমের মাধ্যমে তাদের সাহায্য করবো। দ্বিতীয়তঃ আমরা কমিউনিটি প্রজেক্ট করবার জন্য ইচ্ছা করলে এই টাকা থেকে ডীপ-টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল করতে পারবো, তাও আমরা নিয়েছি। এ বছরে ৮৪·১৮ থাউজাণ্ড হেক্টর আমরা করবো। প্রায় শতকরা ৪৫ থাউজাণ্ড হেক্টর জমির ছোট ছোট চাষীরা উপকৃত হবেন এর মাধ্যমে। ট্রাইবাল সাব-প্ল্যানে ২২ পারসেণ্টের মতন সিডিউল কাষ্টের জন্য খরচ করবো এবং প্রায় ৪ পারসেণ্টের মতন সিডিউল ট্রাইবদের জন্য খরচ করবো। এটাই একমাত্র স্পেসিফিক অর্থাৎ বিশেষ বরাদ্দ হিসাবে খরচ করা হবে। এইভাবে তাদের সাহায্য করা হবে। আমরা ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের উপর নির্ভর করি। আমাদের নীতিটা আপনাদের ( বিরোধীদের ) বোঝা দরকার। আপনারা বিরোধিতা করতে পারেন কিন্তু আমরা একটা নীতি ধরে চলেছি। ছোট চাষী, ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের উপর অবলম্বন করে আমাদের এইসব পরিকল্পনা। এখানে একটা সমালোচনা শুনলাম যেটা আংশিক সত্য। সেই সমালোচনাটা হচ্ছে, ইনস্টলেসান করবার পর ইলেকট্রিক তার চুরি হয়ে যায়। কিছু কিছু চুরি হয় এটা আংশিক সত্য। আমরা সেগুলো বসাবার চেষ্টা করছি। কিন্তু সেখানে দুর্বলতা আছে বিভিন্ন বিভাগের কো-অর্ডিনেশনের দিক থেকে। আপনারা খোঁজ নিলে জানতে পারবেন, ট্রান্সফরমার বলুন আর যাই বলুন একটা জিনিষ চুরি হয়ে গেলে তার রিপ্লেস করতে পারবেন না যতক্ষণ না পুলিশের কাছ থেকে পুলিশ রিপোর্ট বা সেই সম্পর্কে একটা অর্ডার পান।

টাইমলি রিপোর্ট তারা যতক্ষণ পর্য্যন্ত না দিচ্ছেন ততক্ষণ আমরা দিতে পারি না। একটা জিনিষ এবার চুরি হ'লে দিতে পারি, বড়জোর দুবার চুরি হ'লে রিপ্লেস করতে পারি কিন্তু তৃতীয়বার চুরি হলে আর পারি না, ফাইনান্স টাকা দেবে না। সেই সমস্ত রেষ্ট্রিকসান্স আছে। এগুলি হয় আপনারা জানেন না, না হয় জেনেও আমাদের সমালোচনা করেন। এই সমস্ত অসুবিধার মধ্যেও আমাদের যে সমস্ত ইন্সষ্টলেসান ডিপ টিউবওয়েল, আর. এল. আই—নন-ফাংসানিং থাকে শতকরা ৮ ভাগ, শতকরা ৯২ ভাগ আমাদের ফাংসান করে। সাধারণভাবে মেকানিক্যালি যে সমস্ত ডিপার্টমেন্ট চলে সেখানে ৯২ পারসেন্ট যদি ফাংসান করে আর মাত্র ৮ পারসেন্ট যদি নন-ফাংসানিং থাকে এবং সেখানে যদি ১০০ পারসেন্ট হয়নি বলে আপনারা সমালোচনা করেন তাহলে সেটা একটা অন্যায় সমালোচনা হবে বলে আমি মনে করি। এই সমস্ত জিনিষ আপনারা জানেন না তা নয় কিন্তু জেনেশুনেও আপনাদের বিরোধিতা করতে হবে তাই বিরোধিত করেন।

( ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ :—পিটিসান কমিটি কি বলেছে ? )

পিটিসান কমিটিও এই কথাই বলেছে যে ৮ পারসেন্ট কেন থাকবে ? আমরাও একথা বলতে চাই যে কেন থাকবে, সেটা আমরাও মেনে নিয়েছি যে কেন থাকবে। সেটা নিশ্চয় আমরা চেষ্টা করবো। কিন্তু ৯২ পারসেন্ট যে হয়েছে এই পজিটিভ কথাটা আপনাদের মানতে হবে। আমি পরিশেষে এই কথাই বলব যে, আমাদের এই ব্যয়বরাদ্দ পশ্চিমবাংলাকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করার দিকে এগিয়ে নিয়ে যাবে, আমাদের এই ব্যয়বরাদ্দ পশ্চিমবঙ্গের গরিব মানুষদের মধ্যে যারা বেকার আছে তাদের কর্মসংস্থানে সাহায্য করবে এবং পশ্চিমবাংলার সেচ ব্যবস্থার সম্প্রসারণের দিকে সাহায্য করবে। এই কথা বলে আমার এই ব্যয়বরাদ্দ মঞ্জুর করার জন্য আপনাদের সকলকে অনুরোধ জানিয়ে এবং সমস্ত কাটমোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 66**

The motion of Shri Mannan Hossain that the amount of demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 1,29,00,91,000, be granted for expenditure under Demand No. 66, "Major Heads : "2701-Major and Medium Irrigation and 4701-Capital Outlay on Major and Medium Irrigation".

( This is inclusive of a total sum of Rs. 43,00,31,000 already voted on account in March, 1987. )

Was then put and agreed to.

**Demand No. 68**

The motions of Shri A.K.M. Hassan Uzzaman that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 47,93,92,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects".

( This is inclusive of a total sum of Rs. 15,97,98,000 already voted on account in March, 1987 )

Was then put and agreed to.

The motion of Shri Debabrata Bandhyopadhyay that a sum of Rs. 47,93,92,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711-Flood Control and 4711-Capital Outlay on Flood Control Projects".

( This is iuclusive of a total sum of Rs. 15,97,98,000 already voted on account in March, 1987),

Was then put and agreed to.

### Demand No. 48

**Mr. Speaker :** There is no cut motion on Demand No. 48.

The motion of Shri Kanti Bhowmik that a sum of Rs. 19,77,36,000 be granted for expenditure under Demand No. 48, Major Heads : "2402-Soil and Water Conservation and 4402-Capital Outlay on soil and Water Conservation".

( This is inclusive of a total sum of Rs. 6,59,13,000 already voted on account in March, 1987 ) Was then put and agreed to.

### Demand No. 67

**Mr. Speaker :** There are five cut motions on Demand No. 67. All the cut motions are in order. Now I put to vote all the cut motions.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Kanai Bhowmik that a sum of Rs. 48,93,74,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads "2702-Minor Irrigation, 2705-Command Area Development and 4705-Capital Outlay on Command Area Development".

( This is inclusive of a total sum of Rs. 16,31,26,000 already voted on account in March, 1987 ), was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 7-42 P.M. till 1 P.M. on Tuesday, the 9th June, 1987 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Tuesday, the 9th June 1987 at 1 P. M.

**Present**

Mr. Speaker ( SHRI HASHIM ABDUL HALIM ) in the Chair 14 Ministers, 2 Ministers of State and 189 Members.

( HELD OVER STARRED QUESTIONS AND STARRED QUESTION TO WHICH ORAL ANSWERS WERE GIVEN. )

[ 1-00—1-10 P. M. ]

**পশ্চিম দিনাজপুর জেলার প্রতিবন্ধী ও প্রতিবন্ধিণীদের সংখ্যা**

*১২৫। ( অনুমোদিত প্রশ্ন নং *১০৩৯। ) **শ্রীসুরেশ সিংহ :** ত্রাণ ও কল্যাণ ( কল্যাণ ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় প্রতিবন্ধী / প্রতিবন্ধীদের মোট সংখ্যা কত এটা সরকার জানেন কি ;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, সংখ্যা কত ; এবং

(গ) এদেরকে সরকার থেকে কোন সুযোগ দেওয়া হয় কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** (ক) হ্যাঁ

(খ) মোট ৯৪০

(গ) হ্যাঁ

**শ্রীবিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, 'গ' প্রশ্নের উত্তরে সুযোগ-সুবিধা দেওয়া হবে বললেন, আমার প্রশ্ন আপনারা কি কি সুযোগ-সুবিধা এই প্রতিবন্ধীদের দিয়ে থাকেন ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী** ঃ অক্ষম ব্যক্তিদের ভাতা দেওয়া হয়ে থাকে, আর্থিক পুর্ণবাসনের অনুদান দেওয়া হয়ে থাকে, দৈহিক প্রতিবন্ধীদের বৃত্তি দেওয়া হয়ে থাকে, কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গ সাহায্য দেওয়া হয় এবং সরকারী বাসে বিনা ভাড়ায় যাতায়াতের সুযোগ-সুবিধা দেওয়া হয়ে থাকে।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উক্ত জেলায় কতজনকে এই রকম সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী** ঃ ওই জেলাতে অক্ষম ব্যক্তিদের ভাতা দেওয়া হয়েছে ২৫৬ জন। অন্ধ, বোবা, কালা অথবা সরকারী মেডিকেল বোর্ড কর্তৃক ঘোষিত দৈহিক প্রতিবন্ধী, মানসিক ভারসাম্যহীন ব্যক্তিদের মাসিক ৬০.০০ টাকা করে ভাতা দেওয়া হয়েছে। আর্থিক পুর্ণবাসন অনুদান দেওয়া হয়েছে ৬৫ জনকে। দৈহিক প্রতিবন্ধী ব্যক্তিগণকে স্বাধীন ও মর্য্যাদাপূর্ণভাবে স্বনিযুক্তির মাধ্যমে জীবিকা অর্জনের জন্য আর্থিক সাহায্য দেওয়া হয়। দৈহিক প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের ৩২ জনকে বৃত্তি দেওয়া হয়েছে অষ্টম শ্রেণী পর্য্যন্ত দৈহিক প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের পড়াশুনার জন্য সরকার বৃত্তি দেওয়া হয়। এই বৃত্তির মাসিক পরিমাণ-৫ম শ্রেণী পর্য্যন্ত ২৫ টাকা এবং ষষ্ঠ শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্য্যন্ত ৩০ টাকা। কৃত্রিম অঙ্গপ্রতঙ্গ সহায়ক যন্ত্রপাতি সাহায্য দেওয়া হয়েছে ১৭ জন ব্যক্তিকে এবং সরকারী বাসে বিনা ভাড়ায় যাতায়াতের সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে ২৬৭জন ব্যক্তিকে।

**ডাঃ মানস ভুঞা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমার জেলা সংক্রান্ত ব্যাপার নয়, আপনার অধীনে কৃত্রিম অঙ্গপ্রতঙ্গ দেওয়ার ব্যাপারে কোন কোন জেলায় কতজনকে দেওয়া হয়েছে ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী** ঃ নোটিশ দিতে হবে।

**শ্রীসুরেন্দ্রনাথ মাঝি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রতিবন্ধীদের সুযোগ-সুবিধা দেওয়ার ক্ষেত্রে নির্বাচনের পদ্ধতি কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী** ঃ নির্বাচন করার পদ্ধতি হচ্ছে যে, আগে ফর্মে এ্যাপলিকেশান করতে হবে, এই ব্যাপারে বিভিন্ন জেলায় কোটা আছে এবং সেই অনুসারে সেখান থেকে ঠিক করা হবে।

**কলিকাতা শহরকে জাতীয় শহর হিসাবে ঘোষণা**

*৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩১।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা শহরকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করার একটি প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছেন ; এবং

(খ) সত্য হলে, এ বিষয়ে কেন্দ্রীয় সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** (ক) হ্যাঁ।

(খ) এখনও পর্য্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করেন নি।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতা মহানগরীর উন্নয়নের জন্য কোন আর্থিক পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে কি পেশ করা হয়েছে ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আর্থিক পরিকল্পনা বিভিন্নভাবেই পেশ করা হয়েছে, কলকাতা কর্পোরেশন থেকেও করা হয়েছে এটা বলা যেতে পারে।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কলকাতা মহানগরীর উন্নয়নের জন্য প্রতি বছর কেন্দ্রীয় সরকার কোন আর্থিক সহযোগীতা করে থাকেন কি ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** না, সরাসরি এখনও পর্যন্ত নেই।

**শ্রীসৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি কলকাতা শহরের সামগ্রিক উন্নয়নের জন্য সি. ইউ. ভি. পি. ২, ৩ এবং ৪ এর জন্য এ পর্যন্ত কত টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন ?

**মিঃ স্পিকার ঃ** It is not relevant. It does not relate to the Question.

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই শহরকে জাতীয় শহর হিসাবে প্রকল্পের জন্য যেমন সেন্ট্রাল গভর্ণমেন্টের টাকার কথা বলা হল, তেমনি রাজ্য সরকারের পক্ষ থেকে এই শহরকে জাতীয় শহর করার জন্য কত টাকা ধরা হয়েছে ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** জাতীয় শহর করার সিদ্ধান্ত আগে হোক, তারপর তো পরিকল্পনা হবে, তখন তার দায়িত্ব পালন করা হবে।

**শ্রীনিরঞ্জন মুখার্জী ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতার মত ভারতবর্ষের অন্যান্য বড় শহরে কেন্দ্রীর সরকার কোন রকম অনুদান বা উন্নয়নের জন্য কিছু দেন কিনা ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আমার যতদুর জানা আছে দিল্লি শহর ছাড়া, দাবী হচ্ছে বোম্বাই, মাদ্রাজ এবং কলকাতাকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করার। সেই দাবী এখনও তারা মানেন নি এবং অন্য শহরকেও তারা সরাসরি কোন সাহায্য করেন নি।

**শ্রীসুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি কলকাতা শহরকে জাতীয় শহর হিসাবে গ্রহণ করার জন্য ক্রাইটেরিয়া কি আছে ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আছে বলেই তো এই দাবী করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে আমার আগের মন্ত্রী দাবী করেছেন এবং অনেক যুক্তি সেখানে উপস্থিত করা হয়েছে, এটা সকলেই স্বীকার করেন।

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ ঃ** এই কলকাতাকে অনেক নেতা বলেছিলেন মৃত শহর-এর পরে, বর্তমানে এই শহরকে কি জীবিত শহর বলে মনে করেন ?

**মিঃ স্পিকার ঃ** না, এটা হবে না—নট এ্যালাউড।

## কলিকাতা দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৮।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দূরদর্শনের কলিকাতা কেন্দ্রের দ্বিতীয় চ্যানেল কবে নাগাত চালু হবে সে সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** না। এটা কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের বিষয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** দুরদর্শনের কলিকাতা কেন্দ্রের দ্বিতীয় চ্যানেল সম্পর্কে কোন প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হয়েছিল কি ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** গত ২৭শে এপ্রিল আমি একটি চিঠি লিখেছি কেন্দ্রীয় তথ্য দপ্তরের মন্ত্রীর কাছে—এই বিষয়ে গুরুত্ব দিয়ে আলোচনা করা হোক।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাইছি যে দ্বিতীয় চ্যানেল প্রসঙ্গে এবং দুরদর্শন ও আকাশবাণীর স্বয়ংশাসিত সম্পর্কে দুটি প্রস্তাব বিধানসভা

থেকে উত্থাপিত এবং অনুমোদিত হয়েছিল– এই ব্যাপারে পরবর্তীকালে দিল্লির সঙ্গে কি কোন যোগাগোগ করা হয়েছে ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** বিধানসভার বিষয়টি আমার এক্তিয়ারে নয়, আমি একটি চিঠি সরকারি দপ্তর থেকে দিয়েছি তার কোন উত্তর পাইনি।

**শ্রীপ্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে পশ্চিমবঙ্গ সরকার দ্বিতীয় চ্যানেল চাইছেন, এই রকম কি আবেদন অন্যান্য ষ্টেট থেকে সেণ্ট্রালকে করা হয়েছে ?

**মিঃ স্পিকার ঃ** No no, no. Not allowed.

[ 1-10—1-20 P.M. ]

**শ্রীকৃষ্ণপদ হালদার ঃ** কেন্দ্রীয় মন্ত্রী দুরদর্শনের দ্বিতীয় চ্যানেল দিতে চান না। এই দ্বিতীয় চ্যানেল যাতে রাজ্য সরকারের হাতে দেয়া যায় সে বিষয়ে আপনি কি বম্বে, মাদ্রাজ ইত্যাদি রাজ্যের প্রচার ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীদের সংগে কোন যোগাযোগ করেছেন দাবী উত্থাপনের জন্য ?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন হয় ন।

**শ্রীসুমন্তকুমার হীরা ঃ** টেলিভিশানের দ্বিতীয় চ্যানেল রাজ্য সরকরের হাতে দেয়া হোক এই যে দাবী আমরা করছি এর মুল কারণ কি ?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন হয় না।

**ভুটকা কান্দর সেচ প্রকল্প রূপায়ণ**

৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬২।) **শ্রীশশাঙ্কশেখ মণ্ডল ঃ** ক্ষুদ্র ও মাঝারী সেচ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বীরভূম জেলার রামপুরহাট থানার মাশজ গ্রাম পঞ্চায়েতের ভূটকা কান্দর সেচ প্রকল্পের কাজ কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** প্রস্তাবিত প্রকল্পটির অবস্থান বাংলা বিহার সীমানায়। প্রকল্পটি স্থাপিত হইলে বিহারের কিছু অংশ জলমগ্ন হইবার সম্ভাবনা থাকায় বিহার সরকারের সম্মতি ব্যতীত প্রকল্পটির অনুমোদন সম্ভব নয়। এই পরিস্থিতিতে প্রকল্পটি কবে নাগাদ রূপায়িত হইতে পারে তাহা এখনই বলা সম্ভব নয়।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** ভুটকা কান্দর মন্ত্রী মহাশয় নিজে দেখে এসেছেন। ৫ বছর ধরে আমি এ বিষয়ে বলে আসছি। এটা একটা গোলমেলে জায়গায় অবস্থিত। এটা হলে বিহারের ৫।৬ বিঘা জমিতে জল ঢুকে যাবে। এ বিষয়ে এস. কে. বসু রায় যিনি সেক্রেটারী ছিলেন তিনি বীরভূমের ডি. এম-কে একটা চিঠি লিখেছিলেন। সংশ্লিষ্ট দপ্তরের কর্মকর্তা যাঁরা আছেন তাঁরা সেখানে গেলে জলে ডুবে যেতে পারেন। সাঁওতালদের হাঁটু জলের মধ্যে দিয়ে যেতে হয়। একটি ডি. ও. লেটার লিখছেন শ্রী এস. কে. বসু রায় এবং আর একটা কাগজ আপনাকে দিচ্ছি।

**শ্রীকানাই ভৌমিক ঃ** আপনি যে স্কীমের কথা বলছেন তার প্রতি আমরা খুব সহানুভূতিশীল। আমরা তদন্ত করে দেখেছি যে এটা হলে ৩৫০ একর খারিফে জল পাবে, রবিতে ৫০ একর পাবে এবং প্রিখারিফে ৫০ একর পাবে। এটা খুব ভাল স্কীম। কিন্তু বিহারের কিছু কিছু জায়গা ডুবে যেতে পারে। সেজন্য ডি. এমকে বলেছি সাঁওতাল পরগনার ডি. এমের সঙ্গে যোগাযোগ করুন। সেখান থেকে এখনও উত্তর পাইনি। উত্তর পেলে ব্যবস্থা নেব।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন এটা খুব ভাল প্রকল্প, এর সঙ্গে আর একটা কথা যোগ করতে হবে যে এতে আদিবাসী সাঁওতালদের উপকার হবে। এই টাকা কেন্দ্রীয় গভর্ণমেন্ট থেকে পাওয়া যাবে। তা সত্বেও এই প্রকল্পকে কার্যকরী করার চেষ্টা দপ্তরের কর্তা যাঁরা আছেন তাঁরা করছেন না। স্যার, আমি কাগজপত্র আপনাকে দিয়ে দিচ্ছি, আপনি দিয়ে দেবেন।

( নো রিপ্লাই )

**শ্রীধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বীরভূমের ডি এম-কে অনুরোধ করা হয়েছে সাঁওতাল পরগণার ডি এম-কে করেসপণ্ডেন্স করতে, তার ফলোআব এ্যাক্সান কতটা হয়েছে জানা আছে কি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** আমাদের এখান থেকে আমাদের সেক্রেটারী ১৪. ৫. ৮৬ তারিখে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট বীরভূমকে লিখেছেন, তার কোন উত্তর এ পর্যন্ত পাই নি। আমরা তাগাদা দেব আবার যাতে করে শীঘ্র উত্তর পেতে পারি।

**শ্রী[illegible]কুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনার এই স্কীম দেখবার জন্য আপনার দপ্তরের কৌন অফিসার ৩ বছরের মধ্যে গিয়েছেন কিনা ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** আমি তো বললাম এই স্কীমটা ভাল স্কীম, এই স্কীমের বিরোধিতা আমাদের দপ্তর করেনি, বরং অনুমোদন করবার জন্য আগ্রহী যদি এই আপত্তি না থাকে। কাজেই যাওয়া না যাওয়ার কোন প্রশ্ন উঠে না।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** আমাদের প্রবীন সদস্য শশাঙ্কবাবু বললেন এই স্কীমের জন্য তিনি ২৫ বছর চেষ্টা করছেন, আপনার সদিচ্ছা দেখে ভালই লাগল, আপনি দয়া করে বলবেন কি কেন এটা হয়নি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** আগে খোঁজ করে দেখব কোথায় আটকে আছে।

**Mr Speaker :** Starred Question No 332 and 334 will be taken up together.

**Truck Terminal at Kona**

**332.** (Admitted question No. *691.) **Sri AMBICA BANERJEE : Will** the Minister-in-charge of the M. D Department be pleased to state—

(a) if it is a fact that a scheme for setting up a Truck Terminal at Kona between National Highways numbering 1 and 6 in Howrah District has been included in the Urban Development Project of C.M.D.A. ;

and

(b) if so...

(i) the investments involved,

(ii) the progress made, so far,

(iii) the target date for implementatipon of the scheme, and.

(iv) the steps taken/proposed to be taken to expedite completion of the said Terminal ?

**Shri Buddhadeb Bhattacharyya :** (a) Yes.

(b) (i) The investment involved in Rs. 3.00 crores.

(ii) The CMDA has taken possession of 71.29 acres out of 185 acres of required land.

(iii) and (iv) No physical work could be started due to injunction of the High Court. The implementation schedule will be reviewed and finalised after the Court injunction is vacated.

**Construction of Truck Terminals**

*334. (Admitted question No. *690.) **Sri SAUGATA ROY : Will** the Minister-in-charge of the M. D. Department be pleased to state –

(a) Whether C.M.D.A. has any proposal to set up Truck Terminals on the outer limits of Calcutta ; and

(b) if so—

(i) the steps taken or proposed be taken to the matter, and

(ii) When all these Truck Terminals are expected to be set up ?

**Shri Buddhadeb Bhattacharyya :** (a) CMDA has a proposal to set up a Truck Terminal-cum-wholesale Trade Centre at Kona.

(b) (i) The project for setting up a Truck Terminal at kona has been included in the work programme of the CMDA, Action for acquisition of land has already been taken and some area is under possession.

(ii) No physical work for the project at kona could be started due to the injunction of the High Court. The implementation schedule will be reviewed and finalised after the court injunction is vacated.

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** আমরা জানি কিছু ভেস্টেড ইন্টারেস্ট লোকট্রাক ওনার এবং বড়বাজারের গোডাউন ওনার তারা এই ইনজাংসান দিয়েছে এবং এই ইনজাংসানের ফলে কোর্টে এক্সপার্টি ডিসিসান হয়েছে। আমার জানার দরকার Is the government trying to protect the vested interest of the people ?

**মিঃ স্পীকার ঃ** মিঃ ব্যানার্জী, আপনি ঐভাবে কোয়েশ্চেন পুট করবেন না। আপনি কেসের ব্যাপারে জিজ্ঞাসা করুন। ইনজাংসান ভেকেট করবার জন্য কি স্টেপ নিচ্ছে এইভাবে আপনি পুট করুন।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** What steps the Government has so far taken to vacate the injunction ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** ইনজাংকসানগুলি হয়ে আছে জানি, কিন্তু কিভাবে হয়ে আছে, কি অবস্থায় আছে জানতে গেলে নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** The C.M.D.A has taken possession of 71.29 acres of land. So is there any bar to start the work on that land forth with ?

[ 1-20 – 1-30 P.M. ]

**Sri Buddhadeb Bhattacharyya :** It is not possible to do beyond the portion of 71.29 acres.

**Shri Saugata Roy :** Sir, the Minister was just mentioning that he has given a proposal to make Calcutta City into a national city but Calcutta is the only city which does not have any truck terminal in the fringe areas causing heavy traffic rush. Apart from that, I would like to know that besides Kona, is there any proposal to have truck terminals in the fringe areas like Dankuni, Madhyamgram and in the Eastern Bye-Pass ?

**Sri Buddhadeb Bhattacharya :** We have decided to construct three truck terminals. The first is at Kona, the second is at Garia and there will be a bus terminus at Howrah These are the present positions :

**Sri Saugata Roy :** The Kona proposal was taken up in 1977 but it has been foiled due to some vested interest. I would like to know from you whether the government has any information about the involvement of the big transport companis and the wholesale dealers who are obstructing the implementation of the schemes, and whether the Central Government has forwarded any assistance for building up this truck terminals ?

**Shri Buddhadeb Bhattacharya :** I have no such information, as to whether the truck owners in Calcutta are obstructing in any way.

**Shri Saugata Roy :** Has there been any offer of central assistance ?

**Shri Buddhadeb Bhattacharyya :** This is our plan. The Central Government has nothing to do.

### পাটের সহায়ক মূল্য নির্ধারণ

৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৪।) **শ্রীবিমলকান্তি বসু :** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার পাটের সহায়ক মূল্য বর্তমান আর্থিক বৎসরে (১৯৮৭-৮৮) কি হারে ধার্য করিয়াছেন ; এবং

(খ) পূর্ববর্তী বৎসরে (১৯৮৬-৮৭) ঐ মূল্য কত ছিল ?

**শ্রীকমলকান্তি গুহ :** (ক) কেন্দ্রীয় সরকার বর্তমান আর্থিক বৎসরে (১৯৮৭-৮৮) পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বিভিন্ন প্রকারভেদ ও মান অনুসারে পাটের সহায়ক মূল্য কুইন্টাল প্রতি সর্বনিম্ন ২০৪.০০ টাঃ হইতে ৩৯৮.৫০ টাঃ ধার্য্য করিয়াছেন। মধ্যম গুণমানের সাদাপাট অর্থাৎ 'ডব্লু-৫' এর সহায়ক মূল্য ২৪৯.৫০ টাঃ হইতে ২৬৬.০০ টাকা ধার্য্য হইয়াছে।

(খ) পূর্ববর্তী বৎসরে ( ১৯৮৬-৮৭ ) ঐ বিধিবদ্ধ সহায়ক মূল্য ছিল ১৯৮ টাকা হইতে ৩৪৮ টাকা। মধ্যম গুণমানের সাদাপাট অর্থাৎ 'ডব্লু-৫' এর সহায়ক মূল্য ২৩৩ টাকা হইতে ২৪৫·৫০ টাকা ছিল।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আইন অনুযায়ী সহায়ক মুল্য ঘোষণার ক্ষেত্রে উপযুক্ত কর্তৃপক্ষ হল জুট কমিশনার, কিন্তু এ বছর জুট কমিশনার নয়, জে সি আই নাকি সহায়ক মূল্য ঘোষণা করেছেন ?

**শ্রীকমলকান্তি গুহ ঃ** গত বছর অর্থাৎ ১৯৮৬-৮৭ সালে ভারত সরকারের পক্ষে জুট কমিশনার জুট ( লাইসেনসিং এণ্ড কনট্রোল ) অর্ডার ১৯৬১-র ৮ ধারা বলে বিজ্ঞপ্তি জারি করে পাটের সর্বনিম্ন মূল্য নির্ধারণ করেছিলেন। উপরোক্ত ধারা বলে বিজ্ঞপ্তি জারি করার অর্থ বিধিবদ্ধ নিম্নতম মূল্যের নীচে ক্রয় বিক্রয়ের চেষ্টা এসেনসিয়াল কমোডিটিস্ এ্যাবক্টের অধীন জুট ( লাইসেন্সিং এ্যাণ্ড কনট্রোল ) অর্ডার, ১৯৬১ অনুযায়ী অবৈধ এবং শাস্তিযোগ্য অপরাধ। এই আইনের ধারা বলে বিজ্ঞতি জারি করা নাহলে ওইরূপ বাধ্যবাধকতা থাকে না। এবছর ভারত সরকায় জুট ( লাইসেন্সিং এ্যাণ্ড কট্রোল ) অর্ডার, ১৯৬১-র ৮ ধারা বলে পাটের নিম্নতম মূল্য সম্পর্কে বিজ্ঞতি জারি করতে পারেন।

**শ্রীবিমলকান্তি ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি জে. সি. আই কর্তৃপক্ষ বা কোন মিল ওনাররা যদি সহায়ক মূল্যে পাট না কেনেন তাহলে সেটা শাস্তিযোগ্য হবে কিনা ?

**শ্রীকমলকান্তি গুহ ঃ** এ বছর যেভাবে দাম ঘোষণা করা হয়েছে তাতে কোন সংস্থাকে বাধ্য করা যাবে না যে এই দামে পাট কিনতে হবে তা শাস্তিযোগ্যও হবে না। গত বছর আইনগত বাধ্যবাধকতা ছিল এখন সেটা থাকছে না।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এ বছর যেভাবে পাটের দাম ঘোষণা করা হয়েছে তাতে কোন শাস্তিযোগ্য অপরাধ হবে না। এ সম্পর্কে আমাদের কৃষি দপ্তর কেন্দ্রীয় সরকারের কৃষি দপ্তরকে কিছু লিখেছেন কি ?

**শ্রীকমলকান্তি গুহ ঃ** এই ব্যাপারে আমরা জুট কমিশনারকে জানিয়েছিলাম যে কেন এইভাবে ঘোষণা করা হোল। তার উত্তরে তিনি জানিয়েছেন যে এটা দিল্লীর নির্দেশে আমরা এটা করেছি। এবং আর কোন নির্দেশ না আসা পর্যন্ত এটা বলবত থাকবে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় ঃ** তাহলে যখন কেন্দ্রীয় সরকার চাচ্ছেন না যে গতবারের মত এবারেও বাধ্যতামূলক করা হোক, সেখানে আপনাদের তরফ থেকে কোন দাবী করেছেন কিনা যে গতবারের মত বাধ্যতামূলক করতে ?

**শ্রীকমলকান্তি গুহ :** জুট কমিশনারের কাছ থেকে এই কয়েক দিন আগে এই খবরটা পেয়েছি যে তাদের করার কিছু নেই। এখন আমরা কেন্দ্রীয় কৃষি দপ্তরকে আমাদের যে মনোভাব সেটা জানাবো এবং অনুরোধ করবো যাতে গতবারের মত আইনগত বাধ্যবাধকতা থাকে।

**শ্রীসৌগত রায় ঃ** এ বছরে কেন্দ্রীয় সরকারের ঘোষিত সহায়ক মূল্য যাতে চাষীরা পায় তার জন্য রাজ্য সরকারের কৃষি দপ্তর কিছু করছেন কি ?

**শ্রীকমলকান্তি গুহ ঃ** আমরা চাই কৃষকরা উপযুক্ত মূল্য পাক। এবং প্রতি বছরের মত এবারেও আমরা জে সি আই-এর সঙ্গে বসে ঠিক করতে চাই কোথায় কেথোয় ক্রয় কেন্দ্র করা হবে এবং কোথায় কোথায় গুদাম করা দরকার এবং তার জন্য আমরা কি সাহায্য করতে পারি। কিন্তু সবচেয়ে অসুবিধা হচ্ছে যে জে সি আই এই দরে যদি পাট না কেনে তাহলে আমাদের কিছু করার নেই।

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** জে. সি. আই-এর সঙ্গে এমন কিছু ব্যবস্থা নির্ধারণ করা হয়েছে কি যে তারা বাধ্যতামূলকভাবে বিভিন্ন ধরণের পাট কিনবে—সব কিছু পাটই তারা নেবে ?

**শ্রীকমলকান্তি গুহ :** আমরা এ মাসে জে. সি. আই-এর সঙ্গে এ মাসে বসেছি, তারা কত পাট কিনবে কিভাবে এবং কোন্ শ্রেণীর পাট কিনবে সেই সিদ্ধান্ত আমরা পরে জানতে পারবো।

**শ্রীদীপক সেনগুপ্ত :** আমার ক্যাটাগরিক্যালি প্রশ্ন হচ্ছে আমি.প্রশ্ন করেছিলাম যে জে. সি. আই. সব রকম পাট কিনবে কিনা ?

**শ্রীকমলকান্তি গুহ :** আমরা এদের সাথে না বসলে সেটা জানতে পারবো না।

**শ্রীমহম্মদ সেলিম ঃ** কেন্দ্রীয় সরকার পাটের মূল্য বেঁধে দিয়ে একটা ঘোষণা করেছেন—আমার প্রশ্ন হচ্ছে রাজ্য সরকারের পক্ষ থেকে কোন সহায়ক মূল্য বেঁধে দেবার প্রস্তাব সেখানে দেওয়া হয়েছিল কি ? এবং দেওয়া হয়ে থাকলে সেটা কত ?

**শ্রীকমলকান্তি গুহ :** কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সুপারিশ করেছিল যে ৮ নম্বর পাট ৪০০ টাকা এবং ৬ নম্বর পাট ৬০০ টাকায় কেনা হোক।

**ক্ষতিগ্রস্ত অঙ্গনওয়াড়ী কেন্দ্র মেরামত**

*৩৩৫। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩১০। ) **শ্রীসুভাস নস্কর :** ত্রাণ ও কল্যাণ ( কল্যাণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১৯৮৬ সালে প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত দক্ষিণ ২৪-পরগনা জেলার বামণ্ডী ব্লকের অঙ্গনওয়াড়ী কেন্দ্রগুলির মেরামতের জন্য প্রস্তাব সরকারের আছে ; এবং

(খ) সত্য হলে, কবে নাগাত ঐ প্রস্তাব বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** (ক) 'হ্যাঁ'।

(খ) অনতিবিলম্বে মেরামতির জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুরের প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

[1-30—1-40 P M.]

**শ্রীসুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাইবেন—কেন্দ্র পিছু মেরামতের জন্য কত টাকা করে দেওয়া হবে ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** ৩০০ টাকা করে দেওয়া হবে।

**শ্রীসুভাষ নস্কর :** স্থায়ীভাবে কেন্দ্রগুলি মেরামতের জন্য বা নির্মাণ করার জন্য কোন টাকা বরাদ্দ করা হচ্ছে কিনা এবং সেই টাকার পরিমাণ কত ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** স্থায়ীভাবে করা সম্পর্কে এখন কিছু করা সম্ভব হচ্ছে না। আমরা বিভিন্ন জায়গায় মেরামতের জন্য ৫ লক্ষ ১৮ হাজার ৭০০ টাকা মঞ্জুর করেছি।

**শ্রীরাইচরণ মাঝি :** এখানে শুধু ২৪-পরগনার একটি ব্লকের কথা উল্লেখ আছে। এছাড়াও পশ্চিমবাংলায় আরো অনেক ব্লক আছে, যেখানে এই অঙ্গনওয়াড়ী স্কীম চালু আছে। ১৯৮০ সালে সেখানে যে ঘর বাড়ী তৈরী হয়েছিল, সেগুলি মেরামত করা হয়নি এবং অনেক ঘর বাড়ী ভেঙ্গে গেছে। বিভিন্ন ব্লকে এই সব ভাঙ্গা ঘর বাড়ী মেরামত করার জন্য কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** হ্যাঁ, পরিকল্পনা নেওয়া হয়েছে। ৩০০ টাকা এই ধরণের মেরামতের জন্য আমরা দিচ্ছি। এর জন্য আমরা ৫ লক্ষ ১৮ হাজার ৭০০ টাকা ইতিমধ্যেই মঞ্জুর করেছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত :** আপনি এখানে শুধু বাসন্তী ব্লকের কথা বলেছেন। কিন্তু অন্যান্য ব্লকে যেখানে এই সমস্ত কাজ শুরু হয়নি সেই সমস্ত সেন্টারে এই কাজ শুরু করবেন কিনা জানাবেন ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** আমি বলেছি কাজ শুরু করা সম্পর্কে আমরা এই টাকা দিয়েছি বিভিন্ন জায়গায় এবং সেখানে কাজ শুরু করার জন্যই টাকা দেওয়া হয়েছে।

**শ্রীধীরেন্দ্র লেট :** অনেক ব্লকে এখনো অঙ্গনওয়াড়ী ঘর তৈরী হয়নি। এই সমস্ত সেন্টারগুলিতে ঘর তৈরী করার পরিকল্পনা নিয়েছেন কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** এটা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন :** আপনি বললেন সরকারের বিবেচনাধীন আছে। কিন্তু আমাদের কাছে খবর আছে যে, খাস জমি দিতে পারলে ১॥ হাজার টাকা করে আপনারা দেবেন— এটা কি ঠিক ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** হ্যাঁ, দেওয়া হবে।

**শ্রীমাধবেন্দু মহান্ত :** এই অঙ্গনওয়াড়ী স্কীম যেটা আগে মাদার এ্যাণ্ড চাইল্ড কেয়ার স্কীম নামে পরিচিত ছিল, সেটা এখন সুসংহত শিশু প্রকল্প বলে অনেক জায়গায় পরিগণিত হচ্ছে, বিশেষ করে আমাদের নদীয়া জেলায় হয়েছে। এই স্কীমগুলি যখন প্রথম চালু হয় তখন ৮॥ হাজার টাকা করে দেওয়া হয়েছিল বিল্ডিং ফাণ্ডে, এখন কি সরকার ১২০০ টাকা মঞ্জুর করেছেন ? ৫ বছর আগে যেখানে ৮॥ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল, এখন সেখানে ১২০০ টাকা মঞ্জুর করা হয়েছে কোন্ নীতির ভিত্তিতে এবং তা যদি হয়ে থাকে তাহলে এই টাকা বাড়াবার কোন পরিকল্পনা আছে কিনা, জানাবেন ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** আমি বলেছি মেরামতের জন্য ৩০০ টাকা করে দিচ্ছি। আর নতুন কোন জায়গায় খাস জমি যদি পাওয়া যায় তাহলে সেখানে আমরা ১৫০০ টাকা করে দেব।

**Deep Tubewells and River Lift Irrigation Schemes**

*336. (Admitted question No. *1021.) **Shri APURBALAL MAJUMDAR :** Will the Minister-in-charge of the Agriculture (Small, Minor Irrigation) Department be pleased to state—

(a) the number of deep tubewells and river lift irrigation schemes that were in operation in May, 1977 ; and

(b) the number of new deep tubewells and river lift irrigation schemes completed and put into operation during the period from June, 1977 to March, 1987.

**Shri Kanai Bhowmik :** (a) C. E. (Agri) installed 2332 DTWs and 2497 RLIs and WBSMIC Ltd. 48 DTWs upto May, 1977. Generally 90% of the installations remained operative at any point of time.

(b) From June, 1977 to March, 1987, C. E. (Agri) completed drilling of 167 DTWs and installation of 680 RLIs Schemes. Fifteen DTW Schemes and all the six hundred eighty RLIs had been put into operation. WBSMIC Ltd. had completed 380 DTWs and 50 RLIs and put all of them into operation.

**Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Agriculture (Small, Minor Irrigation) Department be pleased to state what is the reason of drilling only 160 deep tubewells instead of sinking of tubewells on war-footing operation during the last ten years period ?

**Shri Kanai Bhowmik :** You know that our drilling of deep tubewells by State Government Budget was stopped from 1976, and during our Left Front regime from 1983 we have again started drilling deep tubewells.

**Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Agriculture (Small, Minor Irrigation) Departmant be pleased to state what could be the irrigation potential raised if within this 10-Year tenure the total target of the deep tubewells was completed ?

**Shri Kanai Bhowmik :** I want a notice.

**Dr. Manas Bhunia :** But, Sir, it is relevant. This is an allied question.

**Shri Kanai Bhowmik :** You have asked some information, some arithmetical information, and now you are asking a major question. How I can answer off hand ?

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কি যে এখনও অনেক ডিপ টিউবওয়েল আছে যেগুলিকে পাওয়ার দেওয়া হয়নি বা এনারজাইজেসান করা হয়নি। এগুলি বেশ কয়েক বছর ধরে পড়ে আছে। এগুলিকে যদি এনারজাইজেসান করা যেত তাহলে লোকেরা এর থেকে জল পেতে পারতো। মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এরজন্য আপনার দপ্তরের কোন স্কীম আছে কিনা এবং এর সঙ্গে আরো জানাবেন কি, এই ধরণের টিউবওয়েল পশ্চিমবাংলায় কতগুলি পড়ে আছে ?

**শ্রীকানাই ভৌমিক :** পশ্চিমবঙ্গে ডিপ টিউবওয়েলে এনারজাইজেসান আমরা শেষ করেছি। এখন কিছু ডিপ টিউবওয়েল হয়ত পরে খারাপ হয়ে গিয়েছে বা তার লাইন চুরি গিয়েছে বা তার ট্রান্সফরমার চুরি গিয়েছে সেইজন্য হয়ত চালু হয়নি। আমি তার একটা হিসাবও দিয়েছিলাম—সেটা ৮ থেকে ১০ ভাগ হতে পারে কিন্তু ডিপ টিউবওয়েল সব এনারজাইজেসান হয়েছে। আর. এল. আই-এর ক্ষেত্রে বলতে পারি সেখানে ৫০ পারসেণ্ট এনারজাইজেসান হয়নি। আমরা চেষ্টা করছি যাতে হয়। আর আমরা যে নতুন ২০০ ডিপ টিউবওয়েল করছি তারমধ্যে ১৬১টি অলরেডি বসে গিয়েছে। সেগুলির এনারজাইজেসানের কাজ এ বছর আরম্ভ হয়ে গিয়েছে। আমি সঠিক বলতে পারছি না, তবে বলতে পারি ৮/৯টা মাত্র এনারজাইজেসান হয়েছে বাকিগুলি এখনও হয়নি। নতুন ২০০ ডিপ টিউবওয়েলের মধ্যে আমরা ১৬১টা বসিয়েছি।

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় মন্ত্রিমহাশয়ের ইনফরমেশান ঠিক নয়। বর্ধমান জেলায় এখনও অনেক ডিপ টিউবওয়েল আছে যেগুলি এনারজাইজেসান হয়নি। আমি ইনকারেক্ট বলছি না, তবে মাননীয় মন্ত্রীমহাশয়কে বলছি, আপনি আপ টু ডেট হিসাব নিয়ে আমাদের দিতে পারবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** আমি আপনাকে অনুরোধ করবো, এরকম ঘটনা যদি থাকে তাহলে দয়া করে আমার কাছে পাঠাবেন, আই উইল এগজামিন ইট থরোলি।

**শ্রীমনীন্দ্রনাথ জানা :** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন, ১৯৭৭ সাল থেকে ১৯৮৭ সাল পর্য্যন্ত ১৬৭টি ডিপ টিউবওয়েল কমপ্লিট হয়েছে। এই 'কমপ্লিট' কথাটির অর্থ আমি জানতে চাই—এর পাইপ লাইন পর্য্যন্ত হয়ে গিয়েছে কি ?

**শ্রীকানাই ভৌমিক :** পাইপ লাইন কমপ্লিট হয়নি এরকম কিছু ডিপ-টিউবওয়েল আছে।

[ 1-40—1-50 P. M. ]

**শ্রীঅসিতকুমার মাল :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, অনেক জায়গায় মাঠে-ঘাটে বহু ডিপ টিউবওয়েল খারাপ হয়ে পড়ে থাকে। যে সমস্ত ডিপ টিউবওয়েল-গুলি চুরি হচ্ছে সেগুলি সম্পর্কে পুলিশের কাছে ডায়েরী করা হচ্ছে। কিন্তু চার্জসীটের অভাবে পেণ্ডিং রয়ে যাচ্ছে। এই ব্যাপারে স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে আপনি কি যোগাযোগ রেখেছেন ?

**শ্রীকানাই ভৌমিক :** আমি বলেছি যে এগুলি সম্পর্কে অলরেডি যোগাযোগ রেখেছি এবং কিছু কিছু রিপ্লেনিক করছি। যেগুলি পারছি না সেগুলির ব্যাপারে ক্রমাগত তাগাদা দিয়ে যাচ্ছি।

**শ্রীধীরেন্দ্রনাথ চ্যাটার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে কিছু কিছু ডিপ টিউবওয়েল অতীতে দেবার কথা ছিল সিডিউল্ড কাষ্টস এবং সিডিউল্ড ট্রাইবসদের ক্ষেত্রে এবং এই রকম কিছু ডিপ টিউবওয়েল অনুমোদিত হয়। কিন্তু ওয়াটার ওয়েজ ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স না পাবার জন্য সেগুলি হচ্ছে না। এই রকম সংবাদ কি আপনার কাছে আছে ?

**শ্রীকানাই ভৌমিক :** এই রকম কিছু সংবাদ আমার কাছে আছে। আমি ওয়াটার ইনভেষ্টিগেশান ডিপার্টমেন্টকে বলেছি যে প্রপার একটা ডিপ টিউবওয়েল হতে গেলে যে জল পাওয়া দরকার সেই জল পাওয়া যাচ্ছে না। আমি বারবার ইনভেষ্টিগেশান করতে বলেছি। এই রকম ঘটনা কিছু আছে।

**শ্রীদীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি বলেছেন যে ১৯৭৭ সালের আগে পর্যন্ত নিশ্চয়ই এই সময়টা অনেক বড়। এর আগে ডিপ টিউবওয়েল এবং রিভার লিফ্‌ট যা ছিল তার একটা ফিগার বললেন। আপনার কাছে এই রকম সংবাদ

আছে কিনা, কারণ আজ থেকে ২০/২৫ বছর আগে যেগুলি ইনসষ্টল্ড হয়েছে সেগুলি এখন নন-ওয়ার্কিং হয়ে গেছে। অতীতে সারা রাজ্যের বেশ কিছু এলাকার কৃষকরা এগুলি থেকে জল পেয়ে চাষ করতো। কিন্তু এখন সেগুলি নষ্ট হয়ে গেছে। কাজেই সেগুলি কি অগ্রাধিকার দিয়ে চালু রাখার কোন পরিকল্পনা আপনার আছে কিনা জানাবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** মাননীয় সদস্যরা জানেন যে গ্রামীন ডিপ টিউবওয়েল যেগুলি অনেক দিন ধরে চলেছে সেগুলি অনেক জায়গায় অকেজো হয়ে যাচ্ছে। আমরা সেগুলিকে রিড্রিংকিং করার ব্যবস্থা করি এবং সেগুলি কিছু কিছু হচ্ছে। আমাদের ফাণ্ডের সঙ্গে সামঞ্জস্য রেখে আমরা সেগুলি ক্রমাগত করে যাচ্ছি। এই প্রসঙ্গে আর একটা কথা বলি। অনেক ডিপ টিউবওয়েল আছে যেগুলি আগে বসেছিল, যেগুলির জল নোনা হয়ে গেছে, সেগুলি আমাদের এ্যাবানডান করতে হচ্ছে। আবার যেগুলি হয়ত ৩, ৪ বছর মিষ্টি জল দিয়েছে কিন্তু ক্রমশঃ সেগুলি নোনা হয়ে যাচ্ছে বিশেষ করে নদীর পাড়ে, সমুদ্রের পাড়ে, এই সমস্ত জায়গায় ডিপ টিউবওয়েলগুলি। সেজন্য অনেক বেশী কসাস হয়ে আমাদের ডিপ টিউবওয়েল বসাতে হচ্ছে আণ্ডার গ্রাউণ্ড সার্ভে করে।

## জেলে আটক রাজনৈতিক বন্দী

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৩।) **শ্রীকৃষ্ণধন হালদার ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে আটক রাজনৈতিক বন্দীর সংখ্যা কত ;

(খ) ইহা কি সত্য যে বর্তমান সরকার রাজনৈতিক বন্দীদের মুক্তি দিয়াছেন ; এবং

(গ) সত্য হলে, কতজনকে ( জেলাওয়ারী ) মুক্তি দেওয়া হইয়াছে ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** (ক) উল্লিখিত সময়ে পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলে কোন রাজনৈতিক বন্দী আটক নাই। সুতরাং সংখ্যার কথা উঠে না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আমি জানতে চাচ্ছি, আজিজুল হক, নিশিথ ভট্টাচার্য্য, রমেন সাহা প্রমুখ রাজনৈতিক যারা জেলের মধ্যে বন্দী আছেন তাদের কিভাবে চিহ্নিত করা হয়েছে এবং এই রাজ্যের নকশাল বন্দী বলে যারা চিহ্নিত, সেই সমস্ত বন্দীদের সংখ্যা যদি থাকে তাহলে কত এবং জেলের ভিতরে তাদের প্রতি কি ধরণের ব্যবহার করা হয় এবং কোন বাড়তি সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে কিনা সেটা জানাবেন কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** প্রথম প্রশ্নের উত্তরে আমি প্রথমেই বলেছি যে জেলে রাজনৈতিক বন্দী নেই। আর দ্বিতীয় প্রশ্নের উত্তর হচ্ছে, বিভিন্ন জেলে ৫০ জন আছে।

**শ্রীতুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, নকশাল পন্থীরা রাজনৈতিক বন্দী, না, সমাজ বিরোধী ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** প্রশ্ন ওঠে না।

**মিঃ স্পীকার ঃ** আমি তো ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্য্যন্ত আইন মন্ত্রী ছিলাম, তখন গভর্ণমেণ্ট পলিশি ছিল, কোন রাজনৈতিক বন্দীকে আটক করে রাখা হবে না। আমি মন্ত্রী থাকা কালে, আপনাদের পার্টি থেকে অনেক চিঠি এসেছিল, আপনারা দিয়েছিলেন, আপনাদের যে সব ছেলে আটক অবস্থায় ছিল, খুন জখম করে জেলে গিয়েছিল, তাদেরও ছেড়ে দেওয়া হয়েছিল আপনাদের চিঠি অনুসারে। তখনকার প্রধানমন্ত্রী মোরাজী দেশাই চিঠি দিয়ে জানতে চেয়েছিলেন, রাজনৈতিক বন্দী আপনারা কাদের মনে করেন ? বামফ্রন্টের তরফ থেকে উত্তর দেওয়া হয়েছিল, বামফ্রন্ট মনে করে, আন্দোলন করতে গিয়ে বিভিন্ন কারণে যদি কেউ বন্দী হন, তাহলে তাদের রাজনৈতিক বন্দী হিসাবে গণ্য করা হয়। সুতরাং ১৮৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর তো এই প্রশ্ন ওঠে না।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, I have just heard about your comments.

**Mr. Speaker :** My experience.

**Shri Gyan Singh Sohan Pal :** Experience or comments whatever it may be. Sir, we are fully aware of your magnamity. We know even cases

where people have been codvicted for murder or sentenced for murder.

**Mr. Speaker :** All party—including your party.

## হাওড়া পৌর কর্মচারীদের সরকার ঘোষিত মহার্ঘ ভাতা প্রাপ্তি

*৩৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৮।) **শ্রীঅশোক ঘোষ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া পৌর কর্মচারীরা রাজ্য সরকার কর্তৃক ঘোষিত মহার্ঘ ভাতার সবগুলো কিস্তি এখনও পান নি ; এবং

(খ) সত্য হইলে, ১৯৮৭ সালের এপ্রিল পর্যন্ত ঘোষিত মহার্ঘ ভাতার মধ্যে কয়টি কিস্তির টাকা সরকার হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে পাঠিয়েছেন ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** (ক) 'হ্যাঁ'।

(খ) ১৯৮৭ সালের এপ্রিল পর্য্যন্ত রাজ্য সরকার কর্তৃক ঘোষিত মহার্ঘ ভাতার মধ্যে ফেব্রুয়ারী ১৯৮৬ পর্য্যন্ত সবগুলি কিস্তির দেয় ৮০ শতাংশ সরকারী অনুদান হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে পাঠানো হয়েছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, জানাবেন কি, বাকী যা আছে, তা কতদিনের মধ্যে ঐ হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের এমপ্লয়িদের দেবেন ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** এখনও পাঁচটা বাকী আছে। ডি. এম. এর কাছ থেকে তাদের প্রয়োজন কত, সেই চিঠিপত্রগুলো পাওয়া গেলে দিয়ে দেওয়া হবে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাইছি, একটা অন্ততঃ যদি টাইম দিতে পারেন তাহলে তারা এই বিষয়ে আশ্বস্ত হতে পারে।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** তিনটি কিস্তি সম্পর্কে কাগজপত্র রেডি হয়ে গেছে, অল্প সময়ের মধ্যে চলে যেতে পারে।

**শ্রীসত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** ওখানে যারা ক্যাজুয়্যাল ষ্টাফ হিসাবে কাজ করছে, তাঁরা

কি ডি. এ. পাবেন ? যারা কনজার্ভেন্সি ক্যাজুয়্যাল ষ্টাফ হিসাবে কাজ করছেন, তাঁরা কি ডি. এ. পাবেন ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য :** এটা নোটিশ দিতে হবে।

**বীরভূমে গভীর নলকূপ প্রকল্প রূপায়ণ**

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৯।) **শ্রীধীরেন্দ্রনাথ সেন :** কৃষি (ক্ষুদ্র ও সেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ সালে বীরভূম জেলায় মোট কতগুলি গভীর নলকূপ প্রোথিত-করণের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছিল ; এবং

(খ) তার মধ্যে কতগুলির কাজ উক্ত আথিক বৎসরে সম্পূর্ণ হইয়াছে ?

**শ্রীকানাই ভৌমিক :** (ক) ৪ (চারটি) গভীর নলকূপ প্রোথিতকরণের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছিল।

(খ) একটিও হয় নাই।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন :** কেন করা যায় না, সেই কারণগুলো জানাবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** আপনারা ইতিপূর্বে কয়েকবার শুনেছেন যে আমাদের ডিপ টিউবওয়েলগুলো বসানোর জন্য যে সব কোম্পানীগুলোকে দিয়েছিলাম, তাদের কাছ থেকে যে ধরণের সহযোগিতা পেলে বসানো যেত, সেখানে কিছুটা গোলমাল হয়েছে। সেই কারণে করা যায়নি সবটা। এই বছর আমরা সেইগুলো সংশোধন করে দিতে পারবো।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন :** ১৯৮৭-৮৮ সালে এইগুলো কি হতে পারে ?

**শ্রীকানাই ভৌমিক :** ১৯৮৭-৮৮ সালেই যাতে এইগুলো করতে পারি, তার জন্য সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, যে কোম্পানীর অসহযোগিতার ফলে, অপদার্থতার ফলে এটা হলো না, তাদের ব্ল্যাক লিস্টেড করার কোন ব্যবস্থা হচ্ছে কি না ?

[1-50—2-00 P.M.]

**শ্রীকানাই ভৌমিক:** আমাদের যা প্রসিডিয়র আছে তা আমরা নিচ্ছি। কিন্তু এর মধ্যে অনেক টাইম কনজিউমিং ব্যাপার আছে এবং সেগুলি নিশ্চয়ই আমাদের জানা আছে। অতএব আমাদের দিক থেকে যতটুকু স্টেপ নেওয়া সম্ভব তা আমরা নিচ্ছি।

**শ্রীধীরেন্দ্রনাথ লেট:** মাননীয় মন্ত্রী মহাশয়, বর্তমানে বীরভূম জেলায় ক'টি গভীর নলকূপ আছে এবং তার মধ্যে ক'টি চালু আছে এবং ক'টি অকেজো হয়ে আছে?

**মিঃ স্পীকার:** এটা জানতে হলে নোটিশ দিতে হবে।

**শ্রীসাত্ত্বিককুমার রায়:** মাননীয় মন্ত্রিমহাশয়, আপনি যে চারটি ডিপ টিউবওয়েল স্যাংসন করেছেন, তার মধ্যে কি নাকাটি পাড়া আছে?

**শ্রীকানাই ভৌমিক:** চার'টি হচ্ছে—(১) ঢেকুরিয়া—থানা রামপুরহাট, (২) বেলিয়া-মৃত্যুঞ্জয়পুর—থানা রামপুরহাট, (৩) কালীতারা—থানা ময়ূরেশ্বর, (৪) কামারপাড়া—থানা ইলামবাজার।

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার:** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি বললেন যে, একটা বেসরকারী কোম্পানীর অসহযোগিতার জন্য বীরভূমের ৪'টি নলকূপ গত আর্থিক বছরে বসাতে পারেন নি, এবারে আবার চেষ্টা করছেন। যখন বেসরকারী কোম্পানীর অসহযোগিতার জন্য এই কাজ বিলম্বিত হচ্ছে তখন কি মাননীয় মন্ত্রী মহাশয় এই কাজ সরকারী উদ্যোগে করার জন্য কোন মেশিনারী সেট্-আপ করার কথা বা ডিপ টিউবওয়েল বসাবার জন্য সরকারী কোম্পানী করার জন্য কোন কথা ভাবছেন কি?

**শ্রীকানাই ভৌমিক:** আমি ইতিপূর্বেই মাননীয় সদস্যদের বলেছি যে, সারা ভারতবর্ষের মধ্যে সরকারী উদ্যোগের ড্রিলিং কর্পোরেশন ইউ. পি.-তে আছে, হরিয়ানায় আছে আমরা তাদের দিয়ে ড্রিলিং করাবার চেষ্টা করেছিলাম, কিন্তু আমাদের এখানকার রেটের সঙ্গে তাদের রেট খাপ খাচ্ছে না, অনেক বেশী হয়ে যাচ্ছে। সেই জন্য আমরা রাজী হতে পারি নি। এই অসুবিধার সৃষ্টি হচ্ছে। আর আমাদের নিজস্ব এই কোম্পানী করার কোন পরিকল্পনা নেই।

## মুর্শিদাবাদে বাদাম চাষ

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২০।) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ সালে মুর্শিদাবাদ জেলায় কোন্ কোন্ ব্লকে মোট কতজন চাষীকে বাদামের মিনিকিট প্রদান করা হইয়াছে; এবং

(খ) উক্ত মিনিকিট দ্বারা ঐ জেলায় মোট কত বিঘা জমিতে বাদাম চাষ সম্ভব হইয়াছে?

**শ্রীকমলকান্তি গুহ:** (ক) ১৯৮৬-৮৭ সালে মুর্শিদাবাদ জেলার নিম্নলিখিত একুশটি ব্লকে মোট ১৭২০টি বাদামের মিনিকিট সমসংখ্যক চাষিকে বিলি করা হয়েছে।

বহরমপুর, বেলডাঙ্গা-১, বেলডাঙ্গা-২, হরিহরপাড়া, নওদা, ডোমকল, জলঙ্গী, মুর্শিদাবাদ—জিয়াগঞ্জ, লালগোলা, ভগবানগোলা-১, ভগবানগোলা-২, রাণীনগর-১, রাণীনগর-২, নবগ্রাম, কান্দী, খড়গ্রাম, বরঞা, ভরতপুর-১, ভরতপুর-২, রঘুনাথগঞ্জ-২ এবং সাগরদিঘী।

(খ) উক্ত মিনিকিট দ্বারা মোট ১৭২০ বিঘা অর্থাৎ ২২৯.৩৩ হেক্টর জমিতে বাদাম চাষ সম্ভব হয়েছে।

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, মুর্শিদাবাদ জেলার ২৬টি ব্লকের মধ্যে ২১টিতে কেন মিনিকিট দেওয়া হলো এবং ৫টিতে কেন দেওয়া হলো না?

**শ্রীকমলকান্তি গুহ:** এ ব্যাপারে যে আর্থিক বরাদ্দ ছিল সে অনুযায়ী আমরা ১৯টি ব্লককে চিহ্নিত করেছিলাম।

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী:** ২১টি ব্লকের মধ্যে কতজন চাষীকে বাদামের মিনিকিট দেওয়া হয়েছে?

**শ্রীকমলকান্তি গুহ:** ১৭২০ জন চাষীকে দেওয়া হয়েছে।

**শ্রীদীপককুমার সেনগুপ্ত:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন ১৭২০ জন চাষীকে

সম পরিমাণ বাদামের মিনিকিট দেওয়া হয়েছে মুর্শিদাবাদ জেলায়। আমার প্রশ্ন হচ্ছে, এটা পরীক্ষামূলক কিনা এবং উৎপাদনের হার উৎসাহজনক কিনা?

**শ্রীকমলকান্তি গুহ:** পরিদর্শনের ক্ষেত্র হিসাবে লোকেদের মধ্যে যাতে জনপ্রিয় হয় সেইজন্য ব্যবস্থা করা হয়েছিল।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** মাননীয় সদস্য শ্রীনুরুল ইসলাম চৌধুরী মহাশয় গতকাল প্রশ্ন করেছিলেন বিলাতি মদ প্রসঙ্গে আর আজকে প্রশ্ন করলেন বাদাম চাষ প্রসঙ্গে। আমার প্রশ্ন সেই জায়গায় নয়, আমার প্রশ্ন হচ্ছে, যে সমস্ত মিনিকিট পাঠানো হল এর মধ্যে কতটা কাজে লেগেছে এবং কতটা মিনিকিট বাদাম ভেজে খাওয়া হয়েছে বিদেশী মদ দিয়ে এই সম্পর্কে অনুসন্ধান করবেন কি?

**শ্রীকমলকান্তি গুহ:** এই সম্পর্কে কোন হিসাব আমার কাছে নেই।

**শ্রীহাবিবুর রহমান:** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন মুর্শিদাবাদ জেলায় বাদামের মিনিকিট দিয়েছেন সেটা কোন্ কোন্ ব্লকে এবং বাদাম উৎপাদন উপযোগী মাঠ আছে কিনা এবং থাকলে উৎপাদন কত হয়েছে?

**শ্রীকমলকান্তি গুহ:** যেখানে যেখানে বাদাম চাষ সম্ভব এবং হলে ভাল হবে সেইসব ব্লকগুলি আমরা চিহ্নিত করেছিলাম। তাতে ১৯টি ব্লক চিহ্নিত করা হয় এবং সেইভাবে মিনিকিট দেওয়া হয়। তার রেজাল্ট কি সেটা আমি এখনই বলতে পারছি না।

### নূতন আর এল আই স্কীম

*৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৬।) **শ্রীরামপদ মাণ্ডি:** কৃষি (ক্ষুদ্র ও সেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহকপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কংসাবতী জলাধার ও তাহার দুইটি মূল ক্যানেলের উপর নূতন করে আর এল আই স্কীম জলসেচের পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হইলে, পরিকল্পনাটি কবে নাগাত বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীকানাই ভৌমিক:** (ক) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য ডি. আর. ডি. এ.-র

অনুদান প্রকল্পের অন্তর্ভুক্ত নদী জল উত্তোলনের দুইটি সমষ্টি সেচ প্রকল্প স্থাপনের প্রস্তাব পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের বিবেচনাধীন আছে। মুখ্যবাস্তুকার ( কৃষি )-র অধীনে কোন প্রকল্প নাই।

(খ) এ ব্যাপারে কংসাবতী ক্যানেল থেকে জলোত্তোলনের জন্য প্রয়োজনীয় অনুমতি সেচ বিভাগ থেকে পাওয়া গেলে প্রকল্পটি অনুমোদন ও রূপায়ণের কাজ হাতে নেওয়া হবে।

**শ্রীনবনী বাউরি :** কংসাবতী প্রকল্পের কাজে অনুমতি পাওয়ার জন্য যোগাযোগ করেছেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** এই অনুমতি দিতে হবে ডি. আর. ডি. এর তরফ থেকে। এই প্রকল্পগুলি ডি. আর. ডি. এর তরফ থেকে আসে। আমরা পার ব্লকে ৩·৫ লক্ষ টাকা সেনট্রাল স্পনসর্ড স্কীমে সাবসিডি দিচ্ছি, কমিউনিটি প্রজেক্ট স্কীমে এই পরিকল্পনাগুলি হচ্ছে। এদের কাছ থেকে পারমিশন পেতে হবে। কংসাবতী ক্যানেল অথরিটিও তাগাদা দেবে এবং আমরাও তাগাদা দেব যাতে করে অনুমতি পায়। দুটি জায়গার নাম আমরা পেয়েছি।—আমাদের কংসাবতীর কাজ করতে আপত্তি নেই। আমরা যেটা করছি সেটা হচ্ছে, তেঁতুলচিটা এবং দেবীদিয়া।

[2-00—2-10 P.M.]

এই দুইটি আর. এল. আই. যা আপনারা পাঠিয়েছেন সেটা আমাদের কাছে এসেছে।

**শ্রীনটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—কংসাবতী জলাধার তৈরীর সময়ে পুরুলিয়া জেলার কিছু জমি গেছে, কিন্তু এখন ক্যানেল যখন তৈরী করা হচ্ছে—এবং আমরা শুনেছিলাম পুরুলিয়ার কোন জমিতে সেচ দেওয়া হবে না। কংসাবতী জলাধার থেকে পুরুলিয়ার জমিগুলিতে সেচ পরিকল্পনা সম্বন্ধে আপনারা কিছু বিবেচনা করছেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** আমি বলছি, আপনাদের এই পরিকল্পনাগুলি যদি পঞ্চায়েত, জেলা পরিষদ থ্রু ডি. আর. ডি. এ. আসে তাহলে আমরা নিশ্চয় বিবেচনা করব। পুরুলিয়া থেকে এই প্রস্তাব যদি থ্রু ডি. আর. ডি. এ. আসে তাহলে নিশ্চয় বিবেচনা করব।

## STARRED QUESTIONS

( to which Answers were laid on the Table )

### Damaged Bridge

*342. ( Admitten question No. *1894. ) **Shri Rampeare Ram :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether the State Government has any information about the damaged condition of the bridge at 8, Garden Reach Road Calcutta ; and

(b) if so –

(i) whether necessary steps have been taken to repair the bridge, and

(ii) the steps, if any taken/proposed to be taken to construct a new bridge ?

Minister-in-charge of the Metropolitan Development Deptt. :

(a) The bridge at 8, Garden Reach Road, Calcutta appears to be the Swing Bridge No. 1, which belongs to the Calcutta Port Trust. The bridge is closed to heavy vehicular traffic because of its condition.

(b) (i) The Bridge structure cannot be repaired to restore it to workable condition and requires replacement.

(ii) A decision has been taken to set up a Committe comprising officers from CMDA and CPT to look into the matter.

### Per Capita Demand and Availability of Water

*343. (Admitted question No. *1924.) **Dr. Sudipta Roy :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state that—

(a) whether the Government has information about the per capita demand and availability of water in Calcutta Municipal Corporation's Ward No. 2 ; and

(b) the steps taken/proposed ro be taken to augment water supply in this area ?

Minister-in-charge of the Metropolitan Development Deptt. :

(a) No.

(b) The work of laying of 250 mm. diameter cast iron filter walter main reserve main along South Sinthee Road and Gour Sundar Sett Lane has been taken up in Ward No. 2 to improve water supply in the areas. Some old leaky P. V. C. mains have also been replaced by C. I. mains in bustee areas in that ward to augment water supply.

**New River Lift Irrigation Station in Bankura P.S. Area**

*344. (Admitted question No. *1532.) **Shri Partha De :** Will the Minister-in-charge of the Agriculture (Minor Irrigation) Department be pleased to state—

(a) whether West Bengal Government has Plan to set up new River Lift Irrigation Station on Rivers Gandhweswari and Durakeswar in Bankura police-station area ; and

(b) if so, the number of such stations to be established this year ?

Minister-in-charge of the Agriculture (Minor Irrigation) Deptt. :

(a) State Govt. has no plan at present to set up new River Lift Irrigation scheme on Rivers Gandhweswari and Durakeswar in Bankura P. S.

(b) Does not arise.

**Development of Bantra and Liluah Burial Grounds**

*345. (Admitted question No. *1933.) **Shri Fazle Azim Molla and Ambica Banerjee :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state that—

(a) whether there is any proposal for development/improvement of Muslim Burial Grounds at Bantra and Liluah in Howrah ; and

(b) if so—

(i) the details thereof, and

(ii) the steps taken/proposed to be taken in this regard ?

**Minister-in-charge of the Local Govt. & Urban Development Deptt.**

(a) Yes.

(b) (i) Land Development work and environmental improvement will be taken up.

(ii) Lend filling work is being done at present. Tree planting along the border of the burial grounds in also being considered.

## বন্যা ও অতিবর্ষণে ক্ষয়ক্ষতি

*৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯০।) **শ্রীমাধবেন্দু মোহান্ত:** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) গত বছর (১৯৮৬ সাল) বন্যা ও অতিবর্ষণে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলার ফসলের ক্ষতি হয়েছে ; এবং

(২) তন্মধ্যে নদীয়া জেলায় মোট কত টাকার ফসলের ক্ষতি হয়েছে ?

**Minister-in-charge of Agriculture Deptt. :**

(১) ১৯৮৬ সালে বন্যা এবং অতিবর্ষণে নিম্নলিখিত জেলার ফসলের ক্ষতি হয়েছে : উত্তর ২৪-পরগণা, দক্ষিণ ২৪-পরগণা, মালদহ, হুগলী, হাওড়া, নদীয়া ও মুর্শিদাবাদ।

(২) নদীয়া জেলায় আনুমানিক ৩ কোটি ৩৫ লক্ষ ৮১ হাজার টাকার ফসলের ক্ষতি হয়েছে।

## রায়না থানায় গভীর নলকূপ বসানোর পরিকল্পনা

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৯।) **শ্রীধীরেন্দ্রনাথ চ্যাটার্জী:** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার রায়না থানায় গত পাঁচ বৎসরে কয়টি গভীর নলকূপ বসানোর পরিকল্পনা অনুমোদিত হয়েছে ;

(খ) ঐ জেলায় বিশ্বব্যাঙ্ক-এর মাধ্যমে কয়টি গভীর নলকূপ অনুমোদন লাভ করেছে ও তার মধ্যে রায়নায় কয়টি ; এবং

(গ) ঐ অনুমোদিত পরিকল্পনাগুলির মধ্যে কতগুলির কাজ সম্পূর্ণ হয়েছে ?

**Minister-in-charge of Agriculture (Minor Irrigation) Deptt. :**

(ক) সাতটি ।

(খ) ঐ জেলায় বিশ্বব্যাঙ্ক পরিকল্পনার মাধ্যমে মোট ১৫০টি ( একশত পঞ্চাশ ) গভীর নলকূপ ও ৬০টি মাঝারি ক্ষমতাসম্পন্ন নলকূপ প্রকল্প অনুমোদন লাভ করেছে। ব্লকভিত্তিক ভাগ চূড়ান্ত হওয়ায় রায়নাতে কটি হবে, তা এখনই বলা যাচ্ছে না ।

(গ) সাধারণ পরিকল্পনা খাতে অনুমোদিত প্রকল্পগুলির মধ্যে রায়নাতে ৫টি ( পাঁচ ) গভীর নলকূপ স্থাপনের কাজ সম্পূর্ণ হয়েছে ।

বিশ্বব্যাঙ্ক পরিকল্পনা খাতে বর্ধমান জেলার রায়না থানায় এখন পর্যন্ত কোন প্রকল্পের কাজ শুরু হয় নাই ।

## বীরভূমের পাইকপাড়ার বন্ধ আর এল আই স্কীম

*৩৪৮। ( অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৭। ) **শ্রীসাত্ত্বিককুমার রায় :** কৃষি ( ক্ষুদ্র সেচ ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার নলহাটী ১নং ব্লকের অধীন পাইকপাড়া আর এল আই স্কীমটি কতদিন যাবৎ বন্ধ আছে ; এবং

(খ) উক্ত আর এল আই বিদ্যুৎ না ডিজেল দ্বারা চালিত ?

**Minister-in-charge of Agriculture (Minor Irrigation) Deptt. :**

(ক) নলহাটী ১নং ব্লকের পাইকপাড়া মৌজায় পাইকপাড়া ১নং, পাইকপাড়া ২নং এবং পাইকপাড়া ৩নং নামে তিনটি আর. এল. আই. স্কীম আছে। তন্মধ্যে

১নংটি ১৭.৮.৮২ হইতে এবং ৩নংটি ১১.৮.৮৪ হইতে বন্ধ আছে।

(খ) পাইকপাড়া ১নং ও পাইকপাড়া ৩নং প্রকল্প দুইটি বিদ্যুৎ চালিত এবং পাইকপাড়া ২নং প্রকল্পটি ডিজেল চালিত।

## কৃষি পেনশন

*৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৭।) **শ্রীশিবপ্রসাদ মালিক:** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় ৬০ বৎসর বয়স্ক সমস্ত কৃষক ও ক্ষেত-মজুরকে কৃষি পেনশন দেওয়ার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত পরিকল্পনা কতদিনে বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of Agriculture Deptt.:**

(ক) এবং (খ)—পশ্চিমবঙ্গে ১৯৮০ সাল থেকে প্রচলিত নিয়ম অনুযায়ী নির্ধারিত সর্ত্তপূরণ সাপেক্ষে ৬০ বৎসর বা ততোধিক বয়স্ক ক্ষেতমজুর, বর্গাদার অথবা ৩ বিঘা পর্যন্ত জমির মালিক কৃষককে বার্ধক্যভাতা দেওয়ার ব্যবস্থা আছে। ৫৫ বৎসর বা ততোধিক বয়স্ক ক্ষেতমজুর, বর্গাদার বা কৃষক দুর্ঘটনা অথবা রোগজনিত কারণে শারিরীকভাবে অর্কমন্য হয়ে পড়লেও এই ভাতা পেতে পারেন। ১৯৮০ সালের ১লা সেপ্টেম্বর থেকে প্রত্যেক ভাতা প্রাপককে প্রতি মাসে ৬০ টাকা হিসাবে এই ভাতা দেওয়া হইতেছে।

## উত্তরপাড়া-কোতরং পুরসভার সম্প্রসারণ

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০২। **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়:** নগর উন্নয়ন ও স্থানীয় শাসন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলার উত্তরপাড়া-কোতরং পুরসভার সাথে মাখলা

ও ভদ্রকালী অঞ্চল পঞ্চায়েত এলাকার সংযুক্তি সম্পর্কে সরকারী বিজ্ঞপ্তি এখনও কার্যকরী করা সম্ভব হয় নি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কারণ কি ?

**Minister-in-charge of Local Govt. & Urban Development Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭১ সালে মাখলা ও ভদ্রকালী অঞ্চল পঞ্চায়েত এলাকা উত্তরপাড়া কোতরং পুরসভার সহিত সংযুক্ত করিয়া সরকার এক চূড়ান্ত বিজ্ঞপ্তি জারি করে কিন্তু ঐ বিজ্ঞপ্তির বিরুদ্ধে পর পর কয়েকটি মামলা দায়ের করা হয় এবং ঐ মামলা এখনও হাইকোর্টের বিচারাধীন। সে জন্য এ সম্পর্কে সরকারী বিজ্ঞপ্তি এখনও কার্য্যকরী করা সম্ভব হয়নি।

## পশ্চিমবঙ্গের পানচাষীদের সংখ্যা

*৩৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫১।) **শ্রীসুধীরকুমার গিরি :** কৃষি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সারা পশ্চিমবাংলায় পানচাষীদের সংখ্যা কত সে সম্পর্কে সরকারের কাছে কোন তথ্য আছে কি ; এবং

(খ) এই সব পানচাষীদের পান বিক্রী করার যে বাজার সমস্যা রয়েছে তার সমাধানের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের কোন আলোচনা হইয়াছে কি ?

**Minister-in-charge of Agriculture Deptt. :**

(ক) সারা পশ্চিমবাংলায় মোট পানচাষী পরিবারের সংখ্যা ১,৮৬,০০০।

(খ) রাজ্য সরকারের উদ্যোগে রেলযোগে পান পরিবহনের সমস্যা সমাধানের জন্য একটি স্ট্যাণ্ডিং কমিটি গঠন করা হয়েছে। পান পরিবহনের সুষ্ঠু সমীক্ষা করা এই কমিটির অন্যতম কাজ।

পান চাষীদের সুবিধার্থে তমলুক ও বাগনানে নিয়ন্ত্রিত বাজার স্থাপনের জন্য অনুদান পাওয়ার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব পাঠানো হয়েছে।

পান চাষীরা যাতে ন্যায্য দাম পান সেজন্য রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করে বলা হয়েছে যেন 'নাজেড' এই সংস্থাটি সরাসরি চাষীদের নিকট হইতে পান ক্রয় করে বাহিরের রাজ্যগুলিতে সরবরাহ করেন।

## আই ডি এস এম টি স্কীমে দেয় টাকার পরিমাণ

*৩৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৪।) **শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত আর্থিক বর্ষে (১৯৮৬-৮৭ সাল) কৃষ্ণনগর পৌরসভাকে আই ডি এস এম টি স্কীমে বিভিন্ন প্রকল্পে মোট কত টাকা দেওয়া হয়েছে; এবং

(খ) প্রদত্ত অর্থ কোন্ কোন্ প্রকল্পে কত পরিমণে ব্যয় করা হয়েছে?

**Minister-in-charge of Local and Urban Development Deptt. :**

(ক) উক্ত আর্থিক বর্ষে কোন টাকা দেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## ধর্মতলার মোড়ে ফ্লাইওভার নির্মাণ

*৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৩।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ধর্মতলার মোড়ে 'একটি ফ্লাইওভার' নির্মাণের প্রস্তাব রাজ্য সরকার বিবেচনা করছেন? এবং

(খ) সত্য হলে, কবে নাগাত উক্ত নির্মাণ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of Metropolitan Development Deptt. :**

(ক) ও (খ) সি. এম. ডি. এ. জহরলাল নেহেরু রোড ও চিত্তরঞ্জন এভিন্যু বরাবর একটি ফ্লাই ওভারের স্কীম তৈরী করেছে। কিন্তু এই স্কীমের জন্য সি. ইউ. ডি. পি.-৩ প্রকল্পে কোনও অর্থ বরাদ্দ করা নেই।

## দ্বিতীয় হুগলী সেতু

*৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৭।) **শ্রীঅশোক ঘোষঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দ্বিতীয় হুগলী সেতু নির্মাণকল্পে কেন্দ্রের কাছ থেকে এ পর্যন্ত কত টাকা কোন্ কোম্ খাতে পাওয়া গেছে?

**Minister-in-charge of Local Govt. & Urban Development Deptt. :**

১৯৮৭ সালের ৩১ শে মার্চ পর্য্যন্ত মূলসেতু ও উভয় পার্শ্বস্থ সংযোগকারী সড়কসমূহ নির্মাণ বাবদ কেন্দ্রীয় সরকারের ঋণ খাতে প্রাপ্ত অর্থের পরিমাণ ১২৯ কোঠি ৩৭ লক্ষ ৬১ হাজার টাকা।

## সপ্তম পরিকল্পনায় নদীয়া জেলায় গভীর ও গুচ্ছ নলকূপ স্থাপন

*৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৯১।) **শ্রীমাধবেন্দু মোহান্তঃ** ক্ষুদ্র ও সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় নদীয়া জেলায় কয়েকটি গভীর নলকূপ এবং গুচ্ছ নলকূপ বসবে;

(খ) সত্য হলে, কোন্ কোন্ ব্লকে কয়টি; এবং

(গ) ইতিমধ্যে কতগুলির স্থান নির্বাচন চূড়ান্ত হয়েছে?

**Minister-in-charge of Agriculture (Minor Irrigation) Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) ২০০ নলকূপ পরিকল্পনাখাতে নদীয়া জেলার জন্য নিম্নলিখিত ব্লকগুলিতে মোট ১০টি গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা আছে।

| ব্লকের নাম | নলকূপ সংখ্যা |
|---|---|
| ১। কৃষ্ণনগর (১) | ১ |
| ২। „ (২) | ১ |
| ৩। নবদ্বীপ | ১ |
| ৪। নাকাশীপাড়া | ২ |
| ৫। করিমপুর (২) | ১ |
| ৬। চাকদহ | ১ |
| ৭। রাণাঘাট (২) | ১ |
| ৮। কৃষ্ণগঞ্জ | ১ |
| ৯। তেহট্ট | ৮ |
| | মোট—১০টি |

বিশ্বব্যাঙ্ক পরিকল্পনাধীন নিম্নলিখিত ব্লকসমূহে উচ্চ ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, মাঝারি ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ ও অগভীর গুচ্ছ নলকূপ স্থাপনের পরিকল্পনা আছে।

উচ্চক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ

| ব্লকের নাম | নলকূপ সংখ্যা |
|---|---|
| করিমপুর (১) | ৯ |
| করিমপুর (২) | ৪ |
| তেহট্ট (১) | ৫ |
| তেহট্ট (২) | ৩ |
| কালিগঞ্জ | ১ |
| নাকাশিপাড়া | ৯ |
| রাণাঘাট (১) | ৪ |
| রাণাঘাট (২) | ২ |
| কৃষ্ণনগর (১) | ৬ |
| চাপড়া | ৪ |
| শান্তিপুর | ৫ |
| নবদ্বীপ | ১ |
| চাকদহ | ১ |
| হরিণঘাটা | ১ |
| | মোট—৫৫টি |

মাঝারি ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ

| ব্লকের নাম | নলকূপ সংখ্যা |
|---|---|
| ভেহট্ট (১) | ২ |
| নাকাশিপাড়া | ৩ |
| কৃষ্ণনগর (১) | ২ |
| শান্তিপুর (১) | ১ |
| চাপড়া | ১ |
| করিমপুর (১) | ২ |
| করিমপুর (২) | ১ |
| রানাঘাট (১) | ১ |
| | মোট—১৩টি |

অগভীর গুচ্ছ নলকূপ

| ব্লকের নাম | নলকূপ সংখ্যা |
|---|---|
| কালিগঞ্জ | ৭২ |
| নাকাশিপাড়া | ৭৩ |
| করিমপুর (১) | ৩৮ |
| রাণাঘাট (১) | ৩৮ |
| শান্তিপুর | ১২ |
| | মোট—২৩৩টি |

(গ) খ—৩৫শ বর্ণিত নলকূপগুলির স্থান নির্বাচন চূড়ান্ত হয়েছে।

## বাঁকুড়া জেলায় জলোত্তলন প্রকল্প

*৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০০।) শ্রীউপেন্দ্র কিস্কু: কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার রাইপুর-১ এবং রাইপুর-২ ব্লকে কয়টি 'নদী হতে জলোত্তলন প্রকল্প আছে ; এবং

(খ) তন্মধ্যে, বর্তমানে কয়টি প্রকল্প চালু আছে ?

**Minister-in-charge of Agriculture (Minor Irrigation) Deptt. :**

(ক) বাঁকুড়া জেলার রাইপুর-১ ব্লকে ৭টি এবং রাইপুর-২ ব্লকে ১০টি নদী জলোত্তোলন প্রকল্প আছে।

(খ) সবকটি প্রকল্পই চালু অবস্থায় আছে।

## সিয়াড়বেদ্যা ও নয়াপাড়া খালবাঁধ নির্মাণ

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৬।) **শ্রীউপেন্দ্র কিস্কু:** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার বাঁকুড়া জেলার রাইপুর-১ নং ব্লক এলাকার সিয়াড়বেদ্যা ও নয়াপাড়া খালবাঁধ নির্মাণ করিবার পরিকল্পনা লইয়াছেন; এবং

(খ) সত্য হইলে,—

(১) উহা কত টাকার পরিকল্পনা, এবং

(২) কতদিনে উহা কার্যে রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of Agriculture (Minor Irrigation) Deptt. :**

(ক) কেবলমাত্র সিয়ারবেদ্যা খাল বাঁধ নির্মাণ করিবার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। নয়াপাড়া খাল বাঁধ নির্মাণের কোন পরিকল্পনা নাই।

(খ) (১) সিয়ারবেদ্যা খাল বাঁধ প্রকল্পটি রূপায়নে আনুমানিক ১৪, ২৭, ৯০০ টাকা ব্যয় হইবে।

(২) প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন থাকায় এ ব্যাপারে নিশ্চয় করিয়া এখনই বলা সম্ভব নয়।

## পশ্চিমবঙ্গে পাট আবাদের লক্ষ্যমাত্রা

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯২।) **শ্রীমাধবেন্দু মোহান্ত:** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান বছরে (১৯৮৭-৮৮) পাট আবাদের লক্ষ্যমাত্রা কত;

(খ) পশ্চিমবঙ্গে মোট প্রয়োজনীয় পাট বীজের চাহিদা কত ; এবং

(গ) বর্তমান (১৯৮৭-৮৮) মরশুমে কৃষকদের মধ্যে পাট বীজ বিক্রয়ের কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**Minister-in-charge of Agriculture Deptt. :**

(ক) ৪ লক্ষ হেক্টর।

(খ) আনুমানিক তিন হাজার টন।

(গ) রাজ্য-বীজনিগম, জাতীয় বীজ-নিগম, পশ্চিমবঙ্গ এ্যাগ্রো ইণ্ডাষ্ট্রীজ নিগম লিমিটেড ও অন্যান্য বীজ বিক্রেতার মাধ্যমে বীজের চাহিদা পূরণ করার ব্যবস্থা করা হয়েছে। এছাড়া কৃষকরা নিজ উৎপাদিত বীজ ব্যবহার করে থাকেন।

## কোচবিহার জেলায় ডিপ টিউবওয়েল ও আর এস আই-এর সংখ্যা

*৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৫।) **শ্রীবিমলকান্তি বসু :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় ক্ষুদ্র সেচ নিগমের পরিচালনাধীন ডিপ টিউবওয়েল ও আর এল আই-এর সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি বর্তমানে চালু রহিয়াছে ?

**Minister-in-charge of Agriculture (Minor Irrigation) Deptt. :**

(ক) কোচবিহার জেলার ক্ষুদ্র সেচ নিগমের পরিচালনাধীন গভীর নলকূপের সংখ্যা ৩৩টি (ইহার মধ্যে ২৮টি বৈদ্যুতীকরণ করা হইয়াছে) এবং ২টি নদী জলোত্তলন প্রকল্প আছে।

(খ) বর্তমানে ২৮টি গভীর নলকূপ এবং ২টি জলোত্তলন প্রকল্প চালু আছে।

## Seventh Report of the Business Advisory Committee

**Mr Speaker :** I beg to present the Seventh Reports of the Business

Advisory Committee. The Committee met in my Chamber yesterday and recommended the following revised programme for the 12th June, 1987 :

| Friday, 12-6-1987 | (i) Demand No. 52 | Forest Department. |
|---|---|---|
| | (ii) Demand No. 81<br>(iii) Demand No. 88 | Environment Department.<br>—2 hours |
| | (iv) Demand No. 40 | Refugee Relief and Rehabilitation Department—1 hour. |
| | (v) Demand No. 57 | Co-operation Department—1 hour. |

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the Houre.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Seventh Report of the Business Advisory Committee, as Presented, be agreed to by the House.

The motion was then put and agreed to.

### Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of reported fear and panic in the Calcutta University campus on the eve of election of the Senate.

The motion deals with internal administration of the University and law and order situation there. The member may raise this matter during discussions on the Education Budget and the Police Budget. Moreover, the member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of his motion as amended.

(Shri Saugata Roy was not present at that time)

### Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 5 notices of Calling Attention namely :

| | | | |
|---|---|---|---|
| 1. | Closure of Ctoton Mills in West Bengal | : | Shri Gour Chandra Kundu |
| 2. | Boycott of Judicial and Executive Courts of Murshidabad district by the lawyers and advocates | : | Shri Gour Chandra Kundu |
| 3. | Recent discussions between the Chief Minister of West Bengal and the Union Home Minister regarding Gorkhaland issue | : | Shri Saugata Roy |
| 4. | Decrease in investment at scheduled Bank and Gramin Bank in West Beagal | : | Shri Sadhan Chattopadhyay<br>Shri Chitta Ranjan Biswas<br>and<br>Shri Santosh Kr. Sinha |
| 5. | Reported abduction of an young Girl by a Police Constable of Entali P. S. on 5.6.87 | : | Shri Satyapada Bhattacharyya<br>and<br>Shri Shish Mohammad |

উনি দুটো দিয়েছেন আবার, একটা এ্যাক্সেপটেড হবে, দুটো হবে না।

I have selected the notice of Shri Gour Chandra Kundu on the subject of 'Closure of Cotton Mills in West Bengal'.

The Minister-in-charge will please make a statement to-day, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** 19th.

**Mr. Speaker :** The Minister-in-charge of Labour Department will please make a statement on the subject of the situation arising out of closure and lock-out in Jute Mills in the State.

(Attention called by Shri Sadhan Chattopadhyay and Shri Mirquasem Mondal on the 26th May, 1987)

**শ্রীশান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীসাধন চট্টোপাধ্যায় ও শ্রীমীরকাশেম মণ্ডল কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের পরিপ্রেক্ষিতে চটশিল্পে লক-আউট ও ক্লোজার পরিস্থিতির উপর আমি আমার বক্তব্য পেশ করছি ঃ

সারা ভারতবর্ষে ৭০টি চটকলের মধ্যে পশ্চিমবঙ্গে ৫৬টি চটকল রয়েছে। এই রাজ্যের চটকলগুলিতে নিয়োজিত শ্রমিক সংখ্যা প্রায় ২ লক্ষ ৩০ হাজার। প্রায় ১২ লক্ষ পাটচাষী পরিবার এই শিল্পের সাথে যুক্ত। এর মধ্যে প্রায় ৬৫ থেকে ৭০ শতাংশ ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী অভিজ্ঞতা থেকে দেখা যাচ্ছে যে, চটকলের মালিকরা প্রায়শঃ কোন না কোন কারণ দেখিয়ে কিছু কিছু চটকল সাময়িকভাবে বন্ধ রাখেন। প্রতি বছর কাঁচা পাটের মরশুমের আগে এই ঘটনা ঘটেছে। কেন্দ্রীয় সরকার নির্ধারিত কাঁচা পাটের ক্রয়মূল্য এমনিতেই লাভজনক নয় তদুপরি কাঁচাপাট মরশুমের আগে মিলগুলি এইভাবে বন্ধ হওয়ার ফলে পাটচাষীদের আর্থিক অবস্থার উপর চাপ সৃষ্টি হচ্ছে এবং কেন্দ্রীয় সরকার নির্ধারিত দরের অনেক কমে কাঁচাপাট বিক্রি করতে বাধ্য হচ্ছেন। এছাড়া এ শিল্পে নিযুক্ত বহু সংখ্যক শ্রমিক সাময়িকভাবে কর্মচ্যুত হয়ে পড়ছেন। বর্তমানে ২৫-৫-৮৭ পর্যন্ত ১৫টি চটকল বন্ধ আছে। এবং তার জন্য কমবেশী ৫০ হাজার শ্রমিক ক্ষতিগ্রস্ত হচ্ছেন। এছাড়া ৩টি চটকল যেমন নস্করপাড়া জুট মিল, শ্রীরাম জুট মিল এবং প্রেমচাঁদ জুট মিল দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। এই ৩টি চটকলে জড়িত শ্রমিক সংখ্যা ছিল ৫৪০০। ১৯৮৬ সালে চটকলে সাময়িক বন্ধের ঘটনা সামগ্রিক বন্ধ কলকারখানার ঘটনার ১১.২ শতাংশ এবং এর সাথে জড়িত শ্রমিক সংখ্যা ৬৩.০ শতাংশ ও ক্ষতিগ্রস্ত শ্রমদিবসের পরিমাণ ৫৬.১ শতাংশ। ইহা লক্ষ করা গেছে যে, চটকলগুলি বন্ধ করার আগে মালিক পক্ষ শ্রমিক অসন্তোষ বা শ্রমিবিরোধের অজুহাত দেখালেও আসলে তা প্রকৃত ঘটনা নয়। কেন না, মিলগুলি খোলার সময়ে বন্ধ হওয়ার প্রকৃত কারণ হিসাবে শ্রমিক সংখ্যা হ্রাস করানো অথবা কাজের বোঝা চাপানো বা আর্থিক অসংগতির বিষয়ে তারা উল্লেখ করেন। বহু সংখ্যক মিল কেবলমাত্র ভবিষ্যনিধি প্রকল্প এবং কর্মচারী রাজ্যবীমা প্রকল্পের আদায়ী বকেয়া অর্থই জমা দেননি তাই নয়, এমন কি শ্রমিকদের বেতন দেবার বিষয়টিও অনিশ্চিত হয়ে পড়েছে। শ্রমিকদের অধিকাংশ সময়ই অবসরকালীন দেয় অর্থ দিতে অস্বীকার করা হয়। এমনকি অনেক সময়ই অবসর গ্রহণের বয়স পার হয়ে যাওয়ার

পরেও তাদের চাকুরী করতে বাধ্য করা হয়। ঘাটতি তহবিলের অজুহাত দেখিয়ে মালিকরা সমবেতভাবে শ্রমিকদের প্রাপ্য বেতন দফায় দফায় নিতে বাধ্য করে। ৩০-৯-৮৬ তারিখ পর্যন্ত চটশিল্পে ভবিষ্যনিধি প্রকল্পে বকেয়ার পরিমাণ ৬৩'৪৫ কোটি টাকা এবং কর্মচারী রাজ্যবীমা প্রকল্পে ৩১-১১-৮৬ তারিখ পর্যন্ত বকেয়ার পরিমাণ ১৮'১৪ কোটি টাকা। চটকলগুলি বন্ধ হওয়ার ফলে সংশ্লিষ্ট চটকলে নিয়োজিত শ্রমিক ও তাদের পরিবার পরিজনের আর্থিক দুর্গতি শুধু যে বাড়ে তাই নয়, এর সাথে সাথে সংশ্লিষ্ট এলাকার আর্থ-সামাজিক পরিস্থিতির উপর চাপ পড়ে।

বেশ কিছুদিন ধরেই চটশিল্প বিভিন্ন সমস্যার সম্মুখীন হয়েছে। চটের থলির বিকল্প হিসাবে আমদানীকৃত পেট্রোলিয়ামজাত গ্র্যানিয়ুলস ভিত্তিক বহু সংখ্যক কৃত্রিম তন্তুজ উৎপাদন সংস্থা গড়ে ওঠায় পাটশিল্পের সমস্যা গভিরতর হয়েছে। চটের থলির ব্যবহারের ক্ষেত্রের উপর ভারত সরকারের নিয়ন্ত্রণের ফলে এই শিল্পে সমস্যার সৃষ্টি হয়েছে।

রাজ্য সরকার এই শিল্পের সমস্যার সমাধান নির্ধারণে ত্রিপাক্ষিক সভা ডেকেছিল। মাশুল সমীকরণ নীতির প্রত্যাহার, পাটজাত দ্রব্যের পরিপূরক হিসাবে রাসায়নিক তন্তুজের ব্যবহারকে নিষিদ্ধকরণ, থলিজাত করার উদ্দেশ্যে পেট্রোলিয়ামজাত গ্র্যানিয়ুলসের আমদানী বন্ধ করা, শিল্পভিত্তিক চুক্তির বিশেষতঃ স্থায়ী ও স্পেশ্যাল বদলী শ্রমিকদের বিষয়ে শর্তাবলী কার্যকরী করা প্রভৃতি বিষয়গুলির উপর সাধারণভাবে ঐক্যমতে উপনীত হওয়া গিয়েছিল। এসব বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু কোন সুফল হয়নি। তবে দেরীতে হলেও কেন্দ্রীয় সরকার কয়েকটি ক্ষেত্রে পাটজাত দ্রব্য ব্যবহারকে অবশ্যিক করে আইন প্রণয়ন করেছেন।

কেন্দ্রীয় সরকার সম্প্রতি চটশিল্পের পুনর্বাসন এবং আধুনিকীকরণের উদ্দেশ্যে দুটি পৃথক অর্থ তহবিল গঠনের কথা ঘোষণা করেছেন। এর একটি হল ১৫০ কোটি টাকার চটশিল্পের আধুনিকীকরণ তহবিল এবং অপরটি ১০০ কোটি টাকার কাঁচাপাট উন্নয়ণের বিশেষ তহবিল। এই তহবিল কতখানি কার্যকরী হবে বলা শক্ত। ব্যক্তিগত ইচ্ছার উপর ছেড়ে দিলে পাটশিল্পের আধুনিকীকরণ সম্ভব হবে না। তহবিলের টাকা সঠিকভাবে ব্যবহৃত হচ্ছে কিনা সে বিষয়ে সুনিশ্চিত হওয়ার জন্য কেন্দ্রীয় সরকার ও আর্থিক প্রতিষ্ঠানগুলিকে প্রায়াজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হবে। রাজ্য সরকার ও ট্রেড ইউনিয়নগুলি বার বার একথাও বলেছেন যে, আধুনীকিকরণের ফলে যে বিপুল সংখ্যক শ্রমিক ছাঁটাই হবে বিকল্প কর্মসংস্থনের মাধ্যমে তাদের পুনর্ব্বাসন এবং চটকলগুলিতে অন্যান্য বস্ত্র উৎপাদন এবং ক্ষতিগ্রস্ত পাটচাষীদের পুনর্বাসনের সুষ্ঠু ব্যবস্থা

না করা হলে আধুনিকীকরণের ঐ পরিকল্পনার ফলে এই শিল্প বা শ্রমিক এবং পাটচাষীদের প্রকৃত কল্যাণ হবে না। আধুনিকীকরণের ফলে উদ্বৃত্ত শ্রমিকদের কর্মসংস্থানের উদ্দেশ্যে নতুন নতুন শিল্প সংস্থা স্থাপন বহুবিধ শিল্প সামগ্রির উৎপাদনের ব্যবস্থা আধুনিকীকরণের কর্মসূচীতে রাখতে হবে। চটকল মালিকদের কেউ কেউ কমপিউটার ও অন্যান্য শ্রমিক সংকোচন কারী যন্ত্রপাতি আমদানী করে করণিকের কাজগুলিও সম্পন্ন করতে চাইছেন, এতে চাকুরী সংকোচন অবশ্যম্ভাবী। তবে যাই করা হোক না কেন কেন্দ্রীক সরকার চটশিল্পকে জাতীয়করণ এবং কাঁচাপাট সরকারী ব্যবস্থার মাধ্যমে পুরোপুরি ক্রয়ের ব্যবস্থা না করলে এ শিল্পকে এবং ইহার উপর নির্ভরশীল শ্রমিক ও পাটচাষীদের কিছুতেই বাঁচানো যাবে না। অন্ততঃপক্ষে প্রাথমিকভাবে দীর্ঘদিন বন্ধ থাকা চটকলগুলি অনতিবিলম্বে কেন্দ্রীয় সরকার দ্বারা অধিগ্রহণ করার কথাও রাজ্য সরকার বলে আসছে। কিন্তু দুঃখের বিষয় কেন্দ্রীয় সরকার একথা কিছুতেই বুঝতে চাইছেন না।

বর্তমানে বন্ধ চটকলগুলির নাম, বন্ধের তারিখ এবং শ্রমিক সংখ্যা নিম্নরূপ :

বন্ধ পাটকলের তালিকা

| লক-আউট অবস্থায় আছে এমন পাটকলের নাম | লক-আউটের তারিখ | শ্রমিক সংখ্যা |
|---|---|---|
| নর্থব্রুক | ২৭-১-৮৩ | ৩,৭০০ |
| এমপায়ার | ১৭-৩-৮৫ | ১,৯০০ |
| মঘনা | ১৫-৪-৮৫ | ৬,১০০ |
| মম্বিকা | ২৫-৮-৮৬ | ৩,৮০০ |
| ্যালকাটা | ৩-১০-৮৬ | ৯০০ |
| রানগর | ১১-১১-৮৬ | ৪,৬০০ |
| 'টাগড় | ১৭-১১-৮৬ | ৫,০০০ |
| ফর চাঁদ | ২৪-৩-৮৭ | ১,৬০০ |
| ার্ট উইলিয়াম | ২৭-৩-৮৭ | ৩,২০০ |
| ফলটা | ২-৫-৮৭ | ৪,৫০০ |
| ৌরীপুর | ২-৫-৮৭ | ৫,০০০ |
| াগরপাড়া | ২-৫-৮৭ | ৩,৫৯৪ |
| বর্তক | ১২-৫-৮৭ | ২,০০০ |
| ওড়া | ২১-৫-৮৭ | ৩,৫০০ |

| | | |
|---|---|---|
| ফোর্ট গ্লষ্টার ( নিউমিল ) | ২৫-৫-৮৭ | ৪,০০০ |
| বজবজ | ৭-৬-৮৭ | ৩,৩০০ |
| শ্রীহনুমান | ৭-৬-৮৭ | ৩,৮০০ |

| স্থায়ীভাবে বন্ধ চটকলের নাম | বন্ধের তারিখ | ক্ষতিগ্রস্ত শ্রমিকের সংখ্যা |
|---|---|---|
| প্রেমচাঁদ | ৬-৪-৭৭ | ২,০০০ |
| শ্রীরাম | ১-১২-৮১ | ৯০০ |
| নস্কর পাড়া | ১৪-৮-৮১ | ১,৫০০ |

[2-10—2-20 P. M.]

**Shri Birendrakumar Moitra :** স্যার, এই বিবৃতিটা সারকুলেট করা হোক।

**Mr. Speakar :** It will be circulated.

**Laying of the Audit Certificates and Audit reports on the Accounts of the Calcutta Metropolitan Developmeut Authority and the Hooghly River Bridge Commissioners for the years 1983-84, 1984-85 and 1985-86**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Audit Certificates and Audit reports on the Accounts of (i) the Calcutta Metropolitan Development Authority and (ii) the Hooghly River Bridge Commissioners for the years 1983-84, 1984-85 and 1985-86.

**Mr. Speaker :** Mr. Amalendra Roy, regarding your privilege matter we [have] met in my Chamber yesterday. It was agreed that on 17th there will be a discussion. I want you to give a copy to the Chief Whip of the Congress Party in this House and a copy to Secretary to be served by the Marshal on Mr. Sadhan Pande and [for] on the 17th I will move a motion that the suspension order be suspended, so that he can come to the House in his place to make a statement on the privilege motion which will be moved by Mr, Amalendra Roy and then after making his submission he will leave the House. I think the House has consent to it.

The motion was then put and agreed to.

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মানীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। স্যার, আপনি জানেন যে সল্ট লেক স্টেডিয়াম এলাকা অত্যন্ত মূল্যবান এবং আকর্ষণীয় অঞ্চলে অবস্থিত। ব্রডওয়ে হাউসিং-কাম-কমার্সিয়াল কমপ্লেক্স-এর জন্য এই জায়গায় ১৪৬টি প্লট যে ভাবে ইরেগুলার এ্যালটমেণ্ট করা হয়েছে, এটা অত্যন্ত সিরিয়াস অভিযোগ। স্যার, আপনি জানেন এই সম্পর্কে অভিযোগ বেরিয়েছে যে গত বিধানসভা নির্বাচনের প্রাক্‌কালে তড়িঘড়ি এই জমি বিলি-বণ্টন করা হয়েছে। এই জমি বিক্রির ব্যাপারে যে নির্ধারিত কমিটি আছে সেই কমিটির কোন রকম মতামত না নিয়ে, কোন রকম নির্দেশ না নিয়ে এই দপ্তরের প্রাক্তন মন্ত্রী ১৪৬টি প্লট বিলি-বণ্টন করেছেন। সম্প্রতি এই দপ্তরের বর্তমান মন্ত্রী এটা ডিটেক্ট করেছেন। ফারদার যাতে এই সল্ট লেক স্টেডিয়ামের সামনের জমি বিলি না হয় তার জন্য তিনি নির্দেশ দিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও ইতিমধ্যে আরো ৩৩টি প্লট অলরেডি ফাইনালী হ্যাণ্ডওভার হয়ে গেছে। স্যার এই সমস্ত প্লট যাদের হ্যাণ্ডওভার করা হয়েছে তারা প্রায় সকলেই নোটেড বিজনেস্‌ম্যান। এটা অত্যন্ত মারাত্মক ব্যাপার। সরকারী নিয়ম-নীতি লংঘন করে এই সমস্ত বিলি-বণ্টন করা হয়েছে। এই ব্যাপারে নির্ধারিত কমিটির কাছ থেকে কোন রকম পরামর্শ নেওয়া হ'ল না। এই ব্যাপারে অসাধু উদ্দেশ্য, ব্যক্তিগত স্বার্থ এবং দলীয় স্বার্থ কাজ করেছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের একটা স্টেটমেণ্ট দাবি করছি এবং একটা তদন্তের দাবি করছি।

**শ্রীশীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জঙ্গীপুর মহকুমার একটা বিরাট সমস্যার কথা এই হাউসের সামনে রাখতে চাই এবং সঙ্গে সঙ্গে বন এবং পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ অঞ্চলে মালাগ্রাম থেকে আরম্ভ করে বাসুদেবপুর পর্যন্ত পাঁচটি অঞ্চলের মধ্যে তিনটি থানার মধ্যে দিয়ে যে জাতীয় সড়ক গিয়েছে, সেই জাতীয় সড়কের দু'পাশে বন সৃজন করা হয়েছে। এখানে প্রায় ৩৫/৩৬ জন কর্মী আড়ৎদার ও বন রক্ষার কাজ করে। কিন্তু হঠাৎ গত ২৭শে মে তারিখে এদের ছাঁটাইয়ের নোটিশ দেওয়া হয়েছে। এর উদ্দেশ্য হচ্ছে এই যে, তারা মিনিমাম ওয়েজের যে রেট—১৬.৭৫ টাকা—তা দাবী করেছিল। সেই কারণে—বর্তমানে তারা ১২.০০ টাকা করে পেয়ে থাকে—এপ্রিল-মে মাস থেকে আজ পর্যন্ত তাদের টাকা-পয়সা কিছুই পায় নি। স্যার, সব চাইতে মজার ব্যাপার হচ্ছে এই যে ওখানকার রেঞ্জার অফিসার মাঝে মাঝে এই সমস্ত কর্মচারীদের ছাঁটাই করে দেন. এর উদ্দেশ্য হচ্ছে এই যে, যাতে গাছপালা

হাঁটু বরাবর হলে গরু, বাছুর সেগুলো খেতে পারে এবং সরকারের কাছ থেকে আবার নতুন করে টাকা এ্যালটমেন্ট পাওয়া যায়। সেই উদ্দেশ্য নিয়েই মাঝে মাঝে এই সমস্ত কর্মচারীদের ছাঁটাই করা হয়। স্যার, এর ফলে ঐ এলাকাটা ফাঁকা পড়ে থাকে। এটা একটা সিরিয়াস ব্যাপার। পশ্চিমবঙ্গ সরকারের অর্থের অপচয় এইভাবে এই সমস্ত অফিসাররা ঘটিয়ে থাকেন। সুতরাং স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বন এবং পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই কর্মচারীরা ছাঁটাই না হয় তা যেন তিনি দেখেন। স্যার, এরা ১৯৭৯ সাল থেকে এখানে কাজ করে আসছে। এঁরা আমার কাছে যে আবেদনপত্র দিয়েছেন, সেটি আমি আপনার মাধ্যমে মাননীয় বন ও পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের হাতে দিতে চাই।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** ঃ মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। তিনি তো এখন আমেরিকায় বসে আছেন। সেজন্য আমি আপনার মাধ্যমে তাঁর ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়ার জি. টি. রোড ফ্রম হাওড়া ময়দান টু বোটানিক্যাল গার্ডেন, আর ফোরশোর রোড়—এই রাস্তা দিয়ে এত বেশী পরিমাণে গুডস্ ট্রাক যায় যা ভারতবর্ষের আর কোন জায়গা দিয়ে যায় না। আর কোন জায়গা দিয়ে এত বেশী গুডস্ ট্রাক যায় কিনা সন্দেহ আছে। অথচ আজ প্রায় একবছর হ'ল এই দুটো রাস্তার অবস্থা এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে হাওড়ার জনজীবন প্রায় ব্যাতিব্যস্ত হয়ে দাঁড়িয়েছে। স্যার, প্রায় ৩০ লক্ষ টাকা খরচ করে রিপেয়ার করা হয়েছে। এই রিপেয়ার শেষ হতে না হতেই আবার তার ধার খোঁড়াখুড়ি শুরু হয়ে গিয়েছে। পাইপ লাইনের কাজ আরম্ভ হয়ে গিয়েছে। এর ফলে আজ প্রায় ৮/৯ মাস হতে চললো জি. টি. রোড ওয়ান ওয়ে হয়ে গিয়েছে। এই ওয়ান ওয়ে জি. টি. রোড দিয়েই হেভি গুডস্ ট্রাফিক যাতায়াত করছে। এত বেশী পরিমাণে গুডস্ ট্রাক যেখান দিয়ে যায় এবং তা যদি আবার ওয়ান ওয়ে করে ডাইভার্ট করে দেওয়া হয় তাহলে তার অবস্থা কি দাঁড়াতে পারে আপনি একবার চিন্তা করে দেখুন। আজকে এই রাস্তা দুটোর অবস্থা এমন হয়ে দাঁড়িয়েছে যে এটা মেরামত হচ্ছে না, আবার মেরামত হলেও তা শেষ হচ্ছে না। এর ফলে আজকে হাওড়ার জনজীবন একেবারে অচল হয়ে উঠেছে। উপরন্তু সেখানে গাড়িগুলো যে ভাবে মাঝে মাঝে ব্রেক ডাউন হয়ে যাচ্ছে, হাওড়ার শালিমার গো-ডাউনে যে সমস্ত ভেইকল যাতায়াত করে সেগুলো যে ভাবে রাস্তার উপরে দাঁড়িয়ে থাকছে তাতে আশেপাশের বাড়িঘরের মানুষ এমন ভাবে অতিষ্ঠ হয়ে উঠেছেন যে, অবিলম্বে

যদি কিছু না করা যায় তাহলে জি. টি. রোড এবং ফোরশোর রোডকে কেন্দ্র করে এক বিরাট ল্য এ্যাণ্ড অর্ডার প্রবলেম দেখা দেবে বলে আমরা আশংকা করছি। সেজন্য আমি আপনার মাধ্যমে এখনই একটা ব্যবস্থা গ্রহণের জন্য বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীহাবিব মুস্তাফা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদহ জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। মালদহ জেলায় রতুয়া এবং মানিকচক থানায় কতকগুলো গ্রাম কালিন্দী নদীর ভাঙনের ফলে আজকে বিপন্ন হয়ে পড়েছে। গত বছর বন্যার সময়ে এই সমস্ত গ্রাম যেমন, আড়াইডাঙ্গা, মুচিপাড়া, চাঁদাপাড়া, নাড়িদিয়াড়া, কাঞ্চনতলা প্রভৃতিতে একশ'র বেশী বাড়ি নদীতে পড়ে গিয়েছিল। বন্যা হলে এবার আরও অনেক বেশী বাড়ি নদীতে পড়ে যেতে পারে। আমি সেজন্য সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সমস্ত গ্রামগুলোকে রক্ষা করার একটা ব্যবস্থা তিনি করেন।

[ 2-20 – 2-30 P.M. ]

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য:** মাননীয় স্পীকার স্যার, আমি একটি সামান্য ঘটনার উপরে আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা মুর্শিদাবাদে ভরতপুরে একটি স্লুইস গেট করার জন্য ৩ লক্ষ ৬০ হাজার টাকা বরাদ্দ করা হয়েছিল। সেখানে উন্নয়ন স্থির সমিতির সঙ্গে ১নং ব্লকের বি-ডি-ওর আলোচনা হয়েছিল, তাতে মতানৈক্য হবার পরে তিনি আবার উন্নয়ন সমিতির সভাপতির সঙ্গে মিটিং না করে নিজের খেয়ালখুশী মত কাজ করেছেন। ওই সমিতির সঙ্গে মতানৈক্যের ফলে তিনি নিজের ইচ্ছামত ওই স্লুইস গেট তৈরী করার জন্য নির্দেশ দেন। নিজের হাতে কোনরকমে কাজ নিয়ে ওই ব্লকের বি.ডি.ও ৩ লক্ষ ৬০ হাজার টাকা নিয়ে কোন টেণ্ডার না দিয়ে স্লুইজ গেট করলেন। সেই স্লুইজ গেট আজকে ভেঙ্গে পড়েছে। এই ব্যাপারে আমি পঞ্চায়েত মন্ত্রীর কাছে চিঠি দিয়েছিলাম কিন্তু তিনি উত্তর দেননি যে চিঠি পেয়েছেন কিনা। আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে অবিলম্বে এই ৩ লক্ষ ৬০ হাজার টাকা অপচয়ের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেন।

**ডাঃ মানস ভুঞ্যা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১৯৮৬ সালের বিধ্বংসী বন্যার পরে আমার বিধানসভা

কেন্দ্র সবংয়ে ৯০ হাজার টাকার ফসল নষ্ট হয়ে গেছে। কৃষক বা চাষী যারা ক্ষেতমজুর তারা কোন সাহায্য পাননি। শুনলে অবাক হয়ে যাবেন আমার বিধানসভা কেন্দ্রে ৫টি ন্যাশানালাইজড্ ব্যাংক এবং কো-অপারেটিভ সোস্যাইটি আছে। সমস্ত চাষীরা তাদের ফসল ক্রপ ইনস্যুরেন্স পলিসি বা শস্যবীমায় তাদের শস্য জমা পড়ে কিন্তু তার কোন এ্যাসেসমেন্ট হল না। অর্থাৎ তারা শস্যবীমার টাকাও পাননি। এইরকম বিধ্বংসী বন্যা হলে শতকরা ৫০ ভাগ ক্ষতি হলে সেই এলাকাকে বন্যাকবলিত এলাকা বলে চিহ্নিত করা হবে। সেখানে এই এলাকায় ৯০ ভাগ ক্ষতি হয়েছে কিন্তু তা সত্ত্বেও কোন ব্যবস্থা নেওয়া হয় নি। এর ফলে ক্ষুদ্র, মাঝারি এবং প্রান্তিক চাষীরা এবং মাদুর, পাট চাষীরা একটা সাংঘাতিক অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। এদিকে তাদের ব্যাংকের লোন এবং সুদ দেওয়ার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। বন্যাকবলিত এলাকা হলে সরকারী সাহায্য পেতে পারেন কিন্তু এই অঞ্চলের প্রতি কেন এতো উদাসীনতা আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই। একটা রাজনৈতিক চক্রান্ত এর পিছনে কাজ করছে, এর ফলে সবং থানার মানুষ বঞ্চিত হচ্ছে। আমি এই ব্যাপারে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Mohan Sing Rai** : Honourable Speaker, Sir, through you I would like to draw the attention of the Transport Minister to a very serious problem in the hill areas. In Darjeeling district, particularly in the hill areas, the bus services cannot cover up the whole areas because in some specific areas, the buses cannot ply over on the roads. So, under the circumstances, the private management of some jeep owners are covering the services and the passengers are under compulsion to pay high travelling charges for example, from Kalimpong to Darjeeling which covers only a distance of 40 kms for which the passengers have to pay from Rs. 20 to 25. So, in view of the above problem, I would request the Government for the introduction of jeep services also in the hill areas.

**শ্রীসৌগত রায়** : স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ১৩ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী লবণ হ্রদ বা বিধান নগরে যাবেন, কিন্তু সেখানে গেলে স্থানীয় বাসিন্দারা মুখ্যমন্ত্রীকে বিক্ষোভ দেখাবেন। স্যার, আপনি জানেন যে লবণ হ্রদের জমি কিভাবে বিলি হবে। এই

সম্পর্কে একটা ল্যাণ্ড ইউজ প্ল্যান আছে সেখানে কতটা জমি পার্কের জন্য রাখা হবে, কতটা জমি এ্যামুসমেন্টের জন্য রাখা হবে এবং কতটা জমি বাড়ী তৈরী করার জন্য প্লট করা হবে এই নিয়ে একটা ল্যাণ্ড ইউজ প্ল্যান আছে; এজন্য হাই-পাওয়ার কমিটিও আছে। যারা বাড়ী করেন তাঁদের ল্যাণ্ড ইউজ যথাযথভাবে করার ব্যাপারে, কোথায় কোন জমি রেসিডেন্সিয়াল হিসাবে এ্যালট করা হবে তা ঠিক করেন। কিন্তু আমরা জানি ব্রডওয়ে কমার্শিয়াল কমপ্লেক্সে একটা আণ্ডার গ্রাউণ্ড মার্কেট থাকার কথা, রেসিডেন্সিয়াল হাউস থাকার কথা। অথচ সেখানে ১৪৬টা প্লট হাই পাওয়ার কমিটিতে কনসাল্ট না করে ল্যাণ্ড সম্পূর্ণভাবে বিলি করে দেওয়া হয়েছে। এমন কি এই প্রোগ্রামটাকে প্রাক্তন পৌরমন্ত্রী * * ভায়লেট করেছিলেন। এই ব্যাপারে সল্ট লেকের বাসিন্দারা অত্যন্ত ক্ষুব্ধ।

**Mr. Speaker:** The name of Shri Prasanta Kumar Sur will be expunged.

**শ্রীসৌগত রায়:** এই ব্যাপারে প্রাক্তন পৌরমন্ত্রী এর সঙ্গে জড়িত। নির্বাচনের আগে কয়েকজন বিশিষ্ট ব্যবসায়ীকে বিশেষ উদ্দেশ্য নিয়ে এই প্লটগুলি বিলি করা হয়েছে। সবরকম প্রচলিত আইনকে ভঙ্গ করে ৩৩টি প্লট নিজেদের লোকদের হাতে হ্যাণ্ড ওভার করে দেওয়া হয়েছে। তাই এই ব্যাপারে অবিলম্বে বিশেষ ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি, না হলে মাননীয় মুখ্যমন্ত্রী বিশেষ অসুবিধায় পড়বেন।

**শ্রীলক্ষ্মীরাম কিস্কু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বান্দুয়ান, রানীবাঁধ, বিনপুর বিধানসভা এলাকায় সাবাই ঘাসের একটা চাষ হয়, তাই সমবায়ের মাধ্যমে ন্যায্য দামে যাতে সেই সাবাই ঘাস কেনা হয় তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। এবং সেটা শ্রমিকরা, ফাল্গুন, চৈত্র মাসে দড়ি করার জন্য সেই সাবাই ঘাসটা কেনে যখন, তখন উচ্চমূল্যে তাদেরকে কিনতে হয় এবং দড়িটা নিম্ন মানে বিক্রি হয়। সেই পরিপ্রেক্ষিতে তারা ন্যায্য মজুরিটাও পায় না, এর জন্যে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী:** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পূর্তমন্ত্রী এবং কৃষি

---

Note :—*Expunged as ordered by the chair.

মন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি। বেলেডাঙ্গা আমার এরিয়া, সেখানে মার্কেটিং লিঙ্ক রোডের রাস্তা তৈরী হয়েছে। ১৯৮২ সাল পর্যন্ত সেই রাস্তা তৈরী হবার পর দেখা যাচ্ছে আজ পর্যন্ত সেখানে কোন মেরামতির কাজ চলছে না। এই অঞ্চলের মধ্যে দিয়ে রাস্তা গিয়েছে, সেই অঞ্চলের অঞ্চল প্রধানরা রাস্তা মেরামতি করছে না, এগ্রিকালচার ডিপার্টমেন্টকে বললেও মেরামতি করছে না, পি. ডবলিউ. ডি. করছে না। এই অবস্থায় সেখানে মানুষজনের এবং গাড়িঘোড়ার চলার পক্ষে রাস্তা অযোগ্য হয়ে গিয়েছে এবং গাড়ি রাস্তায় যে ফ্লাঙ্কগুলি আছে সেইগুলি নষ্ট হয়ে গিয়েছে। সেজন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপ্রশান্ত কুমার প্রধান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ভগবানপুর এলাকার একটা হাসপাতালের ব্যাপারে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রুরাল হাসপাতালে অনেকদিন ধরে কাজ হচ্ছে না। কথাবার্তা চলার পর যদিও একটু কাজ এগোল কিন্তু মেটিরিয়ালস চুরি হচ্ছে কাজ হচ্ছে না। এইগুলি কাজ হলে হাসপাতাল চালু হয়। অন্যান্য কাজ বন্ধ আছে, ডাক্তার একজন আছেন তিনি কলকাতা থেকে যাতায়াত করেন। এই ব্যাপারে তাড়াতাড়ি যাতে যোগদান করেন তার ব্যবস্থা করা হোক। ৩০ পারসেন্ট রুরাল হাসপাতালে যাতে কাজ হয় এবং এ্যাম্বুলেন্সের ব্যবস্থা যাতে ত্বরান্বিত করা হয় তার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30—2-40 P. M.]

**শ্রীতারক বন্ধু রায়:** স্যার, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি শিক্ষা এবং শিক্ষার সংগে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সরা রাজ্য থেকে হাজার হাজার শিক্ষক শিক্ষিকা তাঁদের দাবী দাওয়া নিয়ে সারা বাংলার নেতৃত্বে এসপ্লানেড ইষ্টে ২৪ ঘন্টার অবস্থান সুরু করেছে। এই কাঠ ফাটা রোদে যেখানে তাঁরা অবস্থান করছেন তাঁদের সেই অবস্থানের হেতু জানার জন্য যেন শিক্ষা মন্ত্রী এবং শিক্ষার সংগে সংশ্লিষ্ট মন্ত্রীরা সেখানে যান। এই অনুরোধ আপনার মাধ্যমে আমি করছি।

**শ্রীতুহিন সামন্ত:** স্যার, অস্বাস্থ্যের অধিকারী শ্রীপ্রশান্ত সুর মহাশয়ের আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি কর্ণাশ্রম করছি।

**মিঃ স্পীকার:** তিনি উপস্থিত থাকলেও আমার মাধ্যমে বলতে হোত।

**শ্রীতুহিন সামন্ত:** স্যার, বর্ধমান সদরে বিজয়চাঁদ হাসপাতাল একটি নরক কুণ্ডে পরিণত হয়েছে। আমি এর আগে তাঁকে অনুরোধ করেছিলাম তিনি যেন একবার এটি দেখে আসেন। দীর্ঘদিনের ঐতিহ্যমণ্ডিত এই হাসপাতালটি। এখানকার এল. সি. এফ. এবং লেবার ওয়ার্ডে ঢোকা যায় না। লেবার ওয়ার্ডের পাশেই জঞ্জাল জমে আছে। আবার তার পাশেই টিটেনাস ওয়ার্ড এবং তার সামনে জঞ্জাল জমে আছে সেগুলি আর পরিষ্কার হয় না। অধিকাংশ ডাক্তারই কোলকাতা থেকে সকালে যান এবং বিকেলে শান্তিনিকেতনে ফিরে আসেন। এর ফলে সারারাত রুগীরা আনকেয়ার্ড অবস্থায় থাকে। ডাক্তারদের মধ্যে বামপন্থী সমর্থক যারা তারা একটা জোট বেঁধেছে। সেখানে একটি গোষ্ঠী আছে তারাই হাসপাতাল চালায়। আমি অনুরোধ করবো মেডিকেল হাসপাতাল তুলে দিয়ে বিজয়চাঁদ হাসপাতালে পুনরায় পরিণত করুন।

**শ্রীশক্তি বল:** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুতর ঘটনা উপস্থিত করছি। নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের ১০ মাইলের বেশি একটি বৃহৎ অংশ হলদী নদীর তীরে অবস্থিত। এর মধ্যে ৪/৫টি গ্রামের একটি বৃহত অংশের বাউণ্ডারী বাঁধ রিপেয়ারের অভাবে এমন একটা অবস্থায় গেছে যে যে কোন সময়ে একটা বৃহৎ অংশ ভেঙে যেতে পারে। এই রকম একটা আশংকাজনক ঘটনার প্রতি সেচমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি। বর্ষা এসে গেছে বলে খুব একটা এলার্মিং অবস্থা। আমি বিশেষ করে দুটি ভিলেজের কথা মেনসান করছি তা হল দীনবন্ধুপুর এবং পঞ্চমখণ্ড জালাপাই।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। গত আর্থিক বছরে ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গে ১৭টি নতুন কলেজ অনুমোদন করা হয়েছিল। সেই কলেজগুলি অনুমোদন করা হয়েছে, ছাত্র-ছাত্রী হয়েছে, কিন্তু প্রতিটি কলেজে এখনও শিক্ষক পৌঁছায়নি, এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট, পার্ট টাইম এইভাবে চালান হচ্ছে এবং একবছর অতিক্রান্ত হতে চলল পঠন-পাঠন প্রচণ্ডভাবে ব্যাহত হচ্ছে। অধ্যক্ষ এখনও পৌঁছায়নি। আমি উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিষয়টি দ্রুত দেখতে হবে, কলেজ সার্ভিস কমিশনকে জানাতে হবে। এই অবস্থা চলতে থাকলে ছাত্র ও অভিভাবকদের মধ্যে ফ্রাসট্রেশান বিক্ষোভ দেখা দিচ্ছে। নতুন কলেজ যে উদ্দেশ্যে করা হল সেই উদ্দেশ্য ব্যাহত হচ্ছে।

**শ্রীনর্মদা রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলায় কুশমণ্ডী বিধানসভা কেন্দ্রের আচরইল, মহিচাকুড়ি, বলরামপুর, কানদহ, বেশাতীপাড়া, বাসুদেবপুর, শ্যালেককুড়ি, মৌলাই, চাঁদপুর ও সেরপুর এই ১০টি মৌজার টাংগন নদীর বন্যায় প্রতি বছর খরিফ শস্য নষ্ট হয়। এই এলাকার ৬/৭ হাজার একর জমি প্রতি বছর বন্যা কবলিত হওয়ার ফলে ২ হাজার পরিবার অর্থ নৈতিক দিক থেকে পিছিয়ে পড়েছে। এই ১০টি মৌজা বন্যা পীড়িত এলাকা বলে চিহ্নিত আছে। টাংগন নদীর উপর একটা বাঁধ দেওয়ার ব্যবস্থা আছে, কিন্তু এই ৬/৭ হাজার একর জমির জল নিষ্কাশনের জন্য যে ৪টি খাঁড়ি আছে এই খাঁড়িতে যদি স্লুইস গেট দেওয়ার ব্যবস্থা হয় তাহলে এই ৬/৭ হাজার একর জমিতে ধান ভালভাবে উৎপন্ন হতে পারে এবং এই এলাকার মানুষের অর্থ নৈতিক দিক থেকে উন্নতি ঘটতে পারে।

**শ্রীপরেশ নাথ দাসঃ** মিঃ স্পীকার, স্যার আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী এবং তপশীলী জাতি ও আদিবাসী কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা সাগরদীঘিতে মনিগ্রাম বটতলা থেকে কান্তা নগর ঘাট পর্যন্ত ১৯৮০-৮১ সালে তপশীলি আদিবাসী কল্যাণ দপ্তরের সুপারিশক্রমে ডিষ্ট্রিক্ট সাব-প্ল্যান কমিটি ৭ কিলো-মিটার রাস্তার জন্য ১৪ লক্ষ টাকা অনুমোদন করে। এটা রেডিও মারফত ঘোষিত হয়েছে এবং ঘোষিত হওয়া সত্ত্বেও মাত্র ১ কিলোমিটার রাস্তা হয়েছে, বাকি রাস্তা এখন পর্যন্ত হয়নি। এই নিয়ে স্থানীয় লোকের মনে দারুণ বিক্ষোভ দেখা দিয়েছে। এই রাস্তা যাতে করা হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে এই রাস্তায় চাদপাড়া, উপ্লাই বিলের উপর ১৯৭৩-৭৪ সালে একটা কাঠের ব্রীজ কংগ্রেসী আমলে হয়েছে, এই ব্রীজ এমনভাবে হয়েছে যে বর্ষার সময় এই ব্রীজের উপর দিয়ে ২ ফুট জল চলে যায়। এই ব্রীজ যাতে কংক্রিট করা যায় এবং সরকারী অপচয় যাতে বন্ধ করা যায় তার জন্য আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপ্রবুদ্ধ লাহাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আসানসোল থেকে রয়্যাল্টি এবং সেজ বাবদ স্টেট গভর্নমেন্ট কোটি কোটি টাকা পায়, কিন্তু দুঃখের ব্যাপার আসানসোলের কোন সমস্যার ব্যাপারে রাজ্যসরকার কখনও মন দেন না। আসানসোলে স্টেট ইলেকট্রিসিটি

বোর্ডের যে অফিস রয়েছে সেই অফিসের অদ্ভুত সব কাজকর্ম। সারা আসানসোলে লো ভোল্টেজ, ইর‍্যাটিক ইলেকট্রিক সাপ্লাই চলে, এর ফলে কনজিউমারদের অনেক বেশী টাকা দিতে হচ্ছে। স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ-এ যারা রয়েছে তাদের কাজকর্ম সম্পূর্ণভাবে ব্যাহত হচ্ছে। এছাড়া আসানসোল যদিও একটা শহর এই শহরের পাশে লাগোয়া গ্রাম সাউথ ধাদকার এবং মুসলিম অধ্যুষিত অঞ্চল রেলপারের বাবুয়া তালাওতে আজ পর্যন্ত কোন ইলেকট্রিক কানেকশান আসেনি। এছাড়া আরো দুঃখের ব্যাপার আসানসোলে ইলেকট্রিক সাপ্লাই-এর যে কো-অর্ডিনেশান কমিটি আছে তার যিনি চেয়ারম্যান তিনি মিউনিসিপ্যালিটিরও চেয়ারম্যান, তাঁর কথায় ডিষ্ট্রিক্ট ইঞ্জিনিয়ারকে উঠতে বসতে হচ্ছে। সি. পি. এম সেখানে দলবাজি করছে, তাদের কনট্রাক্টরদের বড় বড় কনট্রাক্ট দেওয়া হচ্ছে নতুন নতুন কানেকশানের ব্যাপারে, আর যারা কংগ্রেসকে ভোট দিয়েছে তাদের ভিক্‌টিমাইজ করা হচ্ছে। আমি এই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40—2-50 P.M.]

**শ্রীসতীশ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দুর্গাপুরে এ. সি. সি. ব্যাবক নামে একটি বৃহৎ ইঞ্জিনিয়ারিং কারখানা আছে এবং এখানে প্রায় ৮ হাজার কর্মী নিযুক্ত রয়েছে। কারখানার কর্তৃপক্ষ দীর্ঘদিন ধরে কারখানাটি বন্ধ করে রাখার ফলে এখানকার উৎপাদন স্তব্ধ হয়ে গেছে। এই কারখানার সঙ্গে যুক্ত রয়েছে পশ্চিমবাংলার, কর্ণাটকের এবং মহারাষ্ট্রের প্রায় ১৩ হাজার শ্রমিক কর্মী যারা আজ কর্তৃপক্ষের এই সিদ্ধান্তের ফলে একটা অনিশ্চয়তার মধ্যে এসে পড়েছে। বোম্বে হাইকোর্টের মাধ্যমে এই কোম্পানীকে ওয়াইণ্ড আপ করাবার চেষ্টা চালান হচ্ছে। আমরা শ্রমিকদের পক্ষ থেকে সেটা বন্ধ করবার চেষ্টা করছি। এই ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে চিঠি দিয়েছি এবং তিনি বলেছেন আমরা এটা নিয়ে ভাবনা চিন্তা করছি। এই কারখানা যাতে চালু করা যায়, উৎপাদনের ব্যবস্থা করা যায় তার চেষ্টা করা উচিত। এখানে বয়লার উৎপাদন করার একটা সম্ভাবনা রয়েছে। অতীতে এখানে বয়লার উৎপাদন হোত। ভারত হেভি ইলেকট্রিক কারখানা যেটা রয়েছে তারা চাহিদা পূরণ করতে পারছে না। এই কোম্পানীর বুভুক্ষু শ্রমিকদের দিকে তাকিয়ে পশ্চিমবাংলার এই কারখানার উৎপাদন যাতে অব্যাহত রাখা যায় তার উদ্যোগ নিতে আমি শিল্পমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীতপন রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশুপালন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার শিউড়িতে ১৯৭৬-৭৭ সালের আথিক বছরে শিউড়ি ডেয়ারী ক্যাটেল ফার্ম একটা অনুমতি পেয়েছিল এবং পরবর্তীকালে ১৯৭৭ থেকে ১৯৭৯ সালে সেখানে কিছু কর্মীকেও নিয়োগ করা হয়। প্রথম দিকে সেখানে কোন অফিস বা সেড ছিল না এবং তার ফলে শালবনিতে এটা চলেছে। বর্তমানে সেখানে সেড এবং অফিস হয়েছে। কাজেই অনুরোধ করছি, অবিলম্বে ওই ফার্মটি যাতে শিউড়িতে চালু করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রীনটবর বাগদীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়ার রঘুনাথপুর স্টেট জেনারেল হাসপাতালে ২ বছর পূর্বে এ্যাম্বুলেন্স চালু হয়েছে, কিন্তু দুঃখের বিষয় তার কোন হদিশ নেই। ওই এলাকার জনগণ এ্যাম্বুলেন্সের অভাবে হয়রাণ হচ্ছে। আমি অনুরোধ করছি অবিলম্বে সেখানে এ্যাম্বুলেন্সের ব্যবস্থা করুন এবং ওই স্টেট জেনারেল হাসপাতালকে যাতে সাব-ডিভিসন্যাল হাসপাতালে রূপান্তরিত করা হয় সেদিকে দৃষ্টি দিন।

**শ্রীধীরেন্দ্র লেটঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার দ্বারকা নদী মৌরেশ্বর থানার মধ্য দিয়ে প্রবাহিত হয়েছে। কাঁমরা মৌজায় যে ভাঙ্গন সৃষ্টি হয়েছে তাকে যদি অবিলম্বে প্রতিরোধ করা না যায় তাহলে কামরা গ্রাম জলের তলায় চলে যাবে। এই ভাঙ্গন বাড়লে কয়েক হাজার একর কৃষি জমি বন্যা কবলিত হবে। কাজেই সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি অবিলম্বে এই ভাঙ্গন প্রতিরোধের ব্যবস্থা করুন।

**শ্রীসুপ্রিয় বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার সকল মানুষের স্বার্থে একটি বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর দৃষ্টি আকর্ষণ করছি। গঙ্গা নদীর উপর যে বালীর ব্রীজটা রয়েছে, যাকে বিবেকানন্দ সেতু বলা হয় সেখানকার কি অবস্থা সকলেই জানেন। হাওড়া ব্রীজে ব্যাপক জ্যাম, এবং মাঝে মাঝে এমন অবস্থা হয় যে মানুষ-জন যাতায়াত করতে পারে না, ভীষণ অসুবিধার মধ্যে পড়ে। সেই হিসাবে বালীর ব্রীজকে বিকল্প হিসাবে লোকে ব্যবহার করে। কিন্তু বর্তমানে সেই বিবেকানন্দ ব্রীজে বিভীষিকার রাজত্ব চলছে। এই গঙ্গা জলের উপর এই বালী ব্রীজ যার নাম বিবেকানন্দ ব্রীজ, সেখানে আজকে অবিরাম ছিনতাই ও নানা রকম অসামাজিক

কাজ হয়ে চলেছে। সেখানে আলো নাই, ব্রীজের সমস্ত জায়গায় গর্তে ভর্তি। বালীর ও বরানগরের পুলিশ এই দুর্নীতি রোধ করতে ভীষণ অসুবিধার মধ্যে অসহায় অবস্থার মধ্যে পড়েছে। কেন্দ্রীয় সরকার দ্বিতীয় সেতু নির্মাণ করার প্রচেষ্টা চালাচ্ছেন, কিন্তু ততক্ষণ পর্যন্ত মুখ্য মন্ত্রীকে অনুরোধ করবো তিনি যে দৃঢ় পদক্ষেপ নেন যাতে ঐ ব্রীজে আলো জ্বলে এবং ঐসব সমাজবিরোধীদের দৌরাত্ম্য যাতে রোধ হয় তার ব্যবস্থা করেন। এতে পশ্চিমবাংলার সকল মানুষ উপকৃত হবেন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারকেশ্বরের বিষ্ণুবাটী পূর্বপাড়ার ডিপ টিউবওয়েলগুলি দীর্ঘ দিন তৈরী হয়ে পড়ে আছে। সেগুলি অবিলম্বে চালু করার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে স্যার, আপনি জানেন উত্তরবঙ্গে বিশেষ করে কি হারে ক্যান্সার রোগ বেড়ে চলেছে। এই কথা আমি গত অধিবেশনেও বলেছিলাম যে কুচবিহার সদর হাসপাতালে একটি বায়োপসি সেন্টার খোলা হোক এবং এই সেন্টার খোলার ব্যাপারে স্বাস্থ্য দপ্তর থেকে আমাকে আশ্বাসও দেওয়া হয়েছিল। স্যার, আপনি জানেন এই রোগ চিকিৎসা করা খুবই ব্যয় বহুল এবং কুচবিহারের বেশীরভাগ লোকই দরিদ্র মানুষ। এই ব্যবস্থা এখানে না থাকার জন্য বহু মানুষকে খুবই দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। সেইজন্য আমি আবার স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করবো যে অবিলম্বে কুচবিহার সদর একটি বায়োপসি কেন্দ্র করার জন্য। উত্তরবঙ্গের মানুষ দরিদ্র বায়োপসি না করে রোগ নির্ণয় করতে পারে না আর এই রোগ নির্ণয় করতে গেলে সরাসরি আসতে হয়, এবং তা অত্যন্ত ব্যয়সঙ্কুল। চিকিৎসা করা তো দূরের কথা সেখানে রোগ নির্ণয় করার কোন ব্যবস্থাই নেই। তাই আমি আবার বলছি যে কুচবিহার সদর হাসপাতালে একটি বায়োপসি সেন্টার করা হোক। রোগ প্রথম ধরা পড়লে চিকিৎসার মাধ্যমে তাকে প্রতিহত করা যেতে পারে। আমি দ্বিতীয়বার স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই বিধানসভায় এটা উত্থাপন করলাম।

**শ্রীকামাক্ষাচরণ ঘোষ:** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবসরপ্রাপ্ত সরকারী ও আধা সরকারী কর্মচারীগণ তাঁদের পেনসন, প্রভিডেণ্ড ফাণ্ড যথা নিয়মে যথা সময়ে

পাচ্ছেন না। যার ফলে দেখা গেছে এই সমস্ত কর্মচারীরা কাবুলিওয়ালাদের কাছ থেকে মহাজনদের কাছ থেকে ধার নেন এবং পরে যখন তাঁরা পেনসন ও প্রভিডেণ্ড ফাণ্ড পান তখন চড়া সুদ দিয়ে ঐ ধার করা টাকা পরিশোধ করতে তাঁদের সমস্ত টাকা ফুরিয়ে যায়। সেইজন্য প্রয়োজনে প্রতিটি কর্মীর অবসর গ্রহণের দু বছর আগে থেকেই তার পেনসন বুক তৈরী করে যাতে অবসর গ্রহণের এক মাসের মধ্যে তিনি পেনসন ইত্যাদি সমস্ত সুযোগগুলি পেতে পারেন সেইজন্য আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50—3-00 p.m.]

**শ্রীঅমর ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র, নদীর এক পাড়ে আমাদের সভার নেতা মাননীয় মুখ্য মন্ত্রীমহোদয়ের বিধানসভা কেন্দ্র, তার উল্টো দিকে আমার কেন্দ্র। আমার বিধানসভা কেন্দ্রে হীরাপুর বলে একটি এলাকা রয়েছে। সেখানে এখনো রাস্তাঘাট তৈরী হয়নি। সেখান থেকে উলুবেড়িয়া শহরের দুরত্ব হল ১০/১২ কিলোমিটার। ঐ এলাকার কোন মায়ের প্রসব বেদনা উঠলে জোয়ার না আসা পর্যন্ত অপেক্ষা করতে হয়। অর্থাৎ বেলা ১১ টার সময় প্রসব বেদনা উঠলে সন্ধ্যা ৭টা পর্যন্ত জোয়ার আসার অপেক্ষা করতে হয়। কোন হার্ট পেসেন্টের মর্ফিয়া দেওয়ার দরকার হলে তাকেও জোয়ারের জন্য অপেক্ষা করতে হয় উলুবেড়িয়ায় নিয়ে আসতে। সেখানে মোটর নৌকা চলছিল। ৮/৯ মাস হল হঠাৎ কি কারণে জানি না, সেই মোটর নৌকা চলাচল বন্ধ হয়ে গেছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে দেশটা এগোবে, না পিছবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার প্রবীন সদস্য বন্ধুদের কাছে জানতে চাইছি যে, দেশটা এগোবে, না পিছিয়ে যাবে? ডি. এম.-এর কাছে ব্যাপারটি জানানো সত্বেও কোন্ অর্ডারে বন্ধ হল আমরা জানি না। আমরা জানতে চাই, এই মোটর নৌকা চলবে, কি চলবে না। ওখানে অন্য কোন যানবাহনের ব্যবস্থা নেই মোটর নৌকা ছাড়া। রাস্তাঘাটও এখন পর্যন্ত তৈরী হয়নি। কাজেই আবার যাতে মোটর নৌকা চালু করা যায় তার জন্য আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহিমাংশু কোঙার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. ডব্লিউ. ডি. মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পি. ডব্লিউ. ডি. এবং রোডসের কাজকর্মগুলি ঠিকাদার, কনট্রাক্টরদের টেণ্ডার দিয়ে করানো হয়। এই কাজগুলি

সিডিউল রেট পঞ্চায়েতের স্থানীয় এলাকার জনগণ কিছুতেই বুঝতে পারে না। ফলে সাধারণভাবে অভিযোগ থাকে যে, কি কাজ হচ্ছে, না হচ্ছে তার কিছুই তারা জানতে পারছে না। সেইজন্য আমি অনুরোধ করছি এই বিভাগ যেন স্থানীয় পঞ্চায়েত সমিতিকে এই সিডিউল্ রেট সম্পর্কে ওয়াকিবহাল করেন। স্থানীয় জনগণের মাধ্যমে যেমন পঞ্চায়েতের কাজ হয় সেই রকমভাবে নোটিশ বোর্ডে সিডিউল রেট সম্পর্কে নোটিশ দিয়ে জনগণকে জানানোর ব্যবস্থা হলে স্থানীয় মানুষের অভিযোগ, ক্ষোভ-এর প্রশ্নটা খানিকটা নিরশন হবে।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচন ক্ষেত্রের মধ্যে অবস্থিত কৃষ্ণনগর শহরের একটি উদ্বেগজনক অবস্থার কথা সভার সামনে রাখছি। সেখানে কিছু বড় দোকানের মালিক দোকান কর্মচারীদের তারা দোকানে ঢুকতে দিচ্ছে না, কাজ করতে দিচ্ছে না। এই সমস্ত কর্মচারী ১৫০/২০০/২৫০ টাকা মাইনে পায়। এইসব বড় দোকানের মালিকরা ন্যূনতম মজুরি না দেওয়ার ক্ষেত্রে হাই কোর্টে মামলা করেছে, আবার মামলার অজুহাত দেখিয়ে তাদের কাজ করতে দিচ্ছে না। এই বড় দোকানের মালিকরা সকলেই কংগ্রেসের এবং বিশেষ করে প্রিয় গোষ্ঠীর সঙ্গে যুক্ত। এরা এমনই অমানবিক যে, ৯ মাস ধরে এই সমস্ত কর্মচারীদের শুকিয়ে মারছে। কাজেই এই অবস্থায় মামলা নিষ্পত্তি সাপেক্ষে তারা যাতে অন্তত দোকানে গিয়ে কাজ করতে পারে এবং এই দুর্মূল্যের বাজারে অন্তত কিছু যাতে রোজগার করতে পারে তার জন্য সুব্যবস্থা করতে আমি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমোজাম্মেল হক:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ দপ্তরের মন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর অক্টোবর মাসে আকস্মিক অতিবৃষ্টিজনিত বন্যায় মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিল। এবারে দেখছি মুর্শিদাবাদ জেলার হরিহর পাড়া ব্লকে গত ২৪শে মে'র ঝড়ে কয়েক হাজার ঘর বাড়ীর ভীষণ ক্ষতি হয়েছে। সেখানে পুনর্বাসনের ক্ষেত্রে টেন্ট ও অন্যান্য সামগ্রী পাওয়া যাচ্ছে না। আমি ২৫ তারিখে বিষয়টি এস. ডি. ও., বি. ডি. ও.-কে জানিয়েছি। কিন্তু তা সত্ত্বেও এখন পর্যন্ত তার কোন সুরাহা হয়নি।

**শ্রীসূর্য্য চক্রবর্ত্তীঃ** মিঃ স্পীকার, স্যার, আমার বিধানসভা এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মহিষাদল ২নং ব্লকে

গেঁয়োখালি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারটি অনেকদিন আগে তৈরী হয়েছে। সেখানে যথেষ্ট রোগীর ভীড় হচ্ছে। কিন্তু হাসপাতালের স্টাফ কোয়ার্টার যেগুলি আছে সেগুলি খুব ক্ষতিগ্রস্থ হয়েছে। বর্ষাকালে হাসপাতাল দিয়ে জল পড়ে। ফলে সেখান থেকে মানুষ চিকিৎসা পাবে না। তাই অবিলম্বে হাসপাতালটি মেরামতের ব্যবস্থা করা দরকার।

দ্বিতীয়তঃ হাসপাতালের চারিদিকের সমস্ত বাড়ীগুলিতে বৈদ্যুতিকরণ হয়েছে কিন্তু হাসপাতাল সংলগ্ন কোয়ার্টারগুলি এবং হাসপাতালে এখনও পর্য্যন্ত বৈদ্যুতিকরণ হয়নি। এক বছর আগে এ সম্পর্কে চিঠিপত্র দেওয়া হয়েছে কিন্তু এখনও পর্য্যন্ত সে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে অনুরোধ, অবিলম্বে যাতে হাসপাতালটির মেরামত ও বৈদ্যুতিকরণের ব্যবস্থা হয় তার প্রতি দৃষ্টি দিন।

**শ্রীগোবিন্দচন্দ্র নস্কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আমার বক্তব্যের মধ্যে দিয়ে দেখাচ্ছি যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের কাজকর্ম কিভাবে চলছে। স্যার, একটি দু নম্বরী কোম্পানীকে ডেকে এনে তাকে ২০ বছরের জন্য লিজ দেওয়া হল যে সে সুন্দরবনের ১০টি দ্বীপে বিদ্যুৎ সাপ্লাই করবে। খবরের কাগজগুলিতেও সেই খবর বেরুলো যে সুন্দরবনের দ্বীপগুলি আলোয় আলোকময় হয়ে উঠবে। সেখানকার গ্রামবাসীরা ৭০০/৮০০/১০০০ টাকা করে জমা দিল বিদ্যুৎ পাবার জন্য। ওয়েষ্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন থেকে এই সুন্দরবন ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীকে ৫ লক্ষ ২০ হাজার টাকা লোনও স্যাংসান করে দেওয়া হ'ল। স্যার, সেই ভুয়ো কোম্পানীটি মাত্র ৪/৫ মাস কাজ করার পর বাসন্তি, গোসাবা এলাকায় বিদ্যুৎ সাপ্লাই বন্ধ করে দিল। সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীমহাশয়কে এ ব্যাপারে পুনঃ পুনঃ জানানো হয়েছে, তিনি কয়েকবার বৈঠকও করেছেন কিন্তু আজ পর্য্যন্ত কোন সুরাহা করতে পারেননি। সুন্দরবনের গরীব মানুষদের কয়েক লক্ষ টাকা যা তারা সংগ্রহ করে জমা দিয়েছিল বিদ্যুতের জন্য তারা সেই বিদ্যুৎ পেল না। বিদ্যুৎ সাপ্লাই করার নামে এইভাবে তাদের ধাপ্পা দেওয়া হ'ল। আমার প্রশ্ন, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কেন এই কোম্পানীর ডিরেক্টারদের এ্যারেষ্ট করছেন না? কেন সরকার দ্বীপগুলি আলোকময় হবে বলেও তা করার ব্যবস্থা করছেন না? স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়কে বলছি অবিলম্বে বিষয়টি তদন্ত করুন এবং বিদ্যুৎ সাপ্লাই

যদি না করতে পারেন তাহলে গ্রাহকদের টাকাটা অন্ততঃ ফেরত দেবার ব্যবস্থা করুন।

**শ্রীসুন্দর নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা সুন্দরবন এলাকার নদীবাঁধগুলির অবস্থা এমনই বিপর্য্যস্ত যে যেকোন মুহূর্তে বাঁধ ভেঙ্গে এলাকা বিপর্য্যস্ত হতে পারে। গত বছর পঞ্চায়েতের মাধ্যমে নদীবাঁধগুলি মেরামতের কাজ চলছিল কিন্তু এ বছর বর্ষা আসন্নপ্রায় হলেও আজ পর্য্যন্ত নদীবাঁধগুলিতে মাটি দেবার কাজ সুরু হয়নি। মাইলের পর মাইল নদীবাঁধগুলির ভেতরের দিকের অংশ অর্থাৎ নদীর দিকের পাড়ের অবস্থা খুব শোচনীয়। প্রশাসনের সঙ্গে যোগাযোগ করেও এ পর্য্যন্ত কোন কার্যকরী উত্তর পাওয়া যাচ্ছে না। গতবারে পঞ্চায়েত করেছিল, এবারে ডি. এম. জেলা পরিষদের সভাপতি, তারা বলছেন, সেচ বিভাগ বাঁধ মেরামত করবেন কিনা জানি না। সেচ বিভাগের কাছে যাচ্ছি, তাদের ইঞ্জিনীয়াররা বলছেন, এবারে পঞ্চায়েত মাটি দেবেন কিনা জানি না। স্যার, বাঁধে মাটি কোন্ বিভাগ দেবে সে ব্যাপারে নিশ্চিত হতে পারা যাচ্ছে না। এখানে পঞ্চায়েত মন্ত্রী আছেন, আমি তাঁর এবং সেচমন্ত্রীর দৃষ্টি এ ব্যাপারে আকৃষ্ট করে অনুরোধ জানাচ্ছি, বর্ষার আগে নদী বাঁধগুলি মেরামত করার ব্যবস্থা করুন।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবী জানাচ্ছি। ও. এন. জি. সি. স্বাধীনতার দীর্ঘ ৪০ বছর পরে এই প্রথম সাগরদ্বীপ ও হলদিয়ার মধ্যে সমুদ্র গর্ভে তেল অনুসন্ধানের কাজ শুরু করেছেন এবং হলদিয়ায় তারা একটি অফশোর বেস অফিস নির্মাণ করেছেন। সেখানে ৫টি কূপ খনন করা হবে এবং ৫শো কোটি টাকা খরচ হবে। একটি জাপানী কোম্পানীকে এই কাজের জন্য নিযুক্ত করা হয়েছে। স্যার, আমরা শুনছি এখানে কেন্দ্রীয় সরকার ও আমলাতন্ত্রের একটি চক্রান্ত চলছে এবং সেই চক্রান্তটি হচ্ছে এই অফশোর বেস প্রজেক্টটি হলদিয়া থেকে স্থানান্তর করে পারাদ্বীপে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। এটা হ'লে স্যার, হলদিয়ার শিল্পায়নের ক্ষতি হবে এবং পশ্চিমবাংলার অর্থনীতির ক্ষতি হবে। সেখানে যদি তেল পাওয়া যায় তাহলে গোটা রাজ্যের অর্থনীতির উন্নতির সম্ভবনা আছে। এই ধরণের পদক্ষেপ নিলে একটা বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হবে। আমি এই চক্রান্তের প্রতিবাদ করছি এবং দাবী করছি, এটা যেন স্থানান্তর করা না হয়।

[3-00—3-10 p.m.]

**শ্রীমহঃ সেলিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বরাষ্ট্র মন্ত্রীমহাশয়ের প্রতি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বাদুড়িয়া থানার যে এলাকা থেকে আমি নির্বাচিত, সেই এলাকায় নির্বাচনের এক মাস আগে থেকে আজ পর্য্যন্ত ৫/৬টি ডাকাতির ঘটনা ঘটেছে। গত ২১-২-৮৭ তারিখে যে ডাকাতি হয়েছিল, সেই ডাকাতি প্রতিরোধ করার জন্য গ্রামের মানুষেরা গিয়েছিল এবং তাতে একজন লোক গুলি বিদ্ধ হয়। তারপরে আমরা থানায় গিয়ে পুলিশের কাছে বলি। তারপর থেকে আজ পর্য্যন্ত ৩০/৩২ জনকে গ্রেপ্তার করা হয়। আশ্চর্য্যের বিষয় হচ্ছে, আমরা দেখলাম সেই সময়ে কংগ্রেস দলের একজন নেতা, তিনি তদানিন্তন কালের বিধায়ক, তিনি থানায় গিয়ে বললেন, যারা গ্রেপ্তার হয়েছে তারা আমাদের কংগ্রেস কর্মী, তাদের ছেড়ে দিতে হবে। আমি মনে করি শুধু বাদড়িয়া নয়, সমস্ত পশ্চিমবাংলায় এইরকম ভাবে আইন-শৃঙ্খলা নষ্ট করা, ডাকাতি করা চক্রান্ত এবং তাদের মদত কংগ্রেস দিচ্ছে। কাজেই আমাদের এই ব্যাপারে সজাগ থাকা দরকার। আমি সেজন্য সরকারকে এই বিষয়ে দৃষ্টি দিতে এবং যথাযথ ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রীঅসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু দুঃখের বিষয় উনি হাউসে না থাকার জন্য আমি আপনার এ্যাটেনশান চাইছি এই বিষয়ে। বীরভূমের সদর হাসপাতাল রামপুরহাটে সেখানে ১৩১টি বেডের মধ্যে মাত্র ৪ থেকে ৫টি রুগী ভর্তি থাকে। সেখানে কোন অক্সিজেন-এর ব্যবস্থা নেই। এটাও শেষ কথা নয়, যেখানে মাত্র ২০টা ঔষধ সাপ্লাইয়ের মধ্যে দিয়ে একটা হাসপাতাল চলে সেখানে নট সাপ্লায়েড লিষ্ট হচ্ছে ১৬টা। স্যার, গুরুত্বপূর্ণ জিনিস অক্সিজেন এবং এ. টি. এস. যেটা সাপে কাটলে সঙ্গে সঙ্গে ইনজেকশনের প্রয়োজন হয় সেটাও নেই। এন্টি ভেনাস সিরাম যেটাকে এ. আর. ভি. বলে, যেটা কুকুর কামড়ালে প্রয়োজন হয় সেটাও নট সাপ্লায়েড লিষ্টে লেখা আছে। স্যার, সাপে কাটলে এবং কুকুরে কামড়ালে এই সমস্ত ঔষধ ছাড়া রুগী এক মুহূর্ত বাঁচতে পারে না। অথচ সেই সমস্ত ঔষধ সেখানে নেই। এই সমস্ত ঔষধগুলি যাতে অতি সত্বর সেখানে পৌঁছে যায় তার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, কেরোসিন তেল গ্রামাঞ্চলের পক্ষে যে কত প্রয়োজনীয় জিনিস তা আপনাকে আর বুঝিয়ে বলার প্রয়োজন নেই। আমাদের রামপুরহাটে কেরোসিন তেলের দীর্ঘদিন ধরে একটা সঙ্কট দেখা দিয়েছে। আমি সেজন্য আপনার মাধ্যমে খাদ্য দপ্তরের মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে কেরোসিন তেল গরীব মানুষের কাছে অত্যন্ত প্রয়োজনীয় জিনিস। তারা টর্চ লাইট কিনতে পারে না, আর ব্যাটারীর দামও অনেক। কাজেই এরা একটু কেরোসিন তেল পেলে রাত্রে অন্ধকারে জ্বালাতে পারে। সেজন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে এই বিষয়ে মন্ত্রীমহাশয় দৃষ্টি দেন।

## ZERO HOUR DISCUSSION

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা বিষয় রাখতে চাই। আপনি জানেন যে এই বিধানসভায় আমাদের কংগ্রেস দল এবং আরো দুটো পার্টি আছে, সেটা হচ্ছে এস. ইউ. সি. পার্টি এবং মুসলীম লীগ। আপনি এটা ভাল করে জানেন যে মুসলীম লীগ এবং এস. ইউ. সি. এরা রেকগনাইজড পার্টি নয়। এরা ইনডিভিজুয়াল সত্বা নিয়ে নির্বাচনে লড়ে। কিন্তু আমরা হচ্ছি সর্বভারতীয় দল এবং কংগ্রেস পার্টি হিসাবে লড়ি। এখানে আমরা ৪০ জন সদস্য আছি। আপনি জানেন যে আইন মত আমরা অর্থাৎ কংগ্রেস দল হচ্ছে অফিসিয়াল অপোজিশান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু ভুল বোঝাবুঝি হয়েছে আমরা ৪০ জন স্বাক্ষর করে আপনাকে লিখে দিয়েছিলাম যে আবদুস সাত্তার আমাদের লীডার এবং আবদুস সাত্তারকে আমাদের অপোজিশান লীডার হিসাবে ট্রিট করা হোক এবং ডিক্লেয়ার করা হোক।

আমরা চিঠি লিখেছিলাম, তাতে আপনি একটা কথা বলেছিলেন, অফিসিয়্যাল কথাটা লেখা ছিল না। আমরা যেটা কনটেম্পলেট করেছিলাম অবশ্য কথাটা ছিল না, আমরা ভেবেছিলাম অপোজিশনটা অফিসিয়্যাল হবে, সেই জন্য অফিসিয়্যাল কথাটা লেখা হয়নি। সুতরাং আপনি যে রুলিং দিয়েছিলেন—অবশ্য আপনি একটা অন্য পারসপেকটিভে, আমি বলবো সেই রুলিং দিয়েছিলেন। আমরা যে চিঠিটা দিয়েছি, সেটা অফিসিয়্যাল হিসাবে ট্রিট করে আমার মনে হয় সেইভাবে মডিফাই করে যদি রুলিং আবার দেন যে লিডার অব দি অপোজিশন মে বি ডিক্লেয়ার্ড এ্যাজ দি লিডার

অব দি অপোজিশন পার্টি, তাহলে আমার মনে হয়, এই হাউসের মর্য্যাদা, গণতন্ত্রের মর্য্যাদা বাড়বে এবং হাউসের যে পবিত্র দায়িত্ব অফিসিয়্যাল বিরোধী দল হিসাবে, তা যেন আমরা পালন করতে পারি। আশা করি সেই মর্য্যাদা আপনি দেবেন এবং আপনি আপনার রুলিংটা রিভ্যু করে আমাদের রেকগনাইজড অফিসিয়্যাল অপোজিশন এর সম্মান দেবেন। এই অনুরোধ আপনার কাছে রাখছি।

**Mr Speaker :** Mr. Bapuli, then I take it that you want me to read your letter with the words of "Official Opposition ?"

**Shri Satyaranjan Bapuli :** Yes, your honour. That's right.

**Mr. Speaker :** The matter could have been solved that very day, but you walked out. So what could I do ?

So, we now take it for granted that in the Congress (I)'s letter submitted to me, they want the word "Official" to be included in that letter. We include the words "Official Opposition" in it, and as such I grant recognition to Mr. Abdus Sattar as the Leader of the Opposition in this House. Very well.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বর্ত্তমান পশ্চিমবঙ্গের রাজ্য সরকার, তাঁরা নিজেদের শিক্ষকদরদী হিসাবে দাবী করে? কিন্তু অত্যন্ত বেদনার কথা, আজকে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের যে টাকা, ৩০ কোটি টাকার মত প্রভিডেণ্ড ফাণ্ডের টাকা, সেই টাকা লোপাট হয়ে গেছে। এই অভিযোগ আমার নয়। এই অভিযোগ আপনাদের সরকারের। এই রাজ্যসরকার, ১৯৮৩ সালে লাহিড়ী কমিটি বসিয়েছিলেন, সেই লাহিড়ী কমিটি'র রিপোর্টে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষকদের শিক্ষা ক্ষেত্রে দুর্নীতি, ত্রুটি বিচ্যুতি তদন্ত করার জন্য সেই লাহিড়ী কমিটি বসিয়েছিলেন। সেই কমিটির রিপোর্ট বেরিয়েছে, তাতে ৩০ কোটি টাকার প্রভিডেন্ট ফাণ্ডের টাকা যা প্রাথমিক শিক্ষকরা প্রভিডেন্ট ফাণ্ডে জমা দিয়েছে, যা প্রাথমিক শিক্ষকদের কাছ থেকে কেটে নেওয়া হয়েছে, জেলা স্কুল বোর্ডগুলো কেটে নিয়েছে, তারা ট্রেজারীতে কিন্তু সেই টাকা জমা দেয়নি। লাহিড়ী কমিটির রিপোর্টে বলা হয়েছে ট্রেজারীতে কোন টাকা জমা দেওয়া হয়নি। ১৯৮৩ সালে এই কমিটি বসেছিল, ১৯৮৬ সালে ৩০শে জুন লাহিড়ী কমিটি তার রিপোর্ট

প্লেস করেছে। কিন্তু দুর্ভাগ্যের কথা আজকে এক বছর অতিক্রান্ত হলো, আজ পর্য্যন্ত লাহিড়ী কমিটির রিপোর্ট প্রকাশ করা হলো না। সেই রিপোর্টের সুপারিশ অনুযায়ী কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করা হলো না। ইররেগুলারিটিজ দুর করার ব্যবস্থা হলো না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, আমি দাবী করছি যে দরিদ্র শিক্ষকদের দিকে তাকিয়ে, তাদের দুরবস্থার দিকে তাকিয়ে, কেন এই সুপারিশ কার্য্যকরী করা হচ্ছে না, তাদের এমন অবস্থা হয়েছে, দারিদ্রের জ্বালায় এইসব প্রাথমিক শিক্ষকরা আত্মহত্যা পর্য্যন্ত করছে, এইরকম অভিযোগও আছে, কিন্তু তারা তাদের প্রাপ্য টাকা যা তারা প্রভিডেন্ট ফাণ্ডে জমা দিয়েছে, তারা তা ফেরত পাচ্ছে না।

[3-10—3-20 P M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি যে, তিনি প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের এই যে কোটি কোটি টাকা লোপাট হয়ে গেল এ ব্যাপারে কি বিধি ব্যবস্থা গ্রহণ করছেন সে সম্পর্কে হাউসে একটি বিবৃতি দিয়ে হাউসের সদস্যদের কি জানাবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, তিনি বিষয়টির গুরুত্ব অনুধাবন করে—প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা কি হলো—হাউসের সামনে একটি বিবৃতি বা রিপোর্ট পেশ করুন।

**শ্রীসুমন্তকুমার হীরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য একটি গুরুতর বিষয় এখানে উপস্থিত করতে চাই। স্যার, আপনি জানেন যে, পশ্চিমবঙ্গের মানুষের খানিকটা রুচির পরিবর্তন হয়েছে। ইদানিং আমরা দেখছি রাস্তাঘাটে সর্বত্র মানুষের মধ্যে সফট ড্রিংক বা বোতলের জল খাওয়ার প্রচলন খুব বেড়েছে। ফলে আমরা আরো লক্ষ্য করছি যে, ব্যাপক হারে ইদানিং স্পুরিয়াস ড্রিংকিং ওয়াটার বাজারে চলছে। বিশেষ করে যে সমস্ত দূরপাল্লার বাস ধর্মতলা থেকে ছাড়ে সে সমস্ত বাসগুলির যাত্রীদের মধ্যে ব্যাপক হারে বোতলের ভেজাল জল বড় বড় কোম্পানীর নামে বিক্রি করা হচ্ছে। এই সমস্ত জলের এক একটি বোতলের দাম ২ টাকা, ৩ টাকা করে নেওয়া হচ্ছে। এ বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি বিষয়টি সরকারের দৃষ্টিতে আনছি। অবিলম্বে বিশেষ রেইড করে এ বিষয়ের ভেজালদারদের ধরা হোক। যেসব জায়গায় এই সমস্ত স্পুরিয়াস বটল্ড ওয়াটার তৈরী করা হচ্ছে সেসব জায়গায় রেইড করা হোক। যারা এই সমস্ত র‍্যাকেটের

সঙ্গে যুক্ত তাদের ধরে আমাদের দেশের মানুষের স্বাস্থ্য রক্ষা করা হোক। কারণ এই সমস্ত ওয়াটার খাওয়ার ফলে মানুষের মধ্যে জনডিস্ ও অন্যান্য জল-বাহী ডিজিস্ ছড়িয়ে পড়ছে। তাই আমি স্যার, আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করছি অবিলম্বে এই সমস্ত স্পুরিয়াস ওয়াটার ব্যবসায়ীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রীপ্রবুদ্ধ লাহা ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন আগামী ১০ই এবং ১২ই জুলাই কলকাতা বিশ্ববিদ্যালয়ের সেনেটের নির্বাচন হতে চলেছে। কিন্তু খুবই দুঃখের সঙ্গে আজকে আমাদের লক্ষ্য করতে হচ্ছে যে, যে নির্বাচন জুলাই মাসের ১০ এবং ১২ তারিখ অনুষ্ঠিত হবে সেই নির্বাচন উপলক্ষে এখন থেকেই লেফট ফ্রন্টের ওখানে যাঁরা সমর্থক এবং ক্যাণ্ডিডেট রয়েছেন তাঁরা ক্যালকাটা ইউনির্ভাসিটিতে গণতন্ত্রকে হত্যা করার প্রচেষ্টা চালাচ্ছেন। তাঁরা একটা ফিয়ার সাইকোসিস্ তৈরী করেছেন। টোটাল ৭০০০ ভোটার রয়েছেন, তার মধ্যে ৬৮০ জনই হচ্ছেন সরকারী এবং মেডিকেল কলেজের টিচার। গভর্ণমেণ্ট এ্যাণ্ড মেডিকেল কলেজ টিচার যাঁরা রয়েছেন তাঁদের অনেককেই ট্রান্সফার করে দেবার ভয় দেখানো হচ্ছে। এ ছাড়া ওখানে এ্যান্টি লেফট ফ্রন্ট ইউনিয়নের নেতা বারীন ভট্টাচার্যকে কয়েকদিন আগে প্রচণ্ডভাবে ফিজিক্যাল এ্যাসল্ট করা হয়েছে। এ ক্ষেত্রে অবিলম্বে যদি মুখ্যমন্ত্রী ব্যবস্থা না নেন তাহলে ক্যালকাটা ইউনির্ভাসিটিতে এইভাবে যদি টেরোরিজম্ চলতে থাকে তাহলে সেনেট নির্বাচনের নামে গণতন্ত্রের সমাধি হবে।

(এই সময়ে মিঃ স্পীকার শ্রীলাহাকে বক্তব্য শেষ করে আসন গ্রহণ করতে ইঙ্গিত করেন এবং মাইক্রোফোন অফ্ হয়ে যায়।)

**মিঃ স্পীকার ঃ** মিঃ লাহা, কাল থেকে আপনি আর জিরো আওয়ারে উল্লেখ করার সুযোগ পাবেন না, আপনি রেষ্ট এ্যাসিওরড, I will not allow you to speak in zero hour.

**শ্রীপ্রবুদ্ধ লাহা ঃ** কেন স্যার?

**মিঃ স্পীকার ঃ** কেন! আপনাকে আমি ১০ বার বসতে ইঙ্গিত করেছি, আপনি বলেই যাচ্ছেন। কিছু রেকর্ড হচ্ছে না, তবুও বলেই যাচ্ছেন।

**শ্রীগোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সুন্দরবন অঞ্চলের একটি সমস্যার প্রতি বিভাগীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সুন্দরবনের সিংহদুয়ার হচ্ছে ক্যানিং। পশ্চিমবঙ্গের বিখ্যাত মৎস্য গুদাম ক্যানিং মৎস্য গুদামটির সম্প্রসারণ করবার জন্য এবং ক্যানিং-এ একটি সুপার মার্কেট তৈরী করাবার জন্য মৎস্য বাজার পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কয়েক লক্ষ টাকা ব্যয়ে পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানের মাধ্যমে ক্যানিং মৎস্য বাজারের একটি সুপার মার্কেট করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল।

কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে আমরা দেখতে পাচ্ছি, সুপার মার্কেট বা মৎস্যবাজার সম্প্রসারণের কাজ সম্পূর্ণ বন্ধ করে দিয়ে সেখানে যে মাতলা নদীর চরে মাটি ফেলে ভরাট করা হয়েছিল সেই চরে বড় বড় কতকগুলি ব্যবসায়ী তারা সেখানে দোতলা, তিনতলা বাড়ী তৈরী করছে। সেখানকার পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে বা সরকারের পক্ষ থেকে কোন ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে না। সুন্দরবনের সিংহদুয়ার ক্যানিং-এর মাছের বাজারে প্রতিদিন লক্ষ লক্ষ মণ মাছ আসে। সুতরাং আমি আপনার মাধ্যমে এই বিষয়ে তদন্ত করে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্রে যে একটা দুর্দান্ত মরণ ফাঁদ তৈরী হয়েছে তারজন্য সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। দুর্গাপুর ব্রীজ বলে চেতলা এবং নিউ-আলিপুরের মধ্যে একটা ব্রীজ আছে। সি. এম. ডি. এ. গত ২ বছর ধরে ব্রীজকে চওড়া করার কাজ চালাচ্ছেন। কিন্তু সেই ব্রীজের সব রেলিং ভেঙে গেছে এবং ব্রীজের উপর বালি পড়ে আছে। ব্রীজের উপর বড় বড় গর্ত হয়ে যাওয়ায় তাতে গুরুত্বপূর্ণ দুর্ঘটনা ঘটার সম্ভাবনা থাকছে। স্যার, আজ থেকে ১০ দিন আগে সন্ধ্যা ৭টার সময়ে একজন মহিলা তিনি গাড়ী চাপা পড়ে দুর্গাপুর ব্রীজের উপর মারা গেছেন। ঠিক তার পরের দিন দুর্গাপুর ব্রীজের নিকট আলিপুর রোড এবং রাজা সন্তোষপুর রোডের কাছে একটি ট্যাক্সি চাপা পড়ে ২টি বাচ্চা ছেলে মারা গেছে। তার প্রতিবাদে সেখানকার সাধারণ মানুষেরা সেই গাড়ীটিকে জ্বালিয়ে দিয়েছিল। আমার দাবী হচ্ছে, অবিলম্বে ঐ দুর্গাপুর ব্রীজে—যেখানে বামফ্রন্টের সমাজবাদ গরীবের মৃত্যু ফাঁদ তৈরী হয়েছে—সেখানে ট্রাফিক ওয়ান-ওয়ে করে দেওয়া হোক এবং দুর্গাপুর ব্রীজে নিরাপত্তার জন্য সরকারের পক্ষ থেকে এবং

সি. এম. ডি. এর পক্ষ থেকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক। দুর্গাপুর ব্রীজের ছবি বেরিয়েছে, আমি আপনাকে দিয়ে আসছি।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার এবং মন্ত্রীসভার একটি বিশেষ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমাদের ফুড মিনিষ্টার সৈন্য-বাহিনী নিয়ে, পুলিশ ঢাল-তলোয়ার নিয়ে সমস্ত পোস্তা মার্কেটে গিয়ে হানা দিয়েছেন। আমি নিজে মনে করি, কোন কালোবাজারী ধরবার ব্যাপারে মন্ত্রী বা মন্ত্রীমণ্ডলীর পক্ষ থেকে যদি উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয় তা অত্যন্ত সংগত এবং দীর্ঘদিন ধরে যেভাবে বে-আইনী কালোবাজারী চলছে সে সম্পর্কে কোনরকম ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এমনকি ওষুধ পর্যন্ত—পাল্টা ওষুধ যে মার্কেটে চলছে সে ব্যাপারেও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। কিন্তু দুঃখের কথা, গতকাল ঐ সন্ত্রাস সৃষ্টি করবার ফলে সেখানে অনেক নিরীহ দোকানদারদের উপর ফরওয়ার্ড ব্লকের লোকেরা গিয়ে হামলা করছে আর টাকা-পয়সা চাইছে। ফরওয়ার্ড ব্লকের লোকেরা বলছে, ৫০ হাজার টাকা যদি না দাও তাহলে কালকে মন্ত্রীকে এনে পুলিশ দিয়ে দোকান বন্ধ করে দেব। এর প্রতিবাদে আগামীকাল অনির্দ্দিষ্টকালের জন্য পোস্তা মার্কেট ব্যবসায়ী সমিতি বন্ধ ডেকেছেন। সারা কলকাতায় এবং পশ্চিমবঙ্গে একটা সরবরাহের ক্রাইসিস দেখা দেবে। চাল, ডাল, তেল, চিনি, আলু প্রভৃতি জিনিষের হোলসেল মার্কেট হল পোস্তা মার্কেট। এই পোস্তা মার্কেট সম্পূর্ণ বন্ধ হয়ে যাচ্ছে। বন্ধ হয়ে গেলে সমস্ত সরবরাহ বন্ধ হয়ে যাবে। শহরতলি এবং মফস্বল পর্যন্ত এলাকাতে একটা নতুন করে কালোবাজারীর জন্ম দেওয়া হবে। এটা একটা গট-আপ ব্যাপার। সর্বনাশের খেলা খেলবেন না। সবচেয়ে মারাত্মক ব্যাপার—ফরওয়ার্ড ব্লকের লোক ঝাণ্ডা নিয়ে গিয়ে বিভিন্ন দোকানদারকে গিয়ে বলছে ৫০ হাজার টাকা দাও তা নাহলে বলবো তুমি কালোবাজারী। এই জিনিষ বন্ধ হোক তা নাহলে ধর্মঘটের পথে যাবে।

## Financial

## VOTING ON DEMANDS FOR GRANTS :

## DEMAND No. 47

**Major Heads : 2401—Crop Husbandry, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)**

Sri KAMAL KANTI GUHA Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 59,26,20,000 be granted for expenditure under Demand No. 47, Major Heads: "2401—Crop Husbandry, 44o1—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 20,92,08,000 already voted on account in March, 1987.)

VI

DEMAND No. 55

**Major Heads: 2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research Education**

Shri KAMAL KANTI GUHA Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 11,99,89,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads: "2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education".

(This is inclusive of a total sum of Rs. 3,99,97,000 already voted on account in March, 1987.)

VII

DEMAND No. 55

**Major Heads: 2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes**

Shri KAMAL KANTI GUHA Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 3,15,10,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads: "2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes".

(This is inclusive of a total sum of Rs. 1,05,04,0000 already voted on accouet in March, 1987.)

**Shri Kamal Kanti Guha :**

MR. SPEAKER, SIR,

On the recommendation of the Governor I beg to move that a total sum of Rs. 74,41,19,000 (Rupees seventyfour crores fortyone lakhs and nineteen thousand) only be granted for expenditure, of which Rs. 59,26,20,000 (Rupees fiftynine crores twentysix lakhs and twenty thousand) only comes under Demand No. 47 comprising Major Heads—2401 Crop Husbandry, 4401-Capital outlay on Crop Husbandry (excluding public undertakings), Rs. 11,99,89,000 (Rupees eleven crores ninetynine lakhs and eightynine thousand) only under Demand No. 55 comprising Major Heads—2415 Agricultural Research and Education, and 4415-Capital outlay on Agricultural Research and Education and Rs. 3,15,10,000 ( Rupees three crores fifteen lakhs and ten thousand) only under Demand No. 58 comprising Major Heads—2435-other Agricultural programmes and 4435-Capital Outlay on Other Agricultural Programmes.

[This is inclusive of a sum of Rs. 20,92,08,000 (Rupees twenty crores ninetytwo lakhs and eight thousand) only under Demand No. 47, Rs. 3,99,97,000 (Rupees three crores ninetynine lakhs and ninety-seven thousand) only under Demand No. 55 and Rs. 1,05,04,000 (Rupees one crore five lakhs and four thousand) only under Demand No. 58 already voted on account.] The total sum includes a provision of Rs. 7,46,49,000 (Rupees seven crores fortysix lakhs and fortynine thousand) only in respect of certain other schemes allied to agricluture which are executed by other Departments.

**2. Agricultural Background in West Bengal and Progress—Success of Agril. Technology**

As a result of implementation of agricultural policies and programmes of Left Front Government, new consciousness has been generated in agricultural operation in West Bengal during the last decade. Not only the agricultural productions have increased, but the social and economic

Standard of the agriculturists has also become more and more steady. The agriculturists of West Bengal have expressed their profounds confidence in the agricultural policies and agricultural development programmes of the Govt. and have fully involved themselves in them. While unalysing the problem of agriculture and agriculturists in West Bengal we find that as compared to total geographical area West Bengal is the second populous State of India. The State supports 8% of India's population on 2.7% of India's total geographical area. About 80% of the total population of the State is dependent on agriculture and agro-based occupation. Small and marginal farmers cultivate about 60% of the total cultivable land and the remaining 40% is operated by tde medium and well-to-do famous although around 90% of the total holdings is actually cultivated by the small and merginal farmers. Besides, 13 lakh 39 thousand recorded Bargadars and large number of unrecorded Bargadars and Patta Holders of celling surplus and vested land are directly associated in agricultural operations. Accordingly, we have devised and implemented scheme suitable for simultaneous development of agricultural and agriculturist in conformity with the land reform and land use Programmes of the Government. Despite its limited resources, the Left Front Government has paved the way for agricultural and economic reorientation of rural Bengal through optimal and co ordinated use of natural resources and labour force and has taken several programmes for assisting the farmers in their efforts for agricultural production. In the various programmes of the Govt., priority has been given to free distribution of minikits among the weaker farmers, implementation of special rice and jute production programmes and oilseeds and pulses development programmes, extension of irrigation, arrangement for supply of tertiliser, seeds and other agricultural implements, soil conservation measures, soil testing, research for increasing productivity of different crops, strengthening the agricultural marketing organisation, special arrangements for distribution of agricultural loan among the weaker Farmers, Bargadars and patta Holders, distribution of old age pension among the poor and helpless farmers, etc. These measures have yielded good results also.

Agriculture by and large is still dependent on nature. Since the Kharif cultivation, the main agricultural season in West Bengal is generally affected by weather aberrations like flood, drought and irregular rainfall, total agricultural production tends to be unstable and total foodgrains production often fluctuates. As a result of the implementation of various technical programmes by the Govt. in recent past, certain degree of stability is noticed in the total production of foodgrains. During the last three years i.e., from 1984-85 to 1986-87, the total production of foodgrains was 92·56 lakh tonnes, 91·26 lakh tonnes and 93·04 lakh tonnes (approx.) respectively. Incidentally, production of foodgrains at this rate in three consecutive years is a record in West Bengal, Besides, progress achieved in production of potato, jute and oilseeds in this State deserve special mention in all-India level.

**3. Agricultural situation in 1986-87**

The year 1986-87 was not favourable for agriculture. The south-west monsoon was late by about a fortnight and as such transplantion of Aman paddy was delayed. There was some rainfall in Ashara ; but in Sravana, rainfall was below normal affecting transplantation. In the month of Aswin, heavy and widespread rainfall caused flood situation in certain districts and Aman paddy was seriously affected in 42 Blocks. Cyclonic strom in the month of Kartika caused extensive damage to Aman crop in the coastal areas of 24-Parganas and Midnapore districts. For combating the situation and also for assisting the farmers to retrieve the losses through suitable cropping programme in Rabi season, arrangements were made for distribution of minikits of various crops.

**Targets prescribed for different Rabi-Summer crops were as follows :**

| | |
|---|---|
| Boro Rice | 15 lakh tonnes |
| Wheat | 10 lakh 80 thousand tonnes |
| Pulses (Total) | 3 lakh 15 thousand tonnes |

| | |
|---|---|
| Oilseeds (Total) | 3 lakh 5 thousand tonnes |
| Potato | 34 lakh tonnes |
| Vegetables | 35 lakh tonnes |

Targets of area coverage under different crop during Rabi-Summer season could be achieved through dissemination of improved technology to the farmers and also maintaining supply line of agricultural inputs. Because lack of rainfall during the winter and spring, healthy growth of certain crops was not possible to the desired extent, particularly Wheat and Boro paddy owing to rains and hailstorm from latter part of April to first half of May, Boro and other crops were damaged to some extent. For tacking the situation, steps were taken for supply of irrigation water from river valley projects and through proper use of irrigation water from minor irrigation installations. As a result of these efforts, targets of production are expected to be achieved in most cases.

4. **Strategy for increasing the production of principal crops**

4.1 Rice : In the sphere of foodgrain production in the State, rice occupies an important place, particularly, Aman rice. Rice accounts for 75% of the area under cultivation of foodgrains. During 1985-86, total production of Aman Rice was 60 lakh 23 thousand tonnes (in clean rice) but owing to unfavourable climatic condition, the actual production in 1986-87 was 57 lakh 94 thousand tonnes. Steps ware taken to make up the shortfall by increasing the production of Boro rice. In 1985-86 total production of rice was 79·90 lakh tonnes (in clean rice). In spite of natural calamities, the total production of rice during 1986-87 is expected to be a little more. Special project for increasing the production of rice has been taken up in 70 Blocks of the State. This year also, a sum of Rs. 10 lakhs has been provided for each Block under this programme. Under this project, arrangements are made for free distribution of minikits of certified paddy seeds of high yielding variety, distribution of fertilliser and pesticides and improved agricultural implements, laying of demonstration plots and extensive training programme. With the funds provided in the Budget of 1986-87, 4.24.329 minikits of paddy seeds, 3,72,645 minikits of fertiliser,

1265 MT of paddy seeds at subsidised rates and seedlings raised on 3872 hectares of community nurseries were distributed among the farmers. Besides, 216 tonnes of pesticides were distributed at subsidised rate. These measures have been helpful in extending the area coverage of High Yeilding Variety Aman and also increasing the productivity. During 1985-86, area coverage under HYV Aman was 31·5% and the same increased to around 35·0% in 1986-87. The target of HYV Aman coverage for 1987-88 has been fixed at 41·4%.

4.2 Wheat : As a result of extension of modern agronomic technology, wheat, though not a traditional crop, has occupied a significant place in the State. In 1986-87, wheat was sown in approximately 4 lakh hectares area. In the absence of any rainfall during the Rabi season, production is likely to be affected in non-irrigated areas. During 1986-87, wheat production is expected to be about 8 lakh tonnes. Area under wheat cultivation has decreased owing to unremunerative market price, reluctance of Food Corporation of India to procure wheat from West Bengal and extension of cultivation under oilseeds and Boro.

4.3 Jute : Jute is an important commercial crop in West Bengal. This State contributes 60% of total jute production in India. It has been observed that area under jute cultivation in an year increases or decreases depending on market price of raw jute during the preceding year. For maintaining stability in jute cultivation, it is necessary to offer remunerative price to the jute growers and also to notify this price to the farmers in advance. Attention of the Govt. of India has been invited several times with the request to offer remunerative price for jute. The Jute Corporation of India has an important role to play in jute marketing. Development of jute cultivation thus largely depends on jute procurement policy and operation of this organisation as well as fixation of support price by the Govt. of India. It has been observed from the experience of previous years that support price of jute has been unremunerative to the farmers. Further, J.C.I's procurement operations are inconsistent and not up to the requirement. During 1985-86, the total area under jute cultivation in the State was 7·30 lakh hectare.

Keeping in view the aforsaid circumstances, the target of area coverage and production during 1986-87 were reduced to 4 lakh hectare and 40 lakh bales respectively. The actual production was however 49-50 lakh bales from an area of 5·15 lakh hectare. During 1987-88, special jute development programme will be taken up in 42 Blocks with assistance from Central Govt. The main object of the programme is to make jute cultivation more remunerative through increasing the productivity and improving the quality of jute fibre. Different components of this programme are distribution of seeds, implements and plant protection chemicals at subsidised rate, free distribution of fungal culture and assistance for construction of jute retting tanks, A sum of Rs. 3 crores 40 lakhs is proposed to be spent under this programme during the current year.

4.4 Pulses and Oilseeds : Production of Pulses and Oilseeds falls short of the requirement of the State. With assistance from the Central Govt., National Pulses Development. Programme and National Oilseeds Development Programme have been taken up in the State for increasing production through extension of multiple cropping and increasing the productivity. Under the pulses development programme during 1986-87, arrangements were made for laying 35,470 demonstration centres, distribution of 1,71,400 minikits and 94 tonnes of improved seeds among the farmers in 25 Blocks of 5 districts. Proposed outlay under this project for 1987-88 is Rs. 16 lakhs. Although the State is deficit in production of oilseeds, extension of area coverage and increase in production of oilseeds are worth mentioning. During 1976-77, area coverage and production of oilseeds were 1,53,500 hectares and 59,700 tonnes respectively. During 1986-87, the area coverage and production of oilseeds would be around 4,40,000 hectares and 2,70,000 tonnes respectively. For increasing the production of oilseeds 1,87,168 minikits were distributed and 21,380 demonstration centres laid during 1986-87. Groundnut cultivation was introduced in certain areas of the State particularly in Hooghly, Purulia and Midnapore districts. Under the National Oilseeds Development Programme, arrangements have been made for extension of area and increasing the production of oilseeds through laying out of demonstration

centres, distribution of minikits and supply of improved seeds, etc. in 10 districts of the State. An outlay of Rs. 50 lakhs 50 thousand has been proposed for 1987-88 under this programme.

4.5 Potato : An unprecedented progress in the production of potato in this State is being noticed. In 1985-86 the production of potato in this was State 27 lakh 56 thousand 6 hundred tonnes and in 1986-87 the production went upto 33 lakh tonnes. Now this State is being considered surplus in potato production. For development of potato production programmes steps have been taken for distribution of improved seeds, training in improved technology and establishment of demonstration plots etc. and these measures will continue during the current financial year.

4.6 Various Commercial Crops : Developmental programmes have been taken up in certain areas of the State for increasing the cultivation and production of various Commercial crops like betelvine, coconut, arecanut, cashew, tobacco, spices, vegetables etc. For developmet of betelvine cultivation 120 demonstration piots were established in 1986-87 and permanent demonstration plots have been set up in 4 Government agricultural farms. Similar demonstration plots for other crops also have been established. Appropriate steps are taken so that the cultivators get agricultural loan easily for cultivation of betelvine and tobacco. Arrangement has been made for providing subsidised agricultural inputs to the weaker section of the farmers to help them in tobacco cultivation.

In the sphere of vegetable production a silent revolution has taken place. At present 35—40 lakh tonnes of various vegetables are being produced in a year and are supplied to the markets throughout the year and the price structure remains stable to a great extent. In 1986-87, 3000 demonstration plots were established. In Purulia, Bankura, Midnapore (W) and Durgapur-Asansol Subdivision of the Burdwan district demonstration plots of vegetable were set up throughout the year. Besides this the distribution programme of vegetable seed minikits is going on.

আমি যেটা বলতে চেয়েছিলাম, কমলবাবু জানেন, প্রতি বছর একটা অ্যানুয়েল প্লান ঠিক হয়। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আপনার দপ্তরকে এগ্রিকালচার এণ্ড এলাইড সারভিসেস এবং আরও অনেক আছে এই সব ব্যাপারে ১৯৮০-৮৫ সালে অর্থাৎ ছয় বছরে যেটা ছিল ২২৬ কোটি ৮০ লক্ষ টাকা—সেখানে খরচ হয়েছে ১৪৭·০২। কারণ আপনারা সংগ্রহ করতে পারেন নি······You could not, I mean, the Government could not mobilise the resources.

এইভাবে আপনি যেখানে ৬ হাজার ৫ শত কোটি টাকা সেখানে ২ হাজার ৩ শত কোটি টাকা খরচ করেছেন। এবং যখন জ্যোতিবাবু ছিলেন পাওয়ারের ক্ষেত্রে যেটা আউটলে ছিল ৮৮৬·৫৫ সেখানে এক্সপেন্ডিচার হয়েছে ৫৮৯·৪৬। যা না হলে কিছুই করা সম্ভব নয়, এগ্রিকালচার বলুন, শিল্প বলুন আনএমপ্লয়মেন্ট কিছুই সল্ভ করা সম্ভব নয়, সেটাই করতে পারেন নি, কারণ হচ্ছে রিসোর্স মবিলাইজ করতে পারেন নি বলে ২৯৭ কোটি ৯ লক্ষ টাকা খরচ করতে পারেন নি—আমার কাছে হিসাব আছে—এটা অস্বীকার করতে পারবেন না। আবার চিৎকার করছেন বই লিখছেন, বড় বড় কথা থিওরির কথা বলছেন। এতে কিন্তু উৎপাদন বাড়বে না—কিছুই বাড়বে না। নির্মলবাবু প্রশ্নোত্তরের সময় বলেছিলেন যে আমাদের লোকসংখ্যা অনুপাতে খাদ্যের দরকার ১ লক্ষ মেট্রিক টন। আর আমাদের প্রোডাকসন হচ্ছে ৯০ লক্ষ টন আবার তার ভিতর বাদ যাবে ১০ লক্ষ টন। আর আমাদের সময়ে প্রয়োজন ছিল ৯৫ লক্ষ মেট্রিক টন আমরা সেখানে প্রোডাকসন করতে পেরেছি ৮৯ লক্ষ মেট্রিক টন। তাহলে এতো সব বাড়িয়ে আপনারা কি প্রোডাকসন করলেন? কিছুই বাড়াতে পারেন নি। এইজন্য আমি আমার কাট-মোসন যেটা দিয়েছি তাকে সমর্থন করে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রঞ্জিত মিত্র:** মিঃ স্পীকার, স্যার, আজকে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যায়বরাদ্দের দাবী পেশ করেছেন আমি প্রথমেই তাকে সমর্থন করছি এবং তারপর একজন প্রাক্তন মন্ত্রী যে প্রাজ্ঞ ভাষণ উত্থাপন করলেন তাতে যে কয়েকটি ভাল কথা আছে তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি বলেছেন আমাদের দেশ কৃষির উপর নির্ভরশীল। কৃষির উন্নতি না হলে দেশের উন্নতি হবে না, শিল্পের উন্নতি হবে না। কিন্তু কি দেখা যাচ্ছে? রিভাইজড্ ২০ পয়েন্ট প্রোগ্রামে কৃষিতে গুরুত্ব দেওয়া হয়েছে

বলে বলা হচ্ছে। কেন্দ্রীয় কৃষি দপ্তরের রিপোর্টে কি রকম গুরুত্ব দেওয়া হয়েছে? ষষ্ঠ পরিকল্পনার ইকনমিক সার্ভেতে বলেছেন, কৃষিক্ষেত্রে বরাদ্দ ছিল যেখানে ৬·১ শতকরা, সপ্তম পরিকল্পনায় তা গিয়ে দাঁড়াল ৫·৯-এ। আর ১৯৮৬-৮৭ সালের বার্ষিক পরিকল্পনায় দেখা যাচ্ছে সেটা আরো কমে গিয়ে দাঁড়িয়েছে ৫·৬-এ। এই হচ্ছে এদের প্রমিনেন্স দেওয়া—এর থেকে স্যার, বিষয়টি বুঝে নিন। কেন্দ্রীয় ভূমি সংস্কার রিপোর্ট থেকে আরো বলা যায়—কৃষি দপ্তরের রিপোর্টে ১৯৮৬ সালের ডিসেম্বরের মধ্যে দেশের সর্বমোট উদ্বৃত্ত জমি বলে যা ঘোষণা করা হয়েছিল তার পরিমাণ হচ্ছে ৭৬ লক্ষ ৬ হাজার ১৩১ একর। এর মধ্যে শুধু পশ্চিম বাংলায় ছিল ৪২ লক্ষ ৫৪ হাজার একর, যা মোট জমির ৬ ভাগের এক ভাগ। দেশে কৃষকদের মধ্যে যে জমি বন্টন করা হয়েছে ৪৪ লক্ষ ৬৫ হাজার ৯৬০, একর তার মধ্যে পশ্চিম বাংলায় হয়েছে ৮ লক্ষ ৩৩ হাজার একর। এর থেকে দেশের যে লোক লাভবান হয়েছে তার শতকরা ৫০ ভাগই হচ্ছে আমাদের পশ্চিমবাংলার। আমাদের পশ্চিমবাংলায় ১ কোটি ৩৭ লক্ষ একরে চাষ হয়। এর মধ্যে খরাপ্রবণ এলাকা আছে, যেমন—পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরের কিছু অংশ, আবার বন্যাপ্রবণ এলাকা আছে। এই খরাপ্রবণ এলাকায় প্রায় ১৪ লক্ষ হেক্টর জমি আছে। বন্যাপ্রবণ এলাকা যেমন—হুগলী, হাওড়া, মেদিনীপুর, মালদহ জেলার কিছু কিছু এলাকা নিয়ে ৫ লক্ষ হেক্টর জমি আছে। সেখানে ড্রেনেজ স্কীম দরকার। বন্যার জল নিয়ন্ত্রণ করতে পারলেই সেখানে উৎপাদন বাড়ান যাবে। এছাড়া সমুদ্র-উপকূলবর্তী এলাকা যেমন আমাদের ২৪-পরগণার সুন্দরবন এলাকা, মেদিনীপুরের কিছু অংশে আরো ৫ লক্ষ হেক্টর জমিকে যদি নোনা জলের হাত থেকে ঠেকানো যায় তাহলে আরো উৎপাদন বাড়ানো সম্ভব হবে। ইতিমধ্যেই কিছু কিছু জায়গায় বিশেষ করে নোনা জল এলাকায় কিছু উন্নতি পরিলক্ষিত হচ্ছে। এছাড়া তরাই অঞ্চলে আরো ৬ লক্ষ হেক্টর জমি আছে, যেখানে উৎপাদন বাড়ানো যেতে পারে যদি সেখানকার জমিতে যে এ্যাসিডের ভাগ আছে, যা ফসলের পক্ষে ক্ষতিকারক, পার্শ্ববর্তী জয়ন্তী থেকে ডলোমাইট ব্যবহার করলে তাতে সেই কাজ হতে পারে, যা করা হয়নি। এইগুলি যদি আমরা করতে পারি তাহলে ৭০ লক্ষ একর জমিতে আরো উৎপাদন বাড়ানো যাবে, যে চেষ্টা এই সরকার করছেন। আমাদের এই খরাপ্রবণ এলাকায় বিস্তীর্ণ জমি রয়েছে। সেখানে সাধারণতঃ বছরে ১১০০ থেকে ১৫০০ মিলিমিটার বৃষ্টি হয়। কখন কিছু কম হয়, কখন কিছু বেশী হয়। গোটা পুরুলিয়া জেলা, মেদিনীপুর, বাঁকুড়া, বর্ধমান, বীরভূমের কিছু এলাকায় এই জমিগুলি আছে এবং এখানে উৎপন্ন কম হয়। এই ধরণের জমিগুলিকে যেভাবে ভাগ করা যায় তাতে দেখা যাচ্ছে এইসব জমিকে টাঁড় জমি বলে। যেখানে জল দাঁড়ানোর ক্ষমতা নেই, খুব কম, যা শতকরা ৩০ ভাগ,

তাকে ব্রাইদ বলে। তার থেকে একটু ভাল, এটা শতকরা ৩০ ভাগ আছে। এটা ছাড়াও কিছু জল ধরে রাখতে পারে, ফসল হয়, কানালী বলা হয়, সেটা শতকরা ৩০ ভাগ। এর পরে বাড়তি ১০ ভাগের মত থাকল। এই দুটোর মধ্যবর্তী সমতল জায়গায় চাষ উপযোগী জমি পাওয়া যায়, যেখানে ফসল ভাল হয়। বিশেষ করে সেখানে ধান হয়, এইরকম জমি আমাদের পশ্চিমবাংলায় রয়েছে। এইসব জমিতে যে কিছু চাষ হয় না, তা নয়, চাষ হয়।

[ 4 50—5-00 P. M. ]

আমাদের এই টাঁড় জমিতে জল ধরে রাখতে আলের ব্যবহার করা হয়ে থাকে। এবং ব্রাইদ অঞ্চলে ধাপ কেটে কেটে চাষ করা হয়ে থাকে। এখন এই চাষ করতে গেলে সময় লাগে, টাকা লাগে। এই সময়ের মধ্যে যতটা অর্থের সংস্থান করা গিয়েছে রাজ্য সরকার তা ব্যবহার করে কিছুটা উন্নতি করেছেন। এর ফলে গম, ভুট্টা, ছোলা, অড়হর, বাদাম, সূর্য্যমুখী, সরষে, তিল, ধনে, আলু, তামাক, আখ ইত্যাদির চাষ হচ্ছে এবং এই চাষ আরো বাড়াবার সুযোগ আছে। গত ১০ বছরের চেষ্টায় পশ্চিমবঙ্গের যেটুকু উন্নতি হয়েছে তা শুধু বীজ, সার দিয়ে হয়নি, আমাদের এখানে যে ভূমিবন্টন হয়েছে তারও একটা সুদূরপ্রসারী প্রতিক্রিয়া ঘটে গিয়েছে গ্রাম-গ্রামান্তরে। ১৯৮৬ সালের ৩০শে ডিসেম্বর পর্যন্ত হিসাবে দেখা যাচ্ছে ১৭ লক্ষ ৭ হাজার ভূমিহীন এবং প্রান্তিক কৃষককে ৮ লক্ষ ৩৩ হাজার একর কৃষিজমি বণ্টন করা সম্ভব হয়েছে যা লক্ষ্যমাত্রার দেড়গুণ এবং তাতে ফসল ফলছে। তাছাড়া ১৩ লক্ষ ৬২ হাজার বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করা হয়েছে যা অন্য কোন প্রদেশে হয়নি। এর ফলে ১৯৮৫/৮৬ সালে স্থানীয় সম্পদ বৃদ্ধির হার হচ্ছে ৫'০৪ শতাংশ। এটা কেন্দ্রীয় পরিসংখ্যান সংস্থার হিসাব থেকে নেওয়া এবং অন্য জায়গার তুলনায় বেশী। ১৯৮৪/৮৫ সালে এই হার ছিল শতকরা ৪ ভাগ। ১৯৮৩/৮৪ সালেও এই সম্পদ বৃদ্ধির হার ছিল যে কোন রাজ্যের তুলনায় বেশী। ১৯৮৫/৮৬ সালে এই কৃষি, মৎস্যচাষ, বন প্রভৃতি যা সাধারণত কৃষকরা করে থাকেন তাতে দেখা যাচ্ছে যে সেখানে এর থেকে যে সম্পদ সৃষ্টি হয়েছে তার পরিমাণ হচ্ছে ২ হাজার ১৬৫ কোটি টাকা এবং ১৯৮৪/৮৫ সালে এটা ছিল ২ হাজার ১১৩ কোটি ৯৩ লক্ষ টাকা। স্যার, এখানে পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদনের হার সম্পর্কে প্রশ্ন তোলা হয়েছে এবং বলা হয়েছে যে

কিছুই হয়নি। কিন্তু স্যার, আপনি জানেন, এখানে উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং পাচ্ছে এবং ক্রমশই তার গতি উর্ধের দিকে। স্যার কংগ্রেসীরা প্রচার করছেন যে পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন হ্রাস পাচ্ছে—এ প্রচার ওঁদের করতেই হবে, এ ছাড়া ওঁদের আর কোন উপায় নেই কিন্তু ঘটনাটা ঠিক তার উল্টো ১৯৭৬/৭৭ সালে এখানে চাল, ডাল, গম মিলিয়ে উৎপাদন হয়েছিল ৭৪ লক্ষ ৫৩ হাজার টনেরও বেশী। ১৯৮৪/৮৫ সালে বামফ্রন্টের ৮ম বছরে সেই উৎপাদন বৃদ্ধি পেয়ে হয়েছে ৯২ লক্ষ ৫৬ হাজার টনেরও বেশী। এই হিসাব কেন্দ্রীয় যে অর্থনৈতিক সমীক্ষা রিপোর্ট আছে তার থেকে নেওয়া। সেখানে ১১৭ পৃষ্ঠায় ১৯৮৫/৮৬ সালের হিসাবটাও আপনারা দেখতে পাবেন। আর কংগ্রেস আমলে সর্বোচ্চ উৎপাদন কত ছিল? ১৯৭৫/৭৬ সালে ওঁরা সর্বোচ্চ উৎপাদন করেছিলেন ৮৫ লক্ষ ৯২ হাজার টনের বেশী। নিশ্চয় আগের অঙ্কটা এর থেকে কম নয়। বামফ্রন্টের আমলে ১৯৮৫/৮৬ সালে এবং ১৯৮৬/৮৭ সালেও এখানে উৎপাদন বৃদ্ধির উর্ধগতি রয়েছে—এটা নিশ্চয় কেউ অস্বীকার করতে পারবেন না। স্যার, সমগ্র দেশের হিসাবে দেখা যাচ্ছে সেখানে উৎপাদন ১৯৮৩/৮৪ সালের তুলনায় ১৯৮৪/৮৫ সালে ৬১ লক্ষ ৫ হাজার টন উৎপাদন হ্রাস পেয়েছিল কিন্তু পশ্চিমবঙ্গে এ সময় ৪৬ হাজার টনেরও বেশী উৎপাদন বৃদ্ধি পেয়েছিল। এটা আপনারা এখানে অস্বীকার করলেও সত্যকে কখনই চাপা দিতে পারবেন না। এসব তথ্য কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক সমীক্ষা রিপোর্টে আছে। তবুও কিন্তু আমাদের রাজ্য ঘাটতি রাজ্য। এই ঘাটতি পূরণের লক্ষ্যে আমরা এগুচ্ছি। ১৯৮৪/৮৫ সালের একটা বিষয়ের কথা উল্লেখ করবো। তখন আমাদের উৎপাদন ছিল ৯২ লক্ষ ৫৬ হাজার ৬০০ টন। তাতে আউস ছিল ৬ লক্ষ ৩১ হাজার ৪০০ হেক্টরে।

যেখানে ফলন হয়েছিল ৬০ লক্ষ ৬০ হাজার ৬০০ টনেরও বেশী এবং সেই বছর আমন ৪০ লক্ষ ৯৬ হাজার ৪০০ হেক্টরে উৎপাদন ছিল ৬১ লক্ষ ৬১ হাজার ৯০০ টন। রোরো ধান, ৪ লক্ষ ৭০ হাজার ৭০০ হেক্টরে চাষ হয়েছিল এবং উৎপাদন হয়েছিল প্রায় ১৩ লক্ষ টন। চালের হিসাবে দেখা যাচ্ছে যে মোট প্রায় ৫২ লক্ষ হেক্টর জমিতে প্রায় ৮১ লক্ষ টন ফসল হয়েছিল। ঐ বছরই ৩ লক্ষ ৩৫ হাজার ৯০০ হেক্টর জমিতে যে গম লাগান হয়েছিল তাতে ৮ লক্ষ ১২ হাজার ২০০ টনের বেশী উৎপাদন হয়েছিল। কাজেই এসব কথা বলতে তাদের লজ্জা হয়না। প্রথম বামফ্রন্ট সরকারের সময়ে গমের ফলনে পশ্চিমবাংলা দ্বিতীয় স্থানে ছিল গোটা দেশের মধ্যে। সেই বছরই চাষীদের

স্বার্থে ১৫০ টাকা কুইন্টাল দাম চাওয়া হয়েছিল কিন্তু তারা শোনেন নি। ২২৮ টাকা কুইন্টাল দরে কিনে রেশনে খাওয়ান হয়েছিল। আজকে তারা এই সব কথা বলছেন। শুধু চাল গম নয়, ডালের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ৩ লক্ষ ৭৭ হাজার ৭০০ হেক্টর জমিতে ২ লক্ষ ১১ হাজার ৪০০ টনের বেশী ডাল হয়েছে। এছাড়া তৈলবীজ, যেটা আমাদের অভাব, যেগুলি অন্য দেশ থেকে আনতে হত সেটাতে দেখুন। ২ লক্ষ ১৯ হাজার ৯০০ হেক্টর জমিতে যা হত সেটা এ পর্যন্ত আমাদের রাজ্যের সর্বোচ্চ রেকর্ড। আলুর ক্ষেত্রে আমরা দেখছি যে ৩১ লক্ষ ৩৫ হাজার ৩৫ টনের মত ফলন হয়েছিল। এটাও একটা রেকর্ড ১৯৮৪-৮৫ সালে সম্ভব হয়েছে। কিন্তু একটা কথা ওরা বললেন না সেটা হচ্ছে পাট। সেটা ওরা বলবেন কি করে কারণ সেখানে ওদের টিকি বাধা আছে। আজকে এখানে একটা রিপোর্ট সংগ্রহ করে দেওয়া হয়েছে। সেটা হচ্ছে, পাটকল বন্ধের তালিকা। আপনি দেখবেন যে তাতে কি দুর্ভাগ্য জনক চিত্র ফুটে উঠেছে। ১৭টি পাটকল বন্ধ হয়েছে এবং তাতে ৬০ হাজার শ্রমিকের কাজ নেই। এর আগেও ৫॥ হাজার শ্রমিকের কাজ চলে গেছে। তারা পাটের ক্ষেত্রে দরদ দেখিয়েছেন। তারা এই দরদ দেখিয়ে একটা ন্যাশান্যাল জুট ডেভলপমেন্ট প্রজেক্ট করেছেন। এতে ৪ হাজার হেক্টরের ব্লক বেছে নিয়ে হিসাব দিয়েছেন যে বীজ, সার, পচান, সারি বদ্ধ ভাবে পাট লাগানো, কীট নাশক তেল স্প্রে ইত্যাদি ব্যাপারে একটা প্রশিক্ষণ দেওয়া হবে এবং খরচ দেবেন কেন্দ্রীয় সরকার। এটা দিয়ে কি হবে ? ৩ বছরের জন্য একটা প্রজেক্ট চালানো হবে। প্রজেক্ট চালিয়ে কি হবে ? না, পাট হবে। পাটের অবস্থা কি ? ১৯৫০ সালে ১৭ লক্ষ বেল পাট দেশে হত। সেটা ৮৫ লক্ষ বেলে পরিণত হয়েছে। পশ্চিমবাংলার পাটের হিসাব যদি করি তাহলে দেখা যাবে যে ৪৪ লক্ষ বেল বেশী উৎপন্ন হয়েছে ১৯৮৪-৮৫ সালে। আমাদের চাষের জমি ১৪ লক্ষ একর থেকে বেড়ে ১৮ লক্ষ একরের উপরে চলে গেছে। আজকে পাটের সরকারী দাম কেন্দ্র কি ঠিক করে দিয়েছে ? ২৪৫ টাকা কুইন্টাল। এখন ১৭০, ১৭৫, ১৮০ টাকা করে কুইন্টাল বিক্রয় হচ্ছে আমাদের রাজ্যে, বিহারে এবং আসামে। ভোটের সময়ে তাদের প্রতি খুব দরদ দেখান হয়েছে। গতবার জে. সি. আই কিনেছিল ২৩ লক্ষ বেল। কিছু যা ছিল সব নিয়ে হল ৩৭ লক্ষ বেল। মালিকরা কিনেছে ১৫ লক্ষ বেল এবং বাকীটা গুদামে পড়ে আছে। এগুলি কিনবে কে ? পাটকলগুলি যদি বন্ধ হতে থাকে তাহলে ২ লক্ষ শ্রমিকের কি হবে ? ৪০ লক্ষ পাট চাষীর কি হবে ? লক্ষ লক্ষ ক্ষেত মজুর যারা পাট চাষের সঙ্গে যুক্ত তাদের কি হবে ?

[ 5-00—5-10 P. M. ]

এমন কি যে বড় লোকেরা উনাদের সমর্থন করেন, তাদের গুদামঘরগুলো কি হবে, সেই কথা একবারও বলেন নি। উনারা সেই জায়গায় দেশের কল্যাণের জন্য সিন্থেটিক আমদানি করছেন। ইতিমধ্যে মহারাষ্ট্র, হরিয়ানা, কর্ণাটক, গুজরাট প্রভৃতি রাজ্যে কারখানা করার লাইসেন্স দিয়েছেন এবং গ্রানিউল্স আমেরিকা থেকে আনার জন্য তাদের ১৮০০ কোটি টাকা বিদেশী মুদ্রা খরচ করছেন। তাদের লাইসেন্স দিয়েছেন পাঁচ থেকে ছয় লক্ষ টন সিন্থেটিক বস্তার জন্য। এর সমান পাটের বস্তা করলে পর ৩০ লক্ষ টন হবে। ফলে বাজার শুকিয়ে যাচ্ছে এবং সেই বাজারে যারা পাট বিক্রি করে তাদের একাংশ ওঁদের সমর্থন করে ভোটও দিয়েছিলেন, কিন্তু ওঁরা তাদের স্বার্থ দেখেন নি। ফলে আজকে পাটের চাষ কমতে বাধ্য। সময় থাকতে থাকতে অন্য কিছু চাষের ব্যাপারে দৃষ্টি দিতে বলা দরকার। আমাদের দেশের প্রথম প্রধানমন্ত্রী পাট চাষীদের বলেছিলেন, তোমরা পাটের চাষ কর, তখন গঙ্গার দুধারের পাটকলগুলো মার খাচ্ছে, কারণ বাংলাদেশ ভাগ হয়ে গেছে, চাষীদের পরিবারে তিনি গিয়ে হাজির হলেন এবং বললেন ভর্তুকি দেবেন, সাহায্য দেবেন, কোথায় গেল সেই প্রতিশ্রুতি? আজকে সিন্থেটিক আমদানি করে পাট চাষীদের একটা অসহায় অবস্থার মধ্যে ফেলছেন। সেন্ট্রাল গভর্নমেন্ট ন্যাশন্যাল ডেভলপমেন্ট প্রজেক্ট করছেন, সেই জন্য সাত্তার সাহেব পাটচাষীদের কথা বললেন না। আজকে সরকার পাটের উৎপাদিত দ্রব্য কিনছেন উৎপাদনের ২০ ভাগ। ফলে কি হবে? পাটচাষীরা মার খাবে। আজকে সেই জন্য আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার সাহায্য করছেন ঠিক, কিন্তু সেই সাহায্য দিয়ে আমাদের দেশের পাট শিল্পকে রক্ষা করা যাবে কিনা সন্দেহ। সেই জন্য আজকে আন্দোলনের পথে কৃষকরা যাচ্ছে। এছাড়া তাদের বাঁচার কোন পথ নেই। আমরা আশা করবো, কৃষকরা সফল হবে। আমি আর পাটের দিকে যাবো না। ওঁরা আরও অনেক কথা বলেছেন, বীজ, বীজের ক্ষেত্রে আমাদের পশ্চিমবাংলায় বীজের অভাব আছে, উনারা কিন্তু এটা বললেন না, উত্তর প্রদেশে ন্যাশন্যাল সিড কর্পোরেশন একটা রিসার্চ সেন্টার করেছেন, অয়েল এ্যাণ্ড সিড ডেভলপমেন্ট কর্পোরেশন করেছেন, অন্ততঃ সেটুকু বলতে পারতেন, সেখান থেকে বীজ যা পাওয়া যায়, তা যথেষ্ট নয়। আমাদের এখানে ২১২টি কৃষি খামার আছে, সেইগুলো থেকে যে বীজ উৎপাদন হয়, তা কৃষকদের মধ্যে বিলি করে দেওয়া হয়। আমাদের আরও বীজ দরকার। আমাদের বীজ কিনতে কোটি কোটি টাকা অন্য রাজ্যকে দিতে হয়। ৫২ লক্ষ হেক্টর জমির মধ্যে ৪১ লক্ষ হেক্টর জমিতে আমন হচ্ছে। এতে উন্নত ধরণের

উচ্চ ফলনশীল বীজ যদি ব্যবহার করা যায় তাহলে আরও ভাল ফসল পাওয়া যেতে পারতো। বর্ত্তমানে ৩০ ভাগ বীজ ব্যবহার করা যাচ্ছে। এই বীজের ব্যবহার বাড়াতে পারলে আরও ১২ লক্ষ হেক্টর জমিতে উৎপাদন বাড়ানো সম্ভব হবে। ১৯৮৪-৮৫ সালে হেক্টর প্রতি আমাদের উৎপাদন ছিল ১৫০৪ কেজি, কিন্তু সেখানে বোরো ধানের উন্নত মানের উচ্চ ফলনশীল বীজ ব্যবহার করে ২ হাজার ৬৯৮ কেজি ফলন পাওয়া গেছে প্রতি হেক্টারে। আমাদের যে ৪০ হাজার কুইণ্টাল বীজ উৎপাদন হয়েছিল, সেখানে রাজ্য সরকার ১ লক্ষ ২০ হাজার কুইণ্টাল বীজ ডিস্ট্রিবিউট করতে পেরেছিলেন কৃষকদের মধ্যে।

রাজ্যের খামারগুলো থেকে বীজ যাতে আরো বেশী সংগ্রহ করা যায় তার জন্য খামারগুলোর যন্ত্রপাতির সংস্কার করতে হবে এবং সেচের ব্যবস্থা করতে হবে। পরি-শেষে আমি বিরোধীদের উদ্দেশ্যে একটি পরিসংখ্যানের পরিপ্রেক্ষিতে একটি প্রশ্ন রাখছি, কংগ্রেস আমলে গোটা রাজ্যে ব্যক্তিগত স্যালো টিউবওয়েল ৭৫ হাজারের কিছু বেশী ছিল, বর্তমানে তা বেড়ে সোয়া দু' লক্ষ মত হয়েছে, এটা কি বৃদ্ধি নয়? আজকে এটা ওদের স্মরণ করতে হবে। এই কথা বলে এই বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রী এস. এম. ফজলুর রহমান: মাননীয় সভাপাল মহাশয়, আজকে আমার সর্ব প্রথমেই স্মরণ হচ্ছে, একদিন এই সভায় প্রয়াত বন্ধু হরেকৃষ্ণ কোঙার মহাশয়কে সকলে চেপে ধরে জিজ্ঞাসা করেছিলেন, "আপনি কোন্ চাষী?" কারণ উনি বর্ধমান জেলার লোক ছিলেন, জমি জায়গার দেশের লোক ছিলেন, উনি বক্তৃতা করতে করতে ভেষ্টেড ইণ্টারেষ্ট, ছোট চাষী, বড় চাষী, মাঝারী চাষী ইত্যাদি অনেক কথা বলছিলেন। তাঁকে জিজ্ঞাসা করা হয়েছিল, "আপনি কোন্ চাষী?" তিনি নিউ-কয়েনেজ করে বলেছিলেন, "আমি হাফ্-গেরস্থ। আমি বড়ও নই, মাঝারী নই এবং ছোটও নই, আমি মধ্যবিত্তদের মত এমন একটা জায়গায় দাঁড়িয়ে আছি, যেখানে আমি হাফ-গেরস্থ অবস্থায় চলেছি। আমাকে পুরো গেরস্থ হতে হবে বা পুরো গেরস্থ হবার স্বপ্ন দেখতে হবে।" মাননীয় সভাপাল মহাশয়, আমি আজকে আপনার সামনে অল্পপরিচয় দিচ্ছি, আমি একজন হাফ-গেরস্থ। এই হাফ-গেরস্থ ১৯২১ সাল থেকে শহরে বাস করে শেষ জীবনে ফিরে এসেছেন পল্লী-গ্রামে। হাফ-গেরস্থ পরিবারের সন্তান আমি, আমি যে মাটিতে জন্ম গ্রহণ করেছি, সেই মাটিতেই আবার ফিরেছি। সেই মাটি থেকে

জীবিকা অর্জন করবার জন্য একটা ফার্ম করেছি। আমার নদীয়া জেলার কালিগঞ্জ থানার গ্রামে আপনারা কেউ গেলেই আমার ফার্মটি দেখতে পাবেন। পশ্চিমবঙ্গে প্রথম ঐ গ্রামে ডিপ টিউবওয়েল বসান হয়েছিল। সেটি পশ্চিমবঙ্গের এক নম্বর ডিপ টিউবওয়েল। সেই এক নম্বর ডিপ টিউবওয়েলটি আমার বাড়ি থেকে এক ফার্লংও দূরে নয়। সেই ডিপ টিউবওয়েলটি বসানোর সুফল হিসাবে আমার হাফ্-গেরস্থ পরিবারের লোকেরা সর্ব-ভারতীয় ক্ষেত্রে গম উৎপাদনে বিশেষ স্থান অধিকার করেছিল। পার বিঘায় ২২ মন করে গম উৎপাদন করে পশ্চিমবাংলায় সর্ব প্রথম স্থান তো অধিকার করেই ছিল। সাধারণ ভাবে সেখানে বিঘা প্রতি ১৬ থেকে ১৮ মন গম উৎপাদন হ'ত। আজকে সেই ডিপ টিউবওয়েলটির অবস্থা কি হয়েছে? মাননীয় সভাপাল মহাশয়, সেই ডিপ টিউবওয়েলটির কথা শুনলে আজকে আপনার চোখে জল আসবে। সেটির কমাণ্ড এরিয়া ছিল ৩০০ থেকে ৩৫০ একর জমি। এখন সেই কমাণ্ড এরিয়া সম্প্রসারিত তো হয়ই নি, সংকুচিত হয়েছে এবং সংকুচিত হয়ে মাত্র ৩ বিঘায় দাঁড়িয়েছে। চোখের সামনে দেখছি যে মাঠ সবুজ ছিল, সেই মাঠে আজ আর কিছু নেই। যেখানে আমার এ গ্রামে ৩,০০০ বিঘা জমি আছে সেখানে ঐ ডিপ টিউবওয়েলটির কমাণ্ড এরিয়া আজকে কমে কমে ৩ বিঘায় এসে দাঁড়িয়েছে। এর থেকেই পরিস্কার বুঝতে পারছি কৃষির সম্প্রসারণ ঘটেছে, না সংকুচিত হয়েছে। উন্নতি হয়েছে, না অবনতি হয়েছে। আমার বন্ধু সাত্তার সাহেব বলে গেছেন যে, এটা কৃষি প্রধান দেশ। সত্যি কথাই এটা কৃষি প্রধান দেশ। দেশের বেশীরভাগ মানুষের জীবিকা অর্জনের পথই কৃষি নির্ভর। আমি সংখ্যা তত্ত্ব দিয়ে কিছু দেখাতে চাই না। স্বীকৃত মত এই যে, দীর্ঘ দিন ধরে সেচের সম্প্রসারণকে কেন্দ্র করে, ডিপ টিউবওয়েলকে কেন্দ্র করে, স্যালো টিউবওয়েলকে কেন্দ্র করে আমাদের দেশের কৃষিকে সম্প্রসারিত করবার চেষ্টা চলছে। সেই কাল থেকে আজ পর্যন্ত চোখের সম্মুখে দেখছি কৃষি উৎপাদনের উন্নতির বদলে অবনতি হচ্ছে। যতই বলা হোক না কেন এত টন উৎপাদন হয়েছে, এত হাজার টন উৎপাদন হচ্ছে, প্রকৃত পক্ষে দেখা যাচ্ছে উৎপাদন ক্রমশঃই নিম্নমুখী হচ্ছে।

[ 5-10—5-20 P. M. ]

নিম্নমুখী হবার কারণ কি? মাননীয় সভাপাল মহশয় সেটাই আমি বেশী জোর দিয়ে বলতে চাই। আপনি জানেন, হাজার হাজার লক্ষ লক্ষ বছর ধরে মাটিতে পলি জমে তার ইনডেসট্রাকটিবল ফার্টিলিটি হয়েছে অর্থাৎ অবিনশ্বর। কত বছর ধরে

মাটির বুকে কাঁকড় থেকে মাটি হয়েছে। সে মাটিতে এখন জীবন নেই, মৃত্যুমুখী হয়েছে সেইজন্য হাজার চেষ্টা করুন মাটি এমন একটি স্তরে পৌছে গেছে আপনি যতই সার দিন, যতই লক্ষ লক্ষ টাকা খরচ করুন, যতই জল দিন, সেখানে ইকনমিকস অনুযায়ী যে ডিমিনিসিং 'ল' অফ রিটার্ন তারজন্য যতই চেষ্টা করুন মাটির বুক থেকে ফসল নিতে পারবেন না। কমলবাবু দেখছি, হাজার হাজার টন সার দিচ্ছেন, ফার্টিলাইজার দিচ্ছেন, জল দিচ্ছেন কিন্তু আসলে দেখা যাচ্ছে উৎপাদন সব করে আসছে, নিম্নমুখী। তার একটি মাত্র কারণ হচ্ছে, মাটির আর দেবার ক্ষমতা নেই। এর কারণ হচ্ছে এরোসন, এরোসনের ফলে কাঁকড় হয়ে যাচ্ছে। ১০/১৫ বছর আগে বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের একজন অধ্যাপক বলেছেন, এমন দিন আসবে রেক্‌লেস ইউজ অফ দিজ ফার্টিলাইজার-এর ফলে মাটি এরোডেট হয়ে গিয়ে কাঁকড় হয়ে গিয়ে আগামী ১০/১৫ বছর বাদে আর ফসল হবে না। তাই চোখের সামনে দেখা যাচ্ছে মাটি এরোডেট হয়ে যাচ্ছে। ঘূর্নিঝড়, শিলাবৃষ্টি প্রভৃতির ফলে যে মাটি ইনডেসট্রাকটিবিল ফার্টিলিটি ছিল সেই মাটি ধুয়ে একেবারে শেষ হয়ে গেছে। মাটিতে যে সুধা সঞ্চিত ছিল তা ধুয়ে একেবারে শেষ হয়ে গেছে। কোথায় সবুজ সার পাবেন ? তাই মাটি কাঁদছে আমাকে খেতে দাও, জল দাও, সবুজ সার দাও। আমাদের আমলে ম্যানিওর লিড বলে জিনিষ ছিল। গেরস্থ বাড়ীতে ম্যানিওর লিড থাকতো। বাড়ীর খড় দিয়ে গোবর দিয়ে, জল দিয়ে সবুজ সার বা কমপোস্ট সার তৈরী হতো। সেই সার জমিতে দেওয়া হতো। এইসব জিনিষ উঠে গেছে। মাটিকে খেতে দেব না, মাটিকে জল দেব না, এই জিনিষ চলতে পারে না। কাজেই যতই চেষ্টা করুন না কেন, যতই বৈজ্ঞানিক পদ্ধতিতে চেষ্টা করুন আপনারা সফল হবেন না, হতে পারবেন না। এই যে কনট্র-ডিকসন এই পরস্পর বিরোধী চিন্তাধারা এই দুটির সমন্বয় যদি করা যায় তাহলে ভবিষ্যতের বংশধরেরা আপনাদের অশীবাদ জানাবেন। আর একটি কথা মনে পড়লো, একটা প্রবাদ আছে, গো কর্নে কে কার মেসো। মুর্শিদাবাদ জেলার একটি রেল ষ্টেশনের কাছে এক জমিদার বাবু বাস করতেন। একদিন তার মেসোমশাই তার কাছে আসবেন শুনে তিনি তার গাড়োয়ানকে বললেন ষ্টেশনে গিয়ে মেসোমশাইকে নিয়ে আয়। গাড়োয়ান ষ্টেশনে গিয়ে জিজ্ঞাসা করতে আরম্ভ করলো মেসোমশাই আছেন গো, একবার এ প্রান্তে এসে জিজ্ঞাসা করে আর একবার ও প্রান্তে এসে জিজ্ঞাসা করে, মেসোমশাই আছেন গো, কারণ সে মেসোমশাইয়ের নাম জানে না।

আজ কমলবাবুর যে দপ্তর সেখানে কে ইরিগেসনের ব্যবস্থা করছেন, কে ফার্টিলাইজার দিচ্ছেন কিছুই বোঝা যায় না, ঐ গোকর্ণে মেশোমশাই খোঁজার মত অবস্থা, কার কাছে গিয়ে ঠিকানা পাব। আর সেটা পাচ্ছি না বলেই আজকে এই

অবস্থা। আমি চোখের সামনে দেখেছি সারের ব্যবস্থা রয়েছেন, গ্রামসেবক রয়েছেন, কিন্তু আজ ভিন্ন ভিন্ন জায়গায় জিজ্ঞাসা করে করে বেড়াতে হয় যে, কৃষিবিভাগের এটা কোথায় পাওয়া যাবে? মাননীয় সভাপাল মহাশয়, আমি এর সাথে সাথে আমার শেষ কথাটি বলছি, কমপজিসন অফ সয়েল, যার জন্য মাটির উর্বরতা বাড়ে, তার মধ্যে মাটির জীবন থাকে। মাটির বৃদ্ধি হলে তার বুকে যে ফসল ফলে তাকে বাঁচাতে হলে শুধু সার দিলে হবে না। রোগীর চেহারা যদি খুবই খারাপ হয়, তার দেহে যদি রক্ত না থাকে, নীরক্ত রোগীকে কি শুধু ইঞ্জেকসন দিয়ে বাঁচান যায়? যায় না। যেখানে গ্রোথ অফ সয়েল নেই, মাটি মরে গিয়েছে, সেই মৃত্তিকায় আর কোন কিছুই হবে না। মাটির কমপজিসন কমে গেলে-মাটি নষ্ট হয়ে যায়। মাটি আজ ডিকমপোজড হয়ে গেছে। ডিকমপোজড হয়ে জলে পচে গেছে। মাটির রক্ত চলে গেছে। রক্ত চলে যাওয়া ডিকমপোজড এই সয়েলে লক্ষ লক্ষ রকম পোকা মাকড় কীট পতঙ্গ দেখা যাচ্ছে। এই হাজার হাজার কীট পতঙ্গের হাত থেকে মাটিকে রক্ষা করার জন্য একই রকমের ওষুধের অনেক রকম নাম করণ করা হচ্ছে। এই রকম আর্টিফিশিয়াল ব্যবস্থায়, আর্টিফিশিয়াল হেল্‌প এবং আর্টিফিশিয়াল রিলিফের দ্বারা কিছু করা যায়? মূল বৈজ্ঞানিক তথ্য দিয়ে আরম্ভ করে মাটির সঞ্জীবনী শক্তি, এবং উর্বরতাকে যদি বাঁচিয়ে রাখতে পারা যায় তাহলে এর উৎপাদন নিম্নমুখী হবে না। কিন্তু এখন তা নিম্নমুখী হয়ে গেছে। কাজেই, হাউ টু প্রোটেক্ট দিস? কেমন করে একে বাঁচাবেন? কেমন করে রোগ ধরা যায় এখন সেই চিন্তাটা করবার দরকার আছে। এই বাজেটে এত টাকা ধরা হয়েছে, কিন্তু এতে মাটির খাদ্যের জন্য এক আধলা, এক সিকি পয়সাও ব্যয় করার ব্যবস্থা রাখা হচ্ছে না। আজকে এই কোটি কোটি অনর্থক খরচ করা হচ্ছে। কাজেই এই বাজেটকে সমর্থন করতে পারছি না, কাট মোশনগুলি সমর্থন করে এই কথা বলতে চাই যে, এই বোঝা কমলবাবুর ঘাড়ে চাপাবার চেষ্টা করবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনীহার কুমার বসু:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়, যে আয় ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন আমি তার সমর্থনে বলছি যে কিছু পূর্বে বিরোধীপক্ষ থেকে মাননীয় সাত্তার সাহেব বলে গেলেন—উনি আজকে সদ্য সদ্য বিরোধীদলের নেতা বলে স্বীকৃতি পেয়েছেন। আমি আশা করেছিলাম অন্ততঃ আজকের দিনে উনি কিছু ইতিবাচক বক্তব্য রাখবেন, কারণ ওঁরা বিরোধীদের দিকে বসে যা কিছু বলেন, সবই নেতিবাচক হয়। ইতিবাচক বক্তব্য রাখেন না, ফলে একটাও ভাল বিতর্ক আমাদের সভায় হচ্ছে না।

আর সব কথার মধ্যে একটি অন্তত ঠিক কথা বলে গেলেন যে, চাষবাসের উন্নতি ছাড়া পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নতি হবে না। একটি ভাল কথাই বলে গেলেন। তবে গোটা বক্তব্যেই তিনি বলে গেলেন—না-না-না। চাষবাসের উন্নতি ছাড়া আমাদের অর্থনীতির উন্নতি নেই—এতো উত্তম কথা। তবে সেই চাষবাসের উন্নতিটা কি? ওঁরা যে দৃষ্টিভঙ্গী দিয়ে এই বিষয়টা দেখেন, আমাদের দৃষ্টিভঙ্গী তার থেকে স্বতন্ত্র। বর্তমানে ভারতবর্ষের গ্রামগুলির অবস্থা যদি দেখি তাহলে দেখবো যে, সেখানে আজও চার শতাংশ মানুষ গ্রামের ৪৬ শতাংশ জমি কেন্দ্রীভূতভাবে দখল করে বসে আছে। নিশ্চিতভাবে আজকে প্রযুক্তি ব্যবহারের ফলে কৃষির উন্নতি এবং উৎপাদন বৃদ্ধি হয়েছে। কিন্তু সামগ্রিকভাবে কৃষি অর্থনীতির বিকাশ ঘটেনি। এরফলে গ্রামে একটা ধনবাদী ব্যবস্থা ধীরে ধীরে গড়ে উঠেছে। ১৯৮৩ সালে কেন্দ্রীয় সরকার পূর্বাঞ্চলের চাষবাসের ব্যাপারে এস, আর, সেন কমিটি নামে একটি কমিটি গঠন করেছিলেন। সেই কমিটি তাঁদের রিপোর্টে এই কথাই বলতে চেয়েছিলেন যে, এই সমস্ত রাজ্যে দীর্ঘদিন পূর্বে জমিদার উচ্ছেদ হওয়া সত্বেও পূর্বতন মালিকরাই এতকাল ব্যাপকভাবে শোষন চালিয়েছে, ফলে চাষবাস ব্যাহত হয়েছে; এর থেকে পশ্চিমবঙ্গ স্বতন্ত্র। পশ্চিমবঙ্গ স্বতন্ত্র এই কারণেই যে, পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের ক্ষেত্রে আমরা একটা কিছু করতে পেরেছি। যদিও ব্যাপক ভূমি সংস্কারের কাজ করা এই আর্থ-সামাজিক কাঠামোতে সম্ভব নয়, তবুও ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় এই কাজ এখানে অনেক বেশী হয়েছে। এখানে হিসেবটা যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে, আমরা ভূমিহীনদের মধ্যে ১৬ লক্ষ ৫৭ হাজার একর জমি দিতে পেরেছি এবং ১৩ লক্ষ ৬ হাজার বর্গাদারকে চাষবাসের অধিকার দিয়েছি এবং এই মুহূর্তে পশ্চিমবঙ্গে যত জমি আছে তার শতকরা ৭০ ভাগ জমি গরীব কৃষক, বর্গাদার, পাটাদারদের হাতে। সুতরাং পশ্চিমবঙ্গে আজকে কৃষির যে উন্নয়ণ সেই উন্নয়ণের প্রশ্নটিকে সামনে রেখে যদি আজকে তার কর্মসূচী তৈরী করতে হয়, তাহলে বলতে হবে যে, বামফ্রন্ট সরকার গত ১০ বছর ধরে কৃষিতে সঠিক কর্মসূচীই গ্রহণ করেছেন এবং যার ফলে এখানে কৃষিতে উন্নতি হয়েছে। তবে তিনি পশ্চিমবঙ্গে কৃষির উন্নয়ণকে উন্নয়ণ বলতে চাইলেন না। এখনকার যে উৎপাদন বৃদ্ধি সেটাকে ওঁদের আমলের গড় উৎপাদনের সঙ্গে তুলনা করে এমনভাবে বোঝাতে চাইলেন যে, এটা একটা উন্নতিই নয়। কিন্তু বছর বছর যে পরিমাণ খাদ্যশস্য আমাদের এই রাজ্যে উৎপাদন হচ্ছে সেটা একটা রেকর্ড। শুধু তাই নয়, এই উৎপাদনের ব্যাপারটা স্থিতিশীলও নয় বা এই বছর যা উৎপাদন হোল, পরের বছর একদমই হোল না—এটাও নয়। আজকে সেচ সেবিত এলাকা বৃদ্ধির প্রয়োজন রয়েছে ঠিকই, কিন্তু সেচের কাজ হয়নি এটাও নয়। একটা মোটামুটি হিসাব দিচ্ছি, তাহলে বুঝতে পারবেন

যে, এই রাজ্যের কৃষির কর্মসূচীর বিরুদ্ধে বলবার কিছু নেই। ১৯৭৭-৭৮ সালে যেখানে উৎপাদন হয়েছিল ৮৯ লক্ষ ৭০ হাজার মেট্রিক টন, সেখানে ১৯৮৩-৮৪ সালে ৯১ লক্ষ ৭ হাজার মেট্রিক টন উৎপাদন হয়েছে। এটা নিশ্চয়ই আকাশ থেকে বাড়েনি? কৃষির ক্ষেত্রে যে কর্মসূচী এখানে গ্রহণ করা হয়েছে তারই প্রতিফলন এই উৎপাদন বৃদ্ধির মধ্যে দিয়ে এসেছে; উনি যে কথা বলে গেলেন যে—ভগবানের, দান, সেটা নয়। এর মধ্যে আবার খরা, অতিবৃষ্টি ইত্যাদিও আছে। কাজেই আজকে এর মধ্যে দিয়ে প্রমানিত হচ্ছে যে, কৃষিতে আমরা যে কর্মসূচী গ্রহণ করেছি সেটা সফল কর্মসূচী।

১৯৮৪-৮৫ সালে হ'ল ৯২ লক্ষ ৫৬ হাজার টন। তারপর যা কমেছে ১৯৮৫/১৯৮৬ সালে, এই বছর উৎপাদন হয়েছে ৯০ লক্ষ টন। একটা স্থিতিশীল জায়গায় দাঁড়িয়ে আছে, এই ফিগার তা প্রমান করে দেয়। এই উৎপাদন একটা বৈজ্ঞানিক চিন্তা-ভাবনার মধ্যে দিয়ে হয়েছে, একটা সঠিক কর্মসূচী যে নেওয়া হয়েছে সেটা প্রতিফলিত হয়েছে এই কাজের মাধ্যমে। ওঁরা এটা বুঝতে পাববেন না, স্বীকার করবেন না। ওঁরা যেহেতু বিরোধি দলে বসে আছেন তাই বিরোধিতা করতে হবে, এই হ'ল ওনাদের কাজ। ওনাদের এই সম্পর্কে তো কোন ধ্যান-ধারণা নেই, তাই ওঁরা এই সব কথা বলবেন। সুতরাং এই ব্যাপারে ওঁদের সঙ্গে আমি একমত হই কি করে বলুন স্যার? স্যার, আমি আরো একটা হিসাব দিচ্ছি তার থেকে বুঝতে পারবেন কি পরিমান সারের ব্যবহার আমাদের রাজ্যে বেড়েছে। উৎপাদন যে বৃদ্ধি হচ্ছে সেটা সার ব্যবহারের মধ্যে দিয়েই বোঝা যায়! ১৯৭৫-৭৬ সালে সার ব্যবহার হয়েছে ১ লক্ষ ৩০ হাজার ৭২২ টন। সেই জায়গার ১৯৮৫-৮৬ সালে সার ব্যবহার হয়েছে ৮ লক্ষ ৮৪ হাজার ৭৭৫ টন। এই যে সার ব্যবহার হয়েছে এই সার কি খেয়ে নেওয়া হয়েছে? সার তো খাওয়া যায় না। সার কেবলমাত্র কৃষিতেই ব্যবহার হয়। সার ব্যবহারের মধ্যে দিয়েই আমরা বুঝতে পারি যে কি ভাবে ধাপে ধাপে কৃষিতে উৎপাদনটা বাড়ছে এবং একটা উন্নয়ন মূলক কর্মসূচীর মাধ্যমেই এই কাজ হচ্ছে। কৃষিতে উৎপাদন বাড়ার আর একটা কারণ হ'ল কৃষকদের আমরা অনুপ্রাণিত করতে পেরেছি। গরীব কৃষককে জমি দেওয়া থেকে সুরু করে চাষের যে সমস্ত সাজ-সরঞ্জাম লাগে তাব সমস্ত কিছু দেওয়া হয়েছে। গরীব কৃষকদের মধ্যে মিনিকিট বিলি করা হয়েছে এবং আমাদের আমলে রেকর্ড পরিমান মিনিকিট কৃষকদের মধ্যে বিলি-বণ্টন করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে ১১ লক্ষ ১৫ হাজার ৭৭৮ মিনিকিট দেওয়া হয়েছে। আপনাদেব আমলেও মিনিকিটের ব্যবহার ছিল কিন্তু সেটা গরীব

চাষীরা পেত না। আপনাদের আমলে সেই মিনিকিট জোতদারদের বাড়িতে গিয়ে পৌঁছে যেত এবং সেটা তারা বিক্রি করে দিত। আপনাদের আমলে গ্রাম সেবক নামে একটা পদ চালু করেছিলেন, তারাই সেই সমস্ত মেরে দিত, গরীব মানুষ আর কিছু পেত না। আজকে সঠিক জায়গার মিনিকিট দেবার দায়িত্ব পৌঁছেছে। আজকে পঞ্চায়েতের হাতে মিনিকিট দেওয়ার দায়িত্ব দেওয়া হয়েছে। তার ফলে সাধারণ কৃষক, গরীব কৃষক মিনিকিট পাচ্ছে এবং তারা সেটা ব্যবহার করছে! আপনারা সেচের কথা বললেন। ১৯৮২-৮৩ সালে সেচের যেখানে ব্যবস্থা ছিল ৫০ হাজার হেক্টর জমিতে সেখানে ১৯৮৬-৮৭ সালে ৮৪ হাজার হেক্টর জমিতে সেচের ব্যবস্থা হয়েছে। উনি এই সাফল্য দেখতে পেলেন না একজন প্রাক্তন মন্ত্রী হয়ে। উনি আবার এখানে বলেছেন যে এখানে নাকি গম চাষ বন্ধ হয়ে গেছে। গম উৎপাদন কেন হবে? গমের জায়গায় চাল উৎপাদন বেড়েছে, সব জায়গায় চালে চালে বন্যা বয়ে গেছে। গম চাষের মধ্যেই ধান চাষ হচ্ছে। ধান চাষের সঙ্গে তৈলবীজ এবং ডাল চাষ হচ্ছে, অতীতে পশ্চিমবাংলায় যা কোনদিন হয়নি। পশ্চিমবংগে খাদ্য উৎপাদন বাড়ছে এবং পশ্চিমবংগ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হচ্ছে। আমাদের কৃষি কর্মসূচী আপনাদের ভাল লাগবে না। আপনাদের সময় যে কৃষি সম্পদ তৈরী হ'ত সেটা জোতদারদের ঘরে যেত, এখন তো সেটা যাচ্ছে না। কাজেই সেইভাবে না গেলে আপনাদের ভাল লাগবে কি করে? প্রতিটি গরীব কৃষক তাদের ব্যক্তিগত মালিকানায় জমি পেয়েছে যেটা আপনাদের আমলে ছিল না। জমি থেকে তাদের আপনারা হটিয়ে দিতেন। এই বামফ্রন্ট সরকারের আমলে সেটার আমূল পরিবর্ত্তন হয়েছে। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের কৃষি নীতি। আপনারা শাসন ক্ষমতা থেকে চলে যাবার সময় ৫০ হাজার কৃষকের ঘাড়ে ঋণের বোঝা চাপিয়ে গিয়েছিলেন। সেই ঋণের ভারে কৃষকরা জর্জরিত হয়ে গিয়েছিল। এই কৃষিমন্ত্রী আসার পর সেই ৫০ হাজার কৃষকের ঘাড় থেকে ঋণের বোঝা নামিয়ে তাদের মুক্ত করেছেন। তার ফলে এখানে চাষের একটা ভাল পরিবেশ সৃষ্টি হয়েছে।

[ 5-30—5-40 P.M. ]

সম্পদ যা সৃষ্টি হয়েছিল তা যেত জোতদারদের হাতে এবং গরীব কৃষক যারা জমিতে চাষবাস করতো তারা ছিল ঋণ ভারে জর্জরিত। এই ছিল আপনাদের সময়ে পশ্চিমবঙ্গের অবস্থা। পশ্চিমবঙ্গের সেই চেহারা আজকে পাল্টে গিয়েছে, এই

পরিবর্ত্তিত চেহারা তো আপনাদের ভাল লাগবে না। ভাল লাগা আপনাদের পক্ষে সম্ভবও নয়। পশ্চিমবঙ্গের আজকের যে চেহারা সেই সম্বন্ধে ইতিবাচক যেদিক তা বলার সৎসাহস আপনাদের নেই। মাননীয় বিরোধী দলের সদস্য সাত্তার সাহেব এখানে ইতিবাচক দিকগুলো সম্বন্ধে না বলে কেবলই উল্টোপাল্টা কথা কিছু বলে গেলেন। তিনি যেহেতু সভার একজন সদস্য, সেজন্য বক্তব্য রাখার অধিকার তাঁর নিশ্চয়ই আছে, তবুও আমরা তো এটা আশা করতে পারি যে, একজন দায়িত্বশীল বিরোধীদলের একটা দায়িত্বশীল ভূমিকা থাকবে। বিরোধীদলে বসলে তাঁদের একটা ইতিবাচক দিক থাকে বলার সময়ে, যা থেকে সরকারপক্ষ, জনগণ কিছু লাভবান হতে পারেন। কিন্তু আমরা তা পেলাম না। আমি মাননীয় কৃষিমন্ত্রীর কাছে দুটো ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। একথা ঠিক যে আমরা দেখছি, ছোটছোট জাতের চাষবাস অর্থকরী হচ্ছে না। এই চাষকে অর্থকরী করতে গেলে যে কৃত-কৌশল, প্রযুক্তি দরকার সরকারপক্ষ থেকে তা যতদূর সম্ভব পৌঁছে দেওয়া হলেও এই সমস্ত কৃষকরা যতটুকু জমির মালিক তাতে উৎপাদিত ফসলের সাহায্যে ঐ কৃষক পরিবারের সংসার পরিচালনা করা সম্ভব হচ্ছে না। চাষবাসের ক্ষেত্রে উৎপাদনের দিক দিয়ে একটা স্যাচুরেশন পয়েন্ট আছে, তারবেশী উৎপাদন করা যায় না। সুতরাং এই ক্ষেত্রে এই সমস্ত কৃষকদের সমবায় পদ্ধতিতে যদি নিয়ে যাওয়া যায় তাহলে তাদের অবস্থার অনেকখানি উন্নতি ঘটানো যাবে বলে মনে হয়। আজকে জাপানে এই ধরণের ব্যবস্থা গৃহীত হয়েছে এবং তারফলে জাপান অনেকখানি সাফল্য লাভ করেছে। আমরা জানি যে, দ্বিতীয় মহাযুদ্ধের পর জাপানের কি অবস্থা ছিল। সেখানে সব কিছু ধ্বংস হয়ে গিয়েছিল, চাষবাসের জমি সব নষ্ট হয়ে গিয়েছিল। সেখানে চাষের উপযোগী জমির পরিমাণ খুবই অল্প, এক হেক্টরের বেশী জমি কোন চাষী পরিবারের হাতে নেই বললেই চলে। অথচ সমবায় পদ্ধতির মাধ্যমে চাষবাসের ফলে জাপান আজকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা লাভ করেছে। আজকে জাপান ভোগ্য পণ্য বিদেশে রপ্তানী করছে। আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে এই যে, আমরা বীজ নিগমের কথা জানি, এটা আপনার আমলেই স্থাপিত হয়েছে। এই বীজ নিগমের কাজকর্মের ব্যাপারে, বিশেষ করে এর অধীনে যে সমস্ত বীজতলা রয়েছে সেগুলো পশ্চিমবঙ্গের কৃষি বিভাগ কর্তৃক পরিচালিত হয়। এগুলোর কাজকর্ম খুব ভালোভাবে চালু হতে পারে যদি সমবায়-এর সাথে সরাসরি যুক্ত করে বীজ নিগমকে করা যায় তাহলে আমার মনে হয় অনেক বেশী কাজ পাওয়া যেতে পারে। এই ব্যাপারে আপনি ভাবনা-চিন্তা করবেন বলে আমি আশা রাখি। কারণ, আপনি অনেক কর্মসূচী এর আগে নিয়েছেন, আপনার অনেক ভাবনা-চিন্তা ইতিমধ্যে যুক্ত করেছেন। এই কথাগুলো বলে, আপনাকে সাধুবাদ জানিয়ে, আপনি যে কর্মসূচীগুলো

আমাদের সামনে উপস্থিত করেছেন তার প্রতি সমর্থন জানিয়ে এই ব্যয়-বরাদ্দের দাবীর প্রতি সমর্থন জানিয়ে আমর বক্তব্য শেষ করছি।

**শ্রীগোবিন্দ চন্দ্র নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের কৃষিমন্ত্রী কমল গুহ মহাশয় আজকে যে কৃষি দপ্তরের বাজেট পেশ করেছেন, সেই বাজেটকে আমি একজন গ্রামের ছেলে ও কৃষক ঘরের ছেলে হিসাবে কোন মতে অন্তর দিয়ে সমর্থন করতে পারি না। কারণ, কমলবাবু আজকে পশ্চিমবঙ্গের কৃষককূলকে আষ্টেপিষ্টে বেঁধে তাদের বসিয়ে দিয়েছেন। তিনি কৃষকদের স্বার্থ জলাঞ্জলি দিয়ে এই কৃষি বাজেট এখানে উপস্থাপিত করেছেন। পশ্চিমবঙ্গের কৃষকদের আজকে —গত দশ বছর ধরে আজ পর্যন্ত যা করেছেন তাতে—শিরদাঁড়া কুব্জ-মুব্জ করে দিয়েছেন। পশ্চিমবঙ্গের কৃষককূল আজকে শেষ অবস্থায় গিয়ে পৌঁছেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের কৃষককূল ঋণভারে জর্জরিত। তারা আজকে মহাজনের কবলে অবস্থান করছে। মাননীয় কমলবাবু কৃষকদের এই অবস্থা থেকে তুলে আনার কোন ব্যবস্থা তাঁর এই বাজেটের মধ্যে দিয়ে করতে পারেন নি। কৃষকদের চাষবাসের জন্য যে মূলধন লাগে তা তারা আজ পাচ্ছে না। তারা আজও মহাজনদের কাছ থেকে শয়ে শয়ে টাকা সুদের বিনিময়ে ধার নিচ্ছে এবং তাদের জমি মহাজনদের কাছে দাদন দিয়ে এই টাকা নিতে হচ্ছে—এই রকম একটা অবস্থায় আজ তাদের বাস করতে হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আপনি দেখলে অবাক হয়ে যাবেন যে কৃষির মান উন্নয়নের জন্য যে নীতি গ্রহণ করেছেন এবং কৃষক কুলের প্রকৃতপক্ষে মান উন্নয়নের জন্য সরকার যে নীতি গ্রহণ করেছে সেখানে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। সেখানে কৃষকদের যে উৎসাহ দেবার কথা তা দিতে পারেন নি। আজকে গত ১০ বছরে যেখানে ৮৭ ভাগ প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী এবং বর্গাদারদের জমি পাওয়া উচিত সেখানে যেসব বর্গাদার বামফ্রন্ট সরকারের জন্য লড়াই করেছেন তারাই একমাত্র ওই বর্গা জমিতে চাষ করতে পারছে। ফলে পশ্চিমবঙ্গের কৃষককুল সর্বশান্ত হয়ে যাচ্ছে! মাননীয় অধ্যক্ষ মহাশয় জমি তো আর রবার নয় যে বাড়ালেই বাড়বে বা কাস্তে হাতুরি নয়, যে ইনক্লাব জিন্দাবাদ করলেই

জমি পাবে। জমির একটা নির্দ্দিষ্ট পরিমাণ আছে। ৬৭ শতাংশ চাষ যোগ্য জমি আছে আর ৮৭ শতাংশ ক্ষুদ্র প্রান্তিক চাষী এবং বর্গাদার আজকে অবহেলিত হচ্ছে আজকে যারা আপনাদের দলের লোক সেইসব কমরেডরা এক একজন চাষী ২ বিঘা, ৩ বিঘা করে জমি পাচ্ছেন চাষের জন্য। মাননীয় কৃষিমন্ত্রী আপনার জানা দরকার যারা গরীব ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী তাদের স্বার্থ রক্ষা করার দায়িত্ব আপনি নিতে পারেন না, কতগুলি জোতদারদের স্বার্থ আপনারা দেখছেন। সেই জমির পরিমাণ কমতে কমতে কোথায় দাঁড়িয়েছে—এক একজন বর্গাদার, প্রান্তিক চাষী একবিঘা কিম্বা দেড় বিঘা করে জমি চাষ করে। এইভাবে গরীব চাষীরা সর্বদিক থেকে বঞ্চিত হচ্ছে। মাননীয় কৃষিমন্ত্রী তো অনেক বড় বড ভাষণ দিলেন যে যে বীজের উপকরণ দেবেন, নিত্য প্রয়োজনীয় জিনিষের সরবরাহ করবেন। আপনি বলেছেন যে জেলায় জেলায় কৃষককুলকে সময়মত বীজ, ধান সরবরাহ করবেন। কিন্তু কোন গরীব চাষী তো এই দান পাচ্ছে না ঠিকমত, কেবল যারা সি· পি· এম করে, ইনক্লাব জিন্দাবাদ করে তারা এই সুযোগ পুরোদমে পাচ্ছে। এর ফলে আজকে প্রকৃতপক্ষে চাষীদের কি অবস্থা হচ্ছে? তারা বাজারে ফসল ঠিকমত বিক্রি করতে পারছে না। আজকে কৃষিমন্ত্রী তাঁর বাজেট ভাষণে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বললেন সেটা হচ্ছে মিনিকিট প্রকল্পের কার্য্যক্রম কি দেখতে পাচ্ছি আমরা সেখানে কতগুলি মুষ্টিমেয় মানুষের কাছে মিনিকিট দেওয়া হচ্ছে। সেক্ষেত্রে কংগ্রেস আমলে আমরা গরীব মানুষদের বীজ, ধান চাষীদের দিতাম। তিনি সেই প্রকল্প পরিবর্তন করে মিনিকিট প্রকল্প করা হয়েছে। এই প্রকল্পে কাদের মিনিকিট দেওয়া হচ্ছে। সেখানে সি. পি. এমের লোকেদের প্রকাশ্য বাজারে মিনিকিট দেওয়া হচ্ছে। চার পাঁচজন করে কমরেড ২৫ কে· জি. ৩০ কে· জি. মিনিকিট পাচ্ছে। অথচ গরীব প্রকৃত চাষীরা বীজ, ধান কিছুই পাচ্ছে না। আর এর ফসল আপনাদের কমরেডরা সব বিক্রি করে খেয়ে নিচ্ছে, এই তো হচ্ছে আপনাদের অবস্থা। মাননীয় কৃষিক মন্ত্রীর আরেকটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যেটা আমাদের বিরোধী দলের নেতা সাত্তার সাহেব বলেছেন যে পশ্চিমবাংলায় ১৯৭৫ সাল থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত সবুজ বিপ্লব হয়েছিল। সবুজ বিপ্লবে নদীয়া জেলায় যে পরিমাণ গম উৎপাদিত হয়েছিল তাতে দ্বিতীয় স্থান লাভ করেছিল। আমাদের আমলে ১৯৭৬-৭৭ সালে সাত্তার সাহেব যেটা বললেন যে ২৯ লক্ষ টন গম উৎপাদিত হয়েছিল আর এখন সেখানে গমের উৎপাদন কমে গেছে। আপনারা একটা ডিপটিউবেল বসাননি, একটা রিভার লিফট্ বসান নি। কংগ্রেস আমলে যেগুলি ছিল সেগুলি মেরামতি করে আপনারা মাতব্বরি করছেন।

[5-40—5-50 P.M.]

নিজেদের একটা ডিপটিউবওয়েল বসানোর ক্ষমতা নেই। নিজেদের একটা সালোটিউবওয়েল বসানোর ক্ষমতা নেই, নিজেদের একটা রিভার লিফট বসানোর ক্ষমতা নেই। ফলে আজকে সর্বদিক থেকে সেই ডিপটিউবওয়েল, সেই আর. এল. আই. প্রকল্পে যে সমস্ত কর্মীরা কাজ করতো তাদের গলায় আজকে লাল রুমাল বেঁধে দিয়ে দিনের পর দিন আপনারা ফাঁকি দেবার ব্যবস্থা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আজকে কৃষি ব্যবস্থাকে সম্প্রসারণ করতে গেলে শুধু মাঝে মাঝে করলেই হবে না, তার সঙ্গে সেচ জলনিকাশী ব্যবস্থা এবং বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করতে হবে। আজকে দেখা যাচ্ছে যে সেচ ব্যবস্থা নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে, সেচ ব্যবস্থায় পশ্চিমবাংলায় যে রিভার লিফট, ডিপটিউবওয়েল যা আমরা করেছিলাম তার বৃদ্ধি করতে পারেননি। সেখানে কমরেড হয়ে বসে দলবাজী করে পশ্চিমবাংলার সেচ-ব্যবস্থাকে শেষ করে দিয়েছেন। জলনিকাশী ব্যবস্থায় পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ একর জমি জলে ডুবে থাকে, জলনিকাশী করবার ঠিক মত ব্যবস্থা নেই। ইরিগেশন দপ্তর ঠিক মত কো-পারেটিভ করতে পারছে না। আপনাদের যাকে উত্তর রাজ প্রকল্প বলা হয়, আমাদের সেই সোনারপুর আর. এম. এস. প্রকল্পটি এশিয়ার মধ্যে বৃহত্তর প্রকল্প—বিগেষ্ট পাম্পিং ষ্টেশন, ডাঃ বিধান রায় করেছেন। ডাবল স্লুইস গেট সুন্দরবনের একমাত্র জলনিকাশী প্রকল্প—যেখানে কয়েক কোটি টাকা খরচা করে বিধান রায় করেছিলেন, আজকে সেই প্রকল্পগুলির অধিকাংশই অকেজো হয়ে বসে আছে। বর্ষাকালে জমা জল সরছে না ফলে সেখানে কাজ হচ্ছে না। আজকে তাই পশ্চিমবাংলা যে সর্বদিক থেকে বিপর্যস্ত হচ্ছে তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আমরা কি দেখছি যা আপনারা বলেছেন পশ্চিমবাংলায় আমরা বিভিন্ন ক্ষেত্রে ক্রপিং ইনটেনসিটি করেছি। পশ্চিমবাংলায় যে ক্রপিং ইনটেনসিটি হয়েছে সেটা আপনাদের কাছে তুলে ধরতে চাই। ক্রপিং ইনটেনসিটিতে নিবিড়তা বৃদ্ধি পাবে, সেই নিবিড়তা ১৯৬১-৬২ সালে হয়েছিল ১১২ পারসেন্ট, ১৯৭১-৭২ সালে সেটা হয়েছিল ১২২ পারসেন্ট, ১৯৭৬-৭৭ সালে হয়েছিল ১৪০ পারসেন্ট, মাত্র ৪ পারসেন্ট বেড়ে গেছে, আজকে সপ্তম যোজনার শেষে আপনার লক্ষ্য হবে এটাকে ১৫৫ পারসেন্ট করতে হবে। আজকে যেভাবে কাজ চলছে তাতে নিবিড় চাষ প্রথা এবং ক্রপিং ইনটেনসিটি সেটার লক্ষ্য মাত্রাটা কিভাবে আপনি পূরণ করবেন তা আমি বুঝতে পারছি না। স্যার পশ্চিমবঙ্গের ঐ কৃষি ব্যবস্থাকে বাস্তবে রূপায়িত করতে গেলে আপনাকে সমবায়

সম্বন্ধে এবং পঞ্চায়েতের সিস্টেমের মধ্যে কাজ করতে হচ্ছে। পশ্চিমবাংলার-সমবায় ব্যবস্থা সম্পূর্ণ শেষ হয়ে গেছে; একটু আগে প্রাক্তন মন্ত্রী সমবায় মন্ত্রী বলেছেন; সমবায় ব্যবস্থা শিকেয় উঠায় পঞ্চায়েতে চরম দুর্নীতি সৃষ্টি হয়েছে। স্যার, কি সমবায়ে কি পঞ্চায়েতি ব্যবস্থায় সেখানে আজকে ঘুণ ধরা অবস্থা হয়েছে, সেখানে আপনি কিছু করতে পারবেন না। আপনার সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে টার্গেট হচ্ছে ১ কোটি ১০ লক্ষ মেট্রিক টন শস্যর ব্যবস্থা করার। কিন্তু আজকে কি অবস্থা? আমার সময় কম, তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় আমি আমার দেওয়া কাট-মোশানগুলিকে সমর্থন করে এবং এই বাজেটের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** উপাধ্যক্ষ মহাশয়, আজ যে কৃষি বাজেট এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন করছি। উৎপাদন যে বাড়ছে সে কথা বিরোধি পক্ষ স্বীকার করেছেন এবং আবার এ কথাও বলেছেন যত বাড়া উচিত ছিল তত বাড়েনি। আমি কিন্তু অন্যদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উৎপাদন বাড়লেও চাষী তার দাম পাচ্ছে না। পাটের উৎপাদন বাড়লেও জে, সি. আই পাট কিনছে না। সুতরাং উৎপাদন বাড়লেই যে চাষীর অবস্থা ভাল হবে তার কোন মানে নেই। পাটের বদলে আজ যে সব সিনথেটিক বেরিয়েছে তাতে চাষীরা মার খাচ্ছে। পাট যদি ঠিকমত ব্যবহার না হয় তাহলে পাট চাষীদের ক্ষেত্রে বিকল্প চিন্তা করতে হবে, তা না হলে তারা মারা পড়ে যাবে। আলুর উৎপাদন বেড়েছে। কিন্তু চাষী কি দাম পেয়েছে। কোল্ড ষ্টোরেজে যারা আলু রেখেছে তারাই দাম পাবে। এখনই আলুর দাম ২.২৫ পয়সা। অতএব চাষী কোন প্রকারে দাম পেল না। উৎপাদন বাড়লেই যে চাষীর উপকার হবে তা নয়। কথায় আছে তিন বর্বরে চাষ করে— দুটা বলদ, পেছনে চাষী। এরা বৃষ্টির উপরে নির্ভর করেই চাষ করে। সারের দাম বাড়ছে, পোকা হরদম লাগছে। পোকা মারার ওষুধের দাম চার গুণ বেড়ে গেছে। মানুষের ওষুধের দোকানের চেয়ে পোকা মাকড় মারার ওষুধের দোকান বেশি। ওষুধ, সারের দাম বাড়ছে। এত করার পরেও উৎপাদন বাড়ছে কিন্তু তার মূল্য চাষী পাচ্ছে না। ধানের উৎপাদন বাড়ছে সন্দেহ নেই। বাজারে চালের দাম ২.৭৫ পয়সা। খাদ্য আন্দোলন করতে হচ্ছে না, রেশনে চাল পাওয়া যাচ্ছে। কিন্তু এতে চাষীর উপকার কতটুকু হয়েছে? চাষী চড়া দামে সার কিনছে, ওষুধ কিনছে। চাষের সময়ে ইউরিয়া পাওয়া যায়। সুপার ফসফেট পাওয়া যায় না। পাওয়া যায় মিক্সচার, সুফলা। মিক্সচার বিশ্বাসযোগ্য নয়। এদিকে আপনি দৃষ্টি দিন। অর্থাৎই উরিয়া,

ফসফরাস, সুপার ফসফেট যাতে পাওয়া যায় তার ব্যবস্থা আপনাকে করতে হবে এবং আলাদা আলাদাভাবে দিতে হবে। হিসেব নিকেশের কথা বলি। হিসেব নিকেশ যে কিভাবে হয় জানিনা। আমার কিছু জমি আছে। আগে এই হিসেব ষ্ট্যাটিসটিকাল ব্যুরো করতো, ময়ূরাক্ষী করতো। তারা ক্রপকাটিং করতো। বর্তমানে কোন ক্রপ কাটিং চোখে পড়ে না। আমার জমিতে পঙ্কজ ধান বিঘেতে ২০।২৫ মন হয়। তার পাশের জমিতে কলমা ৮/১০ মন হয়। সুতরাং হিসেব নিকেশ কিভাবে হয় জানি না। সেজন্য ক্রপ কাটিং এর ব্যবস্থা পুনরায় চালু করতে হবে যাতে প্রকৃত জিনিষ জানা যায়। সাত্তার সাহেব বললেন ওরা ভাণ্ডারদিহিতে লিফট ইরিগেশান করেছিলেন। তা নয়, যুক্তফ্রন্টের সময় হয়েছিল। জেলের জমি দখল কংগ্রেস আমলে হয়নি। কোদালকাটির যে জমিগুলি খাস হয়েছিল সেগুলি আপনার আমলে আত্মস্যাত হয়। সুতরাং মনে করি বিরোধি দলের সত্য কথা বলা উচিত। আলু যাতে চাষীরা কোল্ডষ্টোরেজে রাখতে পারে তার ব্যবস্থা করতে হবে, পাটের বাজার তৈরী করতে হবে। দুধ কমে গেছে। গোখাদ্য বাজারে অমিল, ২২ টাকা খড়।

[5-50—6·00 P. M.]

না খেতে পেয়ে অধিকাংশ গরু বিক্রি হয়ে যাচ্ছে, দুধের উৎপাদন কমে গেছে। আপনি খাদ্য উৎপাদন বৃদ্ধি করছেন করুন, হাই ইল্ডিং-এ মানুষের খাদ্য হবে, কিন্তু গরু মারা যাবে যদি গো-খাদ্য উৎপাদিত না হয়। আগে আমরা দেখেছি কলমা ধান, ভাসা মানিক ধানের খড় বড় বড় হত, এখন পংকজ ধান বা অন্যান্য ধানগুলির খড় ছোট ছোট হয়, এতে গরুর খাদ্য চলে না। এবারে আমি তেল উৎপাদনের ব্যাপারে বলব। আমাদের রাঢ় এলাকায় এক ফসলী জমি, যদি ধান কাটার পর একটা সেচ দেয় তাহলে প্রচুর তিল উৎপাদিত হতে পারে। তিল উৎপাদনে খরচও কম এবং তিলের তেলও ভাল। সরষেতে জেবো পোকা লাগে, ওষুধ ছেটালে যে ফলন ভাল হবে তার কোন গ্যারান্টি নেই। সেজন্য বলছি ময়ূরাক্ষী যদি একটা সেচ দেয় তাহলে তিলের উৎপাদন প্রচুর বাড়বে এবং তেলের অভাব পশ্চিমবঙ্গে অনেক কমে যাবে, এই দিকে আপনি দৃষ্টি রাখুন। আমি বলছি এই যে তিন বর্বরে চাষ করছে তার পিছনে ৩ জন জ্ঞানী লোক আছে, এই বর্বরদের রক্ষা করবার জন্য আপনি চেষ্টা করুন। আগে মার্কেটিং সোসাইটি ছিল, তারা চাষীর উৎপাদিত ধান কিনে নিত,

তাতে চাষীরা কিছু বেশী দাম পেত। এখন সেই প্রথা উঠে গেছে মজুতদাররা তাদের ফসল কিনে নেওয়ায় তারা বেশী দাম পাচ্ছে না। সেজন্য উৎপাদন বাড়ার সঙ্গে সঙ্গে চাষীর অবস্থা ভাল হয়নি, খারাপ হচ্ছে। এখন এক বিঘা জমির দাম ৪/৬ হাজার টাকা। এই এক বিঘা জমিতে তার উৎপাদিত ফসলের দাম পাচ্ছে ২/৩ শো টাকা। এই ৪/৬ হাজার টাকা যদি সে ব্যাংকে ফিক্সড ডিপজিটে রাখত তাহলে সে তার উৎপাদিত ফসলের দামের চেয়ে অনেক বেশী টাকা পেত। এখন চাষীরা তার উৎপাদিত ফসলের যে দাম পায় তাতে তার উৎপাদন খরচ বাদ দিলে পরিশ্রম ছাড়া আর কিছু লাভ থাকে না। সমবায় সমিতি থেকে চাষীকে লোন দেওয়া হয়, বর্গাদারদের লোন দেওয়া হয়, উৎপাদন খরচ তারা কিছু পায়, তাই দিয়ে চাষ বাড়ছে, চাষীর অবস্থা ভাল হচ্ছে এই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু চাষীরা ফসলের দাম ন্যায্যমত পাচ্ছে না। যতই উৎপাদন বৃদ্ধি হোক, তাদের উৎপাদিত ফসল কিনে নেয় মজুতদাররা। যখন সরষে উঠল তখন মজুতদাররা সস্তায় সরষে কিনে নিয়ে পরে ৬/৮ শো টাকা কুইণ্ট্যাল দরে সরষে বিক্রি করল, চাষীরা সেই মূল্য পেল না, পেল ঘানি কলের মালিকরা। তাই বলছি চাষীর দিকে লক্ষ্য রেখে কিছু করণীয় থাকলে সেটা করুন, ফসলের যাতে ন্যায্য চাষীরা পায় তার ব্যবস্থা করুন। এই যে তিন বর্বর চাষ করছে সেই বর্বরগুলোর খাওয়ার ব্যবস্থা করবেন এই আবেদন রেখে আপনার বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীহবিবুর রহমান:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের কৃষি মন্ত্রী তাঁর বাজেট অনুমোদন করার জন্য যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করে বক্তব্য সুরু করছি। পশ্চিমবাংলায় সবুজ বিপ্লব এবং কৃষি বিপ্লবের নায়ক প্রাক্তন কৃষিমন্ত্রী এবং বর্তমানে কংগ্রেস পরিষদীয় দলের নেতা আবদুস্ সাত্তার চাষ এবং চাষী-দের উন্নতির জন্য যে সমস্ত সৎ পরামর্শ দিয়েছেন এবং যে সমস্ত পদ্ধতি অবলম্বন করার কথা বলেছেন এবং যে পদ্ধতি তিনি অবলম্বন করেছিলেন সেগুলো আপনারা অনুসরণ করবেন এই প্রতিশ্রুতি যদি আমাদের কাছে দেন তাহলে এই বাজেটকে সমর্থন করা যেতে পারে। আমি দেখলাম মন্ত্রীমহাশয়ের বাজেট বক্তৃতার একটা ভাঁওতা এবং হতাশার ছাপ রয়েছে। আমার প্রস্তাব হচ্ছে পশ্চিমবাংলার কৃষি এবং কৃষকের উন্নয়ন সাধন করতে হলে আপনাদের খুব ভাল ভাবে ভাবনা চিন্তা করতে হবে, সেচ দপ্তর এবং কৃষি দপ্তরকে যৌথভাবে আলাপ আলোচনা করতে হবে। দুঃখের সঙ্গে বলছি, সেই সুযোগ আমরা হারিয়েছি। যতদিন পর্যন্ত এই দুটি দপ্তরের মধ্যে কো-অর্ডিনেসন এবং

কো-অপারেশনের ভাব সৃষ্টি হয় ততদিন পর্যন্ত পশ্চিমবাংলার কৃষির উন্নতি হবে না এবং পশ্চিমবাংলারও কোন উন্নতি হবে না। এই দুটি দপ্তর দুটি দলের মন্ত্রীদের হাতে রয়েছে। যদি এই দুইজন মন্ত্রীর মধ্যে কখন মত পার্থক্য দেখা দেয় তাহলে কে কো-অর্ডিনেট করবে? সেই সমস্যা দেখা দিয়েছে। আমরা ধরে নিলাম কৃষিমন্ত্রী পর্যাপ্ত পরিমাণ সারের ব্যবস্থা করলেন কিন্তু সেখানে যদি সেচের ব্যবস্থা না হয় তাহলে এই সার এবং উন্নত মানের বীজ দেওয়ার স্বার্থকতা কোথায়? এই ২ জন মন্ত্রীর মধ্যে যদি কখনও মত পার্থক্য দেখা দেয় তাহলে তো আপনাদের তখন মুখ্যমন্ত্রীর দরজায় যেতে হবে। তবে মুখ্যমন্ত্রীর দরজায় যাবার ক্ষেত্রেও কিন্তু অসুবিধা আছে। মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করতে হয়ত মন্ত্রীরা গেলেন কিন্তু তখন হয়ত দেখা গেল মুখ্যমন্ত্রীর ঘরে কোন অভিনেতা বা অভিনেত্রী বসে আছেন এবং বলছেন, আমি একটা অভিনয় করে আপনার পার্টি ফাণ্ডে টাকা তুলে দেব, আপনাদের নির্বাচনী তহবিলে টাকা তুলে দেব।

**মিঃ ডেপুটি স্পীকার:** মিঃ রহমান, দিস্ ইজ দি এগ্রিকালচারাল ডিপার্টমেণ্টস্ ডিসকাসন। ইউ ক্যাণ্ট ডিসকাস্ এ্যাবাউট দোজ ইস্যুস্।

**শ্রীহবিবুর রহমান:** আমি রেফারেন্স হিসেবে এটা বললাম। কাজেই মুখ্যমন্ত্রী ব্যস্ত থাকার জন্য হয়ত মন্ত্রীদের সমস্যা সমাধানের জন্য তাঁর দরজায় দাঁড়িয়ে থাকতে হবে। তাহলে প্রশ্ন থেকে যায় মন্ত্রীদের মধ্যে সমন্বয় সাধন কিভাবে হবে, মত পার্থক্য থাকলে সেটা কিভাবে দূর হবে? এবারে আমি বিদ্যুৎ দপ্তর সম্বন্ধে কিছু বলব। আজকে বিদ্যুৎ দপ্তরকে খুব সক্রিয় হতে হবে। ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট, স্যালো টিউবওয়েল বসেছে, কিন্তু সেখানে যদি জল না দেয়, বা জলের ব্যবস্থা না হয় তাহলে কিকরে কৃষির উন্নতি হবে? কাজেই বিদ্যুৎ দপ্তরকে এই ব্যাপারে সজাগ হতে হবে, বিদ্যুতের ব্যবস্থা করতে হবে—তবেই তো উন্নতি হবে। আজকে মনে করুন ভাল উৎপাদন হয়েছে, কিন্তু চাষী যদি সেই ফসল নিয়ে যথাযথ সময় মার্কেটে না পৌছাতে পারে তাহলে যতই পরিশ্রম করে উৎপাদন করুক না কেন কোন ফল ফলবেনা। মার্কেট লিংক রোড যদি তৈরী না হয় তাহলে চাষীর উৎপাদিত ফসল মার্কেটে যেতে পারবে না এবং তার ফলে চাষী ন্যায্য মূল্য পাবে না।

[ 6-00—6-10 P. M. ]

আজকে পাট চাষের কি অবস্থার সৃষ্টি হয়েছে ? পাটের দাম কেন্দ্রীয় সরকার ঠিক করে দিয়েছেন—পাটের নিম্ন মূল্য ধার্য করে দিয়েছেন। মন্ত্রী মহাশয় যদি পাট চাষীদের সেই মূল্যটাই পাইয়ে দিতে পারতেন তাহলে চাষীরা লোকসানের হাত থেকে বাঁচতে পারতো, লাভ হোক আর না-ই হোক। আপনাদের এক. ডিপার্টমেন্টের সঙ্গে আর এক ডিপার্টমেন্টের কো-অর্ডিনেসন আছে কি ? পাট চাষের উন্নতি হবে কি করে ? প্রতি বছর এক এক করে পাট কলগুলি বন্ধ হয়ে যাচ্ছে—সেখানে ঐ দপ্তরের মন্ত্রী কিছু করছেন কি ? তাহলে পাট চাষীরা কি করে পাটের ন্যায্য মূল্য পাবে ? এইভাবে একটার পর একটা পাটের মিল যদি বন্ধ যায় আমাদের কৃষি মন্ত্রী ঐ মিল-গুলি খোলার জন্য ঐ দপ্তরের মন্ত্রীর উপর খবরদারী করতে পারবেন কি ? এই রকম জিনিস চলতে পারে না। তাই বলছি কৃষি দপ্তরের মন্ত্রী ঐ দাদাদের পার্টির লোক হওয়া চাই। চাষীরা যে সময় মাঠ থেকে ফসল তোলে তা মার্কেটের অভাবে ন্যায্য বাজারের অভাবে ঐ সেই পুঁজিপতিরা সেই সব মাল অল্প দরে কিনে নিয়ে মজুত করে রাখছে। এতে ঐ পুঁজিপতিদের লাভ হচ্ছে, চাষীরা কিছু পাচ্ছে না। প্রথমেই আজকে কৃষি মন্ত্রীকে এই হোর্ডিং বন্ধ করতে হবে এবং তা করার জন্য স্বরাষ্ট্র দপ্তরের খবরদারী করতে হবে। তিনি তা করতে পারবেন কিনা এ বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ রয়েছে। আপনাদের ভাঁওতার কথা বলি। আপনারা পূর্বে যেসব প্রতিশ্রুতি দিয়েছিলেন, যেসব পরিকল্পনার কথা বলেছিলেন সেই পরিকল্পনা কার্যকরী করতে পেরেছেন কিনা সেটা আজকে খতিয়ে দেখতে হবে। এবং সেই ভাবে কর্মসূচী নিতে হবে। এই কৃষিমন্ত্রী ১৯৭৯ সালে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে প্রতিটি ব্লকে একটি করে কল সেন্টার করবেন। আপনি জনগণকে এই প্রতিশ্রুতি দিয়েছিলেন তা কার্যকরী করেছিলেন কি—সে মানসিকতা আপনার আছে কি। সেই মানসিকতা আপনাকে রাখতে হবে এবং তার জন্য চিন্তা ভাবনা করতে হবে। আপনি বলেছিলেন প্রতিটি ব্লকে চাষের সমস্ত মেসিন সারাবার জন্য ব্যবস্থা রাখবেন। তা আপনি করেন। কংগ্রেস আমলে মুর্শিদাবাদ জেলায় এই রকম পাঁচটি ওয়ার্কসপ হয়েছিল এবং আপনি আরও তিন চারটি ওয়ার্কসপ করবার প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু তা করেন নি। উনি সেই সব প্রতিশ্রুতি কেন কার্যকরী করেন নি তার উত্তর তাঁর জবাবী ভাষণে দেবেন। আপনি যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন তার কোনটাই রাখতে পারেন নি। নির্বাচনী বক্তৃতায় একটার পর একটা প্রতিশ্রুতি শুনে এসেছি কিন্তু তা কার্যকরী হচ্ছে কোথায়। আপনি খরা বন্যার জন্য কি করেছেন। এই খরা বন্যার মোকাবিলা না

করতে পারলে কৃষির উন্নতি কি করে করবেন। এর জন্য কৃষি বিজ্ঞানীরা কৃষি বিশেষজ্ঞরা রয়েছেন তাঁরা কি করছেন। বৃষ্টি না হলে মানুষ জন বলে আল্লা মেঘ দাও ভগবান জল দাও—জল পেলে তার পর আবার তাপও চাই তা নাহলে ফসল হবে না। জনগণকে এইভাবে যদি প্রকৃতির উপর নির্ভর করতে হয় তাহলে আপনার ইঞ্জিনীয়ার বিশেষজ্ঞরা কি করতে রয়েছেন। এই খরা বন্যাকে প্রতিরোধ করার জন্য তার মোকাবিলা করার জন্যই এবং কৃষি উৎপাদনকে অব্যাহত রাখবার জন্য বিশেষজ্ঞদের দরকার আছে একথা কৃষিমন্ত্রী বলেছেন। কিন্তু অগ্রগতি কোথায় ? যতটুকু অগ্রগতি হয়েছে ঐ ১৯৭৭-৭৮ সালের আগে ৯ লক্ষ মেট্রিক টন উৎপাদন করবার সংস্থান করে গিয়েছিল এই কংগ্রেস।

আজকে ১০ বছর পরে ৯২ লক্ষ মেট্রিক টন হয়েছে। এই সামান্য অগ্রগতি যেটা হয়েছে সেটা সরকারী উদ্যোগে হয়েছে, না চাষীদের নিজেদের উদ্যোগে হয়েছে, এই কথা ভেবে দেখার দরকার আছে। ১৯৭৯ সালে মন্ত্রী মহাশয় ১০২ লক্ষ মেট্রিক টন উৎপাদনের প্রতিশ্রুতি দিয়েছিলেন। আমরা জানতে চাই, কিসের ভিত্তিতে, কোন আশায়, কোন্ কারণে এই ১০২ লক্ষ মেট্রিক টন উৎপাদনের আশ্বাস দিয়েছিলেন ? আজকে লক্ষ্যমাত্রা স্থির করছেন ৯৮.২ লক্ষ মেট্রিক টন উৎপাদন করবেন। আমরা জানতে চাই, ১০২ লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রা যে স্থির করেছিলেন, এটা কিসের ভিত্তিতে স্থির করেছিলেন ? আজকে যেটুকু উন্নতি হয়েছে চাষীদের নিজেদের উদ্যোগেই হয়েছে। আমার আরো কিছু বলার ছিল, সময় অভাবে বলা সম্ভব হল না।

**শ্রীস্বদেশ চাকী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় কৃষি বিভাগের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। পশ্চিমবাংলায় ব্যাপক ভাবে কৃষির যে উন্নয়ন হচ্ছে সেই কারণেই বিরোধী দলের মাননীয় সদস্যরা আজকে আতঙ্কিত, তাদের চোখের ঘুম কেড়ে নিয়েছে। পশ্চিমবাংলার কৃষি উন্নয়ন করতে গেলে প্রথম শর্ত হচ্ছে ভূমি সংস্কার করা এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেই ভূমি সংস্কার করেছে, গরীব কৃষকদের পাট্টা দিয়েছে, বর্গাদারদের অধিকার প্রতিষ্ঠা করেছে। কৃষি ঋণ পাবার সমস্ত রকম ব্যবস্থা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তাদের এই সীমিত ক্ষমতার মধ্যে করতে পেরেছে। শুধু তাই নয়, কৃষি উন্নয়ন করতে গেলে সেচের দরকার হয়। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বৃহত এবং ক্ষুদ্র সেচের ব্যবস্থা ব্যাপক ভাবে প্রসারিত করার চেষ্টা করেছে। এই সেচের ব্যবস্থা আরো

ব্যাপক ভাবে করা যেত, কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের সেই চেষ্টাকে ব্যাহত করছেন। বামফ্রন্ট সরকার কৃষি উন্নয়নের দিকে নজর দিয়েছেন বলেই গ্রামের কৃষকদের মনে ভরসা আসছে, স্থিতিশীলতা আসছে। পশ্চিমবাংলার কৃষি উন্নয়ন বিভাগ যেসব পরিকল্পনা নিয়েছে তা আজকে সাফল্যের দিকে ধীরে ধীরে এগিয়ে যাচ্ছে। প্রাকৃতিক পরিস্থিতি অনুযায়ী গ্রামীন শ্রমনীতিকে একত্র করে তাদের পরিকল্পনা গ্রহণ করছেন এবং সেই পরিকল্পনা গ্রহণ করে গ্রামের দুর্বল শ্রেণীর কৃষকদের বিনামূল্যে মিনিকিট, বিভিন্ন বীজ, সার, কীট নাশক ওষুধপত্র দেবার চেষ্টা করছেন। সেখানেই শেষ হচ্ছে না—দরিদ্র শ্রেণীর কৃষকদের এই সব জিনিস দেওয়ার সাথে সাথে তাদের উৎসাহ দেওয়া এবং বিভিন্ন কৃষি ব্যবস্থা করার জন্য বিভিন্ন রকম ফসল উৎপাদনে উৎসাহি করার চেষ্টা হচ্ছে। আগে পশ্চিমবাংলায় শুধু পাট এবং ধান হত। এখন সেখানে ডাল, তৈল বীজ, পাট, ধান ইত্যাদি বিভিন্ন রকম ফসল উৎপাদন হচ্ছে।

[6-10—6-20 P.M.]

এই ফসল উৎপাদনের সাথে সাথে গ্রামীণ জীবনেও একটা পরিবর্তন এসেছে এবং সাধারণ খেটে খাওয়া মানুষদের হাতে কিছু পয়সা এসেছে। স্যার, কৃষকরা যা উৎপাদন করছে তা শুধু নিজের জন্যই করছে না, সমগ্র দেশের জন্যই তারা উৎপাদন করছে। সেখানে কৃষকরা আজ অনেক রকম শিল্পজাত কাঁচা মালও তৈরী করছে ফলে আজকে পশ্চিমবঙ্গে ছোট ছোট কৃষিজাত শিল্প ব্যাপকভাবে গড়ে উঠছে। যেমন তেলের মিল, আখ চাষের উন্নতি হওয়ার দরুন সুগার মিল ইত্যাদি ইত্যাদি নানান রকমের শিল্প গড়ে উঠছে। এখানে কিছু ত্রুটিও আছে, সেই ত্রুটির কারণ, কেন্দ্রীয় সরকার বারবার আমাদের সঙ্গে অসহযোগিতা করছেন। যে কৃষকরা জলে ভিজে, রোদে পুড়ে মাঠে সারাদিন পরিশ্রম করে ফসল উৎপাদন করছে সেই কৃষকরা তাদের ফসলের ন্যায্য দাম পাচ্ছেন না। কৃষকরা ফসলের নায্য দাম না পাওয়ার জন্য দায়ী কিন্তু কেন্দ্রীয় সরকার। এখানে বিরোধী দলের মাননীয় সদস্যদের বলতে চাই যে যদি আপনারা সত্যিকারের কৃষকদরদী হ'ন তাহলে কৃষকরা যাতে তাদের ফসলের নায্য দাম পায় তারজন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন। শিল্পজাত জিনিষ-পত্রের দাম যেভাবে বাড়ানো হয় তুলনামূলকভাবে কেন্দ্রীয় সরকার যাতে কৃষকদেরও তাদের ফসলের ন্যায্য দাম দেন তারজন্য আসুন আমরা যৌথ আন্দোলন গড়ে তুলি। আসুন বিধানসভায় আমরা এ সম্পর্কে নতুন করে আবার প্রস্তাব নিই। তবে কেন্দ্রীয়

সরকার যতক্ষণ পর্য্যন্ত না ফসলের ন্যায্য দাম দিচ্ছেন ততক্ষন কি আমাদের বামফ্রন্ট সরকার চুপচাপ বসে থাকবেন ? না, তা নয়। কৃষিমন্ত্রী মহাশয়কে বিনীতভাবে বলছি, সমবায় সমিতির মাধ্যমে এবং অন্যান্য বিভিন্ন পদ্ধতিতে কিছু কিছু ফসল কৃষকদের কাছ থেকে কেনার ব্যবস্থা করুন। তার কারণ, অভাবের তাড়নায় ফসল ওঠার সাথে সাথে তারা বাজারে বিক্রি করতে বাধ্য হয়। সেখানে সরকার যদি ন্যায্য দাম দিয়ে সেগুলি কেনার ব্যবস্থা করেন তাহলে তারা উপকৃত হতে পারেন। আপনারা জানেন, পশ্চিমবঙ্গে এখন ব্যাপকভাবে আলুর চাষ হচ্ছে এবং অন্যান্য কৃষিজাত ফসলের চাষ হচ্ছে। সেখানে সীমিত ক্ষমতার মধ্যেও প্রয়োজন হ'লে সাবসিডি দিয়ে সেগুলি যদি ক্রয় করার ব্যবস্থা করেন তাহলে ভালো হয়। স্যার, কৃষকরা ফসলের লাভজনক দাম না পাবার জন্য বার বার ঋনগ্রস্ত হচ্ছেন। অভাবের তাড়নায় তারা আজকে দিশেহারা হয়ে পড়ছেন। আমি জানি আমাদের বামফ্রন্ট সরকারের ক্ষমতা অত্যন্ত সীমিত কিন্তু তবুও বলব, কৃষকদের ঋন থেকে মুক্ত করে তাদের ফসলের নায্য ও লাভজনক দাম দেবার জন্য আমাদের আপ্রান চেষ্টা করা উচিত এবং এর জন্য একটা পথ বার করা উচিত। এর পর স্যার, আমি প্রাকৃতিক দুর্যোগের কথায় আসি। আমরা দেখছি, কখনও খরা, কখনও বন্যা, কখনও শিলাবৃষ্টিতে ফসল হানি হচ্ছে। আমার নির্বাচনী কেন্দ্রে শিলাবৃষ্টিতে ব্যাপকভাবে বোরো ধানের ক্ষতি হয়েছে। স্যার, কৃষকরা নানানভাবে অর্থ সংগ্রহ করে ফসল তৈরী করেছে আর সেই ফসল আজকে মাঠে মারা গেল, ফলে কৃষকরা অসহায় হয়ে পড়েছে। এই অবস্থা হলে আগামীদিনে কৃষকরা আর ফসল উৎপাদন করতে উৎসাহী হবে না, তাদের সে সঙ্গতিও থাকবে না। ক্রপ ইনস্যুরেন্সের ব্যাপারে আমি বলতে চাই যে এ ব্যাপারে কৃষকদের গ্যারান্টি দিতে হবে এবং ব্লককে ইউনিট না ধরে গ্রামকে ইউনিট ধরে ক্ষতি হ'লে ইনস্যুরেন্সের টাকার গ্যারান্টি দিতে হবে। স্যার, কৃষকরা ব্যাঙ্ক থেকে এবং অন্যান্য জায়গা থেকে লোন নিয়ে প্রচণ্ড পরিশ্রম করে চাষ করছে কিন্তু তারা ফসলের নায্য দাম পাচ্ছে না। একদিকে তারা ফসলের ন্যায্য দাম পাচ্ছে না অপর দিকে প্রাকৃতিক দুর্যোগ হলে তার সমস্ত পুঁজি ও শ্রম নষ্ট হয়ে গিয়ে সেই দিশেহারা হয়ে পড়ছে। এই অবস্থা থেকে আজকে কৃষকদের বাঁচাতে হবে। স্যার খাদ্যশস্যের দিক দিয়ে আমাদের চাহিদা অনুযায়ী ঘাটতি থাকলেও পশ্চিমবাংলা আগামীদিনে এই চাহিদা পূরণ করতে পারবে এবং বিভিন্ন রকমের ফসল উৎপাদন করতে পারবে। আমাদের পশ্চিমবাংলার শতকরা ৭০ ভাগ লোক গ্রামে বাস করে এবং তারা কৃষি অর্থনীতির সঙ্গে মিশে আছে। কাজেই কৃষির উন্নতি হলে বেকার সমস্যারও অনেকটা সমাধান করা সম্ভব হবে। এই কথা বলে মাননীয় কৃষি

মন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, সেই বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমান্নান হোসেন** ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সর্ব প্রথমে মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের নেতা মাননীয় সাত্তার সাহেব যে বক্তব্য রেখেছেন, যে উপদেশ দিয়েছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলার শতকরা ৮০ ভাগ মানুষ আজকে কৃষির উপরে নির্ভরশীল। কিন্তু বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পরে আমরা লক্ষ্য করেছি যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিল কৃষকের জীবনযাত্রার মানকে উন্নয়ন করার জন্য, কিন্তু বিগত ১০ বছরে কৃষি ক্ষেত্রে, কৃষকের জীবনযাত্রার মনের কোন উন্নতি হয়নি। ২৫/৩০ বছর আগে আমরা দেখেছি যে পাটের দাম ২০০/২৫০ টাকা কুইন্টাল ছিল। আজকে ১৯৮৬-৮৭ সালেও ২০০/২৫০ টাকায় চাষীদের বিক্রয় করতে হচ্ছে। আমরা লক্ষ্য করেছি যে যখন পাট বিক্রয় হয়, পাট বিক্রয় করার সময়ে বিভিন্ন রাজনৈতিক পার্টির বন্ধুরা পাটের ন্যায্য মূল্য দিতে হবে, কেন্দ্রীয় সরকারকে পাট কিনতে হবে, জে. সি. আইকে পাট কিনতে হবে ইত্যাদি কথা বলে পশ্চিমবাংলার দেওয়ালগুলি ভরিয়ে দেন। আমরা লক্ষ্য করেছি যে মহারাষ্ট্রে, গুজরাটে সরকার তুলো চাষীদের ভরতুকী দিয়ে তুলো কিনতে পারেন, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার, যাদের পাট চাষীদের প্রতি এত দরদ, যাদের পাট চাষীদের জন্য এত চোখের জল পড়ছে, সেই পশ্চিমবঙ্গ সরকারের জুট কর্পোরেশান তারা ভুরতুকী দিয়ে চাষীদের পাট কিনতে পারে না। এর আগেও আমরা লক্ষ্য করেছি যে কৃষকদের জন্য যখন ষ্টেট জুট কর্পোরেশন করার জন্য আবেদন করা সত্বেও তারা ষ্টেট জুট কর্পোরেশান গঠন করলেন না। পাশাপাশি শুধু কেন্দ্রীয় সরকার এবং জুট কর্পোরেশান অব ইণ্ডিয়ার বিরুদ্ধে আন্দোলন করে সব শেষ করে দিচ্ছেন। আমরা দেখছি যারা চাষী সেই চাষীদের যে সমস্ত ফসল উৎপন্ন হয় এবং চাষীর ঘরে সেই ফসল উঠার পরে সেগুলির দাম কমে যায়। অথচ চাষীর ঘর থেকে সেই ফসল যখন বাইরে বিক্রয় হয় তখন তার দাম বাড়তে শুরু করে। বর্তমান সরকার চাষীদের ন্যায্য দাম দিতে ব্যর্থ হয়েছেন। আজকে ক্ষেত মজুরদের কথাও চিন্তা করা দরকার। আজকে যারা চাষ করে তারাও ন্যায্য মজুরী থেকে বঞ্চিত হচ্ছে। আমরা দেখছি অর্গানাইজড সেক্টরে যে সমস্ত মজুর আছে তারা যে হারে মজুরী পায়, একজন ক্ষেত মজুর, চাষী সেই হারে মজুরী পাচ্ছে না। এদের মজুরীর জন্য আমরা

বারে বারে আবেদন করেছি। অথচ এরা খেটে খাওয়া মানুষের সরকার, দরিদ্র মানুষের সরকার বলে দাবী করেন। আজকে আমরা দেখছি যে জমিদার-জোতদার শ্রেণীর লোকেরা ওদের দলে আশ্রয় নিয়েছে তাদের জমি বাঁচার জন্য। আজকে কংগ্রেসের যে সমস্ত সম্পদ আছে সেগুলি গ্রাস করা হচ্ছে। আমরা দেখছি লালগোলার রাজার ছেলে থেকে আরম্ভ করে অনেক জোতদার-জমিদার এই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য হয়েছে।

[6-20 – 6-30 P.M.]

তাদের জমিতে কিন্তু হাত পড়েনি। আজকে আমাদের নেতা সাত্তার সাহেব যে কথা বলেছেন, চাষের সঙ্গে সেচের একটা নিবিড় সম্পর্ক আছে। আজকে যদি জমিতে ঠিক মত সেচ না দেওয়া হয় তাহলে চাষের উৎকর্ষতা বাড়তে পারে না। আমরা ১৯৭২ থেকে ৭৭ সাল পর্য্যন্ত লক্ষ্য করে দেখেছি, পশ্চিমবাংলার বিভিন্ন মাঠে মাঠে ডিপটিউবওয়েল, রিভার লিফ্‌ট, শ্যালো টিউবওয়েল থেকে শুরু করে অনেক সেচের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু ১৯৭৭ সালের পর থেকে, আমি মুর্শিদাবাদ জেলার লোক, যে কথা আমার নেতা বলে গেলেন, নবগ্রাম থানার কানফালায় মাত্র একটা ডিপটিউবওয়েল বসানোর কথা হয়েছিল, কিন্তু সেখানে ডিপটিউবওয়েলের কয়েকটা পাইপ মাত্র বসানোর পরে সেখানকার কমরেডরা যখন বুঝতে পারলেন যে ঐ জমিটা কংগ্রেসের এবং ওখানকার গ্রামের মানুষরা কংগ্রেসের সমর্থক, সঙ্গে সঙ্গে সেই ডিপটিউবওয়েলের কাজ বন্ধ করে দেওয়া হলো। আজকে এই ভাবে আমরা দেখেছি অনেক ডিপটিউবওয়েল, রিভার পাম্প, বসানো হয়েছে, কিন্তু ইলেকট্রিক লাইন সেখানে যাচ্ছে না। এমন অনেক জায়গায় দেখা গেছে, ইলেকট্রিকের তার চুরি হয়ে গেছে, বিদ্যুতের তার চুরি হয়ে গেছে। এমন কি বিদ্যুতের যে সমস্ত লাইন নিতে গেলে খুঁটি বসানো হয়েছিল, সেইগুলো কমরেডরা বাড়িতে নিয়ে চলে গেছে। আজকে অনেক ডিপটিউবওয়েল এবং রিভার পাম্প-এ যে সমস্ত কর্মচারীরা কাজ করছেন, সেই সমস্ত কর্মচারী, তারা আজকে বসে বসে বেতন পাচ্ছে। সেই সমস্ত ডিপটিউবওয়েল মেরামত করার ব্যবস্থা এই সরকার করতে পারেন নি। আজকে খুব দুঃখের বিষয়, আমরা লক্ষ্য করে দেখেছি, এই সরকারের যখন কৃষকদের জন্য চোখের জল পড়ে, এগ্রিকালচারাল লোন এবং চাষীদের যে সমস্ত যত সামান্য অনুদান দেওয়া হয়, আমরা দেখেছি পাট কাটার পর

যখন পাট পচানো হয়, সেই সময় এগ্রিকালচারাল লোন চাষীদের কাছে গিয়ে পৌঁছয়। আমরা লক্ষ্য করে দেখেছি, যখন মিনি কীট দেওয়া হয়, চাষীদের ঘরে ধান উঠে যাবার পর মিনি কীট গিয়ে পৌঁছয়। আজকে আপনারা চিৎকার করতে পারেন, কিন্তু গ্রামবাংলার যাঁরা সদস্য আছেন, তাঁরা জানেন এই জিনিস আজকে ঘটছে। তাই আজকে এই হাউসের কাছে অনুরোধ করবো, এই যে বাজেট বক্তৃতা মাননীয় কৃষিমন্ত্রী পেশ করেছেন, এই বাজেট বক্তৃতা বাতিল করে অন্য কিছু সংযোজন করা হোক। আজকে গ্রামের কৃষকরা তাদের ফসলের আসল দাম পাচ্ছে না। তার একটা কারণ হচ্ছে যে গ্রামে নুতন নুতন লিংক রোড নেই। গত বছর আমরা দেখলাম টাকা বরাদ্দ হয়েছে লিঙ্কড রোডের জন্য কিন্তু আজ পর্য্যন্ত কোন গ্রামে নুতন লিঙ্ক রোড হয়নি। ১৯৭২ থেকে ১৯ ৭ সাল পর্য্যন্ত যে সমস্ত গ্রামে লিঙ্ক রোডগুলো হয়েছিল আজকে সেই লিঙ্ক রোডগুলি নষ্ট হয়ে গেছে। নুতন করে রিপেয়ার করার কোন ব্যবস্থা হয়নি। আজকে যে সমস্ত ফ্যাক্টারী থেকে ফার্টিলাইজার তৈরী হচ্ছে, আমরা দেখছি, আমাদের রাজ্যে এসে সেই ফার্টিলাইজারের মধ্যে ভেজাল মেশানো হচ্ছে। পাথর এবং বালি মিশিয়ে সেই ফার্টিলাইজার চাষীদের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে। আমাদের রাজ্যে একটা ফার্টিলাইজার ল্যাবরেটারী আছে, টেস্টিং ল্যাবোরেটারী, সেই ল্যাবোরেটারীতে উপযুক্ত পরিমাণ সারের স্যাম্পল সেখানে পৌঁছয় না। সুতরাং আমি মাননীয় কৃষি-মন্ত্রীর কাছে অনুরোধ করবো, আপনারা অন্তত পক্ষে চাষীদের এই ভেজাল সার থেকে বাঁচাবার ব্যবস্থা করুন। কারণ আমাদের পশ্চিমবাংলায় যে ফার্টিলাইজার টেস্টিং ল্যাবোরেটারী আছে, তার ক্যাপাসিটি বাড়ান এবং সেখানে বেশী সংখ্যক ফার্টিলাইজার-এর স্যাম্পল পাঠিয়ে পরীক্ষা করার ব্যবস্থা করুন যাতে চাষীরা ভাল সার পায়। ফ্যাক্টারী থেকে যে সার প্রডাকশন হচ্ছে, সেই সারে যাতে ভেজাল না দিতে পারে, তার ব্যবস্থা আপনারা করুন। এই কথা বলে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমাধবেন্দু মোহান্ত**ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, আমি তা সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন জানাতে গিয়ে কয়েকটি কথা আমি আপনার মাধ্যমে বলতে চাই। আমি খুব মনোযোগ সহকারে সাত্তার সাহেবের বক্তব্য শুনেছি, ফজলুর রহমন সাহেবের বক্তব্য শুনেছি, তারপর মান্নান সাহের-এর বক্তব্য শুনলাম, হবিবুর রহমান সাহেবের বক্তব্য শুনেছি, তাঁদের বক্তব্য শোনার মাধ্যমে, তাঁরা এটা প্রমাণ করবার চেষ্টা করছেন, যে এই ১০ বছর ধরে যেন পশ্চিমবাংলার মানুষের জীবনে, বিশেষ করে কৃষি ক্ষেত্রে কৃষক এবং কৃষক জীবনে—

কৃষি ক্ষেত্রে যেন একটা সাঙ্ঘাতিক বিপর্যয় সৃষ্টি হয়েছে, তার জন্য বামফ্রন্ট সরকার দায়ী।

কৃষকজীবনের সঙ্কট, বিপদ সে-দিন থেকে সৃষ্টি হয়েছে যে দিন ভারতবর্ষে বৃটিশ এসেছিল। বৃটিশ শাসনের জন্মলগ্ন থেকে, কর্ণোয়ালিশ সাহেবের আমল থেকে কৃষক-জীবনের বিপদ সৃষ্টি হয়েছে। সামন্ততান্ত্রিক ব্যবস্থার সাথে সাথেই যে মহাজনী ব্যবস্থার সৃষ্টি হয়েছিল তার মধ্যে দিয়েই কৃষি ব্যবস্থার মধ্যে দারুন বিপর্যয়, দারুন অসুবিধার সৃষ্টি হয়েছে। শোষণে শোষণে কৃষক জ্বলে পুড়ে গেছে, কিন্তু তবুও তারা তার হাত থেকে বাঁচবার বার বার চেষ্টা করেছে। কবি নজরুল সঠিক-ভাবেই বলে-ছিলেন, "গলায় গলায় গান ছিল ভাই, গোলায় গোলায় ধান।" বঙ্কিমচন্দ্র আমাদের বাংলাকে "সুজলা সুফলা" বলে গেছেন। কিন্তু আজকে আর বাংলা সুজলা সুফলা নেই কেন? আমাদের বাংলা হচ্ছে নদী-মাতৃক এবং নদীমাতৃক বলেই আমাদের বাংলার জমি জায়গা উর্বরা। আজকে বিংশ-শতাব্দীর শেষ ভাগে দাঁড়িয়ে যখন বিজ্ঞানের প্রচণ্ড অগ্রগতি ঘটছে তখন স্বাভাবিক ভাবেই আমাকের প্রশ্ন জাগে নদী-মাতৃক বাংলায় চাষ-বায়ের উন্নতি ঘটছে না কেন? সেই প্রশ্নকে সামনে রেখেই আজকে বামফ্রন্ট সরকারের কৃষিমন্ত্রী মহাশয় উন্নত সার, বীজ ইত্যাদির দ্বারা বৈজ্ঞানিক ভিত্তিতে উন্নতমানের চাষবাসের দ্বারা কৃষি ফসলের উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে বিশেষ বিশেষ ব্যবস্থা গ্রহণের কথা ঘোষণা করেছেন। মাননীয় মন্ত্রী এই হাউসের সামনে পরিস্কার ভাবে তাঁর বিভিন্ন কর্মসূচীর কথা রেখেছেন। তিনি পরিস্কারভাবে উল্লেখ করেছেন কি ভাবে প্রচেষ্টা নেওয়া হচ্ছে যাতে কৃষি ব্যবস্থার উন্নতি করা যায়, কৃষি ফসলের উৎপাদন বাড়ান যায়। এই সমস্ত কর্মসূচীর মধ্যে দিয়ে কৃষকের জীবনে পরিবর্তন আনবার চেষ্টা করা হচ্ছে। বিরোধী দলের নেতা মাননীয় সাত্তার সাহেব বললেন, 'এই কয়েক বছরে কৃষি ক্ষেত্রে কিছুই হয় নি।' এমন কি তিনি উৎপাদন বাড়েনি বলবারও চেষ্টা করেছেন। আমি এই প্রসঙ্গে একটা হিসাবের দিকে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস আমলে ১৯৭১-৭১ সালে উৎপাদন কত ছিল? সে সময়ে উৎপাদন ছিল—৭১ লক্ষ ৭ হাজার মেঃ টন। আর ১৯৭৭-৭৮ সালে—আমাদের আমলে উৎপাদন হয়েছে—৮৯ লক্ষ ৭০ হাজার মেঃ টন। ১৯৮৩-৮৪ সালে উৎপাদন হয়েছে—৯১ লক্ষ ৭ হাজার মেঃ টন। আর ১৯৮৪-৮৫ সালে হয়েছে ৯২ লক্ষ ৫৬ হাজার মেঃ টন। এবং ১৯৮৫-৮৬ সালে হয়েছে ৯১ লক্ষ ২৭ হাজার মেঃ টন। এই হিসাবের পরিপ্রেক্ষিতে তিনি অবশ্য বলবার চেষ্টা করেছেন যে, তাঁদের আমলের গড় উৎপাদন বৃদ্ধির গতি নাকি সঠিকভাবে রক্ষিত হচ্ছে না, গতি নাকি বিপর্যস্ত হয়ে গেছে।

*আমি এ কথা তাঁকে পরিস্কার করে বলতে চাই এই সময়ের মধ্যে ১৯৭৮ সালে যে ভয়াবহ বিধ্বংসী বন্যা হয়েছিল সেই বন্যায় পশ্চিমবাংলার ৯'টি জেলাকে প্লাবিত করেছিল, কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়েছিল। কৈ তিনি তো তাঁর বক্তব্যের মধ্যে সে কথার উল্লেখ রাখলেন না?* তারপরে ১৯৮২ সালের প্রচণ্ড খরার ফলে আমাদের পশ্চিমবাংলার কৃষি ক্ষেত্রে যে বিপদের সৃষ্টি হয়েছিল তারও তিনি উল্লেখ রাখলেন না! এমন কি গত বছর ১৯৮৬ সালের বন্যা বা অতি বৃষ্টির ফলে ৬ লক্ষ ৯৬ হাজার জমি যে জলমগ্ন হয়েছিল, ধান, পাট এবং অন্যান্য ফসল নষ্ট হয়ে গিয়েছিল, সে কথারও তিনি উল্লেখ রাখলেন না! তাই আমি বলছি, প্রবল বন্যা, প্রচণ্ড খরা এবং গত বছরের বন্যা ও অতি বৃষ্টির আঘাতকে কাটিয়ে উৎপাদনের গতিকে খুবই দক্ষতার সঙ্গে রক্ষা করা গিয়েছে, এ কথা নিশ্চয়ই বলা যেতে পারে। অবশ্যই এটা পশ্চিমবঙ্গ সরকারের কৃতিত্ব। অবশ্যই ইতিপূর্বে এই কৃতিত্বের কথা সরকার পক্ষের মাননীয় সদস্যরা উল্লেখ করেছেন। আমি একথা এই জন্যই উল্লেখ করছি যে, এই কৃতিত্বের পিছনে, সরকারী উদ্যোগে উন্নত প্রথায় চাষ করার ক্ষেত্রে সাধারণ গরীব কৃষকদের, বর্গাদারদের, পাট্টাদারদের নানাভাবে সহযোগিতা রয়েছে।

[ 6-30—6-40 P.M. ]

বীজ, কীটনাশক ওষুধ ইত্যাদি দেওয়া হচ্ছে। সেখানে ঋণ দেওয়া হচ্ছে। সবচেয়ে বড় কথা ভূমি ব্যবস্থার পরিবর্তন আনা হয়েছে। মাননীয় বিরোধীদলের সদস্য প্রশ্ন তুলেছেন, সব সর্বনাশ হয়ে গেল, জমিকে টুকরো টুকরো করে দিলো, ২/১ বিঘা জমি দিয়ে কি হবে? এইরকম নানা কথা তুলেছেন। আমি বলতে চাই, পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য, আমরা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে রয়েছি। আমরা যদি ভূমি ব্যবস্থার আমুল সংস্কার করতে চাই সেই অধিকার আমাদের নেই। আমরা কি দেখলাম? আমরা দেখলাম, ১৯৮১ সালের ৮ এপ্রিল ভূমি সংশোধন বিল এনেছিলাম। সেই বিলটির এ্যাসেন্ট পেতে ( রাষ্ট্রপতির ) ৫ বছর সময় লেগেছিল। এ্যাসেন্ট পাবার পর আবার নতুন করে সংশোধন করে প্রেসিডেন্টের কাছে পাঠানো হয়েছে। কিন্তু এখন পর্যন্ত তার সম্মতি পাওয়া যায়নি। আমরা গ্রামের কৃষকদের হাতে জমি দিতে চাই। বর্গাদারদের যদি অধিকার দিতে পারা যায়, তাদের যদি নানাভাবে সাহায্য করা যায় এবং ছোট ছোট জমির ক্ষেত্রে সার দিয়ে, বীজ দিয়ে,

জল দিয়ে, ঋণ দিয়ে যদি সাহায্য করতে পারা যায় তাহলে ফসলের উৎপাদন বাড়বে। ফ্রাগমেনটেসানের মধ্য দিয়ে কাজ করলে উৎপাদন ব্যাহত হবে না, বরং বৃদ্ধি হবে। এটাই পশ্চিমবাংলায় প্রমাণিত হয়েছে। তাই ওদের চোখে পশ্চিমবাংলা মরুভূমি দেখছে। কিন্তু আমরা কি দেখছি, আমি নদীয়া জেলা থেকে এসেছি। আমি কি দেখছি, সারা নদীয়া জেলার বিভিন্ন এলাকায়, ২৪-পরগনা জেলার বিরাট অঞ্চল, বর্ধমান জেলার বিরাট এলাকা সর্বত্র দেখছি সারা বছর সবুজের সমারোহ। এটাই বাস্তব ঘটনা। কৃষকেরা এক একটি জমিতে ৩টি করে ফসল উৎপাদন করছে। সুতরাং মরুভূমি বলে ঢাকা দেওয়া যাবে না। বামফ্রন্ট সরকার উৎপাদনের ক্ষেত্রে ব্যর্থ হয়ে গেছে এই কথা বলা যাবে না। বাস্তব সত্যকে ঢেকে রাখা যায় না। সুতরাং যদি বিচার করে দেখা যায় তাহলে দেখা যাবে আমাদের এই যে অগ্রগতি ঘটেছে এই অগ্রগতির পিছনে রয়েছে আমাদের ভূমি সংস্কার। আমরা কৃষকদের হাতে জমি দিতে পেরেছি। প্রায় ৮ লক্ষ একর জমি বিলি বন্টন করতে পেরেছি। ১৪ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করতে পেরেছি। পাট্টাদারদের পাট্টা দিয়ে বীজ, জল এবং ঋণের ব্যবস্থা করতে পেরেছি। নির্দিষ্ট সময়ের আগে তারা যদি ঋণ শোধ করে দেয়, ঋণের টাকা যদি সরকারকে দিয়ে দেয় তাহলে ঋণের সুদ ব্যাঙ্ককে দিতে হয় না। বিনা সুদে অর্থ পাওয়ার ব্যবস্থা করা হয়েছে। সেইজন্য আমি বলছি, ধানের কথা বলুন, পাটের কথা বলুন, আলুর কথা বলুন, তৈল বীজের কথা বলুন, যে কোন ক্ষেত্রেই বলুন, কৃষিতে উৎপাদন দ্রুত গতিতে বেড়ে যাচ্ছে। এটাই বাস্তব চিত্র এটাই বাস্তব অবস্থা। পশ্চিমবাংলায় যেমন ডীপ-টিউবওয়েল, আর. এল. আই. বসানো হয়েছে তেমনি বেসরকারী যে সমস্ত শ্যালো টিউবওয়েল বসানো হয়েছে তার যে পাম্প সেই পাম্প পশ্চিমবাংলায় প্রচুর পরিমাণে দেওয়া হয়েছে। প্রায় আড়াই লক্ষ পাম্প দেওয়া হয়েছে। অর্থাৎ সরকার থেকে সাবসিডি দেওয়া হয়েছে। গরীব মানুষ যারা দরিদ্র, যারা তপসিলি, যারা আদিবাসী এই সমস্ত কৃষকদের সাহায্য করে, সাবসিডি দিয়ে কাউকে ৫০ পারসেন্ট, কাউকে ৩০ পারসেন্ট, কাউকে ২৫ পারসেন্ট সাবসিডি দিয়ে অসংখ্য পাম্প বিলি বন্টন করা হয়েছে। ব্যাঙ্ক থেকে যাতে টাকা পায় তার ব্যবস্থা করা হয়েছে। এইভাবে আর. এল. আইয়েয় মাধ্যমে, ডিপটিউবওয়েলের মাধ্যমে, হ্যাণ্ড পাম্প দিয়ে, ডিজেল পাম্প সেট দিয়ে কৃষির উন্নতির চেষ্টা চলছে। মাননীয় সদস্য ফজরুল রহমান সাহেব বললেন এইভাবে ফসলের উৎপাদন কমে যাচ্ছে।

তিনি যে কথাটা বলেছেন সেটা হচ্ছে এই যে, ল অফ ডিমিনিশিং রিটার্ণ। এই কথাটা তিনি তুলেছেন এবং বলেছেন যে, একটা জমিতে বেশী সার দেওয়ার পরে

তার যে উৎপাদন ক্ষমতা, উর্বরতা শক্তি সেটা হ্রাস পেয়ে যায়। কিন্তু আমরা জানি এবং আমরা সাধারণভাবে লক্ষ্য করে যেটা দেখেছি সেটা হল যে, একটা জমিতে যদি ফসল হয় এবং পরে যদি সেই জমিতে ফসল চেঞ্জ করে লাগান হয়, যেমন এক বছর ধান হল, পরের বছর পাট কিম্বা অন্যান্য ফসল লাগান হল তাহলে জমির অবস্থাটা এক রকম থাকে না। যদি তার পরিবর্তন ঘটান যায়। তিনি যে কথাটা বলার চেষ্টা করেছেন সেই রিকার্ডো যিনি একজন বড় অর্থনীতিবিদ তাঁর সেই ল অফ ডিমিনিশিং থিয়োরী যেটা তিনি তুলেছেন। এ কথাটা তোলার পিছনে তাঁর একটা উদ্দেশ্য ছিল, কি উদ্দেশ্য সেটা আমি ব্যাখ্যা করছি না, তবে তাঁর এই ডিমিনিশিং থিয়োরীর বিরুদ্ধে মহান নেতা কালমার্কস একটা কথা বলেছিলেন, সেটা হচ্ছে এই যে, আমরা যদি কেমিষ্ট্রীর অর্থাৎ রসায়ণের ঠিকমত প্রয়োগ বা ব্যবহার করতে পারতাম এবং কেমিষ্ট্রীর ব্যবহার করে জমির চেহারা বদলে দিতে পারি তাহলে আজকে এই বিংশ শতাব্দীর শেষ প্রান্তে বিজ্ঞানের যুগে বিজ্ঞানের চরম অগ্রগতিতে যে ধরণের বিভিন্ন ঘটনা ঘটছে সেগুলিকে প্রতিহত করতে পারে বলে আমরা বিশ্বাস করি। সেজন্য আমরা দেখতে পাচ্ছি যে, আজকে অন্যান্য সামন্ততান্ত্রিক দেশে তারা বিজ্ঞানকে নানাভাবে ব্যবহার করে বাধাগুলিকে কাটিয়ে এগিয়ে যাবার চেষ্টা করছে। এইবার আমি আর একটা কথা বলতে চাইছি। মাননীয় সাত্তার সাহেব এবং ফজলুর রহমান সাহেব বলছেন, 'তাইতো, এরা দেশের সর্বনাশ করে দিচ্ছে।' কিন্তু আমরা কি জানি? আমরা জোরের সঙ্গে এই কথাই বলতে পারি যে, পশ্চিমবঙ্গের প্রায় ৬ কোটি মানুষ আজকে বামফ্রন্ট সরকারকে আশীর্বাদ করছে। কারণ কংগ্রেস আমলে কি দেখা গেছে? কংগ্রেস আমলে মানুষের খাই খাই রব আর চতুর্দিকে হাহাকার। প্রতি বছর মানুষকে খাদ্যের জন্য আন্দোলন করতে হয়েছে। আমরা ১৯৫৯ সালের কথা ভুলে যাব? প্রফুল্ল সেনের আমলে ৮২ জন গ্রামের কৃষক ও গরীব মানুষ খাদ্যের দাবী করেছিল, তখন কি হয়েছিল? প্রফুল্ল সেন সরকার সেই ৮২ জন মানুষকে গুলীর মুখে স্তব্ধ করে দিয়েছিল। কলকাতার রাজপথে তাদের দেহ লুটিয়ে পড়েছিল, অসংখ্য মানুষ সেদিন আহত হয়েছিল। তারপর যদি আর একটু এগিয়ে আসি বসিরহাটের নুরুল ইসলাম একটা ৮ বছরের ছেলে সেদিন কি দাবী করেছিল? বসিরহাটের ঘটনা শুধু বসিরহাটেই আটক ছিল না, ১৯৬৬ সালে সারা নদীয়া জেলার মানুষ খাদ্যের প্রচণ্ড সঙ্কটের জন্য আন্দোলন করেছিল এবং নুরুলের হত্যার বিরুদ্ধে প্রতিবাদে গর্জে উঠেছিল, তখনকার সরকার সেই নদীয়ার সংগ্রামী ক্ষুধার্ত মানুষকে গুলীর মুখে স্তব্ধ করে দেবার জন্য উঠে পড়ে লেগেছিল, তাদের প্রাণ দিতে হয়েছিল। আনন্দ, অর্জুন, হরি এদের কথা আমরা ভুলে যাব? সেদিন প্রফুল্ল সেনের কংগ্রেস সরকার

বিনা বিচারে অনেককে জেলে আটক রেখেছিলেন। আমাদের শ্রদ্ধেয় অমৃতেন্দুবাবুও আটক ছিলেন, আমিও মোহনপুর জেলে আটক ছিলাম বিনা বিচারে। অপরাধ? পশ্চিমবঙ্গের সাধারণ ক্ষুধার্ত্ত মানুষ আন্দোলন করছে। অতএব সেই খাদ্যের জন্য আন্দোলনকে স্তব্ধ করতে হবে, তাই সেই আন্দোলনের সমস্ত নেতাকে আটক রাখ, এই হচ্ছে ঘটনা।

[ 6-40—6-50 P.M. ]

ফজলুর রহমান সাহেব বলেছিলেন, 'আমি গ্রামের মানুষ। সেখানে একটি ফার্ম করেছি, একটি ডিপ্ টিউবওয়েল বসিয়েছি।' কিন্তু তার বাড়িটার কি হয়েছিল? সেদিনের সেই উত্তেজিত জনতা সেটা ফজলুর রহমান সাহেবের বাড়ি বলে খাতির করেনি; আগুন দিয়ে জ্বালিয়ে দিয়েছিল। আনন্দ, অর্জুন, হরির খুনের বদলা নিতে পশ্চিমবঙ্গের মানুষ সেদিন গর্জে উঠেছিল। সেই আন্দোলনের মধ্য দিয়ে সারা পশ্চিম বাংলা উত্তাল হয়ে উঠেছিল এবং তারই পরিণতিতে ১৯৬৬ সালে কংগ্রেসের পরাজয় হয়েছিল এবং যুক্তফ্রন্ট জন্ম নিয়েছিল। সেই কথাগুলি অবশ্যই বলতে হবে! সেদিনের সেই অন্ধকার কালো দিনগুলি আমরা পেরিয়ে এসেছি। আমাদের সীমিত ক্ষমতা, সীমিত শক্তি; তা সত্ত্বেও আমরা যেভাবে পশ্চিম বাংলার মানুষের অর্থনৈতিক জীবনে একটা পরিবর্তন আনার জন্য কৃষির ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে যে চেষ্টা চালাচ্ছি সেটা প্রশংসনায়—এটা বিরোধী পক্ষের স্বীকৃতি দেওয়া অবশ্যই উচিত। আজকে পশ্চিমবঙ্গে ১ কোটি ১৭ লক্ষ একর জমি, আমাদের লোকসংখ্যা হচ্ছে ৫ কোটি ৪৫ লক্ষ ৮১ হাজার, যার মধ্যে ৪ কোটি ১ লক্ষ ৩৪ হাজার মানুষ গ্রামে বাস করে। এদের মধ্যে কৃষকের সংখ্যা ৪৫ লক্ষ ৫১ হাজার, ক্ষেতমজুরের সংখ্যা ৩৮ লক্ষ ৯২ হাজার। এই মানুষগুলির ভবিষ্যৎ কি? আমরা মনে করি, আজকে কৃষি সমস্যার সমাধান যদি করতে পারা যায়, কৃষকদের হাতে যদি জমি তুলে দেওয়া যায় তাহলে আমাদের দেশের অর্থনৈতিক পরিবর্তন ঘটবে। কারণ, পশ্চিমবঙ্গের অর্থনীতি আজকে নির্ভর করে আছে কৃষির উপর। এখানে মেনস্টে অফ্ দি ইকোনোমি হচ্ছে এগ্রিকালচার। এগ্রিকালচারই হচ্ছে আমাদের দেশের মেনস্টে অফ্ ইকোনমি, অর্থাৎ কৃষিই হচ্ছে মূল কথা। সেইজন্য কৃষির দিকে যদি নজর না দিই, যদি ভূমি সংস্কার না করি, যদি কৃষকের জীবনে পরিবর্তন আনবার চেষ্টা না করি, তাহলে এদেশে বেকার

সমস্যার সমাধান হতে পারে না। আমাদের বামফ্রন্ট সরকার সে দিকেই যাচ্ছেন। আমাদের কৃষিমন্ত্রী এইদিকে লক্ষ্য রেখেছেন, ভূমি-রাজস্ব মন্ত্রীও লক্ষ্য রেখেছেন। অন্যান্য সদস্যরাও বলেছেন যে, কৃষির সঙ্গে ভূমিসংস্কারের একটা সম্পর্ক রেখে এই কাজগুলি করতে হবে। এইসঙ্গে আর একটি কথা বলতে চাইছি যে, আজকে আমাদের যতটুকু অগ্রগতি ঘটেছে সেই অগ্রগতির মধ্য দিয়ে আমাদের কাছে কিছু কিছু সাজেশনও এসেছে। শস্যবীমার ক্ষেত্রে মাননীয় মন্ত্রীর যে রিপোর্ট, তাতে রয়েছে যে—একে ব্লকভিত্তিকের জায়গায় মৌজাভিত্তিক করা হবে। আমিও মনে করি, এটা বল্‌কভিত্তিক না করে মৌজাভিত্তিক করা উচিত। আমাদের জেলার কৃষ্ণনগরে কৃষিফার্মের অনেক জমি আছে। মাননীয় মন্ত্রী যেন সেদিকে একটু নজর দেন যাতে ওগুলি ঠিকভাবে ব্যবহার করা যায়। আমাদের জেলাতে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় আছে, কিন্তু ঐ বিশ্ববিদ্যালয়ে পঠন-পাঠন ঠিকমত হয় না। সেখানে নানারকম ফার্মের কর্মসূচী রয়েছে, কিন্তু সেই কর্মসূচী ঠিকভাবে কার্যকরী হয়নি। গবেষণার কাজ ঠিকমত না হবার দরুণ, ফার্মগুলি ঠিকমত তৈরী করে ডেমনেষ্ট্রেশনের কাজ ঠিকমত না করবার দরুণ সেখানকার ছাত্ররা ঠিকমত পড়াশুনা করতে পারছে না। তাছাড়া ফার্মগুলি থেকে যাতে আরো বেশী করে উৎপাদন করা যায় তার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁর আনিত বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীনাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ আজকে উত্থাপন করেছেন আমি সেই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে কিছু বক্তব্য উপস্থিত করছি। যে নীতিতে, যে নিরিখে এই ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন সেই নীতির সঙ্গে আমি একমত। এই কারণে একমত, চাষের সঙ্গে যে মানুষগুলি সংশ্লিষ্ট আছে সেই মানুষের মধ্যে অর্থনৈতিক দিক থেকে যারা দুর্বল, সেই মানুষের কল্যাণের জন্য বিগত দশ বছর ধরে বামফ্রন্ট সরকার·যেভাবে কৃষি-বাজেট, কৃষি পরিকল্পনা রূপায়িত করেছেন সেই নিরিখে এই ব্যয়-বরাদ্দ। এই ব্যয়-বরাদ্দের উপর ভিত্তি করে দুর্বল মানুষের যে কর্মসংস্থান যার সুযোগ অতীতে কম ছিল সেই কর্মসংস্থানের সুযোগ বাড়বে। বিরোধী দলের সদস্যরা উৎপাদনের উপর বিশেষ গুরুত্ব দিয়েছেন। কংগ্রেস আমলে মারাত্মক দুর্ভোগের কথা আমি জানি।

উৎপাদনের ব্যাপারে এই সরকার জোর দিয়েছে। এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় কংগ্রেস দল শাসন করে এমন রাজ্যে তণ্ডুল জাতীয় খাদ্যশস্য উৎপাদন হয়। কিন্তু চাষের সঙ্গে সংশ্লিষ্ট যে মানুষগুলি আছে সেই মানুষের কথা মনে রেখে সেই রাজ্যে কৃষিনীতি তৈরী হয় না এবং তৈরী হয় না বলেই যথেষ্ট উৎপাদন হওয়া সত্বেও সেই রাজ্যের মানুষের খাদ্যের অভাব রয়েছে। তা না হলে একটা সীমাবদ্ধ এলাকায় কি করে ৪।৫ হাজার লোক মারা যায়? আমি জানতে চাই উৎপাদনের ক্ষেত্রে কি চিত্র বিগত ২৮ বছরের কংগ্রেস রাজত্বে ছিল? যে সমস্ত সুযোগ-সুবিধা উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে দরকার সেটা সেই সময় ছিল না। এই সরকারের আমলে জনগণের উপর, কৃষিনির্ভরশীল মানুষের উপর দৃষ্টি রেখেই ভূমি সংস্কারের কাজ করা হয়েছে, তাদের দিকেই লক্ষ্য রেখে আমাদের সরকারের পক্ষ থেকে বিভিন্ন কর্মসূচী রূপায়িত করা হয়েছে। সেই সমস্ত ব্যবস্থা না থাকার ফলে ১৯৬০/৬১ সালে ৫৯ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছিল কংগ্রেসের আমলে। এক সময় তণ্ডুল জাতীয় খাদ্যের অভাবে মানুষকে জীবন দিতে হয়েছিল। ১৯৫৯ সালে বেশ কিছু মানুষ কংগ্রেস সরকারের বিরুদ্ধে গিয়েছিল বলে ৮২ জন লোককে জীবন দিতে হয়েছিল। আমার আগে আমাদেরই একজন মাননীয় সদস্য এই ঘটনার উল্লেখ করেছেন। সেই সময় একটা ভয়ংকর অবস্থা একটা লজ্জাজনক অবস্থার সৃষ্টি হয়েছিল। এই রাজ্যে আমাদের নিয়ম-নীতি পরিচালনার ক্ষেত্রে জনগণকে এই অবস্থা থেকে মুক্তি দিতে পেরেছে। এখানে খাদ্য উৎপাদন যথেষ্ট বেড়েছে। খাদ্য উৎপাদন ভারতবর্ষে যথেষ্ট বেড়েছে কিন্তু যে দল ভারতবর্ষে শাসন-ক্ষমতায় আছে সেই দলের বহু রাজ্য আছে সেখানে তণ্ডুল জাতীয় খাদ্যের অভাব মানুষের মধ্যে রয়েছে, কর্মসংস্থানের অভাব মানুষের মধ্যে রয়েছে। এইগুলিকে মোকাবিলা করবার উপযুক্ত ব্যবস্থা যা পশ্চিম বাংলায় চলছে বিগত ১০ বছর ধরে সেই ব্যবস্থাগুলি ওই সব রাজ্যগুলি দেখাতে পারছে না। আজকে উৎপাদন বৃদ্ধি ঘটিয়ে পশ্চিম বাংলাকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করবার দৃঢ় পদক্ষেপ বিগত ১০ বছর ধরে গ্রহণ করা হয়েছে। সেই দিক থেকে এখানে নিশ্চয়ই অগ্রগতি ঘটবে।

[ 6-50—7-00 P.M. ]

কিন্তু কৃষক সাধারণ আজকে যে সমস্ত ফসল বিশেষ করে অর্থকরী ফসল, যার উপরে কৃষক সমাজের মেরুদণ্ড নির্ভর করে—পাট হচ্ছে পশ্চিমবঙ্গের প্রধান অর্থকরী

ফসল—তার চাষের এলাকা, উৎপাদনের হার, উৎপাদনের পরিমাণ সবই বৃদ্ধি পেয়েছে, তবুও সেই অর্থকরী ফসলের দাম নির্ধারণ করার দায়িত্ব যাঁদের হাতে, সেই দায়িত্ব তাঁরা পালন করতে পারছেন না। গ্রামের মানুষের উপরে তাঁরা যে দরদ আজকে দেখাচ্ছেন তা আসলে মেকী দরদ। আজকে পাটের দামের ব্যাপারে তাঁরা কিছু বলতে পারছেন না। এই অবস্থার মধ্যে অবস্থান করেও, কৃষকদের আরও সুযোগ-সুবিধা যাতে দিতে পারা যায়—কিছু ব্যবস্থা ইতিমধ্যেই করা হয়েছে—তা দিতে এই বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। প্রাকৃতিক কারণে ভূমির ক্ষয় কিছু হয়, তার সংরক্ষণের ব্যবস্থা করা দরকার। বিগত ১০ বছর ধরে ভূমি সংরক্ষণের কাজ কিছু করা হয়েছে এবং ব্যয়-বরাদ্দের মধ্যেও সে ব্যাপারে কিছু লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছে। আমরা দেখতে পাই যে, ভূমি-সংরক্ষণের কর্মসূচীতে ১৯৮৪-৮৫ সালে প্রায় ৯ হাজার হেক্টর জমির ভূমি-সংরক্ষণের কাজ করা হয়েছিল। ১৯৮৬-৮৭ সালে ভূমি-সংরক্ষণের কাজে লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছিল যে পরিমাণ, সেই নিরিখে এবারেও লক্ষ্যমাত্রা ধার্য্য হয়েছে। এর দ্বারা কৃষকদের উপকার করা হবে। আজকে পশ্চিমবঙ্গে সারের ব্যবহার অনেক বৃদ্ধি পেয়েছে। এটা উৎপাদনে প্রভূত সাহায্য করলে। আজকে উন্নতমানের বীজ উৎপাদন করবার জন্য পশ্চিম বাংলার সরকার বিগত ১০ বছর ধরে যেমন চেষ্টা করছেন, তেমনি চেষ্টা করছেন তার উৎকর্ষতা সাধনের জন্যও। উন্নতমানের বীজ উৎপাদনের জন্য সরকার নানা চেষ্টা করছেন এবং এর ফলেই উন্নতমানের বীজ, গম, ধান ইত্যাদি উৎপাদন করা সম্ভবপর হয়েছে। আজকে নানারকম পরীক্ষা-নিরীক্ষার মধ্য দিয়ে উন্নতমানের বীজ করা হচ্ছে এবং এর ফলে অর্থ নৈতিক দিক থেকে যারা দুর্বল, সেই সমস্ত কৃষক যাঁরা এর সঙ্গে সংশ্লিষ্ট আছেন, তাঁরা নানাভাবে উপকৃত হচ্ছেন। কংগ্রেস সরকারের ২৮ বছরের রাজত্বে এই সমস্ত কৃষকদের হাতে জমি ছিল না যার দ্বারা তাঁরা বাঁচতে পারে, আবার অল্পকিছু জমি তাঁদের হাতে থাকলেও জমিতে যে তাঁরা চাষ করতে তারা পারবে, তার কোন গ্যারান্টি ছিল না; বর্তমানে এই সরকারের আমলে আজ ৩৩ লক্ষ কৃষক নিজেদের জমিতে চাষ করবার সুযোগ পাচ্ছেন। তাদের বর্গাদার হিসাবে নাম রেকর্ড হয়েছে, জমিতে পাট্টা তারা পেয়েছে। এই সাথে সাথে এই কৃষি কাজের মধ্য দিয়ে, নানা কৃষি পরিকল্পনার মধ্য দিয়ে কৃষকদের নানাভাবে সাহায্য করতে চেষ্টা করছেন পশ্চিমবাংলার বামপন্থী সরকার। সরকার নানা রকম সাহায্য দিতে যেমন, ব্যাঙ্ক থেকে ঋণ পাবার ব্যবস্থা, সরকার'-এর পক্ষ থেকে নানা সাহায্য ইত্যাদির মাধ্যমে কৃষির উৎপাদন বৃদ্ধি করার চেষ্টা করছেন। অর্থাৎ সরকার চেষ্টা করছেন যাতে কৃষি-সংশ্লিষ্ট মানুষরা তাদের যথার্থ ভূমিকা যেন পালন করতে পারেন। সেজন্য তাদের নানাভাবে উৎসাহ দিচ্ছেন। সরকারের সেই উৎসাহ-

দানের কর্মসূচীকে যাতে তারা কাজে লাগাতে পারে, উৎপাদনের ক্ষেত্রে যাতে তারা আরও বেশী করে উৎপাদন বৃদ্ধি করতে পারে তারজন্য সরকারের পক্ষ থেকে যতখানি সম্ভব ব্যবস্থা করেছেন। কৃষকরা যাতে সরকারের বিভিন্ন কর্মসূচীতে অংশ নিতে পারে তারজন্য নানাভাবে উৎসাহ দিচ্ছেন। সরকার আজকে এজন্য নানাভাবে উদ্যোগ গ্রহণ করেছেন। পশ্চিমবাংলাতে কৃষিক্ষেত্রে অনেক ক্ষয়-ক্ষতি ইতিমধ্যে হয়েছে, সেজন্য সরকারের পক্ষ থেকে ফসল বীমার ব্যবস্থা করেছেন এবং এটা বিগত ১০ বছর ধরে করে আসছেন। ১ লক্ষ ১১ হাজার ৮২ হেক্টর জমি এই প্রকল্পের আওতায় আনা হয়েছে, যার আর্থিক মূল্য ২২ কোটি টাকার উপর। রবি খন্দর ক্ষেত্রে ১০৫টা থানাতে এই শস্যবীমা প্রকল্পকে সম্প্রসারিত করা হয়েছে। ১১৬টা থানার গম চাষের এলাকাকে এই বীমার আওতায় আনা হয়েছে। এমনকি, বামপন্থী এই সরকার কৃষকদের জন্য বার্ধক্য ভাতার ব্যবস্থা করেছেন। ১৯-২০ হাজার লোক, যারা তাদের উৎপাদনের ক্ষমতা হারিয়েছে, সরকারের পক্ষ থেকে তাদের ভাতা দেওয়া হচ্ছে। এইসব কিছু দিয়ে একটা জনমুখী প্রকল্প রচনা করতে চান এবং সেজন্য কৃষিমন্ত্রী এখানে আজ তাঁর ব্যয়-বরাদ্দের দাবী উপস্থিত করেছেন। আমি সেজন্য তাঁর এই ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থন জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঞ্যা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার প্রতিটি লাইন পড়ে বোঝার চেষ্টা করেছি কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে পশ্চিমবঙ্গের ৭-৮ লক্ষ মাদুর চাষী যারা এই কৃষির সঙ্গে যুক্ত সেই মাদুর চাষীদের জন্য একটি কথাও কৃষিমন্ত্রীর বাজেট বরাদ্দের মধ্যে নেই। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে তাঁর অজ্ঞতা বা তাঁর দপ্তরের বিভিন্ন বিভিন্ন জেলার অফিসারদের অজ্ঞতা এই বাজেটের মধ্যে দিয়ে পরিস্ফুট হয়েছে। মাননীয় মন্ত্রী হিমঘরের কথা বলতে গিয়ে বলেছেন যে ২৬২টি লাইসেন্স প্রাপ্ত। এই বছরের তথ্য অনুযায়ী ৩৩ লক্ষ টন আলু উৎপাদন হয়েছে কিন্তু হিমঘরের যে ক্যাপাসিটি তাতে ১৩ লক্ষ ৫০ হাজার সংগ্রহ করে রাখা যাবে, তার বেশী রাখা যাবে না। আমরা দেখেছি কৃষিমন্ত্রী আলু চাষ মরশুমে বক্তব্য রাখেন যে সমস্ত আলু চাষীদের স্বার্থ রক্ষা করার জন্য ব্লকগুলিতে পঞ্চায়েতের মাধ্যমে বণ্ড বিলি করা হবে। সেই বণ্ড দিয়ে হিমঘরে আলু রাখা যাবে, আলু চাষীরা যখন আলুর দাম কমে যায় তখন যাতে আলু বিক্রি করে ক্ষতিগ্রস্ত না হয় সেইজন্য বণ্ড দিয়ে আলু কিনে সেই আলু হিমঘরে রাখার পরিকল্পনা করা হয়েছিল। কিন্তু তা মুষ্টিমেয় লোকেদের হাতে চলে যাচ্ছে। আপনি

সব কিছু জেনেও কিছু বলতে পারছেন না কারণ আপনি মার্কসিস্ট কমিউনিষ্টের হাতের পুতুল হয়ে বসে আছেন। কোথায় প্রতিটি জেলার ব্লকে ব্লকে আজকে আলু উৎপাদনকারীরা বণ্ড দিয়ে হিমঘরে আলু রাখছেন? আপনি এই বিষয়ে খুব ভালো করেই জানেন যে কৃষকরা আলু হিমঘরে রাখতে পারেন না, তাদের আলুর কম দাম থাকা সত্ত্বেও কম লাভে বাজারে বিক্রি করতে হয়। সুতরাং হিমঘরে আলু রাখা নিয়ে রীতিমত ফাটকাবাজি এবং দুর্নীতি চলছে। আমি আপনার কাছে আবেদন করছি আলু চাষীদের স্বার্থ রক্ষা করার জন্য বণ্ড চালু করে হিমঘরের ক্যাপাসিটি বাড়ান যাতে প্রত্যেক আলু চাষী সত্যিকারের কিছু সাহায্য পায় সেই দিকে দৃষ্টি দেবেন। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই বিশ্ববিদ্যালয়টি নিয়ে আপনার এতো মাথাব্যাথা কেন জানি না। এখানে প্রতিনিয়ত যা ঘটছে সংবাদ-পত্রে প্রতিদিনই তা বেরুচ্ছে যে সেখানে মার্কসিস্ট কমিউনিষ্ট পার্টির একটা আখরা তৈরী হয়েছে। একটা কৃষক সভার অফিস তৈরী হয়েছে। স্বর্গীয় বিধানচন্দ্র রায়ের তৈরী ওই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে কলুষিত করার কোন অধিকার নেই কৃষি-মন্ত্রীর। উনি নিজে না নিয়ে বিনয়বাবুর হাতে দিয়ে দিন কৃষকসভার অফিস করার জন্য। এখানে সব বড় বড় কৃতি ছাত্ররা ডক্টরেট উপাধি লাভ করার জন্য যায় কিন্তু সেখানে পড়াশুনো বলে কিছু নেই। যদি কৃষক সভার অফিস করারই দরকার হয় তাহলে এতো করে ইণ্ডিয়ান রিসার্চ কাউন্সিল এবং এগ্রিকালচারাল কাউন্সিল টাকা পাঠাচ্ছেন তার আর প্রয়োজন কি? শুধু তাই নয় আই সি আরের টাকা আসে বিভিন্ন রকম কৃষি বিষয়ক প্রযুক্তি বিদ্যাশিক্ষার জন্য এবং যাতে আরো বেশী করে কৃষকরা কৃষি বিষয়ে পারদর্শী হয়ে উঠতে পারে সেই বিষয়ে শিক্ষা দেওয়ার জন্য। নানা গবেষণার বিষয়ে এক্সপেরিমেণ্টের জন্য ওই টাকাগুলি আসে কিন্তু ওই টাকা পার্টির পকেটে চলে যাচ্ছে অথবা সরকারী কর্মচারীদের বেতন দিতেই খরচ হয়ে যাচ্ছে। তারপরে সেখানকার খামারগুলি আপনাদের দলের লোকেরা দখল করে রেখে দিয়েছেন। কিন্তু আপনার অবস্থা দেখলে কষ্ট হয় কিছু করতে পারছেন না। মার্কসিস্ট কমিউনিষ্ট পার্টির কাছে অসহায়ের মত বসে আছেন। আপনি আগেরবার যখন মিনিষ্টার ছিলেন তখন আপনার সঙ্গে যুক্ত ছিল ক্ষুদ্রসেচ এবং পাবলিক হেল্‌থ ইঞ্জিনীয়ারিং। তারপরের মিনিষ্ট্রিতে আপনাদের দুজন মন্ত্রী হলেন। আপনার দপ্তরের সঙ্গে জলসরবরাহ দপ্তর রাখা হয়েছিল এবং এবারে আপনাকে ডানা কেটে দেওয়া হয়েছে, আপনি শুধু কৃষিমন্ত্রী হয়ে বসে আছেন। আজকে অনেক সদস্যরা পাট চাষ নিয়ে কথা বললেন। বিগত সেসানেও এই পাটচাষ নিয়ে অনেক কথা হয়েছিল; আমি আপনার কাছে একটি কথা পরিষ্কারভাবে জানতে চাই কেন আপনি এই

ব্যাপারটা নিয়ে রাজনীতি করছেন, যেখানে পাটের দাম এখন ১৮৫, ১৮৭ টাকায় নেমে এসেছে। যেখানে প্রায় ৭ লক্ষ পাট শিল্পের সঙ্গে জড়িয়ে আছে শ্রমিক তারা আজকে বেকার হবার মুখে এবং প্রায় অনেকগুলি কারখানা বন্ধ হয়ে গেছে। পশ্চিমবঙ্গের কৃষিমন্ত্রী এই ব্যাপারে একটা জরুরী রেজলিউশান নিচ্ছেন না কেন যাতে করে এই চলতি আর্থিক বছর থেকে মহারাষ্ট্রে যে প্যাটার্নের ব্যবস্থা আছে সেইরকম এখানে পাট কেনার জন্য এবং পাট চাষীদের স্বার্থরক্ষা করার জন্য একটা করপোরেশান করুন। আপনারা সে কাজ করবেন না কারণ রাজনীতি তো করতেই হবে।

[ 7-00 – 7-10 P. M. ]

রাজনীতি করতে হবে—পাটশিল্পের সঙ্গে যুক্ত শ্রমিকদের বেকার করে দিয়ে লালঝাণ্ডা হাতে দিয়ে কেন্দ্রের বিরুদ্ধে শ্লোগান তুলে দিয়ে সেখানে আজকে একটা রাজনীতি করার আখড়া তৈরী করতে হবে—আজকে বলবেন না। শষ্য বীমার সম্পর্কে কৃষিমন্ত্রী বলার চেষ্টা করেছেন—আমি তাকে এই ব্যাপারে সমর্থন করছি; এটা একটা বাস্তবমুখী কথা। একটি ব্লকে একটিই নিয়ম হবে, ৬৫ ভাগের বেশী ব্লকে ক্ষতিগ্রস্ত না হলে শষ্য বীমা করা যাবে না; আমি তার সঙ্গে এই ব্যাপারে একমত। আমরা এই ব্যাপারে নিশ্চিতভাবে তার সঙ্গে কথা বলতে প্রস্তুত। কৃষকের স্বার্থরক্ষার জন্য প্রতিটি জেলায়, প্রতিটি মৌজায়– জেলা ভিত্তিতে, মৌজা ভিত্তিতে আজকে শিলাবৃষ্টি, বন্যা ও খরায় শষ্য নষ্ট হয় তাহলে সেক্ষেত্রে কৃষকের স্বার্থ রক্ষা করতে নিশ্চয় শষ্য বীমা করতে হবে। এই ব্যাপারে আমরা এক মত, এবং নিশ্চয় এটা একটা দৃঢ় প্রস্তাব। আমাদের এখানে যে কতকগুলি ঘটনা ঘটে গেল তার মধ্যে উল্লেখযোগ্য হল ১৯৮৬ সালে সেপ্টেম্বরের ভয়ঙ্কর বন্যায় আমার ব্লক সবচেয়ে বড় ক্ষতিগ্রস্থ—সবং ব্লক। আপনার দপ্তর বলছে—। এখনও আমরা জানিনা—৬৫ ভাগ চাষের ক্ষতি হয়েছে, আবার বি. ডি. ও. বলছে ৯০ ভাগ, এ. ডি. ও.-র প্রাথমিক রিপোর্ট ৯৮ ভাগ—কোনটা ঠিক। আমরা বিস্মিত হতবাক্, আমরা কোন খবর পাচ্ছি না। আমাদের চাষীরা জানতে চাইছে তাদের হক পাওনার টাকা—শষ্য বীমার টাকা—পাবে কিনা? ওদের অধিকার আছে এটা জানার। এখন ক্রপ কাটিং করে এনালাইসিস করে বিভিন্ন বীমা দপ্তরের সঙ্গে যোগাযোগ করে আপনার দপ্তরে তারা কি রিপোর্ট দিয়েছে আমরা সেটা জানতে পারছি না। দয়া করে যদি তথ্যটা আমাদেরকে

বলেন, এই সভায় জানান, তাহলে আমরা সাধারণ মানুষের প্রতিনিধি হিসাবে তাদেরকে জানাতে পারব। আমরা যা দেখতে পাচ্ছি—আপনার দপ্তর থেকে সাহায্য নিয়ে আমরা সেই তথ্য দিতে চেষ্টা করছি। বন্যা হয়েগেলে আপনার দপ্তর থেকে এগিয়ে এলেন নিজেদের সাহায্য নিয়ে, কিন্তু মার্কসবাদীর কম্যুনিষ্ট পার্টির পঞ্চায়েতের পাণ্ডারা লোপাট করে দিয়েছেন সেই সমস্ত জিনিষগুলি, কৃষকের কাছে পৌছাল না ; আজকে সমবায় দপ্তরের ঋণ, ব্যাঙ্কের ঋণ, সরকারের ঋণ, কো-অপারেটিভ সোসাইটিসের ঋণ। আজকে বিপর্যয় অবস্থার মধ্যে চাষীরা দিন গুণছে ; তারা চাষ করতে পারছে না। আজকে আপনার দপ্তর থেকে এবং সমবায় দপ্তর থেকে নোটীশ জারি হয়েছে কৃষকদের উপর, তাদেরকে দেওয়া ঋণ ফেরৎ দিতে হবে। আমার আবেদন ব্যাপারটা খুঁটিয়ে দেখুন, যে সমস্ত এলাকায় বন্যা হয়ে যাবার ফলেও এলাকাটা বন্যা কবলিত বলে ঘোষণা করলেন না—কৃষি দপ্তরের মন্ত্রী সভার একটা যৌথ দায়িত্ব গেজেট নোটিফিকেশন করার, বন্যা কবলিত এলাকা বলে। তারপর রাজ্য সরকারও কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করি যৌথ প্রয়াসে কৃষকদেরকে আর্থিক সহযোগিতা করতে, আজকে এই বন্যা ও দুর্যোগের ফলে মেদিনীপুর এলাকাকে সরকারী ভাবে গেজেটে নোটিফিকেশন করে এটাকে চিহ্নিত করেননি, বারে বারে বলেছেন কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, এর একটা অবসান ঘটানো দরকার। আমার সময় খুব কম, তাই আমি আপনার কাছে আবেদন করছি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যা-লয়ের হস্তক্ষেপ করুন। নতুবা বিনয়বাবুর দপ্তরে ঐ কৃষকসভার অফিস সাইন বোর্ডটা ঝুলিয়ে দিন। চাষীদের ব্যাপারে আপনি একটি কথাও বলেননি। যে সমস্ত ৭/৮ লক্ষ্য মাত্র চাষী আছে তাদের স্বার্থ রক্ষা করার জন্য আপনি কিছু চিন্তাভাবনা করেন। আলু চাষীদের বণ্ড নিয়ে যে ফাটকাবাজী বলছে সেখানে মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির পাণ্ডারা যা করছেন এই ব্যাপারে আপনি হস্তক্ষেপ করুন এবং আলু চাষীদের স্বার্থ রক্ষা ররুন। পশ্চিমবঙ্গের পাটচাষীদের স্বার্থে অলিবম্বে একটা কৃষি উদ্যোগ নিয়ে সমবায় ভিত্তিতে একটি কর্পোরেশানের মাধ্যমে তাদের স্বার্থ রক্ষা করুন। তাই আপনার বাজেট বক্তব্যকে সমর্থন করতে পারলাম না, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসাত্ত্বিক কুমার রায়ঃ** মাননীয় কৃষিমন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। মাননীয় সাত্তার সাহেব যিনি আজকে বিরোধী পক্ষের নেতা হয়ে গেলেন, সব সুযোগ পেলেন তার বক্তব্য শুনলাম। আমার সময় খুবই কম, আমি পরিসংখ্যানে যাচ্ছি না, তার হিসাব মূলত নেই। কৃষিতে ফলন

বেড়েছে কিনা এটা আপনাদের আমি বলে রাখি। তার সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীটা সম্পূর্ণ তফাৎ। কারণ উনি বললেন যে ১০ লক্ষ টন বাড়েনি, কিন্তু দেখা যাচ্ছে ১৯৭৬ সালে যা প্রোডাকশান ছিল তাতে ১৯৮৩ সালে যা প্রোডাকশান হয়েছে তাতে '৮ লক্ষ টন বেশী প্রোডাকশান হয়েছে। ১৯৮৪-৮৫ সালে ১৯ লক্ষ টন বেশী হয়েছে। আপনারা কি করে বলছেন উৎপাদন বাড়ে নি। এই হিসাব তো এখানে রয়েছে। কথা হচ্ছে উনি অনেক জমির মালিক এবং এখন উনি ভাগচাষীদের পাল্লায় পড়েছেন, এখন ৫০ ভাগের বেশী ধান পাচ্ছেন না—তাই ওনার ধানের হিসাবটা মিলছে না। প্রোডাকসন কোথায় কমলো সেটা বুঝতে পারছি না। কিছু দিন আগে মানুষ মাইলো খেয়েছে, পশ্চিমবাংলার বেশীরভাগ মানুষ চাল খেতে পায় নি—অনেক মানুষ দু বেলা ভাত খেতে পায় নি, এক বেলা গম আর এক বেলা ভাত খেতে হয়েছে ঐ আপনাদের প্রফুল্ল সেনের আমলে—সন্দেশ রসগোল্লা বন্ধ করে দেওয়া হয়েছিল দুধের অভাবে—এই তো আপনাদের কৃতিত্ব। আজকে ফুড প্রোডাকসন যদি না হবে তাহলে এখন লোকে ইচ্ছা মত চাল পাচ্ছে কোথা থেকে? আজকে প্রত্যেকে তাদের প্রয়োজন মত চাল পাচ্ছে, এবং কিনছে। তাহলে ধানের প্রোডাকসন যদি না বেড়ে থাকে তাহলে এগুলি সব পাচ্ছে কোথা থেকে? তাই আমি বলছি যে আপনাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাত আছে। আজকে সাত্তার সাহেব যেসব কথা বলে গেলেন যে প্রোডাকসন কমে গেছে—কি করে বললেন জানি না। ইরিগেসনের কথা বললেন, ১৯৫৭ সালে ইউ. পি-তে একজন পাম্প ইঞ্জিনীয়ার-এর সঙ্গে আমার অলোচনা হয়েছিল —তিনি লক্ষ্ণৌতে থাকেন একজন বিশেষজ্ঞ। তিনি বলেছিলেন যে খুব বেশী ডিপ টিউবওয়েল বসিয়ে নীচের জল ব্যবহার করা উচিত নয়, তাতে জমির মাটির ক্ষতি হয়, বালি পড়ে হায় সারফেস ওয়াটার ব্যবহার করা উচিত। বাঁকুড়া পুরুলিয়ার কোন জায়গায় ডিপ টিউবওয়েল বসানো যেতে পারে সে কথা তো বললেন না। একটা এরিয়াল সার্ভে হয়েছিল এবং সেন্ট্রাল গভর্ণমেন্ট সেই এরিয়াল সার্ভে করেছিলেন—সেটা চেপে দিলেন কেন? সেকথা সম্বন্ধে মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে বলেন ভাল হবে। আমাদের বীরভূম জেলার মানুষদের অবস্থা আমি জানি এবং আমাদের আমলেই সেই জায়গাকে সতেজ প্রচেষ্টা চালানো হয়েছে। মানসবাবু সবং কেন্দ্রের ক্রপের কথা বললেন—কিন্তু তো পান চাষীদের কথা বললেন না। তারাও তো চাষী—এই সরকার কিন্তু তাদের কথা চিন্তা করছে। এই সরকার গরীব কৃষকদের পেনসেনের ব্যবস্থা করেছে। যাতে ব্যাপকভাবে মিনিকিট দেওয়া হয় তার ব্যবস্থা করেছেন। আপনারা তো বললেন যে মিনিকিট বন্ধ করে দেওয়া হোক। মিনিকিট ভালভাবে বিতরণ না করলে চাষীরা কি করে চাষ করবে, কি করে উন্নতমানের চাষ করতে

পারবে? আমি জানি পাঞ্জাবে ইউ পি-তে চকবন্ধ সিস্টেম চালু হয়েছে। আমাদের এখানে বেশীর ভাগ চাষীরা জমি বিভিন্ন জায়গায় ছোট ছোট ভাগে বিভক্ত অবস্থায় আছে। এগুলিকে চকবন্ধ সিস্টেমে এনে এক এক জনের জমি একটা নির্দিষ্ট জায়গায় পালটাপালটি করে আনার ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ আজকে ক্যানেল হতে ফিল্ড চ্যানেল সিস্টেম এমনভাবে করতে হবে যাতে জলের সুসম বণ্টন হয় তার ব্যবস্থা আপনি করবেন এই অনুরোধ আমি রাখছি। আর একটা কথা যেটা সবচেয়ে মুস্কিল সেটা হচ্ছে যে আমাদের দেশে আখ চাষ একেবারে কমে গিয়েছে। একটা জমি সারা বছর আটকে রাখতে হয় বলে অন্য কোন ফসল করতে পারে না বলে চাষীরা আখ চাষ করতে চায় না। অক্টোবর মাসে আখ চাষের সহিত সাথী ফসল হিসাবে আলুর চাষ করলে ঐ একই জমিতে আখ ও আলু হয়। আমি জানি এক একর জমিতে সাথী ফসল হিসাবে ১০০ কুইন্টাল আলু এবং ভাল আখ উৎপাদন হয়েছে। এই ব্যাপারে আপনাকে উদ্যোগ নিতে অনুরোধ করছি।

[ 7-10—7-20 P.M. ]

অথবা কালো জিরে লাগাতে পারেন, বাই প্রোডাক্ট না হলে চাষী বেশী লাভ পাবে না। আখের চাষ যাতে পশ্চিমবঙ্গে বেশী হয় তারজন্য সচেষ্ট হন। আমার সময় শেষের সংকেত হয়ে গেছে, অনেক কিছু বলার ছিল, সময়াভাবে বলতে পারলাম না, এই যে বাজেট আপনি পেশ করেছেন তাকে সমর্থন করে এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় কৃষিমন্ত্রী তাঁর দীর্ঘ এবং লম্বা-চওড়া বাজেট ভাষণ দিয়েছেন, কিন্তু তাঁর এই দীর্ঘ লম্বা-চওড়া ভাষণ অনুসারে কৃষির অগ্রগতি এবং কৃষকের জীবনে উন্নতি ঘটেনি। আমাদের পশ্চিমবঙ্গ কৃষি প্রধান দেশ, কৃষির উপর তার অর্থনীতি নির্ভর করছে। কৃষি অর্থনীতির যদি উন্নতি ঘটে তাহলে এখানে শিল্পের উন্নতি ঘটবে। কিন্তু বামফ্রন্ট

সরকার তাঁদের আমলে কৃষির উন্নতির যে দাবি করেছেন বাস্তবের দিক থেকে সেটা দেখতে গেলে দেখা যাবে বাস্তবের সঙ্গে তাঁর ভাষণের কোন মিল নেই। এখানে কৃষির যদি উন্নতি করতে হয় তাহলে ভূমি সংস্কার, ভূমি সংরক্ষণের প্রশ্ন যেমন এর সঙ্গে জড়িয়ে আছে তেমনি ক্ষুদ্র সেচ হোক, মাঝারি সেচ হোক, বড় সেচ পরিকল্পনা হোক এগুলি সব অঙ্গাঙ্গিভাবে এর সঙ্গে জড়িয়ে আছে। কিন্তু কৃষির উন্নতি ঘটাবার জন্য মন্ত্রী মহাশয় যে চেষ্টাই করুন না কেন এই সমস্ত দপ্তরগুলির সঙ্গে পারস্পরিক কো-অর্ডিনেশানের অভাব আমরা লক্ষ্য করেছি। যেমন প্রতিটি ব্লকে কৃষি বিভাগ আছে, আগে একই সঙ্গে ব্লকের সঙ্গে এই কৃষি দপ্তর ছিল, কিন্তু বেশ কয়েক বছর হল বামফ্রন্ট সরকার আসার পর সেই কৃষি অফিস ব্লক অফিস থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে গেছে। আমরা দেখেছি ব্লক ভিত্তিক পঞ্চায়েত ভিত্তিক সব কাজগুলি চলছে। স্বাভাবিকভাবে ক্ষুদ্র সেচ, বৃহত সেচ দপ্তরগুলির সঙ্গে তাঁর কৃষি দপ্তরের মধ্যে একটা সংঘাত দেখা যাচ্ছে। বলছেন মিনিকিট দেওয়া হয়; হ্যাঁ, মিনিকিট দেওয়া হয় ঠিকই, কিন্তু বেশীর ভাগ সদস্যই আমার সঙ্গে একমত হবেন যে এই মিনি কিটগুলি যে সময়ে দেওয়া হয় সেই সময়ে সমস্ত কৃষকের কাজ ফুরিয়ে যায়। যখন কলাই চাষ হবে সেই সময়ে কলাইএর বীজ না দিয়ে যখন কলাই চাষ ফুরিয়ে যায় সেই সময় বীজ দেওয়া হচ্ছে। যখন ধানের বীজ বপন করতে হবে সেই সময় উত্তীর্ণ হয়ে যাবার পর ধানের বীজ পৌঁচাচ্ছে। যে সিজিনে যে বীজের প্রয়োজন দেখা যাচ্ছে সেই বীজ সেই সিজিনের শেষের দিকে পৌঁচাচ্ছে। সরকারী হিসাব অনুসারে দেখা যাচ্ছে এত লক্ষ ব্যাগ মিনিকিট সাপ্লাই করেছেন, কিন্তু বাস্তব ক্ষেত্রে সেগুলি কৃষকের প্রয়োজনে লাগছে না। এখানে কৃষির উন্নতির যে দাবি করেছেন এই সম্পর্কে আমি বলব সরকার এই যে মিনিকিট, ঋণ, সার, বীজ সরবরাহ করার ফলে যে উন্নতি হচ্ছে তা নয়, উন্নতি যদি কিছুটা হয়ে থাকে তাহলে কৃষক তার নিজের প্রচেষ্টায় উদ্যোগে ধার দেনা করেই হোক আর ব্যাঙ্ক থেকে লোন নিয়েই হোক সেই উন্নতি ঘটিয়েছে, এতে কৃষি দপ্তরের বিরাট কৃতিত্ব আছে বলে আমি মনে করি না। এখানে কৃষি বীমার কথা বলা হয়েছে। এখানে প্রশ্নোত্তরে মন্ত্রী মহাশয় বলেছেন তিনি কৃষি বীমার চেষ্টা করেছেন। আমরা দেখেছি পর পর খরা, বণ্যা, অতি বর্ষণে কৃষকের ফসল নষ্ট হয়ে যায়, কিন্তু বাস্তবপক্ষে এই কৃষি বীমা তাদের কাছে পৌঁছায় না। এখানে একটা নিয়ম আছে যে থানা ভিত্তিক এটা কেন্দ্রীয় সরকারের অনুমোদন প্রয়োজন, সেখানে তিনি প্রস্তাব করেছেন মৌজা ভিত্তিক না হলে অন্তত গ্রাম পঞ্চায়েত ভিত্তিক করবার। আমি বলব আপনি পঞ্চায়েত এলাকা ভিত্তিক না করে মৌজা ভিত্তিক এটা করবার উদ্যোগ নিন, তাহলে কৃষক তার সুযোগ নিতে পারবে খরা, বন্যা এবং অতি বর্ষণে তার ফসল নষ্ট হলে।

আপনারা এখানে বলেছেন বৃদ্ধ কৃষক, যারা কর্মক্ষমতা হারিয়েছে তাদের পেনসন দেবার ব্যবস্থা করেছেন এবং দিচ্ছেনও কিছু কিছু। আপনারা এখানে ২০ হাজার কৃষকের কথা বলেছেন। পশ্চিমবাংলায় গ্রামের সংখ্যা হচ্ছে ৩৮ হাজার কাজেই যদি হিসেব করেন তাহলে দেখবেন গড়ে প্রতি গ্রামে দুজনের মত লোক এই সাহায্য পাচ্ছে। এটা বাড়াবার ব্যাপারে আপনার আরও উদ্যোগ নিচ্ছেন না কেন? আপনারা জনদরদের কথা বলেন, বামফ্রন্ট সরকার গরীবের সরকার একথাও বলেন। তাহলে কৃষিভিত্তিক এই গ্রাম বাংলার বৃদ্ধ গরীব কৃষক যারা সারা জীবন কর্ম করে এখন অক্ষম হয়ে পড়েছে সাহায্য দেবার ক্ষেত্রে তাদের সংখ্যাটা আরও বাড়াচ্ছেন না কেন? আমি মনে করি এই সংখ্যাটা আরও বাড়ান উচিত। কৃষকদের এই পেনসন পাবার ক্ষেত্রে আর একটা সমস্যা হচ্ছে। নিয়মিত টাকা পাওয়া ১বছর হয়ে গেছে কিন্তু পেনসন পাচ্ছে না। আমি অনুরোধ করব, ঐ ২০ হাজার কৃষককে যে পেনসন দিচ্ছেন তাদের সংখ্যাটা বাড়ান এবং টাকাটা পাবার ক্ষেত্রে মাসে মাসে বা ৩ মাস অন্তর যাতে তারা পায় তার ব্যবস্থা করুন। আমানের অর্থকরী ফসলের মধ্যে পাট হচ্ছে প্রধান। কিন্তু এই পাটের ব্যাপারে কিছু কিছু সমস্যা রয়েছে। আমাদের এখানে ৪০ লক্ষ পাটচাষী রয়েছে এবং তার সঙ্গে যুক্ত রয়েছে প্রচুর ক্ষেতমজুর। পাট আমাদের প্রধান ফসল হবার ফলে এখানে অনেক চটকল রয়েছে এবং বিরাট সংখ্যক মানুষ এর সঙ্গে যুক্ত। কিন্তু আমরা দেখছি পাটচাষীরা বছরের পর বছর ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই পাট চাষ করতে যে খরচ হয় সেটাও উশুল হয়না। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার নিশ্চয়ই দায়ী, কিন্তু রাজ্য সরকারেরও উদ্যোগ নেওয়া উচিত। কেন্দ্রীয় সরকার যে উচ্চ মুল্য নির্ধারণ করলেন আমাদের মুখ্যমন্ত্রী সেটা মেনে নিলেন। আমরা জানি কৃষিমন্ত্রী তাতে আপত্তি করেছিলেন এবং তাঁর সেই আপত্তিটা আমরাও মেনে নিয়েছিলাম। কিন্তু মুখ্যমন্ত্রী যখন সায় দিয়েছেন তখন কৃষিমন্ত্রী বাধ্য হয়ে মুখ্যমন্ত্রীর কথা মেনে নিলেন। এখানে জে সি আই-র পাট কেনার কথা, কিন্তু তারা সেটা কেনেনি। যে মূল্যে তাদের নেবার কথা সেই মূল্যে তারা নেয় না এবং লোকজনও দেয় না। ফোরেরা চাষীদের অভাবের সুযোগ নিয়ে পাট কিনে নেয়। পাট চাষীদের সুযোগ সুবিধা দেবার জন্য মহারাষ্ট্র সরকার একটা কর্পোরেশন গঠন করেছে। আপনারাও সেই রকম উদ্যোগ নিচ্ছেন না কেন? পশ্চিমবাংলায় ৪০ লক্ষ পাটচাষী রয়েছে এবং তার সঙ্গে যুক্ত রয়েছে লক্ষ লক্ষ ক্ষেতমজুর এবং আড়াই লক্ষ শ্রমিক। পাটের মাধ্যমে আমাদের বৈদেসিক মুদ্রা আসে এবং আমরা দেখেছি প্রায় ৩০০ কোটি টাকা আমাদের এসেছে বৈদেশিক মুদ্রা। কাজেই আমি অনুরোধ

করছি সরকার উদ্যোগ নিয়ে একটা কর্পোরেসন গঠন করুন। মন্ত্রীমহাশয় এই যে দীর্ঘ ভাষণ দিয়েছেন তাতে কৃষকদের উন্নতির কোন কথা নেই কাজেই তাঁর বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[7-20—7-30 P.M.]

**শ্রীকমলকান্তি গুহ** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের অধিকাংশ মানুষ দারিদ্র পীড়িত। তাদের সঠিক শিক্ষা, জীবন যাপন, মান উন্নয়নের জন্য যেসব উপকরণ দরকার তা তারা সংগ্রহ করতে পারে না। কিন্তু নিজেদের জীবনের বাস্তব অভিজ্ঞতা থেকে তাদের শিক্ষা না থাকলেও তারা কিছু কিছু উপলব্ধি করতে পারে। কয়েকদিন ধরে পশ্চিমবাংলায় প্রচণ্ড দাবাদাহে মানুষ অস্থির, ক্লান্ত শ্রান্ত। এই অবস্থায় গত দু দিন ধরে তাপমাত্রা নেমে এল এবং মানুষের ক্লান্তি খানিকটা দূর হল। সে জানতে পারলো কত ডিগ্রি উঠেছিল, কত ডিগ্রি নামলো। এটা যাদের টি ভি আছে তারা হিন্দী, ইংরেজী নিউজ থেকে বুঝতে পারেন। আর একশ্রেণীর মানুষ আছে যারা বাস্তব অভিজ্ঞতা থেকে বোঝেন। আমাদের পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন কত হয়েছে, সেটা সঠিক কিনা, রিপোর্ট ঠিক হয়েছে কিনা কৃষি দপ্তরের বক্তব্য ঠিক কিনা এটা বোঝাবার দরকার নেই। মানুষ বাজারে চাল পাচ্ছে কিনা, প্রতিদিন দুবেলা খেয়ে আছে কিনা এটা থেকে বোঝা যায় পশ্চিম বাংলায় উৎপাদন কোন জায়গায় এসে পেঁাচেছে। বিরোধী দল নেতা বললেন সারা ভারতে উৎপাদন বেড়ে গেছে এবং বাইরে থেকে খাদ্য আনতে হচ্ছে না এবং সেই তুলনায় এখানে অগ্রগতি লক্ষ্য করা যাচ্ছে না উৎপাদন নিম্নমুখী। উড়িষ্যায় নীট আবাদী জমির পরিমাণ ৬১ লক্ষ ৩০ হাজার হেক্টর, পশ্চিমবাংলার ক্ষেত্রে নীট জমির পরিমাণ ৫৫ লক্ষ হেক্টর। উড়িষ্যার লোকসংখ্য ৩ কোটি, সেখানে পশ্চিমবাংলার লোকসংখ্যা ৬ কোটি। ভারতবর্ষের উৎপাদন দারুণভাবে বেড়ে গেছে বলছেন সেখানে পশ্চিমবাংলায় কালাহণ্ডি হয়নি কেন? উড়িষ্যায় আজ যে মর্মান্তিক অবস্থা হয়েছে এরপরেও কি ভারতবর্ষের উৎপাদন নিয়ে গর্ব করা উচিত? একথা আপনাদের বলা সাজে কিনা চিন্তা করে দেখবেন। এখানকার খাদ্য উৎপাদন নিয়ে আলোচনা করতে গিয়ে কেন্দ্রকে ধিক্কার জানান উচিত ছিল, উড়িষ্যা সরকারকে ধিক্কার দেয়া উচিত ছিল। ভারতবর্ষ এক জাতি

এক প্রাণ বলে আমরা গর্ববোধ করি। অথচ আজ সেখানে এই অবস্থা এবং এদিকে আপনারা একবারও লক্ষ্য করেন নি।

উৎপাদন কমের কথা বলছেন। সাত্তার সাহেব বললেন গমের উৎপাদন দারুণ ভাবে কমে গেছে হ্যাঁ, কমেছে। আরো কমে গেলে'ও আমাদের লজ্জা নেই, ক্ষতি নেই। ১৯৭৬/৭৭ সনে পশ্চিমবঙ্গে গমের কত জমি ছিল? ২ লক্ষ ৩৮ হাজার হেক্টর। আর বোরোর জমি কত ছিল? ২ লক্ষ ৩৮ হাজার একর। আর এবারে পশ্চিমবঙ্গে বোরোর জমি কত বেড়েছে? ৭ লক্ষ হেক্টর হয়েছে। প্রায় ৪॥ লক্ষ হেক্টরের উপর বোরোতে বেড়ে গেল। এই গমের জমি বোরোতে রূপান্তরিত হয়েছে। এই জিনিস আপনারা বুঝতে পারবেন না, বোঝা আপনাদের পক্ষে সম্ভব নয়। আপনাদের সময়ে ১৯৭৬/৭৭ সালে ৭ লক্ষ ১৫ হাজার টন বোরো হয়েছিল। আমি আপানাদের কাছে বিশেষ করে সরকার পক্ষের মাননীয় সদস্যদের কাছে একটা আনন্দের সংবাদ দিচ্ছি, প্রাথমিক ভাবে আমরা যে হিসাব নিয়েছি তাতে দেখা যাচ্ছে এবারে বোরো ১৭ লক্ষ টনে পৌঁচেছে, আপনাদের সময়ে যা ছিল ৭ লক্ষ ১৫ হাজার টন। এখন আমরা ১৭ লক্ষ টনে পৌঁচেছি। ১৯৭৬/৭৭ সনে এই পশ্চিমবঙ্গে তৈল বীজের উৎপাদন ২৬ হাজার টন। এবারে আমরা ২ লক্ষ টনে পৌঁচেছি। আমরা যে ২ লক্ষ টনে পৌঁচেছি—এই জমিগুলি কোথা থেকে এল? এগুলি গম থেকে এল। বোরো বাড়ল, কোথা থেকে এল? গম থেকে এল। গমে কৃষকরা হিসাব করে দেখছে তাদের লাভ হচ্ছে না তাই বোরো, তৈল বীজের উৎপাদন বেড়েছে। কাজেই এইখানে উৎপাদন বেড়ে গেছে। সাত্তার সাহেব বলেছেন, আমরা এক জায়গায় ঘুরপাক খাচ্ছি, উৎপাদনের অগ্রগতি নেই। কিন্তু আমরা সেখানে দেখছি যে, এবারে আমাদের উৎপাদনের আনুমানিক হিসাব হচ্ছে ৯৪ লক্ষ টনে পৌঁছে যাচ্ছি। তবে এই কথা ঠিক যে, আমাদের ঘাটতি আছে। এই ঘাটতি পূরণের জন্য আমাদের চেষ্টা করতে হবে। ঘাটতি যে নেই, এতো আমরা কোন সময় বলিনি। কিন্তু আমাদের অগ্রগতি আছে। সাত্তার সাহেব, আপনার স্বপ্ন ভঙ্গ হয়ে গেছে। আপনি আপনি আশা করেছিলেন ঐ ভদ্রলোকের দৌলতে এখানে এসে বসবেন। কিন্তু আপনার সেই স্বপ্ন ভঙ্গ হওয়ায় আজ আপনি সব হলদে দেখছেন। হতাশা থেকে সব ভাল জিনিসগুলি দেখতে পাচ্ছেন না হতাশায় জর্জরিত আপনি একটি মানুষ—আপনি একটাও ভাল জিনিস দেখতে পাচ্ছেন না মাননীয় বিরোধী দলের কয়েকজন সদস্য মিনি কিটের কথা বলেছেন। তারা বলেছেন মিনিকিট নিয়ে কিছু হচ্ছে না মিনি কিট যারা পাচ্ছে, তাদের জমি নেই। মিনিকিট নিয়ে দুর্নীতি হচ্ছে। আমি

এই বিষয়ে বেশী কথা না বলে কেন্দ্রীয় সরকারের কৃষি বিভাগের একটি রিপোর্টের প্রতি আপনাদের মনোযোগ আকর্ষণ করতে চাই। এই বিভাগের অধীন সর্ব ভারতীয় কেন্দ্রীয় কৃষিবিভাগ মিনি কিট-এর উপযোগিতা সম্বন্ধে একটি সমীক্ষা করেছেন। তারা কি বলেছেন? (১) মিনিকিট প্রাপকদের বেশীর ভাগই ছিলেন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং এটা অত্যন্ত উৎসাহের কথা যে, মিনি কিট সত্যি সত্যিই ঐ শ্রেণীর চাষীদের কাছে পৌঁচেছে। (২) মিনিকিট যেসব বিলি করা হয়েছে তাতে ক্রপিং ইনটেনসিটি অনেক বেড়েছে। (৩) মিনিকিট দেওয়া বীজে চাষ করে সাধারণ বীজে চাষের অপেক্ষায় উৎপাদনের মাত্রা অনেকখানি বেড়েছে। (৪) প্রায় এক-তৃতীয়াংশ চাষী মিনিকিট দেওয়া উৎপাদন বীজ পরের বার চাষ করার জন্য রাখে। আরো বেশী সংখ্যক চাষী এই বীজ রাখলে ভাল হয়।

[7-30 –7-40. P.M.]

এঁরা মিনিকিটের এই ব্যবস্থা চালু রাখতে সুপারিশ করেছেন। আমি আপনাদের কাছে আর একটি রির্পোট রাখতে চাই। এ সম্বন্ধে ইণ্ডিয়ান ইন্সটিটিউট অব ম্যানেজমেণ্ট—এদের দিয়ে একটা সার্ভে করিয়েছিলাম আমরা। তাঁরা বলছেন, "(১) মিনিকিট কেবলমাত্র ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীগণই পেয়েছেন এবং কৃষক নির্বাচন করা হয়েছে,—তাদের ভাষায়—"বায়াস ফ্রি বা নিরপেক্ষ ভাবে" এঁরা বলেছেন সি. পি. এম. এর লোকদের দেওয়া হয়, খালি নিজেদের লোকদের দেওয়া হয়, পঞ্চায়েতকে দেওয়া হয়, দুর্নীতিপরায়ণ লোকদের দেওয়া হয় অথচ ইণ্ডিয়ান ইন্সটিটিউট অব ম্যানেজমেণ্ট, তারা বলেছেন বায়াস ফ্রি হয়ে দেওয়া হয়েছে। ২ নং হচ্ছে, "যারা এই মিনিকিট পেয়েছেন তাদের মধ্যে শতকরা ৮০ ভাগ কৃষক বলেছেন যে, উচ্চ ফলনশীল চাষ বাড়াতে এবং উন্নতমানের বীজ পেতে এই মিনিকিট প্রভূত সহায়ক হয়েছে।" ৩ নং তাঁরা বলেছেন, "শতকরা ৯৫ ভাগ কৃষক স্বীকার করেছেন যে তাঁরা তাঁদের প্রাপ্য মিনিকিট পেয়েছেন।" ৪ নং তারা বলেছেন, "যে সকল কৃষক মিনিকিট পাননি তাঁরাও বলেছেন যে মিনিকিটের মাধ্যমে উন্নতমানের বীজ পাওয়া যায়।" ইণ্ডিয়ান ইন্সটিটিউট অব ম্যানেজমেণ্ট বলেছেন, শতকরা ৫ জন ঠিকমত মিনিকিট পায়নি। এটা হতে পারে, কারণ এখনও অনেকে আছেন—পঞ্চায়েতে তো খালি বামপন্থীরা নেই, কংগ্রেসীরাও আছেন। শতকরা এই ৫ জন কোথা থেকে এসেছেন

কে জানে। এটা একটা হিসাব করে দেখতে হবে। মানসবাবু মহারাষ্ট্রের তুলো কেনার কথা বলেছেন এবং সেই অনুসারে এখানে পাট কিনতে বলেছেন। আমি আশা করেছিলাম যে বিরোধীপক্ষের সজ্জন, বিনয়ী, বিদ্বান—কাগজের ভাষায়—খুব পণ্ডিত লোক মহাশয় ( Expunged as ordered by the chair ) এখানে আজকে থাকবেন। এই সজ্জন লোক কতবড় সজ্জন হতে পারেন পশ্চিমবঙ্গের প্রতি আজ থাকলে এটা আমি তাঁর কাছে বলতাম। যদিও তিনি নেই তবুও আমি রেকর্ড করে রাখার জন্য বলছি। এই ভদ্রলোক

( নয়েজ )

( ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ—স্যার, উনি হাউসে উপস্থিত নেই, ওঁর নাম করা যাবে না। )

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ—নামটা বাদ যাবে।

**শ্রীকমলকান্তি গুহ** ঃ—স্যার, এখানকার সদস্য তিনি, তাঁর যদি কোন বক্তব্য থাকে তিনি বলবেন। এখানকার মেম্বার তিনি।

( নয়েজ )

এই ভদ্রলোক যখন বাণিজ্যমন্ত্রী ছিলেন, কেন্দ্রের

( নয়েজ )

ভদ্রলোক নয় বাণিজ্যমন্ত্রী ?

( নয়েজ )

এই ভদ্রলোক যখন বাণিজ্যমন্ত্রী ছিলেন কেন্দ্রীয় সরকারের তখন তিনি কি সর্বনাশ করেছিলেন আমাদের আমি সেই কথাই বলছি। স্যার, ১৯৩৭ সালের ৪ঠা সেপ্টেম্বর অবিভক্ত বাংলার এই বিধানসভায় ততকালীন সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের সকল সদস্য মিলে একটি প্রস্তাব নিয়েছিলেন। তখন বাজারে পাটের দর ছিল ৪৷৷ টাকা আর চালের দর ছিল পৌনে পাঁচ টাকা। ৪ আনার তফাৎ ছিল। সেদিন, কৃষি বাজেটের দিন এই বিধানসভায় তুলকালাম কাণ্ড হয়ে গিয়েছিল। সেদিন সরকার-পক্ষ এবং বিরোধীপক্ষরা মিলে বা এক হয়ে একটা সুপারিশ করেছিলের। তাদের সুপারিশ ছিল যে এক মন পাট বিক্রি করে যাতে তিন মন ধান পাওয়া যায়। এটা তাদের দাবীও ছিল। এ নিয়ে আন্দলোনও চলছিল। ১৯৫৪ সালে কেন্দ্রীয় সরকার একটি কমিটি করলেন। সেই কমিটি বললেন, 'এক মণ পাট বিক্রি করে তিন মণ ধান, এটা ঠিক নয়, এক মণ পাট বিক্রি করে দু'মণ ধান যাতে পাওয়া যেতে পারে সে ব্যবস্থা করা উচিত। আর ১৯৭৩ সালে এই সজ্জন ব্যক্তি যখন বাণিজ্যমন্ত্রী ছিলেন তখন তিনি ঐ মহারাষ্ট্রের তুলো লবিদের, যারা তুলোর ব্যবসা করে তাদের খুশী করবার জন্য, তাদের সন্তুষ্ট করবার জন্য এবং কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গ-বিরোধী যে মনোভাব সেই মনোভাবকে তোয়াজ করবার জন্য ঘোষণা করেছিলেন যে এক মম পাট বিক্রি করে যাতে এক মন ধান তারা কিনতে পারে। এই ভদ্রলোক সেদিন এই ঘোষণা করেছিলেন।

এবং সঙ্গে সঙ্গে তিনি কি করলেন? তিনি সেদিন এই কাজ করেছিলেন। ১৯৬১-৬২ সালে যদি ১০০ ধরা যায় পাইকারী মূল্য সূচক, সেদিন তুলোর মূল্যসূচক ছিল ২৬০, আর পাটের ছিল ১৬০। সেই তুলোর লবিকে সুযোগ সুবিধা দেবার জন্য তার দাম তিনি বাড়িয়ে দিলেন। এই তুলো আমদানী করার উপরে, তার উপরে তিনি শুল্ক বাড়িয়ে দিলেন এবং বাড়িয়ে দিলে তুলো লবির সুবিধা করে দিলেন। অন্য দিকে পাটের রপ্তানীর যে শুল্ক ছিল সেটাকে বাড়িয়ে দিয়ে ৫০০ টাকা করে দিলেন। এইভাবে পাট চাষীদের সর্বনাশ করে দিয়েছেন। আজকে এখানে আমি আমার প্রশ্নোত্তরে বলেছিলাম, এবারে পাটের যে সর্বনিম্ন মূল্য ঘোষণা করা হয়েছে সেটা বিধি সম্মত ভাবে ঘোষণা করা হয়নি। তার আইন সঙ্গত কোন ঘোষণা নেই, অর্ডার অনুসারে ঘোষণা করা হয়নি। এর ফলে কেউ যদি সর্বনিম্ন মূল্যে পাট না কেনে তাহলে আইন গত ভাবে তার বিরুদ্ধে ব্যবস্থা করা যাবে না, এমন কি যদি জে. সি. আইও না কেনে তাহলে তার বিরুদ্ধে কিছু করা যাবে না। অথচ এই সম্পর্কে এতটুকু বক্তব্য আপনারা রাখলেন না যে হ্যাঁ, এটা অন্যায় হয়েছে, কেন্দ্রীয় সরকার

এই নির্দেশ অনুসারে, অর্ডার অনুসারে, বিধি অনুসারে এই পাটের মূল্য ঘোষণা করেন নি। এর ফলে পাট চাষীদের সর্বনাশ হয়ে যাবে। একবারের জন্যও আপনাদের বিবেকে এটা খোঁচা দিল না, আপনাদের বিবেককে রক্তাক্ত করল না? আপনারা নির্বাক হয়ে বসে থাকলেন এবং বসে থেকে পশ্চিমবাংলার সর্বনাশ করার চেষ্টা করছেন। মানস ভূঞ্যা বলেছেন যে মহারাষ্ট্রে কর্পোরেশান হয়েছে সেইভাবে আপনিও কিনুন। আপনারা কথাটা বুঝে দেখুন। মহারাষ্ট্রে সেই কর্পোরেশানকে রিজার্ভ ব্যাঙ্ক তার সমস্ত বিধি নিষেধ ভঙ্গ করে যে ভাবে সেই কর্পোরেশানকে টাকা দিয়েছেন, এখন পর্যন্ত যে ভাবে টাকা দিচ্ছেন এবং তার পিছনে যে ভাবে মদত আছে তার ফলে সেখানে তুলো চাষীরা লাভবান হচ্ছে না। সেখানে তুলো ব্যবসায়ীরা লাভবান হচ্ছে। যার ফলে মহারাষ্ট্রে এবং সারা ভারতবর্ষের রাজ্যে তুলো চাষীরা আজকে আন্দোলন করছে যে তাদের ন্যায্য মূল্য পাওয়া চাই। তুলো চাষীদের সেখানে কোন লাভ হয়নি। মহারাষ্ট্রে তুলো চাষীদের নিয়ে যে ব্যাপক আন্দোলন গড়ে উঠেছে, সেই আন্দোলন আজকে একটা আগ্নেয়গিরীর সৃষ্টি করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে এখানে একটা কথা আমি বলতে চাই। এই কথাটা গত কয়েক বছর ধরে শুনছি যে কমলবাবুর হাতে ক্ষুদ্র সেচ দেওয়া হোক তানাহলে কাজ হচ্ছে না, দপ্তরে দপ্তরে সমন্বয় নেই। আগেরবারও আমি উত্তর দিয়েছি, এবারেও উত্তর দিতে চাই। আজকে বামফ্রন্ট সরকার একটা বোঝাপড়ার মধ্যে দিয়ে, একটা সমন্বয়ের মধ্যে দিয়ে চলেছে। সেখানে কোন অসুবিধা হচ্ছে না। আমাদের অসুবিধা যেটা হচ্ছে সেটা হচ্ছে আর্থিক অসুবিধা। এটা আপনাদের বোঝা দরকার। আমরা এই ভাবে কাজ করছি। আমি একথাও বলতে চাই যে আজকে কেন্দ্র এবং অন্যান্য রাজ্যের বহু জায়গায় কংগ্রেস শাসিত রাজ্য আছে, সেখানেও ক্ষুদ্র সেচ মূল কৃষি দপ্তর থেকে আলাদা ভাবে আছে।

[7-40—7-50 P.M.]

এটা শুধু পশ্চিমবঙ্গে নয়, অন্যান্য রাজ্যেও আছে। আজকে খালি পশ্চিমবঙ্গে এই ব্যাপারটা হয়নি। আপনাদের কাছে আমি এই কথা বলতে চাই যে আমাদের বাধা আছে, কিছু অসুবিধা আছে, আমি গতবার বলেছিলাম, আমাদের উৎপাদনটাকে আমরা লাফিয়ে লাফিয়ে বাড়িয়ে নিয়ে যেতে পারছি না কেন? কারণ

